**অধ্যক্ষ মহোদয় :** মুলতুবি প্রস্তাব না মঞ্জুর হলে সেটা পড়তে দিতে হবেই, এই রকম কোনও নিয়ম নেই। আমি এখন এগুলি পড়বার অনুমতি দিচ্ছি না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, আমি রিকোয়েস্ট করছি, আমাকে পড়তে দিন।

**মিঃ স্পিকার :** আমি দুটি অ্যাডজোর্নমেন্ট মোশন পেয়েছি। আমি শ্রী হরিপদ ভারতী মহাশয়কে পড়তে দিচ্ছি না এবং আপনাকেও পড়তে দেব না। এইটি আমার চূড়ান্ত সিদ্ধান্ত।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, অত্যন্ত বিনয়ের সঙ্গে নিবেদন করছি যে আপনি আমাদের অধিকার দিয়েছেন অ্যাডজোর্নমেন্ট মোশন পড়ার। কিন্তু আজ থেকে কি এই রাইটটা কার্টেল হবে। আজ থেকে কি কেউ পড়তে পারবে না?

**মিঃ স্পিকার :** আমি পারমিশন দিতেও পারি অথবা নাও দিতে পারি। It is not compulsory that you will be allowed to read এ ব্যাপারে বহুবার আলোচনা হয়েছে। আমি ঐ একই জিনিস রি-ওপেন করতে চাই না।

## CALLING ATTENTION

**অধ্যক্ষ মহাশয় :** এখন, আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

(১) বর্ধমান জেলায় কেতুগ্রাম থানায় অন্তর্গত চাক্টা গ্রামে সরকারি শুল্ক ফাঁকি দিয়ে সিনেমা চালানো—ডাঃ হরমোহন সিনহা

(২) হলদিয়ায় ব্যক্তিগত উদ্যোগে ক্ষুদ্র ও মাঝারি শিল্প স্থাপনের ব্যবস্থা—শ্রী শিবনাথ দাস

(৩) ভূমি অধিগ্রহণের নিয়মকানুন ও হলদিয়ায় ভূমি অধিগ্রহণ—শ্রী শিবনাথ দাস

(৪) ১২/৩/৭৮ তারিখে কেশপুর থানায় এক ভয়াবহ সশস্ত্র ডাকাতি—শ্রী রজনীকান্ত দোলুই

(৫) রাইটার্স বিল্ডিং-এ মাছ বিক্রি—শ্রী রজনীকান্ত দোলুই

(৬) হরিজন মহিলা শ্রীমতি ছায়া দোলুইকে লালবাজার বোমস্কোয়ার্ড কর্তৃক গ্রেপ্তার—শ্রী সুনীতি চট্টরাজ

(৭) রানিগঞ্জ কলেজে ছাত্রপরিষদ কর্মীদের উপর অত্যাচার—শ্রী সুনীতি চট্টরাজ

(৮) পোস্তাবাজারে বাঙালি মজুরদের উপর অত্যাচার—শ্রী সুনীতি চট্টরাজ

(৯) বীরভূমের সিদ্ধেশ্বরী সেচ প্রকল্প চালু না করা—শ্রী সুনীতি চট্টোরাজ

(১০) ১৫ই মার্চ কলিকাতায় ১০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি—শ্রী সুনীতি চট্টরাজ

(১১) ব্যান্ডেল তাপ বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে ১৫ই মার্চ ইউনিটের মধ্যে তিনটি বিকল—শ্রী সুনীতি চট্টরাজ

(১২) স্বাস্থ্য বিভাগের জনৈক শীতলপ্রসাদ যশওয়ালের জরুরি অবস্থায় খোয়া যাওয়া চাকুরি ফেরত না পাওয়া—শ্রী সুনীতি চট্টরাজ।

(১৩) লালবাজার লক আপে শ্রী হৃষিকেশ মুখার্জির উপর অমানুষিক অত্যাচার—শ্রী সুনীতি চট্টরাজ

(১৪) বাটা সু কোম্পানি বন্ধ থাকা ও উহা খোলার সরকারি ব্যর্থতা—শ্রী সুনীতি চট্টরাজ

(১৫) গ্লু-কোনেট কোম্পানির শ্রমিকদের দাবি-দাওয়া না মেটানো—শ্রী সুনীতি চট্টরাজ

(১৬) বীরভূমের গ্রামে বৈদ্যুতিকরণ বন্ধ—শ্রী সুনীতি চট্টরাজ

(17) Recovery of empty liquor bottles from "Ram Bhavan" within Rabindra Bharati University Campus—Shri A. K. M. Hassanuzzaman.

(18) Continuous load-shedding in Calcutta—Shri Rajani Kanta Doloi.

আমি, ১৪ নম্বর দৃষ্টি আকর্ষণীটি-বাটা সু কোম্পানি বন্ধ থাকা ও উহা খোলার সরকারি ব্যর্থতা বিষয়ের উপর শ্রী সুনীতি চট্টরাজ কর্তৃক আনীত নোটিশটি মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয়, আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** আমি ২৩ তারিখে বিবৃতি দেব।

[1-10 — 1-20 P.M.]

## VOTING ON DEMAND FOR GRANT

### DEMAND No. 31

**Major Head : 276—Secretariat—Social and Community Services**

**Shri Sambhu Charan Ghosh :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,21,00,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "276—Secretariat—Social and Community Services".

### DEMAND No. 34

**Major Head : 277—Education (Excluding Sports and Youth Welfare, 278—Art and Culture, and 677—Loans for Education, Art and Culture (excluding Sports and Youth Welfare)**

**Shri Sambhu Charan Ghosh :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 184,66,31,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "277—Education (excluding Sports and Youth Welfare, 278—Art and Culture, and 677—Loans for Education, Art and Culture (excluding Sports and Youth Welfare)".

### DEMAND No. 35

**Major Head : 279—Scientific Services and Research**

**Shri Sambhu Charan Ghosh :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 29,000 be granted for

expenditure under Demand No. 35, Major Head : "279—Scientific Services and Research".

## DEMAND No. 31

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশ অনুযায়ী ১৯৭৮-৭৯ সনের ৩১নং অভিযাচনের "২৭৬ সচিবালয়—সমাজ ও সম্প্রদায় সেবা" শীর্ষ খাতে মোট ১ কোটি ২১ লক্ষ টাকা বরাদ্দের দাবি উত্থাপন করার অনুমতি প্রার্থনা করছি।

৩১ নং অভিযাচনের ১ কোটি ২১ লক্ষ টাকা নিম্নলিখিত বিভাগের কর্মচারিদের বেতন ও বিভিন্ন ভাতা বাবদ খরচ হবে ঃ

| | | |
|---|---|---|
| (১) স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগ | ... | ১৮,৫০,০০০ টাকা |
| (২) ত্রাণ ও কল্যাণ বিভাগ | ... | ১১,৫৭,০০০ টাকা |
| (৩) শিক্ষা বিভাগ | ... | ৩০,০০,০০০ টাকা |
| (৪) স্বরাষ্ট্র বিভাগের পরিবহন শাখা | ... | ৯,৮৫,০০০ টাকা |
| (৫) যুবকল্যাণ বিভাগ | ... | ১,৩৬,০০০ টাকা |
| (৬) তথ্য ও জনসংযোগ বিভাগ | ... | ১৩,২২,০০০ টাকা |
| (৭) শ্রমবিভাগ | ... | ১৫,১৫,০০০ টাকা |
| (৮) গৃহনির্মাণ বিভাগ | ... | ৯,৩৫,০০০ টাকা |
| (৯) ত্রাণ ও পুনর্বাসন বিভাগ | ... | ১২,০০,০০০ টাকা |
| | মোট | ১,২১,০০,০০০ টাকা |

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি ব্যয়-বরাদ্দ বিবেচনার জন্য উপস্থাপন করছি।

## DEMAND No. 34

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশ অনুযায়ী ১৯৭৮-৭৯ সনের ৩৪নং অভিযাচনের '২৭৭-শিক্ষা (ক্রীড়া ও যুব কল্যাণ ব্যতীত)', '২৭৮-কলা ও সংস্কৃতি' এবং '৬৭৭-শিক্ষা, কলা ও সংস্কৃতি ঋণ (ক্রীড়া ও যুব কল্যাণ ব্যতীত)' মুখ্য শীর্ষ খাতে মোট ১৮৪ কোটি ৬৬ লক্ষ ৩১ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব উপস্থাপন করার অনুমতি প্রার্থনা করছি। এ ছাড়াও শিক্ষা প্রসঙ্গে আরও কিছু ব্যয়-বরাদ্দের প্রস্তাব রয়েছে, সেগুলি অন্য অভিযাচনের অন্তর্ভুক্ত এবং সংশ্লিষ্ট ভারপ্রাপ্ত মন্ত্রীগণ সেগুলি উপস্থাপন করবেন। ১৯৭৮-৭৯ সনের শিক্ষা বিষয়ে ব্যয়বরাদ্দের অধিকাংশই অবশ্য ৩৪নং অভিযাচন তথা বর্তমান প্রস্তাবের অন্তর্গত।

**প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা এবং গ্রন্থাগার সংগঠন**

বিগত বাজেটে আমরা এক জটিল ও কঠিন শিক্ষা পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে পরবর্তী কয়েক মাসের জন্য একটি লক্ষ্য স্থির করেছিলাম। কংগ্রেসের শাসনকালে যে অদ্ভুত রকমের অন্যায় ও বৈষম্যমূলক ব্যবস্থা বিশাল আকারে জমে উঠেছে, বিগত কয়েক মাস ধরে তা আরও স্পষ্টভাবে প্রতিটি অভিজ্ঞতার ভিতরে উপলব্ধি করা যাচ্ছে। কিন্তু তা সত্ত্বেও শিক্ষাব্যবস্থার মধ্যে একটি সভা ও গণতান্ত্রিক পথে চলার ঘোষণা রেখেছিলাম। শিক্ষাক্ষেত্রে স্বাভাবিক অবস্থা আনার পদক্ষেপ হিসাবে ত্রাস ও জুলুমের অবসান করা, অগণিত অভিযোগগুলির প্রতি দৃষ্টি দেওয়া, অপচয় এড়িয়ে চলা, পরিচালন ব্যবস্থাগুলিকে নিয়ম ও রীতির ভিতরে আনা, ছাত্র, শিক্ষক ও শিক্ষাকর্মীদের কিছুটা পরিমাণে রিলিফ দেওয়া, বিশেষত সবথেকে বঞ্চিত অংশগুলির স্বার্থের প্রতি দৃষ্টি দেওয়া এবং গণসংগঠনগুলির সঙ্গে পরামর্শ করে চলার মাধ্যমেই এই পদক্ষেপ গ্রহণ করার কথা ছিল। উপরোক্ত বিষয়গুলিতে উৎসাহব্যঞ্জকভাবে কাজ করা গেছে। শিক্ষাক্ষেত্রে এক পরিবর্তিত ও কিছুটা সুস্থ পরিস্থিতি অনুভূত হচ্ছে।

প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে জেলা স্কুলবোর্ডগুলি পুনর্গঠন করা হয়েছে। এক হাজার স্কুলহীন গ্রামে পরিকল্পিতভাবে প্রাথমিক বিদ্যালয় দেওয়া হচ্ছে। প্রাথমিক শিক্ষকদের কিছু যুক্তিপূর্ণ অথচ দীর্ঘদিনের অবহেলিত দাবির মীমাংসা হয়েছে ও আরো কিছু করা হচ্ছে। বন্যা ও প্রাকৃতিক বিপর্যয়ে বিধ্বস্ত প্রাথমিক বিদ্যালয়গুলি মেরামতের জন্য ত্রাণ বিভাগের সহযোগিতায় ও কেন্দ্রীয় অনুদান সংগ্রহ করে মেরামতের কাজ করা হচ্ছে। মোট ১০ লক্ষ বাড়তি প্রাথমিক বিদ্যালয়ের শিশুকে শিশুপুষ্টি কর্মসূচির আওতায় আনা হয়েছে। আগামী বছর আরো ৫ লক্ষ শিশুকে এর মধ্যে আনা হবে। রাজ্য সরকার এই কর্মসূচি সফল করার জন্য একটি নিজস্ব সংগঠন গড়ে তুলছেন। প্রাথমিক বিভাগের জন্য সরকার নিযুক্ত সিলেবাস কমিটি উল্লেখযোগ্যভাবে কাজ করেছেন এবং তাঁদের সুপারিশ পেশ করেছেন, এখন পরবর্তী কাজে অগ্রসর হয়েছেন।

মাধ্যমিক শিক্ষা ষষ্ঠ শ্রেণী পর্যন্ত অবৈতনিক করা হয়েছে। আগামী আর্থিক বছরে অষ্টম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করা হবে। জুনিয়র হাইস্কুলগুলিকে শক্তিশালী করা হচ্ছে আরো একজন করে শিক্ষক নিয়োগ করে। মাধ্যমিক বিদ্যালয়ের শূন্যপদগুলিতে আরো কিছুসংখ্যক শিক্ষক নিয়োগ করা হচ্ছে। শিক্ষকদের গোপন রিপোর্ট সংরক্ষণের যে ব্যবস্থা কংগ্রেস সরকার চালু করেছিলেন তা রদ করা হয়েছে এবং গণতান্ত্রিক আন্দোলনে অংশ নেওয়ার জন্য চাকুরিতে ছেদ পড়ার বিষয়টিও বাতিল করে দেওয়া হয়েছে। শিক্ষক ও শিক্ষাকর্মীদের ছুটির নিয়ম প্রবর্তন করা হয়েছে। শিক্ষাকর্মীদের আপিল কমিটির আওতায় আনা হয়েছে। প্রতিমাসে প্রাপ্য বেতন পৌঁছে দেওয়ার ব্যাপারে আপাতত অনুদান অগ্রিম দেওয়ার একটি ব্যবস্থা চালু করা হচ্ছে। স্থায়ী একটি ব্যবস্থা করার পরিকল্পনা আছে, সেটি কার্যকর করার ক্ষেত্রে কিছু জটিলতা আছে ঠিকই, কিন্তু পরবর্তী পর্যায়ে তা চালু করা হবে।

মধ্যশিক্ষা পর্ষদের পরিচালন অতিক্রমণ করা হয়েছে। বিশিষ্ট শিক্ষাবিদ্ শ্রদ্ধেয় সত্যপ্রিয় রায়কে প্রশাসক নিযুক্ত করা হয়েছিল। তাঁর শোকবহ মৃত্যুতে শিক্ষাবিদ ভবেশ মৈত্র প্রশাসক নিযুক্ত হয়েছেন। বোর্ড জমে থাকা কাগজগুলিতে হাত দিয়েছেন। অসংখ্য অসম্পূর্ণ পরীক্ষার ফল প্রকাশ করেছেন। আপিল কমিটি কাজ শুরু করছেন ও শিক্ষকদের অভিযোগগুলির

নিষ্পত্তি করছেন। পরীক্ষা সুষ্ঠভাবে করার জন্য ব্যবস্থা নিচ্ছেন। অননুমোদিত প্রতিষ্ঠানগুলি থেকে অনুমতি নিয়ে মাধ্যমিক পরীক্ষা দেওয়ার অনভিপ্রেত রেওয়াজ রদ করা হয়েছে। এইভাবেই অনুমোদিত বিদ্যালয় ব্যবস্থা শক্তিশালী হতে পারে। পর্ষদ মাধ্যমিক সিলেবাস পুনর্বিবেচনা করছেন, শিক্ষক ও ছাত্রদের পরামর্শে ও সহযোগিতায়।

প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও গ্রন্থাগারিকদের মধ্যে যাঁরা রাজনৈতিক কারণে ছাঁটাই হয়েছিলেন তাঁদের অধিকাংশই পুনর্বহাল হয়েছেন। বাকী কাজটুকুও করা হচ্ছে। গৃহনির্মাণ ও মেরামত বাবদ এই বৎসরে সুনির্দিষ্টভাবে অর্থ বরাদ্দ রাখা হচ্ছে ও এই বাবদ সাহায্য বিতরণের একটি সাধারণ নিয়ম করা হচ্ছে। বিগত দিনের জমে ওঠা সমস্যা ও কয়েক মাসের কাজের ফলে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা আইনের কিছু সংস্কার করার প্রয়োজন খুবই তীব্রভাবে অনুভূত হচ্ছে। এ-সংক্রান্ত প্রস্তাবগুলি সভায় আগামী বছরে পেশ করা হবে। নির্ভরযোগ্য সাধারণ বিদ্যালয় ব্যবস্থা গড়ে তোলার স্বার্থে তার প্রয়োজন হবে।

পশ্চিমবঙ্গের গ্রন্থাগার সংক্রান্ত আইনের একটি খসড়া প্রস্তুত করার জন্য সরকার গ্রন্থাগার আন্দোলনের কর্মীদের অন্তর্ভুক্ত করে একটি কমিটি নিয়োগ করেছেন। আগামী আর্থিক বছরে এই আইনের প্রস্তাব সভায় আনা হবে। রামমোহন লাইব্রেরি ফাউন্ডেশনের রাজ্য পরিকল্পনা কমিটি পুনর্গঠন করা হয়েছে। উক্ত ফাউন্ডেশনের জন্য দুই লক্ষ টাকা সরকারি অনুদান দেওয়া হয়েছে, এর ফলে রাজ্যের গ্রন্থাগারগুলি ৪ লক্ষ টাকা মূল্যের বই পাবেন। এই বছরে অনুষ্ঠিত বিশ্ব বই মেলায় আমাদের রাজ্য সাফল্যের সঙ্গে অংশগ্রহণ করেছেন এর জন্য সরকার পশ্চিমবঙ্গ প্রকাশক সমিতিকে ৩৭ হাজার টাকা অনুদান দিয়েছেন। রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলির মধ্যে ছয়শতটিকে পাঠ্যবই গ্রন্থাগার গড়ে তোলার জন্য অনুদান দেওয়া হয়েছে।

কেন্দ্রীয় প্রকল্প অনুযায়ী কম দামের সাদা কাগজ বিতরণের পদ্ধতি অনেকটা নিয়মের মধ্যে আনা গিয়েছে। কম দামের খাতা বিতরণ ও বিক্রয় সরকারের পরামর্শ মতো করার ব্যবস্থা হয়েছে। দীর্ঘদিন যাবৎ গ্রন্থাগার কর্মীরা ও জুনিয়র টেকনিক্যাল বিদ্যালয়ের শিক্ষক ও কর্মীগণ বেতনহারের দিক থেকে কোনও বৃদ্ধির সুযোগ পান নি। তাঁদের অন্তবর্তিকালীন অনুদানের ব্যবস্থা করা হয়েছে। পশ্চিমবঙ্গে আবার জুনিয়র টেকনিক্যাল কোর্স চালু করা হয়েছে।

শিক্ষক, শিক্ষাকর্মীর ও সরকারি বহু শূন্যপদ দীর্ঘদিন পূরণ করা হয় নি। একটি নিয়োগ-নীতি অনুযায়ী যাতে সেগুলি পূরণ হয় তার ব্যবস্থা হচ্ছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম চাওয়া হচ্ছে। এ ছাড়া যাঁরা বহুদিন যাবত পাশ করে বসে আছেন তাঁদের গুরুত্ব দেওয়া হচ্ছে। শিক্ষকদের ক্ষেত্রে শিক্ষণপ্রাপ্তদের জন্য শতকরা ৬০ ভাগ পদ সংরক্ষিত করা হচ্ছে।

তফসিলি ও আদিবাসি ছাত্রীদের শিক্ষায় উৎসাহদানের কার্যসূচিটি আরও বাড়ানো হচ্ছে। আরও কিছু আশ্রম বিদ্যালয় স্থাপনেরও পরিকল্পনা নেওয়া হচ্ছে। অনাথ আশ্রমগুলির শিশুদের মাথাপিছু ব্যয়-বরাদ্দ কিছুটা বৃদ্ধি করা হচ্ছে। উর্দু ও হিন্দীভাষী শিশুদের বিনামূল্যে পাঠ্য-পুস্তক দেওয়ার প্রকল্পের মধ্যে আনা হচ্ছে। বিদ্যালয় বহির্ভূত শিক্ষার জন্য আরও ৬৭০টি কেন্দ্র খোলা হবে। এতে ৩০ হাজার ছাত্রছাত্রী উপকৃত হবেন। কর্মরত অবস্থায় মৃত প্রাথমিক

শিক্ষকদের পরিবারের একজনকে নিয়োগ করা হচ্ছে। মাসিক বেতন ব্যাংকের মাধ্যমে দেওয়ার প্রকল্পটি প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্র আরো বিস্মৃত করা হচ্ছে।

[1-20 — 1-30 P.M.]

উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়গুলিতে গৃহনির্মাণের জন্য ও প্রতিদিনের কার্য পরিচালনার জন্য অনুদানের ব্যবস্থা করা হয়েছে। শিক্ষক নিয়োগ ও অন্যান্য অসুবিধাগুলি হ্রাস করার ব্যবস্থা করা হচ্ছে। বর্তমান বছরে আরব্ধ কাজগুলি সম্পন্ন করার দিকে অগ্রসর হওয়ার সঙ্গে আগামী বছরের জন্যও একটি লক্ষ্য নিয়ে কাজ শুরু করতে হবে। সরকারি নীতি যেভাবে পরিবর্তিত হয়েছে, সেভাবে সরকারের কার্যকর বিভাগগুলি সেগুলি রূপায়ণে অভ্যস্ত হয়ে ওঠে নি। গণতন্ত্র ও প্রগতি বিরোধী শক্তিগুলির যোগাযোগ ও উস্কানি অনেক ক্ষেত্রে বাধা ও অসুবিধা সৃষ্টির প্রয়াস করছে। তা সত্ত্বেও অগ্রগতি সম্ভব এবং তা হচ্ছে। গণতান্ত্রিক সংগঠনগুলির আরো দায়িত্বপূর্ণ সহযোগিতা ও যথাযথভাবে গণজমায়েত এই বাধাগুলিকে দূর করতে সাহায্য করবে। বিগত বছরে শিক্ষাক্ষেত্রে সামগ্রিক ব্যয়-বরাদ্দ আমরা বৃদ্ধি করতে পেরেছিলাম। বর্তমান বছরে শিক্ষাখাতে মোট ব্যয়-বরাদ্দ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি করা হচ্ছে। এই বর্ধিত বরাদ্দ অর্থ ব্যয় করা হচ্ছে সেইসব বিষয়ে, গুরুত্বের ক্রম অনুযায়ী যেগুলি শিক্ষক ও ছাত্র সমাজের কাছে অগ্রাধিকারের প্রশ্ন হিসেবে বিবেচিত। বহু সমস্যার মধ্যে এই ধরণের অগ্রাধিকারের তালিকা করা ছাড়া অন্য পথ নেই।

আগামী আর্থিক বছরের অগ্রাধিকার আমরা নিম্নলিখিতভাবে প্রস্তাব করছি :

পরিকল্পিত পদ্ধতিতে বিদ্যালয়হীন গ্রামে বিদ্যালয় স্থাপন করা ও শিশুদের শিশুপুষ্টি কর্মসূচির মধ্যে নিয়ে আসা, সকল প্রকার অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয়কে একটি স্তর পর্যন্ত উন্নীত করা ও সরকারি অনুদানের আওতায় আনা, প্রয়োজন ও গুণ অনুযায়ী মাধ্যমিক বিদ্যালয় অনুমোদন আরম্ভ করা, প্রতি মাসের বেতনদানের পরিকল্পনা কার্যকর করা ও সরকারি অনুদান প্রকল্পগুলিকে সাধারণ সরল নিয়মের অন্তর্ভুক্ত করা, দেশব্যাপী সাধারণ গ্রন্থাগার ব্যবস্থা চালু করা, বিশেষভাবে বঞ্চিত শিক্ষক-শিক্ষাকর্মীদের বেতন ও ভাতার প্রশ্নগুলি আলাদাভাবে বিবেচনা করার জন্য বেতন কমিশনের কাছে সুপারিশ করা ও তাঁদের কাছে অন্তর্বর্তী রায় চাওয়া এবং শিক্ষাব্যবস্থাকে পরিকল্পিত উপায়ে শক্তিশালী করা।

**উচ্চশিক্ষা ও অন্যান্য প্রসঙ্গ**

বিগত বৎসরগুলিতে লক্ষ্য করা যায়, শিক্ষা জগতের স্বাধীনতা এবং শিক্ষা প্রতিষ্ঠানসমূহের স্বাধিকারকে নির্মমভাবে পদদলিত করা হয়েছে এবং পরিবর্তে এক নৈরাজ্যময় পরিবেশ সৃষ্টি করা হয়েছে। আরও দেখা যায়, শিক্ষা এবং সংস্কৃতির জগতে নূতন মূল্যবোধ সৃষ্টির পরিবর্তে বিশৃঙ্খলতাকে প্রশ্রয় দেওয়া হয়েছে। উচ্চশিক্ষা জগতের অবস্থাটা হয়েছিল নোঙরহীন নৌকার মতো—না ছিল নিয়ন্ত্রণ, না ছিল কর্তৃত্ব। ফলে যা হওয়ার তাই হয়েছিল, সমগ্র উচ্চশিক্ষা ব্যবস্থাকে ঠেলে দেওয়া হয়েছিল ক্রম অবক্ষয়ের মুখে। বিগত জরুরি অবস্থার অন্ধকারময় দিনগুলিতে যেমন সমাজ জীবনে নানারূপ ক্ষমাহীন অপরাধ সংঘটিত হয়েছিল, তেমনিভাবে শিক্ষা ব্যবস্থার উপরও চরম আঘাত হানা হয়েছিল। সংবিধানের রাজ্য তালিকা থেকে শিক্ষাকে যুগ্ম তালিকায় নিয়ে আসা হয়েছিল।

বামফ্রন্ট সরকার শিক্ষা জগতের স্বাধীনতা এবং স্বাধিকারকে যে কোনও মূল্যে রক্ষা করতে উদ্‌গ্রীব। আমরা চাই, শিক্ষা জগতে শিক্ষক এবং শিক্ষাকর্মীদের গণতান্ত্রিক অধিকারের প্রতিষ্ঠা। জরুরি অবস্থার সময়ে যে সমস্ত অধ্যাপক এবং শিক্ষাকর্মী পদচ্যুত হয়েছিলেন, বামফ্রন্ট সরকার তাঁদের প্রত্যেককে পুনর্বহাল করেছেন। বিশ্ববিদ্যালয়সমূহে প্রশাসন ব্যবস্থার স্থবিরতা অবসান কল্পে গণতান্ত্রিক বিধির উপর ভিত্তি করে সরকার নূতনভাবে প্রতিনিধি নির্বাচন করতে চান। যতক্ষণ নির্বাচন অনুষ্ঠিত না হচ্ছে সেই অল্প সময়ের জন্য শিক্ষাবিদ্‌দের নিয়ে নূতনভাবে পর্ষদ গঠন করা হয়েছে। নূতন পর্ষদের কার্যের উপর কোনও প্রকার খবরদারী নীতিকে সরকার সমর্থন করেন না। সরকার শিক্ষা প্রতিষ্ঠানের অবলুপ্ত স্বাধিকারকে মর্যাদার আসনে প্রতিষ্ঠা করতে দৃঢ়সংকল্প।

সরকার বিশ্বাস করেন না, ভারতবর্ষের মতো বহু ভাষাভাষী, বিভিন্ন প্রকার সংস্কৃতির অবস্থান সম্পন্ন দেশে শিক্ষা একটা সরলরেখার পথে বিকশিত হতে পারে। বিভিন্ন রাজ্যের সামাজিক চাহিদা বিভিন্ন প্রকার। তাই বিভিন্ন রাজ্যের সামাজিক চাহিদা অনুযায়ী শিক্ষা এক এক ভাবে গড়ে উঠবে। তবে তার মধ্যে থাকবে ভাবগত সংহতি।

একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে শিক্ষা ও সংস্কৃতির সুষম বিকাশ এমনিভাবেই হয়, এমনিভাবেই গড়ে ওঠে একটা দেশের সামগ্রিক শিক্ষা ও সংস্কৃতি। সেইজন্য সরকার শিক্ষাকে সংবিধানের রাজ্য তালিকায় আনতে আগ্রহী।

রাজ্যে শিক্ষা ব্যবস্থার উন্নয়নকল্পে সরকার যে সমস্ত উল্লেখযোগ্য ব্যবস্থা গ্রহণ করেছেন, সেগুলির সংক্ষিপ্ত বিবরণ নিম্নরূপ :

**সমাজশিক্ষা**—বয়স্ক শিক্ষা পরিকল্পনা সমাজশিক্ষা প্রকল্পের একটি উল্লেখযোগ্য অঙ্গ। একটি 'পাইলট' প্রকল্প অনুযায়ী এ পর্যন্ত ৯৫০টি বয়স্ক শিক্ষাকেন্দ্র স্থাপন করা হয়েছে। এ ছাড়া ৬০টি অতিরিক্ত শিক্ষাকেন্দ্র আছে। ১৯৭৮-৭৯ সনে ৩৩৫টি সমষ্টি উন্নয়ন সংস্থার প্রত্যেকটিতে আরও একটি করে বয়স্ক শিক্ষাকেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এ ছাড়া মেদিনীপুর এবং হুগলি জেলার প্রত্যেকটিতে ১৫ থেকে ২৫ বৎসর বয়স্ক লোকেদের জন্য ১০০টি করে 'অ-গতানুগতিক' শিক্ষাকেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

বিভিন্ন শিল্পে নিযুক্ত কর্মীদের সাক্ষরতা ও বৃত্তিমূলক শিক্ষাদানের জন্য কলকাতা শহরে একটি 'শ্রমিক বিদ্যাপীঠ' স্থাপন করা হয়েছে। এ-রাজ্যে বয়স্ক শিক্ষা কর্মসূচি রূপায়ণে সহায়তার জন্য কেন্দ্রীয় সাহায্যে একটি 'রাজ্য সঙ্গতি কেন্দ্রও স্থাপন করা হবে।

১৯৭৯-৮০ সন থেকে যে বয়স্ক শিক্ষা কর্মসূচি গ্রহণ করা হবে সে-সম্পর্কে তথ্যাদি সংগ্রহের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। প্রতি জেলাতেই সমাজ শিক্ষা উপদেষ্টা সমিতির পুনর্গঠন হয়েছে এবং একটি করে 'বয়স্ক শিক্ষা সমিতি' স্থাপন করা হয়েছে।

জনগণের দীর্ঘদিনের আকাঙ্খা পূরণের জন্য সরকার রবীন্দ্র রচনাবলীর পুনর্মুদ্রণের ব্যবস্থা করেছেন। উর্দু ভাষা ও সাহিত্যের চর্চার জন্য একটি উর্দু আকাদেমি স্থাপন করা হচ্ছে।

**বিশ্ববিদ্যালয় ও মহাবিদ্যালয় শিক্ষা**—বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন কলকাতা বিশ্ববিদ্যালয়কে ৪৬.১৫ লক্ষ টাকা দিয়েছেন। ঐ টাকা লবণ হ্রদ অঞ্চলে ১৯.০৭ একর জমি নিয়ে বিশ্ববিদ্যালয়টির প্রসারের কাজে হাত দেওয়া হবে।

উচ্চ শিক্ষার ক্ষেত্রে মেদিনীপুর ও সন্নিহিত এলাকার অধিবাসীদের প্রয়োজন বিবেচনা করে সরকার একটি নূতন বিশ্ববিদ্যালয় স্থাপনের প্রস্তাব বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের বিবেচনার জন্য পেশ করেছিলেন। মঞ্জুরি কমিশন রাজ্য সরকারের প্রস্তাবটি অনুমোদন করেছেন। এই বিশ্ববিদ্যালয় স্থাপনের জন্য যথাযথ আইন প্রণয়নের বিষয়টি সরকার বিবেচনা করছেন।

সুপরিচালনার উদ্দেশ্যে কলকাতা, কল্যাণী, বর্ধমান এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের কতকগুলি পরিচালকমণ্ডলী লোপ করা হয়েছে, যাতে করে নির্বাচনের ভিত্তিতে এ সকল পরিচালকমণ্ডলীর পুনর্গঠন করা যায়। এই ব্যবস্থা সাময়িক মাত্র এবং ঐ সমস্ত স্বয়ংশাসিত সংস্থার অধিকারে হস্তক্ষেপ করার কোনও ইচ্ছা সরকারের নেই।

প্রাক্-বিশ্ববিদ্যালয় ও বিশ্ববিদ্যালয় প্রবেশিকা পাঠক্রম তুলে দেওয়া হয়েছে এবং আগামী বছর থেকে পুরানো ত্রিবার্ষিক ডিগ্রী পাঠক্রম তুলে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

সরকারি ও সরকার পোষিত মহাবিদ্যালয়গুলি এবং তৎসংলগ্ন ছাত্রাবাসগুলিতে তফশিলভুক্ত জাতি ও সম্প্রদায়ের ছাত্রদের জন্য যথাক্রমে শতকরা ১৫টি ও ৫টি আসন সংরক্ষিত করা হয়েছে। এ ছাড়া প্রতিবন্ধী ছাত্রদের জন্য সরকারি ও সরকার পোষিত মহাবিদ্যালয়গুলিতে শতকরা ৩টি আসন সংরক্ষিত হয়েছে। বেসরকারি মহাবিদ্যালয়গুলিতে অনুরূপ ব্যবস্থা গ্রহণের জন্য বিশ্ববিদ্যালয়গুলির কর্তৃপক্ষকে অনুরোধ করা হয়েছে।

বেসরকারি অনুমোদিত মহাবিদ্যালয়সমূহের শিক্ষক ও অন্যান্য কর্মচারিদের ১৯৭৮ সনের ফেব্রুয়ারি মাস থেকে নিয়মিত বেতন দানের দায়িত্ব রাজ্য সরকার গ্রহণ করেছেন। এর জন্য আগামী বছরে প্রায় ৪ কোটি টাকা খরচ হবে। এই ব্যবস্থা কার্যকর করার জন্য সরকার পশ্চিমবঙ্গ মহাবিদ্যালয়ে (বেতনদান) অধ্যাদেশ, ১৯৭৮ জারি করেছেন। এর ফলে কলেজের আয়ের শতকরা ৭৫ ভাগ রাজ্য কোষাগারে জমা দিতে হবে, অবশিষ্ট শতকরা ২৫ ভাগ মহাবিদ্যালয়ের অন্যান্য কাজে (বেতন ছাড়া) খরচ হবে। যে সমস্ত মহাবিদ্যালয় ধর্মীয় বা ভাষাগত সংখ্যালঘু সম্প্রদায় বা কোনও দাতব্য সংস্থা দ্বারা পরিচালিত, সেই সমস্ত মহাবিদ্যালয়গুলিকে এই আইনের আওতায় আনা হয় নি। তবে এই আইনের আওতায় আসতে গেলে ঐ সমস্ত মহাবিদ্যালয়কে আইনের শর্তাদি মেনে সরকারের কাছে আবেদন করতে হবে।

পশ্চিমবঙ্গ মহাবিদ্যালয় শিক্ষকদের চাকুরির নিরাপত্তার জন্য যে আইনটি পূর্বেই গৃহীত হয়েছিল তৎসংক্রান্ত নিয়মাবলী প্রণয়ন সম্পূর্ণ হয়েছে।

পশ্চিমবঙ্গে ১৫টি সরকারি মহাবিদ্যালয় আছে যেখানে কলা, বিজ্ঞান ও বাণিজ্য বিষয়ে পঠন-পাঠন হয়। সীমিত আর্থিক সংস্থানের মধ্যেই এই সকল মহাবিদ্যালয়ের যথাসাধ্য উন্নতিবিধান করা হচ্ছে। দার্জিলিং সরকারি মহাবিদ্যালয়ের জন্য নতুন ছাত্রাবাস তৈরির কাজ এগিয়ে চলেছে।

হুগলি মহসিন মহাবিদ্যালয়ে আইন পাঠক্রম চালু করা হচ্ছে এবং সেই উদ্দেশ্যে নতুন ভবন নির্মাণের বন্দোবস্ত হচ্ছে। ঝাড়গ্রাম, দুর্গাপুর এবং চন্দননগর মহাবিদ্যালয়ের নতুন বাড়ি তৈরির কাজের অগ্রগতি সন্তোষজনক। দুর্গাপুর মহাবিদ্যালয়ের শিক্ষকদের বাসস্থান তৈরির

কাজে হাত দেওয়া হয়েছে। শীঘ্রই ঝাড়গ্রাম রাজ্য মহাবিদ্যালয়ের ছাত্রীনিবাস নির্মাণের কাজ শুরু হবে।

**কারিগরি শিক্ষা**—কারিগরি শিক্ষার ক্ষেত্রে বিস্তৃতির চেয়ে সংহতির উপরে বেশি জোর দেওয়া হয়েছে। রাজ্যের ২৩টি সরকার পোষিত পলিটেকনিকের মধ্যে ১৬টি এখন পর্যন্ত অধিগৃহীত হয়েছে। আশা করা যায় শীঘ্রই বাকিগুলির অধিগ্রহণ সম্পন্ন হবে।

পশ্চিমবঙ্গ সরকারের অধীন ইঞ্জিনিয়রিং মহাবিদ্যালয়গুলির উন্নতিকল্পে যে 'রিভিউ কমিটি' গঠিত হয়েছিল, তার প্রতিবেদনটি এখন সরকারের বিবেচনাধীন। আর্থিক সঙ্গতি সাপেক্ষে এর সুপারিশগুলি যাতে করে পর্যায়ক্রমে রূপায়িত করা যায়, সে-বিষয়ে বিশেষ মনোযোগ দেওয়া হচ্ছে।

জলপাইগুড়ি ইঞ্জিনিয়রিং মহাবিদ্যালয়ের সংক্ষিপ্ত ডিগ্রি পাঠক্রম চালু করার বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন।

পশ্চিমবঙ্গের পলিটেকনিকগুলিতে পাঠরত ছাত্রদের জন্য কিছুসংখ্যক বৃত্তির ব্যবস্থা করা হয়েছে, অতীতে পলিটেকনিকে কোনও বৃত্তির বন্দোবস্ত ছিল না।

**বিবিধ**—মহাবিদ্যালয়গুলিতে যে জাতীয় সেবা প্রকল্প চালু ছিল, তা এখন একাদশ ও দ্বাদশ শ্রেণীতে প্রসারিত হচ্ছে। যেখানে মাধ্যমিক বিদ্যালয়গুলিতে একাদশ ও দ্বাদশ শ্রেণী খোলা হয়েছে সেখানেও এই ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

বিষ্ণুপুরে শরীর-চর্চা শিক্ষণের উদ্দেশ্যে একটি মহাবিদ্যালয় প্রতিষ্ঠার কথা সরকার বিবেচনা করেছেন।

দার্জিলিং-এ অবস্থিত গোয়েংকা শিল্প ও সমাজকল্যাণ গৃহটি অধিগ্রহণের সিদ্ধান্ত সরকার নিয়েছেন এবং এর আনুষঙ্গিক ব্যবস্থাদি করা হচ্ছে।

যোগ্য লেখকেরা বাংলা ভাষায় বই ছাপানোর জন্য অনুদান পাচ্ছেন। ১২৪ জন দুঃস্থ শিল্পী ও লেখক সরকার থেকে নিয়মিত ভাতা পাচ্ছেন। বহুবিধ সাংস্কৃতিক অনুষ্ঠান সরকারি সাহায্যে রূপায়িত হচ্ছে এবং সরকারি পৃষ্ঠপোষণে রবীন্দ্রসদন নাট্যকলাসঙ্গীতের একটি মুখ্য কেন্দ্রে পরিণত হয়েছে।

* * * * * *

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিকা শেষে ব্যয়-বরাদ্দের প্রস্তাবটি সভার বিবেচনার্থে উপস্থাপন করছি।

## DEMAND No. 35

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশ অনুযায়ী ১৯৭৮-৭৯ সনের ৩৫নং অভিযাচনের "২৭৯ বিজ্ঞান-বিষয়ক সেবা ও গবেষণা" মুখ্যশীর্ষ খাতে ২৯,০০০ টাকা বরাদ্দের দাবি উত্থাপন করার অনুমতি প্রার্থনা করছি।

৩৫নং অভিযাচনের ২৯,০০০ টাকা নিম্নলিখিত বিজ্ঞানবিষয়ক প্রতিষ্ঠানগুলিকে আবৃত্ত অনুদান দেওয়ার জন্য খরচ হয়ঃ

| | | |
|---|---|---|
| (১) ইন্ডিয়ান কেমিক্যাল সোসাইটি | .... | ৩,০০০ টাকা |
| (২) বোটানিক্যাল সোসাইটি অব বেঙ্গল | .... | ১,৩০০ টাকা |
| (৩) জুলজিক্যাল সোসাইটি অব বেঙ্গল | .... | ২,০০০ টাকা |
| (৪) ফিজিওলজিক্যাল সোসাইটি অব ইন্ডিয়া | .... | ১,৫০০ টাকা |
| (৫) ইন্ডিয়ান সাইন্স্ নিউজ অ্যাশোসিয়েশন | .... | ১,০০০ টাকা |
| (৬) ইন্ডিয়ান ফিজিক্যাল সোসাইটি | .... | ১,০০০ টাকা |
| (৭) ক্যালকাটা ম্যাথমেটিক্যাল সোসাইটি | .... | ২,০০০ টাকা |
| (৮) সাইন্স্ ক্লাব | .... | ২,০০০ টাকা |
| (৯) ক্যালকাটা জিওগ্রাফিক্যাল সোসাইটি | .... | ১,০০০ টাকা |
| (১০) বঙ্গীয় বিজ্ঞান পরিষদ | .... | ৭,২০০ টাকা |
| (১১) ইনস্টিটিউট অব কেমিস্ট্রি (ইন্ডিয়া) | .... | ২,০০০ টাকা |
| (১২) ইন্ডিয়ান ইনস্টিটিউট অব মেটালস | .... | ৫০০ টাকা |
| (১৩) মাইনিং জিওলজিক্যাল অ্যান্ড মেটালার্জিক্যাল ইনস্টিটিউট অব ইন্ডিয়া | .... | ২,০০০ টাকা |
| (১৪) জিওলজিক্যাল মাইনিং অ্যান্ড মেটালার্জিক্যাল সোসাইটি অব ইন্ডিয়া | .... | ১,০০০ টাকা |
| (১৫) ইন্ডিয়ান সাইকো অ্যানালিটিক্যাল সোসাইটি | .... | ১,৫০০ টাকা |
| | | মোট ২৯,০০০ টাকা |

এই সমস্ত সংস্থা দীর্ঘদিন ধরে এই হারে অনুদান পেয়ে আসছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি ব্যয়-বরাদ্দ বিবেচনার জন্য উপস্থাপন করছি।

[1-30 – 1-40 P.M.]

**মিঃ স্পিকারঃ** সমস্ত ছাঁটাই প্রস্তাব নিয়মানুগ এবং যথাযথ বলে ধরে নেওয়া হচ্ছে।

## Demand No. 34

**Shri Shamsuddin Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri A. K. M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Krishnadas Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**শ্রী আবদুল বারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় এখানে যে ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন, সেটার সমর্থনে প্রথমে কিছু ব্যাখ্যা মূলক আলোচনা করব। আমাদের মাননীয় সদস্যদের সকলের সমর্থন এবং আমাদের শিক্ষা বিষয়ে যে দৃষ্টিভঙ্গি, সেই দৃষ্টিভঙ্গির যথাযথ বিচার করতে পারবেন, এই আশা রাখি। প্রথমে একটা কথা বলি, পূর্বে বাজেট যেটা কংগ্রেসের শাসনকালে যে অদ্ভুত রকমের অন্যায় ও বৈষম্যমূলক ব্যবস্থা বিশাল আকারে জমে উঠেছে, বিগত কয়েক মাস ধরে তা আরও স্পষ্টভাবে প্রতি অভিজ্ঞতার ভিতরে উপলব্ধি করা যাচ্ছে। কিন্তু তা সত্ত্বেও শিক্ষা ব্যবস্থার মধ্যে একটি সভ্য ও গণতান্ত্রিক পথে চলার ঘোষণা রেখেছিলাম। এই প্রসঙ্গটি উল্লেখ করে আমি কয়েকটি কথা বলতে চাই। শিক্ষা ব্যবস্থা একটা ধারাবাহিক প্রক্রিয়ার মধ্যে দিয়ে আসে, একটা কনটিনিউয়াস প্রসেশের মধ্যে দিয়ে আসছে। সুতরাং আজকে যে সমস্যা আমরা উপলব্ধি করছি বা যে সমস্যার সম্মুখিন হচ্ছি, সেটার যে অতীত ইতিহাস, সেই অতীত ইতিহাস আমাদের জানতে হবে। তবেই তার যথাযথ বিচার করতে পারব।

**শ্রী কাশীনাথ মৈত্র ঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য শেষ করলেন, গ্রান্ট পেশ করলেন, তারপর ডিবেট শুরু করেন বিরোধী পক্ষ থেকে, এটাই এখানকার কনভেনশন, অপোজিশনকে বলতে দিতে হয়, এটাই এখানকার কনভেনশন, এই কনভেনশন আগে ছিল। কিন্তু এখানে দেখা যাচ্ছে শিক্ষা বিভাগের রাষ্ট্রমন্ত্রী ডিবেট শুরু করলেন। তাহলে কি সেই কনভেনশনের পরিবর্তন হল?

**মিঃ স্পিকার ঃ** এখন অ্যাকাউন্টিং সিস্টেম চেঞ্জ হয়ে গেছে। ডিফারেন্ট হেডে বাজেট নেই, একটা হেডেই আছে। সুতরাং তিনি একজন মিনিস্টার বলে তাঁকে স্টেটমেন্ট আগে করতে দিয়েছি। এর পরে অপোজিশন বলবেন। উনি মিনিস্টার অব স্টেট হিসাবে বলছেন।

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** ঐ সূত্র ধরেই যেটা বলছিলাম সেটাই বলি যে, সমাজব্যবস্থা একটা ধারাবাহিক প্রক্রিয়ার মধ্যে দিয়ে আসে। তাই সমাজব্যবস্থা যে অবস্থায় থাকে, তার যে স্তর যে ভাবে থাকে তার প্রতিফলন শিক্ষার ক্ষেত্রেও পড়ে। আমাদের দেশে বৃটিশ সাম্রাজ্যবাদ আসার পূর্বে তো আমরা, এই দেশের মানুষরা পুরোপুরি অশিক্ষিত ছিলাম না, অসভ্য ছিলাম না যে আমাদের সভ্য করবার জন্য, শিক্ষিত করে তোলবার জন্য সেদিন বৃটিশ সাম্রাজ্যবাদের শিক্ষার ক্ষেত্রে তার হস্তক্ষেপের প্রয়োজন হয়েছিল। এটা ঘটনা নয়, ঘটনা হচ্ছে, সেদিন বৃটিশ সাম্রাজ্যবাদ তাদের শোষণকে এবং শাসনকে কায়েম করে রাখার জন্যই ব্যবস্থাকে তারা নিজেদের হাতে তুলে নিয়েছিলেন। সেই শিক্ষাব্যবস্থার মুল উদ্দেশ্য ছিল ঔপনিবেশিক শিক্ষাব্যবস্থা এর মধ্যে দিয়ে আমাদের দেশে কিছু অভিজাত শিক্ষিত মানুষ তারা তৈরি করতে চেয়েছিলেন যারা তাদের সেই শাসন কার্যে সহায়তা করবে। সাডলার কমিশনের যে রিপোর্ট সেই রিপোর্টের একটা জায়গাতে আমরা দেখি, আমাদের দেশে সেই সময় বিশেষ করে বাংলাদেশে প্রায় ১ লক্ষ প্রাইমারি স্কুল ছিল যাদের Indigenous Elementary Education System বলা হয়। সেটা তারা ভেঙ্গে চুরমার করে দিলেন এবং তা দিয়ে তারা বললেন একথা—সেই কমিশনের রিপোর্টে দেখা যায়, An admirable survey of indigenous system of education carried in 1835 and the following years by Mr, W. Adam showed that a network of primitive vernacular schools existed through-

out Bengal. But no attempt was made to develop these schools. Government preferred to devote its energies to secondary and higher secondary schools on the theory that if Western education were introduced to the upper classes it would filter down by natural process to the lower classes. এই ছিল তাদের দৃষ্টিভঙ্গি। উপরের শ্রেণীর মানুষকে শিক্ষিত করে দেশের আপামর জনসাধারণকে কিভাবে শোষণ করবে সেটাই ছিল তাদের দৃষ্টিভঙ্গি। তাই একটা শ্রেণীর মগজ ধোলাই করবার জন্য সেদিন শিক্ষাকে তারা হাতে নিয়েছিলেন। এমন কি লর্ড উইলিয়াম বেন্টিক সে সময় যে সার্কুলার দিয়েছিলেন তাতে একথা প্রতিয়মান হয় যে, সেদিন যে শিক্ষাব্যবস্থা তারা গ্রহণ করেছিলেন তাদের সাম্রাজ্যবাদী শক্তিকে আরও দৃঢ় করবার জন্য। লর্ড বেন্টিক একটা কমিউনিক ইস্যু করে তাতে লিখছেন, Government issued a communique that the great object of the British Government ought to be the promotion of European Literature and science among the natives of India and that all funds appropriated for the purpose of education would be best employed on English Education only. এই ছিল বৃটিশ সাম্রাজ্যবাদের দৃষ্টিভঙ্গি। আমাদের দেশের স্বাধীনতাকামি মানুষরা এবং মহান শিক্ষাবিদরা সেদিন এই দৃষ্টিভঙ্গির সমালোচনা করেছিলেন। তারা ভেবেছিলেন, আমাদের দেশকে পরাধীনতার গ্লানি থেকে মোচন করতে না পারলে শিক্ষার ক্ষেত্রে সুষ্ঠু ব্যবস্থা কায়েম করা যাবে না। সেখানে সেই রকম সুষ্ঠু শিক্ষা ব্যবস্থা কায়েম করা দরকার যার মধ্যে দিয়ে আমরা আমাদের ভারতবর্ষকে তৈরি করতে পারব, একটা গণমুখি শিক্ষাব্যবস্থা চালু হতে পারবে, একটা গণতান্ত্রিক শিক্ষা ব্যবস্থা চালু হতে পারবে। সেখানে সামগ্রিকভাবে সমস্ত মানুষ শিক্ষার আলোকে আলোকিত হবে এটাই ছিল সেদিনের স্বাধীনতাকামি বিপ্লবীদের দৃষ্টিভঙ্গি। সে কথা ভেবেই তারা সেদিন স্বাধীনতা আন্দোলনের সঙ্গে সঙ্গে শিক্ষার ক্ষেত্রে কিছু সংস্কার করা যায় এটা ভেবেছিলেন। আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে স্বাধীনতার পরে ৩০ বছর ধরে অনেক জঞ্জাল জমেছে। আজকে আমরা যে সমস্ত সমস্যা শিক্ষাক্ষেত্রে দেখতে পাচ্ছি তার সমাধান করতে গেলে আমাদের বিচার করতে হবে আবার সেই সমাজব্যবস্থাকেই। আজকে ৩০ বছর ধরে শিক্ষা ক্ষেত্রে কেন এত জঞ্জাল, কেন সমস্যা সেই প্রশ্নটা আমাদের বিচার করে দেখতে হবে। গত ৩০ বছরের মধ্যে কি আমরা কোনওদিন ভেবেছি শিক্ষা হবে সর্বাঙ্গীন? দেশের সমস্ত জনসাধারণকে শিক্ষা দেবার ব্যবস্থা করার কথা দেশের যারা শাসনকর্তা ছিলেন তারা কি চিন্তা করেছিলেন? না, এখানেও শ্রেণীস্বার্থে, শ্রেণীশোষণকে কায়েম করবার জন্য শিক্ষা ব্যবস্থাকে তারা হাতিয়ার হিসাবে গ্রহণ করেছিলেন।

[1-40 — 1-50 P.M.]

বৃটিশ সাম্রাজ্যবাদী আমাদের দেশে কিছু কেরানি তৈরি করতে চেয়েছিলেন, কিছু বুরোক্রাট তৈরি করতে চেয়েছিলেন। আজও আমাদের শিক্ষার মধ্যে সেই দৃষ্টিভঙ্গির কিছু পরিবর্তন হয়নি। আজও আমরা ভাবি আমাদের ছেলেরা যদি ম্যাট্রিক পাশ করে তাহলে সে চাকরি করবে, আই. এ., বি. এ. পাশ করে সে চাকরি করবে, এছাড়া আমরা শিক্ষাকে গ্রহণ করতে পারছি না। ফলে দাঁড়াচ্ছে আজও সেই গণমুখি যে শিক্ষা, জীবন ভিত্তিক যে শিক্ষা, সে শিক্ষার মূল্যবোধ আমাদের দেশের মানুষকে শেখানো আজও যায় নি। তাই আজকে একদিকে

যেমন অর্থনৈতিক অবস্থা, অর্থনৈতিক যে বৈষম্য সাংঘাতিকভাবে আমাদের দেশে বিরাজ করছে। সঙ্গে সঙ্গে সমস্ত রকম সুযোগ সুবিধা থাকলেও দেশের গরিব মানুষ, মেহনতী মানুষ যারা দেশ গঠন করে সেই কৃষক শ্রমিক তার ছেলে মেয়েদের লেখা পড়া শেখার কোনও সুযোগই এই ৩০ বছরের মধ্যে করা হয় নি। অন্যদিকে দৃষ্টিভঙ্গির পরিবর্তন না হওয়ার জন্য আজও গ্রামের মধ্যবিত্ত কৃষক ভাবে যে আমার ছেলেদের লেখা পড়া শেখাতে দিয়ে কি হবে? আমার ছেলে ম্যাট্রিক পাশ করলে তো আর চাকরি পাবে না। গ্রামের মোড়ল মাতব্বর তাদের ছেলেরাই চাকরি পায় না। এই দৃষ্টিভঙ্গিতে সে ভাবে যে আমার ছেলেকে স্কুলে দিয়ে কি হবে? সেই জন্যই সে জানে যে তাকে শিক্ষা দিলে সে চাকরিও পাবে না, আবার আমার কাজও করতে পারবে না। এই দৃষ্টিভঙ্গিতে আজকে ৩০ বছর ধরে দেখা যাচ্ছে আমাদের পশ্চিমবাংলা শিক্ষার ক্ষেত্রে দ্বাদশ স্থানে এসে দাঁড়িয়েছে এবং শতকরা ৭০ ভাগ মানুষ আমাদের দেশে দারিদ্র সীমার নিচে বাস করে এবং সেখানে দেখা যাচ্ছে ৭০ ভাগ লোক নিরক্ষর। গোটা পৃথিবীর মধ্যে যদি নিরক্ষরের দৌড় পালা হয় তাহলে ভারতবর্ষ প্রথম স্থান অধিকার করে আছে। এই শ্রেণী বৈষম্যের জন্য শিক্ষা ক্ষেত্রে পিছিয়ে পড়েছে তা নয়, শিক্ষার যে মূল্যবোধ এবং যে জঞ্জাল সৃষ্টি হয়েছে আজ আমাদের দেশে কি রকম শিক্ষা ব্যবস্থা চলে যে সমস্ত মানুষের জন্য এক রকম শিক্ষা ব্যবস্থা নেই। গ্রামের মানুষের জন্য এক রকম শিক্ষা ব্যবস্থা, শহরের মানুষের জন্য এক রকম শিক্ষা ব্যবস্থা। বড় লোকের ছেলের জন্য এক রকম শিক্ষা ব্যবস্থা, আর গরিব মানুষের জন্য এক রকম শিক্ষা ব্যবস্থা। সুতরাং এই শ্রেণী বিভক্ত সমাজের যে কুফলগুলি শুধু শিক্ষা ক্ষেত্রেই দেখা যাচ্ছে তা নয়, সর্বক্ষেত্রেই দেখা যাচ্ছে। আজকে আমরা দেখতে পাচ্ছি কলকাতায় যে সমস্ত বড় বড় ইংলিশ মিডিয়াম স্কুল আছে সেখানে বড় বড় লোকদের ছেলেরা পড়ে এবং আজকে এই অবস্থা ৩০ বছর ধরে আমাদের দেশে চলেছে। শাসন ক্ষমতায় যারা রয়েছে তাদের একটি বিরাট অংশ তাদেরই ছেলে মেয়ে ইংলিশ মিডিয়াম স্কুলে পড়ে অফিসার হয়। বৃটিশ রাজত্বের সময় ইংরাজি শিক্ষার মাধ্যমে যে আমলাতন্ত্র তৈরি করবার পথ দেখিয়ে গেছে সেই পথকে অনুসরণ করে আজও আমরা চলেছি। আমরা যারা গ্রাম থেকে এসেছি গ্রামে কৃষকদের সঙ্গে থাকতাম, জানতাম না শিক্ষার ক্ষেত্রে এই ধরনের একটা বৈষম্য রয়েছে। এই বৈষম্য থেকে আজকে এই সিদ্ধান্ততে আসতে হয়, better education for the richer people and poor education for the poor people. এই তো হয়েছে। এটা শ্রেণী বৈষম্যের ফল। এই শ্রেণী বৈষম্যের ফল কেবলমাত্র শিক্ষাক্ষেত্রে হয়েছে তা নয়, ক্যারিকুলাম, তার টিচারস, স্টুডেন্টসদের মূল্যবোধ সমস্ত কিছুই এই শ্রেণী বৈষম্যে আজকে প্রতিফলিত হয়।

**শ্রী সন্দীপ দাস :** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বিবৃতি দেবার পরেও ইনি আবার দাঁড়িয়ে বিবৃতি দিচ্ছেন, যা অতীতে কোনওদিন হয়নি।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** Mr. Speaker, Sir, Hon'ble Minister has moved his budget demand—it has been placed. You are to invite the opposition first to participate in the debate. But the Hon'ble Minister, Mr. Bari has opened the debate. He is not makig a statement. He is making a speech. উনি যদি কোনও এক্সপ্ল্যানেটরি স্টেটমেন্ট করতেন তাহলে বুঝতাম, কিন্তু উনি বক্তৃতা করছেন। সেটি করুন, ভাল করছেন, কিন্তু অপোজিশনের বক্তৃতা শুরু করার পর

ন বক্তৃতা করতে পারতেন। If he supplemented the statement we could ve understood. কিন্তু ট্রেজারি বেঞ্চ থেকে ডিবেট আরম্ভ করার পর আমি ১৫/১৬ র এই হাউসে আছি আমরা কোনওদিন দেখিনি যে এরকম হয়। He cannot have twice over, we are not above the Rules of Procedure, we are not ove the rules of Business, and we are not above the constitution we violating the convention.

মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় ট্রেজারি বেঞ্চ যে নিয়ম দ্বারা বাধিত, আমরাও সেই ম দ্বারা বাধিত Sir, I want a ruling from you.

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় রাষ্ট্রমন্ত্রী আবদুল বারি হব যে সাপ্লিমেন্টারি বাজেট বক্তৃতা উপস্থিত করেছেন, গত বাজেট অধিবেশনেও আমরা ভাবেই আলোচনা শুরু করেছিলাম। আমি মাননীয় বিরোধী দলের নেতা কাশীকান্তবাবুকে রোধ করব যে গত বাজেট অধিবেশনে যেভাবে আলোচনা শুরু করেছিলাম...

...(নয়েজ)...

অধিবেশনেও মাননীয় শম্ভু ঘোষ মহাশয়, তার বাজেট বক্তৃতা উপস্থিত করার পর, নীয় আবদুল বারি সাহেব সেই বক্তৃতা সাপ্লিমেন্ট করে তার বক্তব্য রেখেছিলেন এবং পরে যথাবিহিত আলোচনা শুরু হয়েছিল। আমি তাই অনুরোধ করব যে ওঁর বক্তৃতা শেষ হয়ে এসেছে, সেই ভাবেই আমরা আলোচনা শুরু করতে পারি।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় দীনেশ মজুমদার যে কথা বললেন, এই ব্যাপারে াদের ঝগড়ার কিছু নাই। বারি সাহেব গুরুত্বপূর্ণ বক্তৃতা রাখছেন, আমি মনোযোগ দিয়ে ছি। কিন্তু এটা যদি রিটেন স্টেটমেন্ট হত, তাহলে opposition could have taken antage of whatever the Hon'ble Minister has stated in his budget ech. It is not only an ordinary speech but it is also a property of House. We have every right to participate when it is called for.

কিন্তু উনি যে বক্তৃতা করলেন, ফারদার স্টেটমেন্ট করে যাচ্ছেন। আমি জানাতে চাচ্ছি লিখিত বক্তৃতা পড়লে আমরা তাতে অংশগ্রহণ করতে পারি। মাননীয় বারি সাহেব পড়ে হন, লিখিত বক্তৃতা নয়, তার বিস্তৃত পরিধি রয়েছে, কি করে আলোচনা হতে পারে? are being denied of this opportunity.

এটা কি করছেন, আমি আপনার কাছে আপীল করছি, মাননীয় দীনেশ মজুমদার ছেন, অতীতেও একবার হয়েছে, একবার যদি রঙ হয়ে থাকে, তবে কি বার বার সেই হবে?

**মিঃ স্পিকার ঃ** একবার রঙ হলে বার বার কেন রঙ হবে? এবার আমি দেখছি রা সকলেই রিটেন স্টেটমেন্ট আনছেন। এর আগে সাধারণত অর্থমন্ত্রী ছাড়া রিটেন মেন্ট অন্য মন্ত্রীদের হত না, তারা নোট দেখে বলতেন। তারপরে বক্তৃতা হত। পূর্বে যে

প্রসিডিওর ছিল, তখন একজন এডুকেশন মিনিস্টার ছিলেন, এখন শিক্ষাবিভাগে তিনটি ব্যবস্থা রয়েছে, যেটার জন্য দু জন স্টেটমেন্ট করছেন। আপনারা শুনুন, এর পরেই বিতর্ক আরম্ভ হবে। ...(নয়েজ)...

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ** আমি যেকথা বলছিলাম, শ্রেণী বিভক্ত সমাজে তার ফল কি হয়েছে, এটা আমার কথা নয়, বার্ট্রান্ড রাসেল একথা বলেছেন, The harm done by class distinction is not confined to the children. It extends to the teachers and the curriculam.

...(নয়েজ)...

এই যে ক্লাস ডিস্টিংশন শিক্ষাক্ষেত্রে সর্বত্র পড়েছে তা নয়, আজকেও তার ফল আমাদের ভোগ করতে হচ্ছে। শিক্ষাক্ষেত্রে দেখুন বড় লোকের ছেলেদের জন্য এক রকম শিক্ষা, বিভিন্ন জাতির জন্য এক রকম শিক্ষা, অর্থাৎ সাধারণ মানুষকে শিক্ষিত করে তোলার যে পথ তা তারা গ্রহণ করেননি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, আপনি যে রুলিং দিলেন, সেটা মাথা পেতে নিচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** আমি কোনও রুলিং দিইনি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** তাহলে কি স্যার, ওঁরা রিটেন স্টেটমেন্ট না দিতে বাধ্য? এর পরে কি আমরা রিটেন স্টেটমেন্ট পাব না? কোনও মিনিস্টার যখন এখানে স্টেটমেন্ট দেবেন সেটা দেখে দেখে আমরা রিপ্লাই দেব, তা না করে আমরা অনুমান করে নেব?

**মিঃ স্পিকার ঃ** আপনারা যে বক্তৃতা দেন, মিনিস্টার যখন রিপ্লাই দেন, তখন কি কোনও রিটেন বক্তৃতা তার কাছে থাকে? এটা কি কথা?

[1-50 — 2-00 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** উনি কি রিপ্লাই দিচ্ছেন।

**মিঃ স্পিকার ঃ** উনি রিপ্লাই দিচ্ছেন। রিটেন স্টেটমেন্ট নাও দিতে পারেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** উনি প্রাইভেট মেম্বার হিসাব-এ বলছেন, না মিনিস্টার হিসাবে বলছেন. না, অ্যাজ এ মেম্বার অফ দি গভর্নমেন্ট বলছেন? আমাদের কোনও কপি সারকুলেট করা হয় নি। আমরা কি করে ডিবেটে অংশগ্রহণ করব? আপনার কাছে জাসটিস চাইছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি যেকথা বলেছেন সেকথা তো কাশীবাবু তুলেছিলেন। আমি তার জবাব দিয়েছি। আমি বলেছি, এর আগে হাউসে সব মিনিস্টাররা সব রিটেন স্টেটমেন্ট দেন নি। তবে প্রসিডিওর যেটা নেওয়া হয়েছে, সেটা নুতন। একজন মন্ত্রী বলার পরেই বিরোধীদের ডাকা হয়েছে। এই দপ্তরের একাধিক বিভাগে একাধিক মন্ত্রী আছেন। তার মধ্যে আর একজন বলতে চেয়েছেন, তাই বলতে চেয়েছি। আমাদের প্রসিডিওরে এমন কোনও পদ্ধতি নেই যে আমি তাকে আপত্তি করতে পারি। লেট হিম সে। বক্তব্য লিখিতভাবে সব সময় দেওয়া হয় না এবং ইট ইজ নট কম্পালসারি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মিনিস্টারের বক্তব্য কি প্রাইভেট মেম্বারের বক্তব্য হিসাবে গ্রহণ করব।

**মিঃ স্পিকার ঃ** না, উনি মন্ত্রী হিসাবেই স্টেটমেন্ট করছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** কিন্তু এই পদ্ধতিতে হাউসের কনভেনশন ব্রেক করা হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এটা তিনি মন্ত্রী হিসাবে বিবৃতি দিচ্ছেন। তবে লিখিতভাবে দিতে হবে এমন কোনও মানে নেই। আমি যখন মেম্বার ছিলাম তখন দেখেছি প্রত্যেক মন্ত্রী লিখিত বিবৃতি দিতেন না। আপনারাই বলেছেন, মন্ত্রীরা লম্বা লম্বা স্টেটমেন্ট দিচ্ছেন কেন। আগে দেখেছি অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী ওনাদের স্টেটমেন্ট বিলি করা হত, অন্য মন্ত্রীরা মৌখিকভাবে স্টেটমেন্ট রাখতেন। কোনও মন্ত্রী যদি মুখে বলতে চান, তাহলে প্রসিডিওর্যাল আপত্তি নেই। প্রসিডিওরে এমন কিছু লেখা নেই যে, আমি তাকে বলতে দিতে পারি না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন অ্যা....

**মিঃ স্পিকার ঃ** Mr. Chattaraj please take your seat, let him make his statement.

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে আমাদের মাননীয় উচ্চতর শিক্ষামন্ত্রী যে বাজেট রেখেছেন, তাকে সাপ্লিমেন্ট করার জন্য, কিছু ব্যাখ্যা করার জন্য আমি দাঁড়িয়েছি। সেই ব্যাখ্যা করার জন্য কিছু বলার প্রয়োজন আছে এবং সেইজন্য আমি বলছি। এইভাবে আমাদের দেশে সমস্ত শিক্ষা ব্যবস্থা গড়ে উঠেছে। এইভাবে শ্রেণী স্বার্থ রক্ষা করার জন্য শাসকগোষ্ঠী বৃটিশ সাম্রাজ্যবাদ মনে করেছিল এই ব্যবস্থা চালু হলে তাদের শাসনব্যবস্থা ভাল চলবে। এমনকি আমরা দেখেছি, যে মাদ্রাসা এডুকেশন সম্বন্ধে অনেক সদস্য বলেছেন, সেই যুগে ওয়ারেন হেস্টিংস মনে করেছিলেন, শাসনব্যবস্থায় কিছু লোক তৈরি করতে হবে। সেইজন্য ক্যালকাটা মাদ্রাসা হয়েছিল। স্যাডলার কমিশনে মৌলবী আবদুল করিম যে সাক্ষ্য দিয়েছিলেন, তাতে তিনি বলেছিলেন, As in the beginning of the British rule in India Persian was retained as the court language. It was necessary to have an institution well equipped and well-staffed for the training of officers. Warren Hastings established the Calcutta Madrasah to meet this requirement. সুতরাং মাদ্রাসা এডুকেশন সেই যুগে হয়েছিল যেহেতু পারসিয়ান ছিল কোর্টের ল্যাংগুয়েজ হিসাবে। সেই অনুযায়ী তাদের তৈরি করার জন্য এইটা করা হয়েছিল। পরবর্তীকালে ওই করিম সাহেব বলছেন, তারপর যখন আস্তে আস্তে সব ইংরাজির মাধ্যমে কাজ হতে থাকল, সেই বৃটিশরাই মাদ্রাসার দিকে নজর দেয় নি। করিম সাহেব বলছে, when Persian was replaced by English and the Provincial vernaculars the Madrasahas lost their utility and consequently their Popularity. But a large number of orthodox Musalmans cared more for religion than for secular education continued to send their children to Madrash instead of School and Colleges.

এই ছিল সেদিনকার মাদ্রাসা, অতীত দিনের একটা ঘটনা। ত্রিশ বছর ধরে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য ও দুর্নীতি চলেছে। সর্বত্রই মাদ্রাসা শিক্ষার ব্যাপার নিয়ে অনেক সময় অনেক সদস্যরা বলেন আমরা নাকি মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাকে তুলে দিচ্ছি। না, আমাদের বামফ্রন্ট সরকার দৃঢ়তার সঙ্গে ঘোষণা করেছে সংখ্যালঘু সম্প্রদায়ের সমস্ত অধিকার প্রতিষ্ঠিত করবার কথা। আমরা চেষ্টা করব এবং আমরা ঘোষণা করেছি যে লিঙগুইস্টিক মাইনরিটির যেসব উর্দু স্কুল আছে সেই উর্দু মিডিয়াম, তামিল মিডিয়ান, তেলেগু মিডিয়াম স্কুলগুলিকে আমরা রেকগনিশন দেব। এটা আমরা স্বীকার করেছি। কিন্তু মাদ্রাসা শিক্ষার ব্যাপারে যে দুর্নীতি আমরা দেখতে পেয়েছি সেই দুর্নীতি দূর করবার জন্য আমরা নিশ্চয় সচেষ্ট। আমরা দেখেছি ৩০ বছর ধরে এখানে কি চলেছে—কোনও পরীক্ষার ব্যবস্থা নেই একই ব্যক্তি ট্যাবুলেটার, একই ব্যক্তি একজামিনার, একই ব্যক্তি পেপার সেটার—কিভাবে এই শিক্ষাকে নিয়ে তারা ছিনিমিনি খেলেছে। আমি বলি মাদ্রাসা এডুকেশন শুধু মাত্র মুসলমানদের জন্য নয়, এই শিক্ষা ব্যবস্থায় হিন্দু বন্ধুরাও আছেন। এই একটা সংস্থায় যেখানে না পড়েই পাশ করা যায়। এই দুর্নীতি দূর করবার জন্য ঐ মাদ্রাসা শিক্ষার মধ্যে যে একজামিনার, পেপার সেটার আছে তাদের বদলাবার চেষ্টা করেছি। এ ছাড়া যে ভাবে শিক্ষা দেওয়া হোত সেভাবে আর হবে না। আমি মাননীয় সদস্যদের কাছে একটি আবেদন রেখে আমার বক্তব্য শেষ করতে চাচ্ছি। আমাদের আবেদন হচ্ছে আপনারা যেন ভূত দেখবেন না। আমরা কি করতে চাচ্ছি—এই শ্রেণী বিভক্ত সমাজে শিক্ষা ব্যবস্থায় যে জঞ্জাল রয়েছে আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে তা সব সরাতে পারব বলে মনে হয় না। এই যে ক্লাস বেসড সোসাইটি, এই যে আপার ক্লাস লোয়ার ক্লাস এই সব বিভিন্ন রকম শিক্ষা ব্যবস্থা বিভিন্ন রকম জাতের জন্য বিভিন্ন রকম শিক্ষা ব্যবস্থা এই শিক্ষা ব্যবস্থা দূর করা আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে তার কোনও উপায় নেই। তাই বলে আপনারা যে ভীত হয়ে যাচ্ছেন সেখানে ভীত হবার কিছু নাই। আমি একটি ঘটনার কথা বলে আমার বক্তব্য শেষ করব। শরৎচন্দ্রের বিখ্যাত উপন্যাস শ্রীকান্ত বইয়ের এক জায়গায় আছে শ্রীকান্ত বলছে ভূত আছে আর ইন্দ্রনাথ বলছে না ভূত নাই। শ্রীকান্ত তাকে শ্মশানে নিয়ে গেল ভূত দেখাতে। তখন বাতাস ছিল—শ্রীকান্তর পা কাঁপছে, ইন্দ্রনাথ বলছে না ওটা ভূত নয় মাথার খুলিতে বাতাস লেগে সোঁ সোঁ শব্দ হচ্ছে শিয়ালের বাচ্ছারা চিঁ চিঁ করছে এটা ভূত নয়। এত ব্যাখ্যা দিয়ে এত বৈজ্ঞানিক ব্যাখ্যা দিয়েও শ্রীকান্তর পা কাঁপ ছিল কেন না তার ভূতের ভয় ছিল। আজকে সেই রকম ভয়ে আপনারা ভীত হবেন না, আমাদের দৃষ্টিভঙ্গি নিয়ে আপনারা বিচার করবেন এই বলে শেষ করছি।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ আমি অন্যতম পূর্ণ মন্ত্রীর ব্যয় বরাদ্দের দাবি এবং তার পরিপ্রেক্ষিতে সুন্দর বক্তব্য শুনেছি এবং তার অপূর্ণ মন্ত্রীর ব্যাখ্যাও শুনেছি। এই তথ্য ও তত্ত্ব সম্বলিত সুন্দর রচনা আমি গভীর মনোযোগ দিয়ে শুনবার চেষ্টা করেছি। কিন্তু এত চেষ্টা সত্ত্বেও প্রবল অনুরাগ থাকা সত্ত্বেও মাননীয় শিক্ষা মন্ত্রীর প্রদত্ত শিক্ষা বরাদ্দের বাজেট বক্তৃতা আমি সমর্থন করতে পারছি না। কেন পারছি না সেই কথা বলবার আমি যথাসাধ্য যথা সময়ে চেষ্টা করব। প্রথমেই আপনার মাধ্যমে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাইছি পশ্চিমবাংলার এক সৌভাগ্যের দিকে। বিশাল ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারে যা নেই, ভারতের বৃহত্তম রাষ্ট্র উত্তর প্রদেশে শিক্ষায় অধিকতর অগ্রসর কেরালায় যা নেই

পশ্চিমবাংলায় তা আছে। সরস্বতীদেবীকে সেবা করবার জন্য দু দু জন পূর্ণ মন্ত্রী এখানে বর্তমানে আছেন এবং একজন অপূর্ণ মন্ত্রীও আছেন যার বাগ্মিতা আমি শুনেছি।

অতএব শিক্ষার উচ্চ মন্ত্রী শিক্ষা সমস্যা সমাধান করবার জন্য কত তৎপর কত সচেতন, কত ব্যয় আধিক্য বহন করবার জন্য প্রস্তুত তা আমরা অবগত হয়েছি। স্বভাবত তিন তিন জন মন্ত্রী সচেতন রেখেছেন এবং তারা চেয়েছেন শিক্ষা নিকেতন থেকে জঞ্জাল দুর্নীতি অপসারণ করবেন এবং শিক্ষা মন্দিরকে পবিত্র করবেন।

[2-00 — 2-10 P.M.]

এবং আমাদের অপূর্ণ শিক্ষামন্ত্রী তাঁর বক্তৃতায় বলেছেন এতকাল যে শিক্ষা ব্যবস্থা আমাদের দেশে পরিচালিত হয়েছে সেই শিক্ষা ব্যবস্থার মাধ্যমে সত্য সত্যই স্বাধীন দেশের, সমাজতান্ত্রিক দেশের নাগরিক গঠন করবার জন্য চেষ্টা করা হয়নি। আজকে নূতন মন্ত্রী মহাশয় বলছেন আমরা চেষ্টা করছি, আমরা নির্ভীকভাবে স্বনির্ভর হতে চলেছি কাজেই আমরা যেন এই শিক্ষা ব্যবস্থাকে স্বাগত জানাই। এই বাজেটের মধ্যে নিঃসন্দেহে দুর্নীতি দূর করার জন্য, জঞ্জাল অপসারিত করবার জন্য চেষ্টা হয়েছে, তার জন্য আমি আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি। তবে এই চেষ্টার মধ্যে কিছু কিছু জিনিস ইতিপূর্বে যা অবলোকন করেছি, তাতে আমি মুগ্ধ হয়েছি। আপনারা মধ্যশিক্ষা বোর্ড বাতিল করেছেন বাতিল করেছেন জেলা স্কুল বোর্ড এবং সেদিন বাতিল করেছেন অনেকগুলি বিশ্ববিদ্যালয় এবং অর্ধসহস্র পরিচালন সমিতি। আপনারা এই সমস্ত বাতিল করে নিজেদের দলের অ্যাডমিনিস্ট্রেশন বসিয়েছেন। মনে রাখবেন আপনারা বলছেন জঞ্জাল অপসারণ করছি। বিশ্ববিদ্যালয় অধিগ্রহণের সময় মাননীয় শিক্ষামন্ত্রী শম্ভু ঘোষ এই বিধানসভা কক্ষে একটা বিভ্রান্তিকর বক্তব্য রেখেছিলেন, তিনি যখন সেই বক্তব্য রাখেন তখন তার প্রতিবাদ করার শক্তি আমার ছিল না, কারণ তখন সেই তথ্য আমার কাছে ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে টেলিগ্রামের কপি রয়েছে, যে টেলিগ্রাম শিক্ষামন্ত্রীকে সংসদ সদস্য জনতা দলের দিলীপ চক্রবর্তী প্রেরণ করেছেন। শম্ভুবাবু সেদিন এখানে দিলীপবাবু সম্বন্ধে বলেছিলেন যে দিলীপবাবু এই বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ বিলকে সমর্থন জানিয়েছেন। সেদিন তিনি এই মন্তব্য করে আমাদের জনতা দলের সদস্যদের বিভ্রান্ত করেছেন এবং কিছু পরিমাণ সন্ত্রস্তও করেছেন। আমি সেই টেলিগ্রাম এখানে পাঠ করছি কারণ শিক্ষা মন্ত্রীর বক্তব্য দুর্ভাগ্যজনক এবং সত্যই দিলীপবাবুর প্রতি দোষারোপ ছাড়া আর কিছু নয়। "Shocked to get your misleading statement regarding suppression of Calcutta University before West Bengal Legislature as appeared in the Press. Kindly rectify. Reply to my letter February 23 still awaited. Sent to Minister Higher Education. অতএব দিলীপবাবু সম্বন্ধে শিক্ষামন্ত্রী যেটা রেখেছিলেন সেটা সত্য নয়। আমি আশা করব শিক্ষা মন্ত্রীর সত্যের প্রতি শ্রদ্ধা জানিয়ে, তার সেদিনকার বক্তব্যের জন্য আজকে দুঃখ প্রকাশ করবেন। শিক্ষা মন্ত্রীকে আমি বলছি তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়কে জঞ্জালমুক্ত করতে চাইছেন, তার সেই ইচ্ছার সঙ্গে আমার কোনও বিরোধ নেই। আমি একথা বলছি না কলকাতা বিশ্ববিদ্যালয়ের সেনেট, সিন্ডিকেট এবং অ্যাকাডেমিক কাউন্সিলের সমস্ত সদস্যরা গঙ্গাজলে ধোয়া পবিত্র তুলসীপত্র। আমি একথা বলব শিক্ষা মন্ত্রী মহাশয় রোগ নির্ণয় করেছেন ঠিকই, কিন্তু ঔষধ প্রয়োগ করার সময় তাকে ভ্রান্তি আশ্রয় করেছে,

বিশ্ববিদ্যালয়ের উপাচার্য রইলেন, তার সঙ্গে রইলেন অর্ধ ডজন উপাচার্য এবং পরীক্ষা পরিচালন করবার জন্য এক ডজন ব্যক্তি রইলেন, সমস্ত ব্যবস্থা অব্যাহত থাকল, বিভাগে বিভাগে কায়েমি স্বার্থ শিকড় গেড়ে মাটির তলায় রইল, বিভাগে বিভাগে অফিসে অফিসে, ঘুঘুদের স্বার্থ অব্যাহত থাকল, আর তিনি সিনেট সিন্ডিকেট, অ্যাকাডেমিক কাউন্সিলকে রদ করে মনে করলেন শিক্ষাকে আবর্জনামুক্ত জঞ্জালমুক্ত করলেন। আমি বুঝতে পারছি না শিক্ষামন্ত্রী মহাশয় কি করে এই ধারণা পোষণ করলেন। আজকে তিনি দুর্নীতিমুক্ত করার জন্য এই বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করলেন এবং আমরা দেখছি আজকে সিনেট সিন্ডিকেট অ্যাকাডেমিক কাউন্সিল নেই। কিন্তু এসব হওয়া সত্ত্বেও বিশ্ববিদ্যালয়ের উপাচার্য মহাশয়ের কি বিবৃতি আপনি পাঠ করছেন? তিনি কি অভিযোগ আপনার কাছে করছেন? না, কিভাবে উত্তরপত্র দোকানে ঠোঙা হয়ে আসছে, মার্কশিটের ভুলের জন্য লক্ষ লক্ষ ছাত্রছাত্রী কি দুর্বিসহ যন্ত্রনা ভোগ করছে। আপনি বিশ্ববিদ্যালয়ের পরিচালনা ব্যবস্থা নিয়ে নিয়েছেন।

কিন্তু এগুলির কারণ কোথায়? আসল কারণের মুখোমুখি হবার সৎসাহস আপনাদের নেই। যেখানে অর্গানাইজড লেবার সেখানে আমরা সকলেই জনপ্রিয়তা চাই এবং অর্গানাইজড লেবারদের খুশি করে, তাদের সঙ্গে আপোষ করে আমরা সকলে আমাদের জনপ্রিয়তা রক্ষা করবার জন্য ব্যস্ত হই। কিন্তু বিশ্ববিদ্যালয়ের পরিচালনা ব্যবস্থা যারা লক্ষ্য করেছেন তারা দেখেছেন যে সেখানে প্রতিদিন কিভাবে কাজ হয়। প্রশ্নপত্র যে খোয়া যায়, খাতা যে বাজারের ঠোঙা হয়, মার্কশিট যে ভুল আসে—উদোর পিন্ডি যে বুদোর ঘাড়ে চাপে—এগুলি কি অ্যাকাডেমিক কাউন্সিল করেন—সিনেট করেন—এগুলি কি সিন্ডিকেটের মেম্বাররা করেন? যারা করে তাদের দিকে আপনারা তাকাতে পারেন না। তাদের 'জিন্দাবাদ' সকলেরই কাম্য, তাদের স্তুতি আমরা সকলেই লাভ করবার জন্য সচেষ্ট। কিন্তু এই দিকে যদি দৃষ্টি দিতে না পারেন তাহলে কেবলমাত্র অধিগ্রহণ নামক নাটকের দ্বারা যবনিকাপাত ঘটবে না—এ কথাটা আমি আপনাদের স্মরণ করিয়ে দিতে চাইব এবং সে সম্বন্ধে আমি আপনাদের বলতে চাইব, মাননীয় শিক্ষামন্ত্রী আমাদের বিশ্ববিদ্যালয়ে এবং মহাবিদ্যালয়ের-কলেজের শিক্ষক, অশিক্ষক কর্মচারিদের জন্য যে পে প্যাকেটের ব্যবস্থা করেছেন তারজন্য তাকে আমি আন্তরিকভাবে ধন্যবাদ জানাই, সাধুবাদ জানাই। নিঃসন্দেহে এটা তার বাজেটের একটা উজ্জ্বল দিক, তার বক্তব্যের একটা অনুরাগসঞ্চিত অধ্যায়—তারজন্য নিশ্চয় আমাদের অকুণ্ঠ সাধুবাদ পাবেন। আপনারা জানেন, আমাদের দুর্ভাগ্য, শিক্ষাক্ষেত্রে দুর্ভাগ্য আমাদের দেশের বহু কলেজে, হয়ত শত শত শিক্ষক মাসের পর মাস শুধু নয় কারুর কারুর প্রায় এক বৎসর কাল বেতন পাবার সৌভাগ্য অতীতে হচ্ছিল না। আমরা যারা বেতন দিতে পারতাম কোনওমতে আমাদেরও কত বিনিদ্র রাত অতিক্রম করতে হত মাসের ১লা তারিখে আমরা কলেজের অধ্যাপক, অশিক্ষক কর্মচারিদের হাতে বেতন তুলে দিতে পারব কিনা, আজ আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় সেই যন্ত্রণা থেকে, সেই দুঃস্বপ্ন থেকে, বিনিদ্র রাতের তপস্যা থেকে যে বাঁচিয়েছেন সেজন্য আমি তাকে নিশ্চয় সাধুবাদ জানাব। কিন্তু সঙ্গে সঙ্গে তিনি যে সিদ্ধান্ত নিয়েছেন যে সমস্ত বিশ্ববিদ্যালয়ে, মহাবিদ্যালয়ের যে কলেজের মধ্যের যে বেতন হয় সেই বেতনের শতকরা ৭৫ ভাগ তিনি গ্রহণ করবেন আর মাত্র ২৫ ভাগ—শতকরা তিনি এই মহাবিদ্যালয়ের হাতে ন্যস্ত করবেন—বেতন ছাড়াও তাদের অন্যান্য প্রয়োজনীয় খরচ বহন করবার জন্য, আমি মনে করি এটা অবাস্তব এবং একজন শিক্ষক শিক্ষামন্ত্রীর কাছ থেকে এর চেয়ে বাস্তব চিত্র,

বাস্তবমুখি চিন্তাই আমরা আশা করেছিলাম। কারণ তিনি জানেন যে ৭৫ ভাগ টাকা যদি তিনি নিয়ে নেন তাহলে শতকরা ২৫ ভাগ টাকায় কলেজের দৈনন্দিন ব্যয়ভার বহন করা অসম্ভব। আমি সেখান তাকে অনুরোধ করব তিনি যদি এটা ৬০ ভাগ আর ৪০ ভাগ করেন—৬০ পারসেন্ট টাকা তিনি নিন আর ৪০ ভাগ টাকা কলেজকে দিন—তাহলে কলেজ পরিচালনা সম্ভব হবে, তার পে প্যাকেটের সিদ্ধান্তকে আমরা স্বাগত জানাতে পারব। এই যে ২৫ ভাগ টাকা তিনি মহাবিদ্যালয়ের ব্যয়ের জন্য দিয়েছেন এখানেও তিনি এমন কতকগুলি নির্দেশনামা জারি করেছেন যেগুলি দুর্ভাগ্যজনক, দুঃখজনক। মাননীয় শিক্ষামন্ত্রী নিজেও একজন শিক্ষক এবং যদিও আমি তাঁকে শুভেচ্ছা জানাই তিনি চিরকাল শিক্ষামন্ত্রী থাকুন তথাপি নিশ্চয় তিনি চিরকাল শিক্ষামন্ত্রী থাকবেন না, তিনি আবার কলেজে ফিরে যাবেন এবং আবার আমাদের মতো শিক্ষকতা করবেন। সেদিন তিনি বুঝবেন যে কলেজের এই পে প্যাকেটের সঙ্গে সঙ্গে যে নির্দেশনামা তিনি দিয়েছেন এবং যেভাবে তিনি ঐ অবশ্য পালনীয় নির্দেশ দিয়েছেন সেই নির্দেশগুলির মধ্যে দিয়ে মহাজন সেজেছেন তেমনি আবার ঐ নির্দেশনামার মধ্য দিয়ে সঙ্গে সঙ্গে কিল মারবার গোঁসাই বনতে চেয়েছেন।

এটা অত্যন্ত দুঃখজনক। আপনার নির্দেশনামা প্রায় ডিকটেটারের আদেশের সমগোত্রীয়। এটা করতে পারবেন না, কিছুতেই সম্ভব নয়। কোনও ভাবে ছাত্র ছাত্রীদের এক পয়সা বেতন আপনারা মকুব করতে পারবেন না, যদি পূর্বাহ্নে আমাদের কাছ থেকে অনুমতি গ্রহণ না করেন। মাননীয় শিক্ষামন্ত্রীর উদ্দেশ্যে আমি বলব, এই ভাবে শিক্ষক শ্রেণীর উপর এই বাধা নিষেধের বোঝা চাপিয়ে দিয়ে পে প্যাকেটের উপহারকে তিনি অনেকখানি বিবর্ণ, অনেকখানি মলিন করে তুলেছেন। সেই জন্য আমি তাকে দুঃখিত হবার জন্য অনুরোধ জানাব, পুনর্বিবেচনার জন্য অনুরোধ জানাব। সঙ্গে সঙ্গে আমি তার কাছে বলতে চাই, তিনি আর একটা নির্দেশনামা জারি করেছেন, আপনারা সকলেই জানেন এদের যে পে প্যাকেট দিয়েছেন, তা কেবল ফেব্রুয়ারি মাস থেকে, তার পূর্বে নয়। কিন্তু তিনি নির্দেশ দিয়েছেন, ফেব্রুয়ারি মাসে যে টাকা আদায় হবে ছাত্রছাত্রীদের কাছ থেকে টিউশন ফি বাবদ, সমস্ত টাকার ৭৫ ভাগ ওদের দিয়ে দিতে হবে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা কলেজের সঙ্গে পরিচিত আছেন, তারা জানেন, বেসরকারি কলেজে ছাত্রছাত্রীরা প্রতি মাসে বেতন দেয় না। তারা একবার বেতন দিয়ে ভর্তি হয়, আবার বেতন দেয় সচরাচর পরীক্ষায় ফি যখন দেয়, দু বছর ফি এক সঙ্গে দাখিল করে। ঐ সময়, এই সমস্ত অর্থ দিয়ে কলেজের যে সব দেনা হয়, সেই সব দেনা শোধ হয় এবং আমরা শিক্ষকদের কিঞ্চিৎ পরিমাণে নিশ্চিন্ত করতে পারি। কিন্তু যে টাকার উপর ওদের কোনও অধিকার নেই, যে টাকা ওরা দেন নি, যখন আমাদের পে প্যাকেটের উপহার দেননি, তখনকার টাকা এই ভাবে তারা গ্রহণ করতে চাইছেন কোন নৈতিক অধিকারে, কোন যুক্তিতে। এবং সেই টাকা যদি এদের হাতে তুলে দিই, তাহলে আমাদের দেনাগুলো। দায়িত্বগুলোর ভার, বোঝাগুলো বহন করবার জন্য কি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় প্রস্তুত থাকবেন? যদি থাকেন তাহলে সব টাকা আমরা তাদের হাতে তুলে দেব। দিয়েছি অবশ্য, তবে আমরা ভয়ে ভয়ে দিয়েছি। কারণ না দিলে পে প্যাকেট বন্ধ হয়ে যাবে। কারণ টাকা দিয়েছি এই আশায়, যদি মাননীয় শিক্ষামন্ত্রী বিচার করে আমাদের দেওয়া টাকা আবার কিঞ্চিৎ পরিমাণে অন্য রূপে আমাদের ফিরিয়ে দেবেন, এই আশায় আমরা টাকা দিয়েছি। বিশেষ করে একটা কথা মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে বলতে চাই, আমরা যে কলেজের সঙ্গে যুক্ত,

সেখানকার ছাত্রছাত্রীরা ধনীর বাড়ি থেকে আসে না, সেখানে গরিবের বাড়ি থেকে আসে, শ্রমিকদের সন্তানরা আসে, কৃষকদের সন্তানরা আসে, প্রাইমারি শিক্ষকদের সন্তানরা আসে, দরিদ্রের সন্তানরা প্রধানত আমাদের কলেজে লেখাপড়া শেখে। তাদের উপর যদি এই ভাবে অর্থ সংগ্রহের জন্য জুলুম করি, তাদের দুরবস্থাকে যদি আমরা সহানুভূতির চোখে না দেখি, যদি তারা কখনও অপারগ হলে আমরা জোর করে তাদের কাছ থেকে টাকা আদায় করি সরকারি তহবিলে জমা দেবার জন্য—নিজেদের প্রস্তুত করি তাহলে ওদের যে শিক্ষার কথা বলেছেন অপূর্ণ মন্ত্রী মহাশয়, তা কিন্তু সব অর্থহীন প্রলাপের মতো হয়ে যাবে, তার মধ্যে দিয়ে দরিদ্র মানুষের কিছু উপকার হবে না।

(গোলমাল)

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয়, তিনি বারেবারে একজন মিনিস্টার অব স্টেটকে অপূর্ণ মন্ত্রী বলছেন। এই ভাবে তিনি হাউজকে বিভ্রান্ত করছেন। রাষ্ট্রমন্ত্রী না বলে তিনি অপূর্ণ মন্ত্রী বলছেন। এটা তিনি বলতে পারেন কি না?

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা কথা নিবেদন করতে চাই, মাননীয় সদস্য বীরেনবাবুর বক্তব্যকে আমি বিশেষ গুরুত্ব দেবার প্রয়োজন বোধ করি না। ওঁর বক্তব্যের উত্তরে এই কথা বলতে চাই, অপূর্ণ মন্ত্রী বলতে তিনি যা মানে করেছেন, সেইভাবে আমি বলিনি। আমি বলতে চেয়েছিলাম, তিনি পূর্ণাঙ্গ মন্ত্রী নন।

মাননীয় শিক্ষামন্ত্রীর উদ্দেশ্যে আমার আরও একটা কথা এই প্রসঙ্গে বলবার আছে। সে কথাটা এই যে, আমাদের কলেজগুলিতে কন্ট্রিবিউটরি প্রভিডেন্ট ফান্ড বলে একটা ব্যবস্থা আছে। কিন্তু তার সম্বন্ধে কোনও কথা উনি বলেননি। তার সম্বন্ধে কিছু কথা সুস্পষ্ট ভাবে বলা প্রয়োজন, না হলে নানা রকম বিভ্রান্তির সৃষ্টি হতে পারে এবং শিক্ষকদের ভাগ্য বিড়ম্বিত হতে পারে। সঙ্গে সঙ্গে আমরা আশা করেছিলাম যে, আজকের এই বাজেট বক্তৃতায় তিনি বিশেষ করে আমাদের একটা বিষয়ে বলবেন যে, তাদের জন্য পেনসন ব্যবস্থা আমরা রেখেছি। আপনি নিশ্চয়ই জানেন যে বিদ্যালয়ের শিক্ষকদের পেনসন ব্যবস্থা হয়েছে। কিন্তু কলেজ শিক্ষকদের পেনসনের কোনও আশা আজকে শিক্ষামন্ত্রী দিতে পারেননি। আমরা আশা করব তিনি সেই আশা দেবেন এবং তাঁর জবাবি বক্তৃতার মধ্যে সেকথা বলবার চেষ্টা করবেন। এই প্রসঙ্গে আজকে আমার আর একটি কথা বলবার আছে। আপনি জানেন যে ১২ ক্লাশ কেবলমাত্র স্কুলেই পড়ানো হয় না, কলেজেও পড়ানো হয়। যদিও দু' দু'জন পূর্ণাঙ্গ মন্ত্রী দুটি দফতর নিয়ে আছেন তথাপি আমাদের কলেজে কলেজ স্ট্রিট আর হো-চি-মিন সরণী একত্রিত হয়েছে। আমরা একই সঙ্গে দুটি ব্যবস্থায় পড়িয়ে থাকি। কিন্তু ঐ ·১২ ক্লাশের পরীক্ষা পদ্ধতি, তাদের মার্কস দেবার পদ্ধতি, নিয়মকানুন স্বতন্ত্র এবং এত কঠিন নিয়ম যে, তার প্রোফর্মা ভর্তি করার জন্য একজন গবেষক-এর আবশ্যকতা বোধ করতে হয়। কিন্তু অন্যান্য যে পরীক্ষা তা সহজ, সরল এবং তা আমরা অপেক্ষাকৃত সহজভাবে পালন করতে পারি। কিন্তু এ বিষয়ে আমরা বাধ্য। কিন্তু এটি একই সঙ্গে কিছু বিদ্যালয়ে এবং কিছু কলেজে চলছে। এই দু রকম নিয়ম নীতির মধ্যে দিয়ে আজকে মহাবিদ্যালয় পরিচালনা করা

অসম্ভব হয়ে পড়েছে। আমি ইতি পূর্বে শিক্ষা বাজেট সংক্রান্ত বক্তৃতায় বলেছিলাম এবং আজও বলছি এবং মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি এই ১২ ক্লাশ নয়, তথাকথিত নানা রকম শিক্ষা পদ্ধতি নয়, তারা আবার সেই অতীতের ৪ বছরের কোর্স চালু করুন, ইন্টারমিডিয়েটের পর বি. এ. স্নাতক কোর্স চালু করুন। তার মধ্যে দিয়ে শিক্ষা ব্যবস্থা নিঃসন্দেহে অধিকতর সুসংহতভাবে পরিচালিত হবে। ছাত্রছাত্রীদের ভাগ্য নিয়ে এমনভাবে ছিনি-মিনি খেলবার আবশ্যকতা দেখা দেবে না। এবং মাননীয় শিক্ষামন্ত্রীকে আমি একথা বলতে চাই এই ব্যাক পরীক্ষা বন্ধ করুন। ব্যাক-এর পর ব্যাক—এক একজন যে কতবার ব্যাক দেয় এবং কত বিষয়ে ব্যাক দেয় তার ঠিক নেই। এই ব্যাকের জন্য আমরা বেশি রকমে অগ্রসর হতে পারি না, কলেজে বিড়াম্বনা দেখা দেয়। হয়ত বিশ্ববিদ্যালয়ের কিছু অর্থ-প্রাপ্তির যোগ ঘটে। কিন্তু একটা ছাত্রের জীবন নিঃসন্দেহে বিপর্যস্ত হয়। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব ব্যাক পদ্ধতির তিনি প্রতিকার করবেন যাতে কলেজ শিক্ষা ব্যবস্থা পূর্ণাঙ্গ হয়ে ওঠে। এই প্রসঙ্গে মাননীয় পার্থ দে মহাশয়ের উদ্দেশ্যে আমার একটি বক্তব্য হচ্ছে এই যে, ১২ ক্লাশগুলিতে স্কুল কলেজে যারা পড়াচ্ছেন—এমন বহু শিক্ষক তারা নিযুক্ত করেছেন, যারা সত্যি সত্যিই যোগ্য শিক্ষক, উচ্চ শিক্ষার সমস্ত কিছুই তারা পড়াবার যোগ্যতা রাখেন, কিন্তু তারা আজ প্রায় ২ বছর পড়ালেন, অথচ সবাই এখনও পার্ট-টাইম, সবাই বেতন পান ৭৫ টাকা, বড়জোর ১০০ টাকা। কিন্তু ওরা কোনও দিন স্থায়ী হবেন কিনা, ওরা পূর্ণ বেতন পাবেন কিনা, একজন পূর্ণ শিক্ষকের মর্যাদা পাবেন কিনা, এই প্রশ্ন আজকে ওদের মনে জেগেছে। পার্থবাবু এটা জানেন কিনা জানিনা এবং সেকথা তিনি কাউকে বলেননি। পার্থবাবুর মনে বোধ হয় নেই, আমি তাকে স্মরণ করাতে পারি জানুয়ারি মাসের ২ তারিখে তিনি একটি বিবৃতি দিয়েছিলেন যে, প্রতিটি স্কুলে ১২-ক্লাশে পড়াবার জন্য ৩ জন করে স্থায়ী শিক্ষক নিযুক্ত করবেন। কিন্তু আজকে জানুয়ারি নয়, মার্চের ১৭ তারিখ হয়ে গেল, এক-জন শিক্ষকও ঐ পদ্ধতিতে কোথাও নিযুক্ত হয়েছে? আমি শুনিনি, শিক্ষকরাও শোনেননি। এদের ভাগ্য পরিবর্তনের চেষ্টা করুন। মাননীয় পার্থবাবুর উদ্দেশ্যে আমার আর একটি নিবেদন অসংখ্য শিক্ষণপ্রাপ্ত বেকার প্রাইমারি শিক্ষক আছেন। তাদের সংখ্যা অনেক। অনেক অরগানাইজার প্রাথমিক শিক্ষক আছেন, আমি জানি না, তাদের ভাগ্য কিভাবে পরিবর্তিত হতে চলেছে। তারা বছরের পর বছর বেকার। তারা চেষ্টা করছে শিক্ষা ব্যবস্থা চালু করতে। চেষ্টা করছে বিদ্যালয় গঠন করবার জন্য। নিষ্ঠা সহকারে শিক্ষাদান ব্রত উদযাপন করে চলেছে, ত্যাগ স্বীকার করে, কিন্তু সরকারের দৃষ্টি তারা লাভ করতে পারেন নি, সরকারের সহানুভূতি লাভ করতে পারেন নি। অনেক অঞ্চলে দেখেছি, এই সমস্ত শিক্ষকরা প্রাথমিক বিদ্যালয় তৈরি করেছে, পরিশ্রম করে, ত্যাগ স্বীকার করে কিন্তু তাদের বিদ্যালয়ের অনুমোদন তারা পাচ্ছেন না। রাজনৈতিক দৃষ্টিতে যারা প্রাথমিক বিদ্যালয় স্থাপন করেছেন তাদের অগ্রাধিকার দেবার, তাদের স্বীকৃতি দেবার চেষ্টা চলেছে। আমি নিশ্চয়ই এই কথা বলতে চাই না যে রাজনীতি যারা করেন তাদের আবেদন অনুমোদন পাবে না। এমন কথা নিশ্চয়ই বলছি না যে কেবলমাত্র আপনাদের দলের, সরকারি দলের আবেদন অনুমোদন পেয়েছে আর অন্য কোনও অনুমোদন পায়নি এমন কথা নিশ্চয়ই আমি বলতে পারি না। কাজেই আমি আশা করব মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় যেন যে সব বিদ্যালয় অনুমোদন পাবার অধিকার আছে তাদের দিকে দৃষ্টি যেন দেন। দীর্ঘদিন ধরে একটা অঞ্চল শিক্ষা প্রসারের দায়িত্ব পালন করছে

তাদের নিশ্চয়ই আপনি অগ্রাধিকার দেবেন। আপনার কাছে আমার আর একটি কথা বলবার আছে সেটা হচ্ছে যে আপনি বলেছেন এমার্জেন্সির সময়ে রাজনৈতিক কারণে যারা নির্যাতিত হয়েছে সেই সব শিক্ষকদের কথা আপনি বিচার করবেন এবং করেছেনও। তাদের অবশ্য সর্বপ্রকার সুযোগ-সুবিধা ফিরিয়ে দিয়েছেন কিন্তু আমি আপনার কাছে আর একটি তালিকা পেশ করছি যে তালিকায় প্রমাণ করবে আপনারা যে দাবি করেছেন তা করেন নি। শশীকান্ত চক্রবর্তী, অধ্যাপক, মালদা কলেজের, আর একজন গোখেল মেমোরিয়াল কলেজের শ্রীমতী ললিতা গুহ, আর একজন বহরমপুর কৃষ্ণনাথ কলেজের শ্রী দীপঙ্কর চক্রবর্তী, বাঁকুড়া কলেজের শ্রী অমিতাভ সেনগুপ্ত এবং বালুরঘাট কলেজের অধ্যাপক সিংহ-এরা মিসায় আটক ছিলেন এমারজেন্সির সময়। সেই সময়ের তারা বেতন পাননি, ইউ. জি. সি পান নি, গভর্ণমেন্ট ডি. এ পাননি অথচ আপনারা বিবৃতি দিয়েছেন যে আমরা সব ফিরিয়ে দিয়েছি। এর ফলে আমরা কি অনুমান করব? এই মানুষগুলির কথা আপনারা কেন ভাবেননি? এরা দলভুক্ত নয়, বলে এদের কথা চিন্তা করেন নি? তাই যদি হয় তাহলে এর চেয়ে দুর্ভাগ্য আর কি তাদের হতে পারে। আমি তাই আপনার কাছে বলছি এদের কথা চিন্তা করবেন। যদি কোনওমতে ভুল হয়েও থাকে বা আপনারা যদি দৃষ্টি দেবার সুযোগ না পেয়েও থাকেন যেন অবিলম্বে তাদের কথা ভাবেন, যেন তাদের এই দুরবস্থার অবসান করেন। মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে আমার আবেদন যারা মিসা শিক্ষক রাজনৈতিক কারণে যারা নির্যাতিত হয়েছে, পুলিশ কর্তৃক নির্যাতিত হয়েছে তারা মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে সহস্র আবেদন প্রেরণ করা সত্ত্বেও প্রতিকার পাচ্ছেন না। আমি সেই দিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করব। আমি আর বেশি বক্তৃতা দিয়ে ভারাক্রান্ত করতে চাই না শুধু মাননীয় মন্ত্রীর কাছে দু-একটি দৃষ্টান্ত নিবেদন করতে চাইব।

একটি হচ্ছে ঔরঙ্গাবাদ, দুখুলার নিবারণ চন্দ্র কলেজের অর্থনীতির অধ্যাপক তপন চৌধুরির। মাননীয় অধ্যাপককে একটি ছিনতাইয়ের অপরাধে পুলিশ গ্রেপ্তার করেছে এবং তাকে গ্রেপ্তার করবার পর হ্যান্ডকাপ দিয়ে রাস্তা দিয়ে টেনে নিয়ে গেছে। এ নিয়ে কলেজের অধ্যক্ষ, অধ্যাপক মণ্ডলী, ছাত্র-ছাত্রী, সাধারণ নাগরিক সকলে প্রতিবাদ করেছেন, হরতাল হয়েছে। কিন্তু অদ্যাপি এ ব্যাপারের কোনও প্রতিকার হয়নি। সেখানকার পুলিশ কর্মচারীরা বলছেন আমাদের দোষ নেই, উপরের চাপ এসেছে, আমরা চাপের ভয়ে করতে বাধ্য হচ্ছি। কি চাপ, কোনও চাপ মাননীয় শিক্ষা মন্ত্রী বলবেন? সেই অধ্যাপক আপনাকে নির্যাতনের কথা লিখিতভাবে জানিয়েছেন—তিনি জানেন—এ ব্যাপারে প্রতিকার আজও করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইভাবে অত্যাচার চলছে। আপনারা চাইছেন শিক্ষাব্যবস্থা পুনর্গঠন করতে, আপনারা চাইছেন ছাত্র-ছাত্রীদের শিক্ষামুখি করতে, ছাত্রদের বিশৃঙ্খলা বন্ধ করতে। কিন্তু যদি একজন অধ্যাপককে ছিনতাইয়ের অপরাধে হাতে হ্যান্ডকাপ পরিয়ে রাস্তা দিয়ে নিয়ে যাওয়া হয়, তাহলে কি কেউ ঐ অধ্যাপককে শ্রদ্ধা করতে পারবে? এবং এই প্রসঙ্গে শিক্ষামন্ত্রীর উদ্দেশ্যে আর একটি কথা বলবার চেষ্টা করছি। তিনি দুর্নীতির কথা বলেছেন, এবং দুর্নীতি রোধ করার জন্য একে একে বিশ্ববিদ্যালয়গুলি অধিগ্রহণ করছেন। কিন্তু চারিদিকে দুর্নীতি ছড়িয়ে যাচ্ছে। একটা দুর্নীতির চিত্র তাঁর সামনে উপস্থিত হয়েছে, তিনি জানেন অথচ জানার পরেও তিনি তার প্রতিকার এখনও করেন নি। আমি বলতে চাই বাগাটি শ্রী গোপাল ব্যানার্জি কলেজের তহবিল সংক্রান্ত অভিযোগের কথা। তিনি জানেন এই নিয়ে বহুবার তদন্ত

হয়েছে—ডি. পি. আই. করেছে, এনফোর্সমেন্ট ব্রাঞ্চ করেছে এবং পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার করেছেন। রিপোর্টি পেয়েছেন, সমস্ত তদন্তের রিপোর্টি শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আছে। কিন্তু তারপরও অধ্যক্ষ ও অন্যান্য সমস্ত দোষীই নিরাপদ আছেন—কাউকে গ্রেপ্তার করবার চেষ্টা হয়নি। আমার প্রশ্ন, সুস্পষ্ট অভিযোগ থেকে প্রমাণিত তদন্তের ফলাফল সমস্তই কলেজ পরিচালন সমিতির বিরুদ্ধে যদি যায় তারপরও শিক্ষামন্ত্রী নীরব কেন, নিষ্ক্রিয় কেন? যিনি শিক্ষাজগত থেকে দুর্নীতি দূর করার জন্য আপ্রাণ চেষ্টা করছেন, সেখানে যে সংস্থা দুর্নীতিতে আকণ্ঠ নিমজ্জিত, সেখানে তিনি নীরব কেন? ট্রান্সফারের ব্যাপারে তিনি নূতন নীতি প্রবর্তন করেছেন। পশ্চিমবঙ্গ শিক্ষা ব্যবস্থাকে কতকগুলি জোনে ভাগ করেছেন এবং জোনে জোনে কলকাতায় পাঁচ বছর যারা কাজ করেছেন তাদের তিনি পাঠিয়ে দিচ্ছেন। এর বিরুদ্ধে কোনও বক্তব্য নাই। বক্তব্য হচ্ছে এই নীতি যিনি করেছেন তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভাগ্যবান কলেজ, প্রেসিডেন্সি কলেজের অধ্যক্ষ, তাকে ধরলে তিনি নাম দিয়ে দিচ্ছেন, বলছেন আপনি যদি বলেন তাহলে কোনও অধ্যাপককে ট্রান্সফার করা হবে না। তখন আর জোন থাকছে না, স্নেহ সিক্ত কোণ হয়ে যাচ্ছে। সঙ্গে সঙ্গে বলেছেন মহিলা অধ্যাপক দেয় ক্ষেত্রে ট্রান্সফার হবে না। এই কথাগুলি আমি জানাতে চাই যে নীতি সব সময় সার্বজনীন ও যুক্তিযুক্ত হবে। আর একটা কথা বলে শেষ করব। একটা সুস্পষ্ট শিক্ষা নীতির কথা মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যদি ঘোষণা করতেন তাহলে ভাল হত। অবশ্য একজন অপূর্ণ শিক্ষামন্ত্রী ইংরাজ রাজত্বের কথা বলেছেন, কি উদ্দেশ্যে শিক্ষা ব্যবস্থা করেছিল তারা সে কথাও বলেছেন, সে শিক্ষা ব্যবস্থায় মানুষ, সমাজ কিভাবে তৈরি হয়েছিল তা বলেছেন এবং আজকে তারা পরিবর্তন চান সে কথা বলেছেন। কিন্তু বলেননি কি নতুন শিক্ষা নীতি গ্রহণ করে তাদের কল্পিত সমাজ তিনি তৈরি করতে চান। মোটামুটিভাবে এখানে যারা শিক্ষাব্রতী তারা জানেন ইংরেজ কাঠামো কিঞ্চিৎ পরিবর্তন করেই আমরা আসছি—এর মধ্যে নতুন কোনও দৃষ্টিভঙ্গি নেই। এতদিন যে ত্রিভাষা নীতি ছিল তার পরিবর্তন করে আপনারা দ্বিভাষা নীতি করেছেন। সংস্কৃতের সঙ্গে জার্মান, ফ্রান্সকে সমগোত্রীয় করেছেন। এটা দুর্ভাগ্য ও লজ্জার বিষয় যে বাংলা ও ভারতবর্ষে ছেলেমেয়েরা সংস্কৃতকে পরিহার করবেন এবং ফ্রান্স, জার্মানের সমগ্রোত্র হবে। এই কল্পনা যে শিক্ষামন্ত্রী করেন তিনি বাংলা বা ভারতের মানুষ এই কথা চিন্তা করতে পারি না। ভারতীয় ধ্যান ধারণার সঙ্গে সংস্কৃতের যে কি নিবিড় সম্পর্ক তা সকলেই জানেন। তারপর আজকে পারস্পরিক দোষারোপের প্রতিযোগিতা—খাতা, প্রশ্ন পত্র, মার্কশিট ইত্যাদি খোয়া যাচ্ছে। এর জন্য ওরা দায়ী কি আমরা দায়ী এ দোষের প্রতিযোগিতা করলে চলবে না, কারণ এটা একটা জাতীয় দুর্ভাগ্য—যা থেকে আমরা কেউ বিস্মৃত হতে পারি না। ঐ প্রশ্ন পত্র মার্কশিট ইত্যাদির সঙ্গে লক্ষ লক্ষ কিষান, শ্রমজীবী, সাধারণ মানুষ, প্রাথমিক শিক্ষক, এবং বিধবা জননীর সমস্ত স্বপ্ন তার পুত্র কন্যাকে মূর্ত হয়ে উঠেছে। তারা জানে না যে তারা পরীক্ষায় কৃতকার্য হবে কিনা, জানে না ফেল তারা করবে কিনা—তথাপি হচ্ছে এবং হবে। সুতরাং এই জাতীয় সংকট প্রতিকারের কথা আমরা সকলে মিলে চিন্তা করি। এটা আপনার দোষ, আমার দোষ এ নিয়ে একে অপরের উপর দোষারোপ করে লাভ নেই। রবীন্দ্রনাথের ভাষায়— "এ পাপ আমার পাপ, সকলের পাপ, সুতরাং সকলে মিলেই এই বিষবৃক্ষ উৎপাটন করি।" এই কথা বলে মাননীয় শিক্ষা মন্ত্রীর বাজেট বক্তব্যের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[17th March, 1978]

**শ্রী শম্ভুচরন ঘোষ :** স্যার, আমি ব্যাক্তিগত কৈফিয়ত প্রসঙ্গে একটি কথা বলতে চাই। মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয়, অত্যন্ত সুললিত ভাষায় চমক লাগাবার জন্য এখানে কতকগুলি বক্তব্য পেশ করেছেন এবং পেশ করতে গিয়ে তিনি বলেছেন আমার নাম উল্লেখ করে যে আমি নাকি অসত্য ভাষণ দিয়ে হাউসকে বিভ্রান্ত করেছি। দিলিপ চক্রবর্তী একটা টেলিগ্রাম থেকে বলবার চেষ্টা করেছেন যে আমি যে বক্তব্য দিয়েছি সেটা অসত্য। আমি দিলিপ চক্রবর্তীর MP. Member, Senate and Syndicate, Calcutta University, প্রেস হ্যান্ড আউট যেটা তার স্বাক্ষরিত ৩০. ১২. ৭৭ তারিখে প্রেরিত সেই হ্যান্ড আউট অনুলিপি প্রফেসার শম্ভু ঘোষ—মিনিস্টার ফর হায়ার অ্যাডুকেশন, গভর্ণমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল হিসাবে আমার কাছে পাঠিয়েছেন। সেই হ্যান্ড আউট এর একটি জায়গায় যেটা হাউসে উল্লেখ করেছিলাম সেটা আবার বলছি। তিনি এর বাংলা অর্থ অনুধাবন করতে পেরেছেন কি না জানি না, হয়ত অসাবধানবশত পারেন নি—I have no hesitation in declaring that let the bodies which have outlived their mandate, go and along with these some of the officers planted by Dr. Sen. এর মধ্যে দিয়ে তিনি বলেছেন যার আয়ু শেষ হয়ে গেছে সেই পরিচলক সমিতিকে বিদায় গ্রহণ করান। আমি আর অন্য কোনও কথা বলতে চাই না, শুধু শ্রী দিলিপ চক্রবর্তীর বিবৃতির অংশটুকু পাঠ করলাম।

**শ্রী সন্দীপ দাস :** মন্ত্রী মহাশয় তার স্টেটমেন্টের অংশ বিশেষ এই হাউসে পড়লেন যেটা হাউসের প্রপার্টি হয়ে গেল। কিন্তু তার পরের দুটো লাইন আমি পড়ে দিতে চাই যা আপনি পড়লেন না।

It would however, do no good to the University if those responsible for bringing the University to such a pass are allowed to preside over its destiny. Nor would it do to turn the University a wing of Writers' Buildings. What is necessary is to ensure meaningful functioning of the University. The best way to achieve that is to hold elections to University bodies on the basis of a new democratic Act which would provide for the functioning of the University free from the domination of any clique formed by those at the helm who should be subject to the authority of the democratic University bodies.

**মিঃ স্পিকার :** এবার আপনি বসে পড়ুন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** স্যার, জয়েন্ট কাউন্সিল অব পঞ্চায়েত এমপ্লয়িজের ডাকে পশ্চিমবাংলার বিভিন্ন জেলা থেকে কয়েক হাজার চৌকিদার দফাদার বিভিন্ন দাবি দাওয়া নিয়ে বিধানসভার সামনে হাজির হয়েছেন। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তাদের সঙ্গে যেন দেখা করেন এবং তাদের দাবি দাওয়া নিয়ে পেশ করেন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী মহম্মদ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের নীতি হচ্ছে অফেন্স ইজ দি বেস্ট ডিফেন্স। তাদের ৮ মাসের শাসনে শিক্ষা ক্ষেত্রে তারা কিরকম জঞ্জাল সৃষ্টি করেছেন সেটাকে ঢাকবার জন্য প্রথমেই আরম্ভ করেছেন কংগ্রেসকে গালাগাল দিয়ে। তারা

নিজেরা ৮ মাসে শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য সৃষ্টি করেছেন। তিনি বলেছেন যে শিক্ষা জগতের স্বাধীনতা এবং স্বাধিকারকে তারা রক্ষা করবেন। তার প্রমাণ আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন ইউনিভার্সিটি অধিগ্রহণ, পর্ষদ অধিগ্রহণ, বিভিন্ন ম্যানেজিং কমিটি বাতিল এর মধ্যে দিয়ে তারা কিভাবে স্বাধিকার রক্ষা করছেন সেটা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানতে পারছেন। স্বাধিকার রক্ষার নাম করে স্বাধিকারকে তারা হরণ করছেন। উচ্চ শিক্ষা সম্বন্ধে অধ্যাপক হরিপদ ভারতী অনেক কথা বলেছেন, আমি এইটুকু বলতে চাই এই কলকাতা বিশ্ববিদ্যালয়ের কাউন্সিল গঠিত হওয়ার পর পরীক্ষার খাতা লোপাট হয়েছে, এবং বেছে বেছে ছেলে-মেয়েদের খাতা লোপাট হয়েছে। কি কি কারণে বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেট, সিনেট তিনি সুপারশিড করেছেন—তিনিই জানেন কিন্তু খাতা লোপাটের জন্য কেন কাউন্সিল সুপারশিডেড হচ্ছে না? কেন কাউন্সিলের সদস্যরা পদত্যাগ করছেন না? আপনারা প্লাস টু স্টেজ ইন্ট্রোডিউস করেছেন, সেই প্লাস টু স্টেজে মারাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে, সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় কোনও কিছু ব্যবস্থা করছেন না। যে সমস্ত শিক্ষায়তনে প্লাস টু চলছে সেখানে বাড়ি নেই, ইনস্ট্রাকশন দেবার মতো যন্ত্রপাতি নেই, লাইব্রেরি নেই। শিক্ষক নিয়োগের জন্য কাউন্সিল অ্যাডভার্টাইজ করেছিল, সেই সমস্ত ইন্টারভিউ বন্ধ হয়ে গেছে। এই সরকার নতুন শিক্ষক নিয়োগের কোনও রকম ব্যবস্থা করছেন না। আজকে বিনা শিক্ষকে, পার্ট-টাইম শিক্ষক দিয়ে এই শিক্ষা প্রতিষ্ঠানগুলি কিভাবে চলছে, সেটা, আপনাদের অনেক শিক্ষক আছেন, যারা এইসব শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত আপনারা ভালভাবে জানেন। আর একটা কথা চলতি বৎসরে কাউন্সিল ডিক্লেয়ার করেছেন যে ১০ই মে পরীক্ষা হবে। সেজন্য সেখানে বহু লোকের দরকার, বিভিন্ন অফিসারের দরকার, এজন্য অ্যাডভার্টাইজ করা হয়েছে, এমন কি সিলেকশন কমিটিতে প্রার্থী সিলেকশন করছেন এবং এই কমিটিতে আছেন ডঃ পি. কে. বোস, ডাইরেক্টর অব সেকেন্ডারি এডুকেশন এবং প্রেসিডেন্ট অব দি কাউন্সিল। কিন্তু দুঃখের কথা মন্ত্রী তাদের অ্যাপয়েন্টমেন্ট দিতে নিষেধ করেছেন, তিনি বলেছেন সরকার থেকে লোক ডেপুট করা হবে। কিন্তু কাউন্সিল দিনের পর দিন লোকের অভাবে অসুবিধায় পড়েছে, তাদের কাজের ক্ষতি হচ্ছে। এই সিলেকশন করার পর ২ মাস হয়ে গেল, কিন্তু আজ পর্যন্ত তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার ব্যবস্থা হচ্ছে না ; অপর দিকে সরকারের তরফ থেকে সেই কাউন্সিলে কোনও লোক ডেপুট করাও হচ্ছে না। এতে কিভাবে নির্দিষ্ট দিনে পরীক্ষা হবে সেটা চিন্তার বিষয়। তারপর প্লাস টু স্টেজে কোঠারি কমিশনের ভিত্তিতে ভোকেশনালাইজেশন—বৃত্তিমূলক শিক্ষার উপর গুরুত্ব দেবার কথা, কিন্তু কি গুরুত্ব দিচ্ছেন বুঝতে পারছি না। ৬৭ হাজার এগজামিনিজ, তার মধ্যে ১১/২ হাজার মাত্র ভোকেশনালাইজেশন কোর্সে আর বাকি ৬৫১/২ হাজার হচ্ছে জেনারেল কোর্সে। আজকে মাধ্যমিক স্তরে পর্ষদ বাতিল হয়েছে, পর্ষদ বাতিল করে নিজেদের লোক সেখানে বসিয়েছেন। সেই পর্ষদ বাতিল করে অ্যাপিল কমিটি, এগজামিনেশন কমিটি গঠন করার ভার, অ্যাডমিনিস্টেটর এর উপর দিয়েছেন, তিনি নিজের ইচ্ছামতো এগজামিনেশন কমিটিতে অ্যাপিল কমিটিতে লোক নেবেন। কোনও অ্যাপিল কেস ডিসপোজড হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬৭, ১৯৬৯ সালে ১৯ শো শিক্ষককে তাদের কাজ থেকে তাড়িয়ে দিয়েছিলেন এরাই তাদের মধ্যে বহু শিক্ষককে বোর্ড নিয়োগ করেছিলেন ১৯৭২-৭৫ সালে। আমি শিক্ষক হিসাবে বলব যে সমস্ত শিক্ষককে অগণতান্ত্রিকভাবে তাড়িয়ে ছিলেন তাদের পুনর্বহাল দরকার। যিনিই তাড়ান না কেন।

১৯৬৭/৬৯ সাল থেকে যে সমস্ত শিক্ষক এখনও বাকি পড়ে রয়েছে এবং এখনও যারা বিতাড়িত হচ্ছেন, তাদের ক্ষেত্রে নজর দিতে হবে। আজকে কলেজ শিক্ষকদের মাস পয়লা মাইনে দেবার ব্যবস্থা হয়েছে আনন্দের কথা—কিন্তু মাধ্যমিক শিক্ষকদের সম্বন্ধে কিছু ব্যবস্থা হয়েছে কি? বলা হয়েছে অ্যাডভান্স গ্রান্ট ইন এড দিচ্ছেন। এই অ্যাডভান্স গ্রান্ট ইন এড চিরকালই দেওয়া হয় মে মাসের মধ্যে আগে ছয় মাসের দেওয়া হত, কিন্তু আপনারা দু মাসের জন্য ব্যবস্থা করেছেন। সুতরাং এদিকে লক্ষ্য রাখবার জন্য অনুরোধ জানাচ্ছি। আপনারা কেবল বিদ্যালয়ের ম্যানেজিং কমিটিগুলোকে বাতিল করছেন এবং নিজেদের লোকদের ঢোকাচ্ছেন, কোনও কোনও সময় সরকারি অফিসারদের নিয়োগ করছেন। কিন্তু দুর্ভাগ্যের কথা, যেখানে এই ম্যানেজিং কমিটির ইলেকশন হচ্ছে, সেখানে আপনাদের লোক জিততে না পারলে আপনারা ডি. আই. কে বলছেন যে ইলেকশন সেট-অ্যাসাইড করতে হবে। এই ইলেকশন মানতে পারব না। এই রকম উদাহরণ আমার কাছে অনেক আছে। আমি এখানে একটা উদাহরণ দিচ্ছি, এই কলকাতার বুকে মধ্য কলকাতা আদর্শ বিদ্যামন্দির, সূর্য সেন স্ট্রিটে, সেখানে ম্যানেজিং কমিটির ইলেকশন হয়ে গেছে। কিন্তু ডি. আই.-কে ইনফ্লুয়েন্স করে বলা হয়েছে সেখানে ডিপার্টমেন্টাল নমিনি যেন না দেওয়া হয়। সেই ইলেকশন সেট-অ্যা-সাইড যেন করা হয়। আপনাদের দল জিততে পারেননি সেখানে, সেই জন্য ম্যানেজিং কমিটি বাদ দিয়ে সেখানে প্রশাসক নিয়োগ করার ব্যবস্থা করছেন। এই ভাবে বিভিন্ন জায়গায় প্রশাসক হচ্ছে। মুর্শিদাবাদ জেলার সালার একটা স্কুলের যিনি অ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত হয়েছেন, তিনি ৭৫ মাইল দূরে হুগলি কলেজের একজন প্রফেসার। এই ভাবে আপনাদের কাজ চলছে। গত আট মাসের মধ্যে মাধ্যমিক শিক্ষার জন্য নূতন স্কুলকে মঞ্জুরি দেননি। একটা প্রগ্রেসিভ স্টেটে স্কুল হবে না, বন্ধ থাকবে, এটা চলতে পারে না। গত আট মাসের মধ্যে একটাও হাইস্কুল, জুনিয়র হাই স্কুল, মাদ্রাসা, জুনিয়র মাদ্রাসা আপনারা রিকগনিশন দেননি। আপনারা কিছুই ব্যবস্থা করেন নি। প্রাইমারি স্টেজে এই চলতি বছরে এক হাজার প্রাইমারি স্কুল করবেন বলেছিলেন, কিন্তু আজ পর্যন্ত কিছুই হয়নি, এর মধ্যে কিছু হবে বলে আমার মনে হয় না। গত বছর ডি. আই. বহু স্কুলকে অনুমোদন করার জন্য ডি. পি. আই-এর কাছে পাঠিয়েছেন, সেই সমস্ত স্কুলগুলো আপনারা অর্ডার দিয়ে বন্ধ করে রেখেছেন। আপনাদের সঙ্গে আমি একমত যে স্কুললেস ভিলেজে প্রাইমারি স্কুল করতে হবে। কিন্তু সেই স্কুল লেস ভিলেজে যদি অর্গানাইজড স্কুল থাকে, যারা সেখানে অর্গানাইজ করছে, যারা অর্গানাইজড টিচার, যে সমস্ত ছেলেরা সত্যকারের কাজ করে, তাদেরকে প্রেফারেন্স দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। আজ প্রাইমারি স্কুলের সিলেবাস রিভিউ হচ্ছে। এই সিলেবাস রিভিউ এর ক্ষেত্রে আপনারা এমন একটা পরিকল্পনা নিয়েছেন যার ফলে পশ্চিমবাংলার সংস্কৃতিকে আপনারা শেষ করে দিতে চলেছেন। আজকে সেই সিলেবাসের ক্ষেত্রে আমার ব্যক্তিগত মত, সেখানে ক্লাস ফোরের ছেলে মেয়েদের কৃষির কথা জানতে হয়, তারা বেশির ভাগ পাড়াগ্রামের ছেলে, কৃষি সম্বন্ধে তাদের জানবার দরকার আছে, সুতরাং সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এবং প্রাইমারি স্টেজে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের বর্ণপরিচয় রাখা উচিৎ। আপনারা মাধ্যমিক এবং প্রাইমারি স্টেজের শিক্ষক এবং শিক্ষকর্মীদের দুরবস্থা সম্পর্কে কোনও প্রোগ্রাম নেন নি। আপনারা কমিশনের কথা বলেছেন। আজকে কাগজে বেরিয়েছে, কমিশনের

চেয়ারম্যান বলেছেন দু-বছরের আগে কোনও রিপোর্ট দেওয়া সম্ভবপর হবে না। কারণ সেখানে দু-একজন অফিসার এবং কর্মচারী ছাড়া আর কাউকে পাওয়া যাচ্ছে না।

[2-50 — 3-00 P.M.]

কিন্তু এই ৮ মাসের মধ্যে এর কোনও ব্যবস্থা হল না। আমি মনে করি এ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করা দরকার। তারপর, যে সমস্ত টু ক্লাশ জুনিয়র হাই, থ্রি ক্লাশ জুনিয়র হাই এবং ফোর ক্লাশ জুনিয়র হাই মাদ্রাসা আছে তাদের জন্য কি করবেন সেটাও বুঝলাম না। তারপর, যে সমস্ত আনএইডেড এবং এইডেড স্কুল আছে তাদের সকলকে গ্রান্ট-ইন-এইড, ডেভিসিট স্কীমের মধ্যে আনার কথা বলছেন না। আমি মনে করি সমস্ত রিকগনাইজড স্কুলকে ডেফিসিট স্কীমের মধ্যে আনতে হবে। একজন শিক্ষক বেতন কম পাচ্ছেন, একজন শিক্ষক বেতন বেশি পাচ্ছেন এই অবস্থা যে চলছে সে সম্বন্ধে আপনি পরিস্কারভাবে কিছু বলছেন না কেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ মন্ত্রী মহাশয়ের দাঁত ভাঙ্গলে দাঁতের জন্য পয়সা পাওয়া যায়, সরকারি কর্মচারিদের অসুখ-বিসুখ হলে তার ব্যবস্থা হয়, কিন্তু প্রাইমারি টিচার এবং সেকেন্ডারি টিচারদের কি অসুখ বিসুখ হয় না? কাজেই তাদের ক্ষেত্রে মেডিকেল অ্যালাউন্স বা বাড়ি ভাড়ার ব্যবস্থা করুন। তারপর, রুর‍্যাল এরিয়ায় ট্রেন্ড টিচারদের যে স্পেশাল অ্যালাউন্স দেওয়া হয় তাদের বসবাসও রুর‍্যাল এরিয়ায় হওয়া প্রয়োজন, তারা যদি টাউনে বা আর্বান এরিয়ায় বাস করেন তাহলে সেটা তারা পাবেন না। কাজেই এই সমস্ত অ্যানোমালি দূর করা প্রয়োজন। এই সমস্ত অ্যানোমালিগুলো রয়েছে অথচ আপনারা বলছেন আমরা শিক্ষক দরদি। আপনারা জানেন মাধ্যমিক স্কুলে একটা কুখ্যাত স্টাফ প্যাটার্ন রয়েছে। সমস্ত জায়গায় প্রোমোশনের ব্যবস্থা রয়েছে কিন্তু এই মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের ক্ষেত্রে দেখছি তাদের যদি কোয়ালিফিকেশন বাড়ানো হয়ে থাকে তাহলেও ওই কুখ্যাত স্টাফ প্যাটার্নের ফলে তারা স্কেল পাচ্ছে না। আশ্চর্যের বিষয় আপনারা এই স্টাফ প্যাটার্ন পরিবর্তনও করছেন না। তারপর, কনফার্মেশনের পর ইনক্রিমেন্ট পাবার কোনও ব্যবস্থা নেই। প্রত্যেক দপ্তরে একটা পার্টিকুলার টাইম থাকে তারপর তারা ইনক্রিমেন্ট পান। কিন্তু এখানে বি. টি. পাশ না করলে তারা ইনক্রিমেন্ট পাবেন না এই ব্যবস্থা রয়েছে। প্রাইমারি স্কুলে যে সমস্ত উচ্চ শিক্ষিত শিক্ষক রয়েছেন তারা কিন্তু বি. এ. বা পোস্ট গ্রাজুয়েট স্কেল পাবেন না। এখনও অনেক জায়গায় ওয়ান টিচার স্কুল রয়েছে, আমি মনে করি এখানে ৪ জন শিক্ষক দেওয়া প্রয়োজন। এডুকেশনের ক্ষেত্রে এই যে অ্যানোম্যালিগুলো রয়েছে এগুলি দূর করতে হবে। আপনারা শুধু দলবাজি করবার জন্য শিক্ষাকে নিজেদের কুক্ষিগত করবার চেষ্টা করছেন। আমাদের স্টেট মিনিস্টার বারি সাহেব বলেছেন এখনও কলকাতার বুকে বিভিন্ন ধরনের স্কুল রয়েছে। আমি জিজ্ঞাসা করছি এই সমস্ত পাবলিক স্কুল, মিশনারি স্কুল যারা অনেক টাকা মাইনে নিয়ে ছেলেদের পড়াচ্ছে, যেমন, সাউথ পয়েন্ট, পাঠভবন তাদের সম্বন্ধে আপনারা কি ভাবছেন? তারা ইংরেজ আমলে করেছে বা কংগ্রেস আমলে করেনি সেটা কোনও কথা নয়। মন্ত্রী মহাশয়ের কথার মধ্যে এরকম কোনও উল্লেখ রয়েছে কি যে এই সমস্ত স্কুল তারা তুলে দেবেন? কোঠারি কমিশন বলেছেন বিভিন্ন ধরনের স্কুল যেগুলি রয়েছে সেগুলি যদি না তোলা যায় তাহলে কিছু হবে না। আমরা চাই ভারতবর্ষের সমাজ ব্যবস্থা পরিবর্তন করতে হবে, ধনী এবং দরিদ্রের মধ্যে যে গ্যাপ রয়েছে সেটা দূর করতে হবে এবং ভারতবর্ষে সংহতি

আনতে হবে। অ্যাসেম্বলি এবং পার্লামেন্টে আইন পাশ করে সামাজিক পরিবর্তন আনা যায় না বা তাতে ন্যাশন্যাল ইন্টিগ্রেসন হতে পারে না—এটা হবে সমাজ ব্যবস্থার মধ্যে এটা ইনকালেকটেড হয়। তারপর, Segregation is increasing and tending to widen the gulf between the classes and masses.

On the one hand are the English medium and public schools which cater for less than 5% of the population and on the other are the Government and vernacular medium schools meant for the under-privileged.

সুতরাং বিভিন্ন ধরনের স্কুলকে তুলে দিয়ে কোঠারি কমিশন অনুযায়ী কমন স্কুল সিস্টেম চালু করতে হবে—অথচ আমরা আজকে শুনছি এবং সরকার নাকি চিন্তা করছেন ক্লাশ ৫ পর্যন্ত ইংরাজি তুলে দেওয়া হবে। এই বামফ্রন্ট সরকার এই ক্লাসেস অ্যান্ড মাসেস-এর মধ্যে আরও ডিসটিংশন ক্রিয়ার করতে চাইছেন। ক্লাস ফাইভ পর্যন্ত ইংরাজি তুলে দেওয়ার পরিকল্পনা হচ্ছে তার প্রমাণ। ইংরাজি শিক্ষা যাতে না দেওয়া হয় কলকাতার বড় বড় বাবুরা এবং বড় বড় অফিসাররা যারা ধনীর ছেলে, মন্ত্রীর ছেলে, তাদের ছেলেরা যাবে ঐ সমস্ত পাবলিক স্কুল, সাউথ পয়েন্ট স্কুল, মিশনারি স্কুলে—সেখানে গিয়ে তারা ইংরাজি শিখবে, আই. এ. এস., আই. পি. এস. হবে—আর আমরা যারা পাড়া গাঁয়ে থাকি আমাদের ছেলেরা ইংরাজি শিখবে না এবং ক্লাস ৬ এসে যখন ইংরাজি শিখবে তখন কমপিটিশনে এদের সঙ্গে পেরে উঠবে না। সুতরাং নতুন করে আর একটা প্রিভিলেজ ক্লাস তৈরি করা হচ্ছে এবং তারাই সমস্ত পশ্চিমবঙ্গকে এক্সপ্লয়েট করবে। একদিন যেমন জমিদাররা এক্সপ্লয়েট করেছিল আজকে সেই রকম ধনীর ছেলে, মন্ত্রীর ছেলে আই. এ. এস., আই. পি. এস. হবে, তারাই এক্সপ্লয়েট করবে। সুতরাং এই অবস্থা দূর করবার জন্য এই গাল্ফ যেটা আছে সেটা দূর করবার জন্য একই ধরনের সিস্টেম অব এডুকেশন কমন স্কুল হওয়া উচিত যাতে সকলের ছেলেমেয়েরাই ইংরাজি পড়ার সুযোগ সুবিধা পায় তার ব্যবস্থা করতে হবে। শিক্ষা নিয়ে কোনও রকম বৈষম্যমূলক আচরণ করার কোনও প্রয়োজন নেই। কিন্তু এরা দলবাজি করা ছাড়া আর কিছুই জানেন না। প্রতিটি স্কুলের কলেজের প্রতিটি জায়গায় সি. পি. এম. এর প্রভাব বিস্তার করব এবং ক্যারিকুলাম, সিলেবাস ইত্যাদি এমন ভাবে তৈরি করব যাতে সি. পি. এম.-এর প্রভাব থাকে, এই হচ্ছে এদের পরিকল্পনা। আজকে টেকনিক্যাল এডুকেশন বা অন্যান্য ভোকেশনাল এডুকেশন যা আছে সেখানে আরও বেশি গুরুত্ব দেওয়া দরকার। এই সমস্ত জায়গায় দেখা যাচ্ছে যে সেখানে ঘর নেই, যন্ত্রপাতি নেই, প্রফেসর নেই অথচ গরিবদের জন্য এরা মায়া কান্না কাঁদেন। আজকে জয়েন্ট এন্ট্রান্স ফি কেন ১২ টাকা থেকে ১৫ টাকা করে দেওয়া হল? ফি কেন বাড়িয়ে দিলেন? সুতরাং আমি বলতে চাই শিক্ষাকে রাজনীতির উর্দ্ধে রাখতে হবে। এই ব্যাপারে আমি মাননীয় শিশিরকুমার ঘোষ মহাশয়ের আর্টিকেল অব হায়ার এডুকেশন, হোয়াট ইজ রং with it is এখান্ থেকে কিছু বক্তব্য তুলে ধরছি। "First the politicalisation of our leadership and consciousness must cease. If only one port folio had been kept above the battle. At least the Minister for Education should be a person respected for his wide culture and neutrality. Be educated before you can interfere with education and gen-

eration unborn." আজ শিক্ষাকে রাজনীতির উর্দ্ধে রাখতে হবে যদি সত্যিকারে আমরা দেশের উন্নতি চাই। এই বক্তব্য রেখে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষা সম্বন্ধে যে বক্তব্য রেখেছেন তার মধ্যে আশার কোনও ইঙ্গিত দেখতে পাচ্ছি না, সেই জন্য এই ব্যয় বরাদ্দকে সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী কৃষ্ণদাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষামন্ত্রী মহাশয় ১৯৭৮-৭৯ সালের বাজেট বরাদ্দ উপস্থিত করে যে ভাষণ তিনি আমাদের সামনে রেখেছেন, সে সম্পর্কে কিছু বলার অপেক্ষা রাখে, আমি তা আপনার মাধ্যমে তুলে ধরতে চাই। শিক্ষানীতি দেশের সামাজিক, রাজনীতিক এবং অর্থনীতিক জীবনের উন্নয়ন সাধন করবে। কিছুক্ষণ পূর্বে প্রাথমিক শিক্ষাবিভাগের মাননীয় রাষ্ট্রমন্ত্রী এখানে বললেন পূর্বে বৃটিশ গভর্নমেন্টের যে নীতি ছিল সেটা তারা পরিবর্তিত করতে যাচ্ছেন। কিন্তু এই বাজেট ভাষণে কোনও রকম নতুন নীতি নির্দ্ধারিত হয়েছে বলে আমি মনে করি না। প্রত্যেকটি ব্যাপারে দেখতে পাচ্ছি রাজনীতির অনুপ্রবেশ ঘটেছে, শিক্ষাক্ষেত্র কলুষিত হয়েছে, শিক্ষকদের জীবন বিড়ম্বিত হয়েছে। বর্তমানে অধিগ্রহণের দিনগুলি চলছে, তার মধ্যে দিয়ে আমরা কি জিনিস দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় দীর্ঘ দিন ভেবে চিন্তে এই পশ্চিম বাংলার বহু কলেজকে অধিগ্রহণ করেছেন, বহু বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছেন ভাল কাজ করবেন বলে। মাননীয় মাধ্যমিক শিক্ষাবিভাগের মন্ত্রী মহাশয় বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনকে অতিক্রম করেছেন, করে সেখানে অ্যাডমিনিস্ট্রেটার বসিয়েছেন। আমাদের এখানকার শিক্ষাজগতে এমন এক অদ্ভুত ব্যবস্থা করেছেন যা পশ্চিমবঙ্গবাসীদের মনে দৃঢ়ভাবে রেখাপাত করেছেন। আমি এটা মনে করি না যে শিক্ষা আয়তন অধিগ্রহণ করলেই সেগুলির পরিবর্তনসাধন হবে। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী জানেন কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণের পরেই বি. এ. অনার্স-এর খাতাগুলি বাজারে বিক্রি হয়েছে সের দরে। আসলে যে জিনিস করতে চাচ্ছেন, সেটা করা সম্ভব কিনা, তা করতে পারবেন কিনা সেটা চিন্তা করে দেখার জন্য বিশেষভাবে অনুরোধ করছি। মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রী সেকেন্ডারি বোর্ড অতিক্রমণ করার পরে, অ্যাডমিনিস্ট্রেটার সেখানে বসাবার পরে তিনি জানেন, কত দুর্নীতি ঘটেছে এবং শত শত অন্যায় অবিচার চলেছে। আমি তার সামনে দুটি উদাহরণ তুলে ধরতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মেদিনীপুরে "জনমানস" নামে একটি সাপ্তাহিক পত্রিকা বেরোয়, আমি তা থেকে একটি ঘটনা তুলে ধরছি। তার প্রতি আমি মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। 'মাধ্যমিক পর্ষদ বিষ্ণুপুর পশ্চিম (সাতবেটিয়া) অন্নপূর্ণা বালিকা বিদ্যালয়ের বিভিন্ন গোলমালের পরিপ্রেক্ষিতে অ্যাড হক কমিটি বাতিল করে গত ১৯/১/৭৮ তারিখে সবং পশ্চিম চক্রের অপর বিদ্যালয় পরিদর্শক শ্রী সুভাষচন্দ্র সামন্তকে প্রশাসক নিয়োগ করেন। কিন্তু শ্রী সামন্ত কার্যভার গ্রহণ করার পূর্বেই গত ৭/২/৭৮ তারিখে শ্রী সামন্তের পরিবর্তে সবং পূর্ব চক্রের পরিদর্শক শ্রী বিনোদবিহারী মন্ডলকে পুনরায় প্রশাসক নিয়োগ করা হয়েছে। এদিকে অ্যাড হক বাতিলের পর আজও এ. আই. অব স্কুল (গ্রান্ট ইন এইড) শ্রী হরেন্দ্রনাথ রায় প্রশাসক হিসাবে রয়েছেন। এখন প্রশ্ন এই বিদ্যালয়ের আসল প্রশাসক কে? "এই অব্যবস্থা চলেছে শিক্ষা দপ্তরে। আমি আর একটা উদাহরণ তার কাছে তুলে ধরতে চাই। মাননীয় শিক্ষামন্ত্রী জানেন এই ঘটনা সম্পূর্ণ অবৈধ।

মেদিনীপুর জেলার বলভদ্রপুর বিবেকানন্দ বিদ্যাপীঠের অ্যাডমিনিস্ট্রেটার শ্রী উষাকান্ত কুন্ডু নিযুক্ত হয়েছেন। গত ১৭/২/৭৮ তিনি বিদ্যালয়ের চার্জ এসিউম করে ডি. আই. ডি. ডি. পি. আই. এবং বোর্ডে জানিয়েছেন। অথচ মেদিনীপুরের মাধ্যমিক বিদ্যালয় পরিদর্শক আবার ডি. এস. এফ.-কে গত ১৫/৩/৭৮ তারিখে ডি. ডি. ও.-এর জন্য রিকমেন্ড করে পাঠিয়েছেন। এটা কি ব্যাপার? আজই ডি. ডি. ও.-এর অ্যাপয়েন্টমেন্ট বন্ধ করার জন্য নির্দেশ দেওয়া হোক। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, এ ব্যাপারটা বিচার করে দেখবেন, এই রকম জিনিস আজকে শিক্ষাজগতে দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পরে আমি দেখতে চাই অর্থমন্ত্রী মহাশয় কি ধরনের কথা আমাদের সামনে রাখেন।

স্যার, অর্থমন্ত্রী মহাশয়, তার বাজেট ভাষণের ১৮ পৃষ্ঠায় বলেছেন, 'আমরা শিক্ষা ও স্বাস্থ্য কর্মসূচির উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করছি। গত বছরের বাজেটে উল্লিখিত এক হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় চলতি বছরে স্থাপন করা হচ্ছে। ব্যবস্থাদি সম্পূর্ণ প্রায়। 'স্যার, এই যে সম্পূর্ণ প্রায়, এটাত হাউসকে অন্ধকারে রাখা। এখনও পর্যন্ত সম্পূর্ণ প্রায়, ১৭ই মার্চ বাজেট চলছে, এখন নাকি জেলা স্কুল বোর্ড ওরা গঠন করছেন। কিন্তু কিভাবে গঠন করছেন, কোথায় প্রকাশিত হচ্ছে, আমরা সাধারণ মানুষ তা জানতে পারছি না। যদি তা হয় তাহলে সম্পূর্ণ প্রায় কিভাবে হবে। প্রাইমারি প্যানেল যেগুলো ছিল, সেগুলো বাতিল হয়ে গিয়েছে। প্রাথমিক শিক্ষক নিয়োগের জন্য ইন্টারভিউ এবং স্কুলগুলোর সিলেকশন করতে হবে—এতগুলো কাজ এই আর্থিক বছরের মধ্যে হবে এই আশা দূরীভূত হয়ে যাচ্ছে। এই ভাষণের মধ্যে ১৯ পৃষ্ঠায় আমাদের অর্থমন্ত্রী বলেছেন, "মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে আমরা বহু জুনিয়র হাইস্কুল উন্নীত করেছি।" কোথায় যে জুনিয়র স্কুল উন্নত হল, আমরা এটা কিন্তু আজও বুঝতে পারছি না। আমাদের এখানে বহু সদস্য আছেন, মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রী আছেন কোথায় জুনিয়র হাইস্কুলকে হাইস্কুলে উন্নীত করা হয়েছে বা সেগুলো করার দিকে নজর দিয়েছেন সেটা জানতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, উচ্চ শিক্ষামন্ত্রী বেসরকারি কলেজে যে ধরনের পে-প্যাকেট দেওয়ার ব্যবস্থা করেছেন বা যে ধরনের বেতন দেওয়ার ব্যবস্থা করেছেন শিক্ষকদের জন্য, সেটা নিশ্চয় আনন্দদায়ক। কিন্তু মাধ্যমিক শিক্ষামন্ত্রী আমাদের সে রকম কোনও আশা দিতে পারেন নি। আমি সেইজন্য অনুরোধ করি, আমাদের পশ্চিমবঙ্গে মাধ্যমিক শিক্ষকদের সম্পর্কে একটা সুচিন্তিত ব্যবস্থা করুন। আমি জানি এপ্রিল মাসের প্রথম সপ্তাহে দু-তিন মাসের বেতন অ্যাড হক দেবেন। কিন্তু নিয়মিতভাবে যাতে ব্যাঙ্কের মাধ্যমে শিক্ষক মহাশয়দের মাস পয়লা বেতন দেওয়া যায় সেইজন্য ব্যবস্থা করবার জন্য অনুরোধ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষকদের কিছু সমস্যার কথা তুলে ধরছি। মাধ্যমিক বিদ্যালয়ে যে সমস্ত অশিক্ষক কর্মচারী আছেন এখনও তাদের বেতন হার পুনর্বিন্যাস করা সম্ভবপর হয় নি। তাদের সম্পর্কে তাড়াতাড়ি যাতে অ্যাড হক ব্যবস্থা গ্রহণ করা যায় তারজন্য মাধ্যমিক শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাব। জুনিয়র হাইস্কুল যাতে ডেফিসিটের টাকা পায়, তাঁরজন্য তার কাছে আবেদন রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষাকর্মীদের চিকিৎসা ভাতার ব্যাপারে আমরা দীর্ঘ দিন ধরে মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে যাচ্ছি। কিন্তু এই বাজেটে সে সম্পর্কে সুস্পষ্ট নির্দেশ নেই বা বক্তব্য নেই বা তিনি বলেন নি যে তিনি মাধ্যমিক শিক্ষকদের সম্পর্কে কি চিন্তা করছেন—এই বিষয়ে কোনও রকম বক্তব্য পাই নি। ১৫-২-১৯৭৮ তারিখে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক

সমিতির যারা মিছিল করে এসেছিল এবং তারা তাদের দাবি রেখেছিল, তখন মাননীয় শিক্ষামন্ত্রী তিনি বলেছিলেন, তিনি বর্তমান বাজেট অধিবেশনের সময় এমন কিছু ঘোষণা করবেন যাতে সেই সমস্ত প্রাথমিক শিক্ষকদের আশার সঞ্চার হতে পারে। আমাদের এখানে যে শিক্ষা বাজেট উপস্থিত হয়েছে তার ভেতর প্রাথমিক শিক্ষক সমাজের বিশেষ কিছু উপকারের কথা, অনুদান দেওয়ার কথা, জীবন নির্বাহে সুবিধা দেওয়ার কথা বলা হয়নি। এটা গভীর দুঃখের কথা। আমি দু-একটা সাজেশনস রাখতে চাই। সমস্ত বিদ্যালয়ে একই ধরনের পরিচালন পদ্ধতি গ্রহণ করতে হবে। বিভিন্ন প্রাথমিক বিদ্যালয়ে বিভিন্ন রকম ব্যবস্থা আছে। এটা বন্ধ করতে হবে। এইটা শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব। এছাড়া, গৃহ সংস্কারের জন্য কিছু অর্থ বরাদ্দ হবে বলে শুনেছি। কিন্তু এগুলো করতে করতে বছরের শেষ ৩১শে মার্চ শেষ হয়ে যাবে। কিন্তু তাও কাজ হবে না। এটা আগেই করা উচিত ছিল। যেটা তারা করতে পারেন নি সেইটা করার জন্য এখনই অনুরোধ করব।

[3-10 — 3-20 P.M.]

দীর্ঘ দিন ধরে প্রাইমারি স্কুলের অনেক পদ খালি পড়ে আছে। সেগুলি আজ পর্যন্ত পূরণ করার কোনও ব্যবস্থা হয়নি। আমি সবিনয়ে মন্ত্রী মহাশয়কে বলব এই যে এগুলি কি ক্যাডারদের ঢোকার জন্য খালি রাখা হয়েছে। তা না হলে যেহেতু কংগ্রেস গভর্নমেন্ট ঐ প্যানেল করেছে, সেই প্যানেল আপনারা বাতিল করলেন। এত ছাত্র যে তারা পড়াতে পারছে না। ৪০ জন ছাত্র পিছু একজন শিক্ষক এই অবস্থায় কি পড়ানো যায়? এগুলি গোশালা? এই দিকে আমি এবং মাস্টার মহাশয়দের দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই পদ্ধতির পরিবর্তন হওয়া প্রয়োজন। আজকে মাদ্রাসার কথা কিছু না বললে নয়। স্যার, আপনি জানেন অবিভক্ত যখন বাংলা দেশ ছিল তখন থেকে এই মাদ্রাসা বোর্ডের সৃষ্টি হয়। সেই মাদ্রাসা দু ভাগে বিভক্ত হয়। তার এখন দেখছি একটি উঠিয়ে ওরা বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের সঙ্গে যুক্ত করে দিতে চাচ্ছেন। হাই মাদ্রাসাকে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের সঙ্গে যুক্ত করতে চাচ্ছেন। আর সিনিয়র মাদ্রাসাকে তার পঠন-পাঠন ক্যালকাটা ইউনিভার্সিটি থেকে অ্যাপ্রুভড যেখান থেকে অনেক শিক্ষাবিদ পড়াশুনা করে আসে এবং ইউনিভার্সিটিতে পড়ান সেটাকে একটা প্রতিষ্ঠান হিসাবে গণ্য করছেন। এই যে দুই অংশ করে দিচ্ছেন দায়হীন হবার কথা চিন্তা করছেন। আমি শিক্ষা মন্ত্রীকে এ বিষয়ে চিন্তা করতে অনুরোধ করছি। সংখ্যালঘুদের রক্ষা করার কথা এখানে ভাবা হয়নি। তাদের রক্ষা করবার মতো কোনও রেজলিউশন এখানে নেই। আমি একটি সুচিন্তিত নির্দিষ্ট নীতি এই বিধানসভায় ঘোষণা করার জন্য অনুরোধ রাখব। আমি আপনার মাধ্যমে মধ্যশিক্ষা মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এই মাদ্রাসা বোর্ড ১৪/২/৭৮ তারিখে একটা ডেপুটেশন দিয়েছিল ২৮/২/৭৮ তারিখে ফারদার ডেপুটেশন দিয়েছিল এবং মন্ত্রী পার্থবাবু বলেছিলেন ১০/৩/৭৮ তারিখে তিনি এ সম্বন্ধে যা কিছু করার কথা একটা বলবেন। কিন্তু আজ পর্যন্ত কোনও উচ্চ-বাচ্য না করায় মুসলাম সম্প্রদায়ের মধ্যে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে। এই দিকে আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। আর একটি কথা আপনার মাধ্যমে জানাতে চাই সেন্ট্রাল গভর্নমেন্ট আরবিক অ্যান্ড পারসিয়ান ল্যাঙ্গোয়েজ সিনিয়র মাদ্রাসাতে পড়াবার জন্য ২০ লক্ষ টাকা অনুদান মঞ্জুর করেছেন। আমাদের শিক্ষা মন্ত্রী ১/৩/৭৮ তারিখে সেই ফাইল স্বাক্ষর করেছেন।

এই টাকা বুরোক্রাসির চক্রান্তে ফিরে যেতে পারে এই কথা আমি তাকে জানিয়ে দিতে চাই। তিনি এই দিকে যেন নজর রাখেন এটা যেন সেন্ট্রাল গভর্নমেন্টে ফিরে না যায়। আপনারা বলেছেন সুষ্ঠু সুন্দর শাসন ব্যবস্থা করতে চান শিক্ষার উন্নয়ন করতে চান সেই দিকে চিন্তা করছেন। কিন্তু তা কি ফলপ্রসূ হবে? আর একটা কথা আপনার মাধ্যমে বলব আজকে বিভিন্ন জায়গা থেকে আলোচনা সমালোচনা চলছে যে শিক্ষা ব্যবস্থাকে যুগ্ম তালিকার অন্তর্ভুক্ত করা হোক। শিক্ষা মন্ত্রীর ভাষণেও সে কথা বলেছেন। এবং সে রকম করার ইচ্ছা তার প্রবল হয়ে দেখা দিয়েছে। আজকে আমিও দেশের সমস্ত শিক্ষক সমাজের সঙ্গে কণ্ঠে কণ্ঠ মিলিয়ে একই সুরে এই কথা বলব এ সম্বন্ধে সুব্যবস্থা করার চিন্তা এবং উদ্যোগ তাতে আমরা তাদের সঙ্গে একান্ত যাতে এই ব্যবস্থা গৃহীত হয়। আমরাও সে মতো পোষণ করি। মাননীয় অধ্যক্ষ মহাশয় মাধ্যমিক এবং উচ্চ শিক্ষার ত্রুটি বিচ্যুতির কথা অনেকে বলেছেন আমি আর সে দিকে যেতে চাইছি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীকে বলছি কি ধরনের নেপোটিজম চলছে, অন্যায় অত্যাচার চলছে। এইসব জিনিস চলছে অথচ সেটা তিনি জানতে চাচ্ছেন না। এই প্রসঙ্গে ঔরঙ্গাবাদের কথা বলা হয়েছে। মাননীয় সদস্য লুতফুল হক (কংগ্রেস-আই) কলিং অ্যাটেনশনের মাধ্যমে এই বিষয় জানিয়েছেন। আমার বক্তব্য হচ্ছে ওই শিক্ষকরা যে এইভাবে সমাজের কাছে হেয় হল সেই ব্যাপারে আপনি দৃষ্টি দিন। এই ব্যবস্থার যদি পরিবর্তন না করেন তাহলে শিক্ষকদের যে স্ট্যাটাস্ রয়েছে সেটা ভেঙ্গে নষ্ট হয়ে যাবে এবং ছাত্রদেরও কল্যাণ হবে না। একথা বলে আমি যে সমস্ত কাটমোশন এনেছি সেগুলি মুভ করে আপনার মাধ্যমে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনতা এবং কংগ্রেস দলের পক্ষ থেকে উত্থাপিত বাজেটের বিরোধিতা করা হবে সে বিষয়ে কোনও সন্দেহ, সংশয় বা বিস্ময় আমার নেই। কারণ বাজেট যেটা উপস্থিত করা হয়েছে এবং শিক্ষামন্ত্রী মহাশয় যে বক্তব্য এখানে উপস্থিত করেছেন তা ওদের দৃষ্টিভঙ্গি থেকে সামঞ্জস্যপূর্ণ নয়। সম্পূর্ণ একটা ভিন্ন দৃষ্টিভঙ্গি নিয়ে ওরা দেখেন সমাজকে, সমাজের অগ্রগতিকে এবং সম্পূর্ণ ভিন্ন দৃষ্টিকোণ থেকে ওরা শিক্ষাকে স্বাভাবিকভাবে দেখেন। জনতা দল, কংগ্রেস দলের শিক্ষানীতি এবং বিগত কংগ্রেস সরকারের শিক্ষানীতি স্বাভাবিকভাবেই বামফ্রন্ট সরকারের শিক্ষানীতি এবং শিক্ষা সম্পর্কে তাদের যে বক্তব্য তার থেকে ভিন্ন সুর গাইতে বাধ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জনতা দল এবং বামফ্রন্ট সরকারের পার্থক্যের ২/১টি দিক সম্পর্কে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমেই লক্ষ্য করার বিষয় যে, এবারের এই শিক্ষা বাজেট সকলের কাছেই অভিনন্দন যোগ্য এবং বিশেষ করে গ্রামাঞ্চলের মানুষের কাছেও অভিনন্দন যোগ্য। আমি মনে করি যেভাবে এই বাজেট পেশ করা হয়েছে তাতে পশ্চিমবাংলার কোটি কোটি গরিব মানুষের কাছ থেকে সমর্থন এবং শুভেচ্ছা আরও বেশি করে আসবে এবং তার দিকে লক্ষ্য রেখেই বামফ্রন্ট সরকারের অন্য নীতিগুলির মতো শিক্ষানীতিকেও নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। বিগত বছরে বাজেট যা উপস্থিত করা হয়েছিল তার প্রতি মাননীয় অধ্যক্ষ মহাশয় যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন সেই বাজেটে কংগ্রেস যেটা ব্যয় করেছিল তার টাকার পরিমাণ হচ্ছে ১৩৯ কোটি টাকা। কিন্তু সেই বছরে শিক্ষা ক্ষেত্রে টাকা বাড়িয়ে ১৪৯ কোটি টাকা করা হয়েছে।

সাধারণভাবে মূল্যবৃদ্ধি এবং অন্যান্য ব্যয় বৃদ্ধির জন্য টাকার খরচ কিছু বাড়াতে হয় সেটা নিয়মমাফিক এবং সাধারণত শতকরা ১০ ভাগ টাকা বাড়ানো হয়। কিন্তু এবারে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার শতকরা ১০ ভাগ থেকে অনেক বেশি টাকার শিক্ষা বাজেট উপস্থিত করেছেন। অর্থাৎ ১৪৯ কোটিকে বাড়িয়ে প্রায় ১৮৫ কোটি টাকা করা হয়েছে। গত ৩০ বছরের কংগ্রেস রাজত্বের ইতিহাস যা দেখেছি তাতে শিক্ষাক্ষেত্রে এই ধরনের ব্যাপক ব্যয়বরাদ্দেব দাবি অ্যাসেম্বলিতে কোনওদিন উপস্থিত করা হয়নি। সেই কারণে এই বাজেট অভিনন্দন যোগ্য। এখন প্রশ্ন হল এই টাকা কোথায় ব্যয় করা হবে? উচ্চ শিক্ষার ক্ষেত্রে, মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে, না প্রাইমারি শিক্ষার ক্ষেত্রে এই টাকা ব্যয় করা হবে।

[3-20 — 3-30 P.M.]

বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি খুব সহজ, সরল এবং স্বচ্ছ। সমাজের সবচেয়ে নিচু তলার মানুষ যারা, সমাজে যারা সবচেয়ে পিছিয়ে পড়ে আছে, য'রা সমাজকে রসদ যোগায়, ঘাম এবং রক্তে যারা সম্পদ তৈরি করে, যাদের নির্যাসের উপর দাঁড়িয়ে বিরাট বিলাস ব্যাসন এবং প্রাচুর্যের রাশ গড়ে তোলে মুষ্টিমেয় ধনী সেই দিক থেকে লক্ষ্য রেখে সমাজকে যারা সৃষ্টি করে তাদের দিকে বেশি নিয়ে যাবার চেষ্টা করা হয়েছিল। হরিপদ ভারতী মহাশয় এবং কংগ্রেস দলের নেতৃবৃন্দ তাদের যে বক্তব্য উপস্থিত করেছেন এবং তা করতে গিয়ে যে গাত্রদাহ, গাজ্বালা উপস্থিত করেছেন তা স্বাভাবিক। স্বাভাবিক এই কারণে যে কি প্রতিফলন আমরা দেখেছি। স্যার, শিক্ষা ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কত টাকা বরাদ্দ করেছেন? বিগত বছর ছিল ২৭ কোটি টাকা এবারে তারা বাড়িয়ে করেছেন ২৯ কোটি কয়েক লক্ষ টাকা। স্যার, সাধারণভাবে শতকরা ১০ ভাগ বাড়াতে হয়। এবারে শিক্ষা সামগ্রীর যে মূল্য বৃদ্ধি ঘটেছে সেটা হচ্ছে শতকরা ১১ ভাগ, তাহলে কার্যত রিয়েল বাজেট যাকে বলে তাতে দেখা যাচ্ছে .০৪ ভাগ কমে গিয়েছে। এটা কেন্দ্রীয় শিক্ষামন্ত্রীও স্বীকার করেছেন। সেখানে পশ্চিমবাংলা সরকার ১০ ভাগের জায়গায় ২০ ভাগ বাড়াতে সক্ষম হয়েছেন। স্যার, অখণ্ড ভারতবর্ষ, অখণ্ড তার স্বত্ত্বা, অবিভাজ্য ভারতবর্ষ ইত্যাদি অনেক কথাই আমরা শুনি। তা ছাড়া সরকারি নীতি ঘোষণার সময় আমরা লক্ষ্য করেছি কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী, তিনি বারবার ঘোষণা করেছেন, নিরক্ষরতা দূর করবেন, মুর্খামি দূর করবেন, অজ্ঞ, অশিক্ষিত নিরক্ষর ভারতবাসী আর রাখবেন না—এসব কথা তিনি পার্লামেন্টের গত শীতকালীন অধিবেশনে বলেছেন। স্যার, ভারতবর্ষের ৩৫ বছর বয়স্ক নিরক্ষর মানুষের সংখ্যা হচ্ছে ৩২ কোটি। এই ৩২ কোটি মানুষ তারা প্রাপ্তবয়স্ক, তাদের এখনও শেখার সুযোগ আছে, তারা শিখতে চায়, আর সব মিলিয়ে ধরলে এই সংখ্যাটা হবে ৪২ কোটি। এই ৪২ কোটি নিরক্ষর মানুষের জন্য এবারের বাজেটে কেন্দ্রীয় সরকার কত টাকা বরাদ্দ করেছেন—প্রাপ্তবয়স্কদের শিক্ষার জন্য ৭০ লক্ষ টাকা। অবাক একটু লাগবে ওদের, অবাক আমরাও হয়েছি। এত কথা বলার পরও কেন্দ্রীয় সরকার প্রাপ্তবয়স্কদের শিক্ষার জন্য মাত্র ৭০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। তাহলে দৃষ্টিভঙ্গিটা কি উদ্দেশ্যটা কি? কেন্দ্রীয় সরকারের শিক্ষামন্ত্রী ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র বলেছেন, বর্তমানে সারা ভারতবর্ষে প্রাইমারি স্কুলের সংখ্যা হচ্ছে ৫ লক্ষ ৫০ হাজার। যদি সমস্ত ভারতবর্ষে শিক্ষার সুষম সুযোগ এনে দিতে হয়—ঐ নিরক্ষর মানুষ এবং যে শিশু জন্ম নিচ্ছে তাদের যদি প্রাইমারি স্কুলে ভর্তি করতে হয় তাহলে এখনই সারা ভারতবর্ষের জন্য দরকার হচ্ছে ৯ লক্ষ

প্রাইমারি স্কুল। অর্থাৎ নতুন করে আরও ৩।। লক্ষ গড়তে হবে। এখন এই গড়ার নমুনাটা কি? ৬ষ্ঠ যোজনায় কত টাকা রেখেছেন? স্যার, সমস্ত ৬ষ্ঠ যোজনার সময়কালে শিক্ষার জন্য বরাদ্দ করা হয়েছে ৫শো কোটি টাকা। দরকার কত? ঐ ৩ লক্ষ ৫০ হাজার নতুন প্রাইমারি স্কুলের জন্য যদি প্রতিটিতে দুজন করে শিক্ষক দেন তাহলে সেই শিক্ষকদের বেতন ধরলে কমপক্ষে দরকার হচ্ছে ৭৫০ কোটি টাকা ৬ষ্ঠ যোজনায়। তাহলে দৃষ্টিভঙ্গিটা কি? মুখে বলছেন, নিরক্ষরতা দূর করবেন, অজ্ঞতা ধুয়ে মুছে ফেলবেন অথচ দেখা যাচ্ছে কংগ্রেসি আমলে যা ছিল তথৈবচ তো নিশ্চয়ই কোনও সন্দেহ নেই, তার থেকেও করুন অবস্থার সৃষ্টি হচ্ছে। অপরপক্ষে প্রাইমারির ক্ষেত্রে দেখবেন ঠিক উল্টো, তেলা মাথায় তেল। একজন ডাক্তার তৈরি করতে কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার এবং অভিভাবক এর খরচ হয় সব মিলে, ১৯৭২ সালের টাকার মূল্যে ৩।। লক্ষ টাকা। একজন ইঞ্জিনিয়ার তৈরি করতে সরকার অভিভাবক, সবাই মিলে খরচ করেন ১ লক্ষ ৭৫ হাজার টাকা। আর প্রাইমারি স্কুলের একটা ছেলেকে তৈরি করতে ওয়ান টু ফোর পর্যন্ত সরকার অভিভাবক সবার মিলে খরচ হয় গড়ে ৩০০ টাকা। অথচ যাদের তৈরি করছেন, তারা কি করছেন প্রতি বছর? দুঃখ হয়, ব্রেন ড্রেন বলে একটা শব্দ আমাদের দেশে চালু হয়ে গেছে, আমি তার কোনও বাংলা প্রতিশব্দ বুঝতে পারলাম না—কেন্দ্রীয় সরকার বলছেন প্রতি বছর আমাদের অভিজ্ঞ বিশেষজ্ঞ ডাক্তার, ইঞ্জিনিয়াররা ক্রমান্বয়ে বাইরে চলে যাচ্ছেন। ১৯৭২ সালে ৩ হাজার ১৬৫ জন গেছেন, এই ভাবে ক্রমান্বয়ে ৩ হাজার, ৩।। হাজার-এর মতো এই সমস্ত অভিজ্ঞ লোক বাইরে চলে যাচ্ছেন, কানাডায় চাকরি নিয়ে, আমেরিকাতে চাকরি নিয়ে, পশ্চিম জার্মানিতে চাকরি নিয়ে, দুবাইতে চাকরি নিয়ে, গাল্ফ কান্ট্রিগুলোতে চাকরি নিয়ে চলে যাচ্ছে। আমাদের দেশ ডাক্তার তৈরি করতে ৩।। লক্ষ টাকা খরচ করল ভারত সরকার, রাজ্য সরকার এবং অভিভাবকরা খরচ করল এই টাকা, এই টাকা আমাদের দেশের কৃষক, শ্রমিক রক্ত দিয়ে তৈরি করছে, বেহালার মিন্ট হাউজে এমনি এই টাকা ছাপানো হয় না, সেই টাকায় তৈরি আমাদের দেশের অভিজ্ঞ ডাক্তার ইঞ্জিনিয়াররা অন্য দেশের উৎপাদনের কাজে লাগছে, এদের দেশের মধ্যে রাখার কোনও ব্যবস্থা হল না। এখনও এই ব্রেনড্রেন-এর সংখ্যা কমছে না। এই বিপুল পরিমাণ যে অর্থ যার বেশির ভাগ অপব্যয় হচ্ছে—আমরা সরকারি হিসাবে দেখি ৬ শত ৫৬ কোটি টাকা এই ভাবে প্রতি বছর বিদেশে চলে যাচ্ছে। যা সরকার দিচ্ছে ৬ শত ৫৬ কোটি টাকা, এই ভাবে হিসাব করলে দেখা যাবে কয়েক বছর ধরে কয়েক হাজার কোটি টাকা এই ভাবে ব্রেন ড্রেন হয়ে যাচ্ছে। অথচ বয়স্ক শিক্ষার জন্য মাত্র ৭০ লক্ষ টাকা ধরা হয়েছে। তাই এখানে দৃষ্টিভঙ্গির প্রশ্ন আছে, কি দৃষ্টিভঙ্গি দিয়ে সমাজকে গড়তে চায়, সেই প্রশ্নকে সামনে রেখে বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এই ভাবে চেষ্টা করে চলেছেন। আমাদের রাজ্য যে সম্পদ সৃষ্টি করে সেই সম্পদের ন্যায্য অংশ আমাদের রাজ্য পাবে কিনা সে প্রশ্নের উপর আলোচনার প্রয়োজন আছে। তাই, সমস্ত কিছু থেকে এই কথা যদি কেউ মনে করে শিক্ষার সঙ্গে রাজনীতি আনবেন না, তাহলে ঐ উচ্চ শিক্ষার ক্ষেত্রে যে বিপুল অর্থ ব্যয় করে তেলা মাথায় তেল দিয়ে জাতীয় স্বার্থ বিরোধী কাজ করছে, দেশদ্রোহিতা, বঞ্চনা করছে, সমস্ত ভারতবর্ষের মানুষের ৬ শত ৫৬ কোটি টাকা প্রতি বছর বিদেশের কোষাগারে পাঠাচ্ছে, আমেরিকা, দুবাই, কানাডা, পশ্চিম জার্মানিতে পাঠিয়ে দিচ্ছে, প্রতি বছর ভারতবর্ষের কৃষক শ্রমিকদের ঘামে, রক্তে অর্জন করা টাকা বিদেশের কোষাগারে

পাঠিয়ে দিচ্ছে, তাদের উৎপাদনের কাজে লাগছে—সুতরাং রাজনীতি সম্পর্কিত বহির্ভূত কোনও জিনিস হতে পারে না। শ্রেণী বিভক্ত সমাজে আপনারা আপনাদের স্বার্থ দেখবেন, বিড়লা, ডালমিয়া, সিংহানিয়াদের স্বার্থ দেখবেন, জোতদার, জমিদার এবং মহাজনদের স্বার্থ দেখবেন, আমরা নিধিরাম সর্দার, অমুক রাম বাগুই, তমুক রাম দলুইয়ের স্বার্থ দেখব? এই বিষয়ে কোনও সন্দেহ নেই, সংকোচ আমাদের নেই, তাই কমরেড রবীন মুখার্জি যাবার আগে বলে গেলেন হ্যাঁ আমরা রাজনীতি করব, রাজনীতির বাইরে কোনও শব্দ আজকের পৃথিবীতে নেই। শ্রেণী বিভক্ত সমাজে, শ্রেণী বিভক্ত দৃষ্টিভঙ্গিতে আপনারা কি শেখাবেন, আপনারা প্রাইমারি স্কুল থেকে শুরু করে এখন যে পাঠ্য পুস্তকগুলো আছে, সেইগুলো বাতিল করে পুনর্মুদ্রণ করা সম্ভব নয়,—কি আছে তাতে? কৃষক সমাজের বন্ধু, শ্রমিক সমাজের বন্ধু, ভিক্ষুককে ভিক্ষা দিও—কেন ভিক্ষুককে ভিক্ষা দেব? এমন সমাজ তৈরি করতে হবে যেখানে ভিক্ষুক থাকবে না, কেন সেই ভাবে সমাজ তৈরি হবে না? হয়ত বলবেন, আগেও ছিল। হ্যাঁ, আগেও ছিল, হর্ষবর্ধনের আমলে ছিল, সায়েস্তা খাঁয়ের আমলে যখন দু আনায় এক নৌকা ধান পাওয়া যেত, তখনও ছিল। কেন ছিল, সমাজ বিবর্তনের ইতিহাস এবং ধারায় এটাই নিয়ম, সমাজ একটা নির্দিষ্ট নিয়মের মধ্যে দিয়ে পরিবর্তিত হচ্ছে, এই পরিবর্তনের যুগে সামন্ত সমাজের পথ পার হয়ে পুঁজিবাদী সমাজের গর্ভে যখন সমাজতান্ত্রিক শক্তির জন্ম হল, শ্রমিক শ্রেণীর জন্ম হল, শ্রমিক শ্রেণী ফুটে বেরুল, মার্কস সেই সময় সত্যই আবিষ্কার করেছিলেন, সমাজে যে শোষণ, বঞ্চনা যুগ যুগ ধরে চলে আসছে, সেই সমাজের চেহারাটা পাল্টাতে পারলে একদিন ভিক্ষুক থাকবে না, শোষন থাকবে না, বঞ্চনা থাকবে না, শ্রেণী থাকবে না, সকলেই ভাল থাকবে, সবাই খেয়ে পরে সুখে শান্তিতে বাঁচবে, সমস্ত মানুষ খাবার জন্য খিদে পেলে খাদ্য পাবে, লজ্জার জন্য বস্ত্র পাবে, অকালে যাতে মৃত্যু না হয়, তার জন্য শিক্ষার সুযোগ পাবে। সেই কল্পনার স্বর্গ আজকের নয়, সেদিন মার্ক্সকে অনেকেই পাগলা সন্ন্যাসী বলেছিলেন, আজকে তো আর তা বলবার সাহস নেই। আজকে ঐ রুশ দেশের দিকে তাকিয়ে দেখুন, বলতে পারবেন কেউ, সমাজতান্ত্রিক দেশে একটা ভিক্ষুক আছে?

[3-30 — 3-40 P.M.]

চেষ্টার বোলয় থেকে শুরু করে বরুণবাবু পর্যন্ত সকলেই স্বীকার করতে বাধ্য হয়েছেন যে, চিনে একটিও ভিক্ষুক নেই। তাই দৃষ্টিভঙ্গির প্রশ্ন। মাননীয় স্পিকার মহাশয়, দৃষ্টিভঙ্গির আলোয় সমাজকে শিক্ষিত করে তোলার জন্য সিলেবাসের পুনর্গঠনের প্রয়োজন আছে। বামফ্রন্ট সরকার ইতিমধ্যেই সে সম্পর্কে যথেষ্ট উদ্যোগ নেবার চেষ্টা করছে এবং ইতিমধ্যেই সেই কাজগুলি শুরু হয়ে গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু এইটুকু বাজেটকে সমর্থন করতে গিয়ে বলতে চাই যে, রাজনীতি বহির্ভূত-ভাবে এখানে বক্তৃতা উপস্থিত করার নাম করে যেভাবে ভাষার চাতুর্যের ফুলঝুরি ছড়িয়ে বিধানসভায় চাতুরি করবার চেষ্টা করেছেন মাননীয় সদস্য, তাতে তিনি আত্মপ্রসাদ লাভ করতে পারেন, কিন্তু সেই ধ্রুপদি বাংলা ভাষা দিয়ে কোনও সমস্যার সমাধান হবে না। আজকে মানুষের মনের কথা, প্রাণের কথা বলতে হবে যে ভাষায় বামফ্রন্ট সরকার তার বাজেটকে উপস্থিত করতে চেষ্টা করেছেন। হ্যাঁ, সমস্যা আছে এবং বিশেষ করে গত ৬ বছরে সেই সমস্যা আরও বেড়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের ৪ লক্ষ ছাত্র-ছাত্রী নিয়ে কারবার, মধ্যশিক্ষা পর্ষদের ১৬ লক্ষ ছাত্র-ছাত্রী নিয়ে কারবার। এত

পরীক্ষা পৃথিবীর অন্য কোনও বিশ্ববিদ্যালয়ে কি আছে? প্রায় সাড়ে তিন শতর মতো পরীক্ষা কলকাতা বিশ্ববিদ্যালয়কে নিতে হয়। কিছুক্ষণ আগে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের কয়েক জনের সঙ্গে আলোচনা করছিলাম—স্যার আশুতোষ মুখার্জির আমলে ২০টি বিষয়ে সেখানে পরীক্ষা হত। এখন সেখানে ৩৫০টি বিষয়ে পরীক্ষা কলকাতা বিশ্ববিদ্যালয়কে নিতে হয় তার মানে এই নয় ওরা আজকে যা আশা করছেন তাই হবে। এখানে প্রশ্ন উঠেছে অধিগ্রহণ কেন হল? মধ্যশিক্ষা পর্ষদ অধিগ্রহণ করা কেন হল? বিশ্ববিদ্যালয়গুলি কেন অধিগ্রহণ করা হল? কারণ হচ্ছে, আমরা জানি বিগত কয়েক বছর ধরে পরিকল্পিতভাবে ঐ জঞ্জালকে জড় করবার চেষ্টা হয়েছে। এখনও পর্যন্ত সেই জঞ্জাল সাফ্ হয়নি। সাফ করবার জন্য যথাযোগ্য ব্যক্তিদের সেখানে উপস্থিত করা হয়েছে। যারা বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গিকে কার্যকর করবেন তাদের উপস্থিত করা হয়েছে। আমরা বিশ্বাস রাখি পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের আশীর্বাদ এবং সমর্থন নিয়ে সেখানে ফ্রন্ট সরকারের মনোনীত ব্যক্তিরা উপস্থিত। সেই মনোনীত ব্যক্তিরা তাদের দায়িত্ব যথাযথভাবে পালন করে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে কলুষ-মুক্ত করবেন। সেই সমস্ত ঘটনার কথা ভাবতে আজকে আমাদের লজ্জা হয় সংকোচ হয়, যা বিগত দিনে শিক্ষা ক্ষেত্রে ঘটেছে। সেই জিনিস আজকে ঘটছে না বলে কেউ কেউ হয়ত হতাশ হচ্ছেন। আজকে পশ্চিমবাংলার বুকে প্রধান শিক্ষক বিমল দাসগুপ্তকে পেট্রোল ঢেলে আগুনে পোড়ানো হচ্ছে না, গোপাল সেনের মতো উপচার্যকে হত্যা করা হচেছ না, আজকে প্রবীণ শিক্ষক নেতা সন্তোষ ভট্টাচার্যর মতো ব্যক্তিকে খুন করা হচ্ছে না। তাই আজকে ওদের মনে অশান্তি। বিরোধীরা মনে করেছিলেন শিক্ষা ক্ষেত্রে অশান্তি সৃষ্টি করা যাবে। কিন্তু আজকে তাদের ভাবা দরকার এবং আমি তাদের বলতে চাই যে, নব-উদ্যোগে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার মানুষের আশীর্বাদ পুষ্ট হয়ে শাসনভার গ্রহণ করেছেন এবং শিক্ষা নীতি গ্রহণ করেছেন। সেই নীতিকে বাস্তব রূপ দেওয়ার জন্য শুধু বিধানসভার মাননীয় সদস্যরাই নয়, পশ্চিমবাংলার সমগ্র-জনগণ তাদের সমস্ত সংগঠন নিয়ে সরকারের পিছনে উপস্থিত থাকবেন।

এই ক্ষুদ্র সীমাবদ্ধ অবস্থার মধ্যে আমাদের সরকার এগিয়ে চলেছেন। তারা আমাদের কাছে নূতন কিছু বিবেচনা করার সুযোগ এনেছেন। পশ্চিমবঙ্গে ৪৩ হাজার প্রাইমারি স্কুল আছে—অনতিবিলম্বে আরও স্কুল দরকার। স্কুল বিহীন গ্রাম যাতে না থাকে এই চেষ্টা করার দরকার। গত বিধানসভার অধিবেশনে এই নীতি ঘোষিত হয়েছিল। কিন্তু কিছু কিছু সংস্থা বা শক্তি আমাদের বাধার সৃষ্টি করছে। যারা শিক্ষার প্রশাসনে, শিক্ষা দানে বা শিক্ষার অন্যান্য অনেক ব্যাপারে জড়িত তাদের মধ্যে অনেক স্তরের মানুষের মধ্যে একটা ক্ষুদ্র অংশ বাঁধা দেওয়ার চেষ্টা করছে। তাদের ধারণা এই ঐক্য বেশিদিন চলবে না। কিন্তু তারা ভুলে যাচ্ছেন এটা ১৯৬৭ সাল নয়, ১৯৬৯ সাল নয়, তারা ভুলে যাবেন না যে এটা ১৯৭৮ সাল। ওরা একটা কথা ভাবছেন যে কসবা বা পোস্তার ব্যাপারের মতো বিশ্ববিদ্যালয় নিয়ে হৈ হৈ করতে পারলে অন্য কিছু ঘটে যাবে। আমি একটা খুব সাধারণ কথা উল্লেখ করতে চাই—একজন স্কুল শিক্ষক, তাকে ১৯৬৭ সালে যুক্তফ্রন্টের আমলের আগে চাকরি থেকে বহিষ্কার করা হয়েছিল। ১৯৬৭ সালে তাকে পুনর্বহাল করা হয়েছিল, আবার ১৯৬৮ সালে প্রফুল্ল ঘোষের মিনিস্ট্রিতে চাকরি চলে গেল, ১৯৬৯ সালে আবার তাকে পুনর্বহাল করা হোল, আবার ১৯৭২ সালে সিদ্ধার্থবাবুর সময়ে তাকে চাকরি থেকে বহিষ্কার করা হয়। মাননীয় সদস্য

হরিপদবাবু কয়েকজন শিক্ষকের মিসার ঘটনার কথা বললেন তারা এখনও চাকরি পান নি তার কথার আমি সমর্থন করি। এইরকম সমস্ত শিক্ষক যারা আছেন নিশ্চয় তাদের পাওনা তারা বুঝে নেবেন। যদি তাদের অন্য কোনও রকম গাফিলতি না থাকে তাহলে তারা নিশ্চয় তাদের চাকরি পাবেন। সরকারের উপর এ বিশ্বাস আমার আছে। যারা এ ব্যাপারের বিরোধিতা করছেন, তারা বুঝতে পারছেন না যে এটা মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ নয়, এটা পশ্চিমবাংলা। রবীন্দ্রনাথ, বঙ্কিমচন্দ্র, প্রফুল্ল চাকী, মাস্টারদা—সূর্য সেন প্রভৃতির পশ্চিমবাংলা। এই পশ্চিমবাংলা তাদের রক্ত নিয়ে গঠিত। এখানে ঐ মুক্তি সূর্যের আলোকে কিছু হবে না। আসছেন মুক্তি সূর্য, দেবী জগদ্ধাত্রী জগনমোহিনী, সেই সূর্যের আলোকে ভাল কিছুই হবে না সব কাল হয়ে যাবে। পরিশেষে আমি এই বাজেটকে সমর্থন করে এবং সকলকে সমর্থন করতে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 4-10 P.M.] (Including adjournment)

**মিঃ স্পিকার :** আমি একটি বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিনা পাশে কোনও সদস্য লোক আনবেন না। ওয়াচ অ্যান্ড ওয়ার্ডের কাছ থেকে অনেক সদস্যর নাম পাওয়া গেছে যারা এইভাবে লোক এনেছিলেন। এতে উভয় পক্ষের লোক আছেন। আমি আর নাম পড়তে চাই না। এইভাবে আর লোক আনবেন না। কারণ যে অবস্থা হয়েছিল সেই অবস্থা আবার এই বিধানসভায় হোক এটা আমি চাই না।

(At this stage the House was adjourned till 4-10 P.M.)

(After adjournment)

[4-10 — 4-20 P.M.]

## Statement Under Rule 346

**Shri Hashim Abdul Halim :** Mr. Speaker, Sir, I rise to make a statement under Rule 346 of the Rules of Procedure of the West Bengal Legislative Assembly on the subject of withdrawal of a criminal case pending before a Magistrate's Court at Alipore in which one Shri Suresh Chandra Agarawal and Govina Aditya are the accused persons. It may be recalled that Shri Shamsuddin Ahmed, an Hon'ble Member of this House, alleged while reading out the text on an Adjournment Motion on 15. 3. 78 that on 15. 3. 78 one of the Calcutta newspapers published a report which revealed that on the day of hearing (14.3.78) in a committal case at Alipore the defence lawyer submitted that the State Govt. had already taken a decision for withdrawal of the case. He further stated that it is reported that the accused persons are sons of rich merchants and they were charged with henous offences like kidnapping, rape, theft, etc. Sir, the brief fact of the aforesaid case is as follows :—

On 14. 9. 76, between 17.30 hrs. and 21.30 hrs., two boys, namely, Govinda Aditya and Suresh Agarawal, were alleged to have kid-

napped two girls whose names, with your permissions, Sir, I do not want to disclose for the sake of their prestige and for the self-respect of the respective famillies,—in a private car from the crossing of the Sadananda Roads and Kalidas Patitundi Lane, Calcutta, and took them in a boat in the river Ganga. It is alleged that these two girls were raped by the aforesaid boys and robbed of the gold ornaments which were ultimately recovered. Both the accused boys were arrested, and charge was submitted against them. The case is now sub-judice in a Magistrate's Court at Alipore. While the case was pending, the father of one of these girls, on 19. 1. 78, made a representation to the Commissioner of Police, Calcutta, that at the time of the incident he was abroad in course of his employment and on returning to India he had been negotiating the marriage of his daughter, one of the victims, who is his only child. He further stated that it would not be possible for him to stay at Calcutta for a very long time and he would have to go aboard again in course of his employment and if the facts of the case transpired to the proposed in-laws of his daughter then his daughter would not be able to live a happy married conjugal life and would not be able to get necessary respect and social prestige in society. He was also sure that he would not be able to get his daughter married at this young age of hers if the case is proceeded with. As such, he wanted the Commissioner of Police to save him from mental agony and from the delicate plight in which he was thrown in and requested the appropriate authority concerned to make arrangements to withdraw the prosecution case against the accused persons so that the case is dropped and no stigma attached to his daughter and no publicity given in the Press.

A similar application was made by the wife of the said persons.

Another representation was made by the father of the other victim girl who also stated that she was his only child and he also stated that the date of the marriage of his daughter had been fixed and if the case was not withdrawn the life of his daughter would be totally wrecked and she would not get the respect and position in society as necessary.

Sir, after these representations were made to the Commissioner of Police, the Commissioner of Police wrote to the Public Prosecutor asking for his opinion if the case could be withdrawn. The Public Prosecutor opined that the case could be withdrawn by a Govt. Order to such effect. On receipt of the report from the Public Prosecutor, the Commissioner of Police forwarded the case for withdrawal with the following comments :

"As Guardians are unwilling to proceed with the case against the accused persons on the ground of their family prestige as well as

that of the future of the girls, I would request you to kindly consider the question of issuing necessary orders for withdrawal of the aforesaid case on social point of view."

Sir, the order of withdrawal of the case was given not because this was a political case but cause social justice demanded it. Justice in law is quite different from social justice. Government have the response ability to not only mete out justice of law but also to see that social justice is administered. It was in these circumstances considering the young age of the two girls, their future, the respect and prestige of their families and requests made by the families themselves, that the order for withdrawal had been made. It is unfortunate that the case which should not have been given publicity at all has been given undue publicity. All Members have got responsibilities towards every citizen of this State. The honourable member could have ascertained the facts from me before making the statement. I only hope that the honourable member and the press here will not give any more publicity in this matter and names of the parties would not be disclosed in the press.

With these words, Sir, I conclude.

## VOTING ON DEMAND FOR GRANTS

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী শিক্ষার জন্য যে দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। অল্প সময়ের মধ্যে বাম সরকার শিক্ষার ক্ষেত্রে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনবার চেষ্টা করেছেন তার জন্য রাজ্য সরকার বিশেষ করে শিক্ষার সঙ্গে যুক্ত তিনজন মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। তিনি তার বিবৃতিতে বলেছেন জরুরি অবস্থার সময় শিক্ষাকে রাজ্য তালিকা থেকে কঙ্কারেন্ট লিস্টে নিয়ে যাওয়া হয়েছে। গণপরিষদে যখন সংবিধান প্রণয়ন করা হয় তখন এই দাবি উঠেছিল শিক্ষাকে কেন্দ্র তালিকায় আনা হোক। সকল দিক বিবেচনা করে গণ পরিষদ ঠিক করলেন শিক্ষা রাজ্য তালিকায় থাকবে। এটা রাজ্যের উপর হস্তক্ষেপ নয়, সংস্কৃতির উপর হস্তক্ষেপ করা হয়েছে। তাই শিক্ষা রাজ্য তালিকায় আনা হোক এ বিষয় জনতা পার্টিও পূর্বে বলেছিলেন। কিন্তু এখন দেখছি ইতস্তত মনোভাব গ্রহণ করছেন। আশা করব বিরোধী পক্ষের সকলেই এ দাবি সমর্থন করবেন। সংবিধান সংশোধন এর নানা কথা উঠেছে কিন্তু শিক্ষার অধিকার ন্যূনতম মৌলিক অধিকার, কিন্তু এ বিষয়ে কেউ কিছু বলছেন না। আমাদের সংবিধানে সম্পত্তির মৌলিক অধিকার হিসাবে যখন আছে, তখন শিক্ষাকে অবিলম্বে মৌলিক অধিকার হিসাবে গ্রহণ করা হোক। বিরোধীদলের নেতা অধ্যাপক হরিপদ ভারতীর বক্তৃতার শুরুতেই ব্যাঙ্গাত্মকভাবে বললেন, অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে, অন্য রাজ্যে যা নেই, কেন্দ্রে যা নেই, আমাদের রাজ্যে তাই আছে—অর্থাৎ এই রাজ্যে তিনজন মন্ত্রী আছেন। বিহারে ১ জন নয়, ২ জন নয়, ৩ জন পূর্ণ মন্ত্রী আছেন সেখানে। হিন্দুস্তান টাইমস থেকে আমি পড়ছি—ঠাকুর প্রসাদ সিং, উচ্চ বিজ্ঞান ও কারিগরি শিক্ষা, গোলাম সারওয়াদ—মাধ্যমিক ওয়াকফ্ শিক্ষা এবং দিগম্বর ঠাকুর—প্রাথমিক শিক্ষা। সেখানে তো জনতা পার্টির সরকার। ৩০ বছর ধরে আমাদের দেশে

শিক্ষা সম্বন্ধে কোনও নীতিগ্রহণ করা হয়েছে? শিক্ষাকে কোনও প্রাধান্যই দেওয়া হয়নি। এর ফলে শতকরা ৭০ জন লোক আমাদের দেশে নিরক্ষর। পৃথিবীতে যত নিরক্ষর লোক আছে তার অর্ধেকের বেশি ভারতবর্ষে বাস করে। এর চেয়ে লজ্জার আর কিছু নেই। গণতন্ত্রে কিছুতেই সম্ভব হবে না যদি সমস্ত মানুষ শিক্ষিত না হয়। আমরা একটা ডেভেলপমেন্টাল স্টেজে আছি। আর্থিক উন্নয়ন করতে যাচ্ছি। এই আর্থিক উন্নয়নের ধারণা হওয়া উচিত পিপল্ ওরিয়েন্টেড, পিপল্কে বাদ দিয়ে উন্নয়ন হয় না। এর জন্য শিক্ষা, কৃষিতে উন্নতি হয় নি। পরিবার পরিকল্পনার লক্ষ্যে পৌঁছাতে পারি নি। জনতা পার্টি দুটা বাজেট পেশ করেছেন, কিন্তু শিক্ষার উপর গুরুত্ব দেন নি। কেন্দ্র যতক্ষন না টাকার ব্যবস্থা করছেন শিক্ষার উপর গুরুত্ব দিচ্ছেন, ততক্ষন রাজ্যের টাকায় সম্ভব নয়।

[4-20 — 4-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেটুকু কাজ গত ৩০ বছরে হয়েছে তা ইতিপূর্বে একাধিক বক্তা বলেছেন। কি হয়েছে, এলিটিস্ট এডুকেশন তৈরি করা হয়েছে, উপর তলার কিছু অবস্থাপন্ন লোকেরা অধিকাংশ সুযোগ-সুবিধা পেয়েছে, নিচের দিকে পায়নি। কলকাতায় এমন সব বিদ্যালয় রয়েছে যেসব বিদ্যালয়ে একজন ছাত্র ছাত্রীর জন্য ১০০ টাকা দরকার। তার পাশাপাশি আমাদের কর্পোরেশন স্কুল আছে, গ্রামে প্রাথমিক বিদ্যালয় আছে। এই অবস্থা কেন সৃষ্টি হয়েছে, কারা করেছেন? এডুকেশন কমিশন, কোঠারি কমিশন প্রস্তাব করেছিলেন যে উপরের দিকে শিক্ষাকে নিয়ন্ত্রণ করা হোক, নিচের দিকে শিক্ষা বিস্তার করা হোক। কিন্তু আমি এখানে তথ্য দিচ্ছি ১৯৬৭ সালে পার্লামেন্টারি কমিটি অন এডুকেশন, সেই পার্লামেন্টারি কমিটিতে তাদেরই সংখ্যাগরিষ্ঠতা ছিল, তাদেরই সরকারের আমলে তারা কোঠারি কমিশনের সুপারিশের বিরোধিতা করেছিলেন, সেই কমিটিকে বলেছিলেন—every effort should be made to provide admissions to institutions of higher education to all eligible students who desire to study further. তাই উপরের দিকে ঢালাও ব্যবস্থা থাক, নিচের জন্য যেন না হয়, যার ফলে সরকারি উদ্যোগ না থাকার ফলে বেসরকারি উদ্যোগে এইসব জিনিস হয়েছে। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত জোরের সঙ্গে একথা বলতে চাই এই যে শ্রেণী বৈষম্য, অর্থনৈতিক বৈষম্য শিক্ষা ক্ষেত্রে এটা অবিলম্বে দূর করা হোক। আমাদের সরকারি চেষ্টায় এইসব স্কুলে ভাল ব্যবস্থা হচ্ছে না বলে সবাই মিশনারি স্কুলে, ইংলিশ মিডিয়াম স্কুলে ছেলে-মেয়েদের পাঠাচ্ছে। এই যে স্ববিরোধিতা, একটা সামঞ্জস্যের অভাব—আমি আমার ছেলে-মেয়েদের এইসব স্কুলে পাঠাব আর বক্তৃতায় বলব গণতন্ত্রীকরণ করা হোক এই জিনিস চলতে পারে না। তাই এই বৈষম্য দূর করা হোক, চেষ্টা করা হোক যাতে অন্য সমস্ত প্রতিষ্ঠানকে উন্নত করতে পারি। এই উপলক্ষে এডুকেশন কমিশন, কোঠারি কমিশনের সুপারিশ অনুযায়ী নেবারিং স্কুল করা হোক। আমাদের প্রথম যুক্তফন্ট সরকারের আমলে এ সম্বন্ধে ভাবা হয়েছিল, কিন্তু অনেক অসুবিধা আছে, সেই অসুবিধার জন্য অগ্রসর হওয়া যায়নি। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একথা বলতে চাই যে এদিকে অবিলম্বে চেষ্টা করা হোক যাতে আমরা এক একটা এলাকায় বিদ্যালয় করতে পারি, সেই বিদ্যালয়ে উচ্চবিত্ত, নিম্নবিত্ত, মধ্যবিত্ত সমস্ত শ্রেণীর মানুষের ছেলে-মেয়েরা পড়তে পারবে। কারণ, এই তফাত যদি বিদ্যালয়ে হয় তাহলে এই তফাত সমাজের অন্যত্র ছড়িয়ে পড়বে।

আমি ইনইকুইলিটি অব এডুকেশন নামক একটা বিখ্যাত গ্রন্থের লেখক ক্রিস্টোফার জেমস-এর মন্তব্য এর সঙ্গে বলছি। ক্রিস্টোফার জেমস বলেছেন—Variations in what students learnt in school depend large on variations in what they bring to school, variations not on variations what the school offers to them. তাই বর্তমানে এই যে সব স্কুল রয়েছে এইসব স্কুলে সব উচ্চ বিত্তের ছেলেরা আসছে, তার ফলে যে তফাত সেই তফাতের ফলে আমাদের বৈষম্য বাড়বে। এটা অবিলম্বে দূর করা দরকার এবং নেবারিং স্কুলের দিকে নজর দেওয়া প্রয়োজন। কেবলমাত্র আজকে কতকগুলি স্কুল কলেজ করলেই হবে না, আজকে ছেলেদের মধ্যে একটা ব্যাপক হতাশা দেখা দিয়েছে, সেই হতাশা দূর করতে হবে। আজকে তারা বুঝতে পারছে না যে পড়াশুনা করে কি লাভ, পড়ার শেষে চাকরি পাবে কিনা, তাদের জীবনে ভবিষ্যৎ কি সেটা তারা বুঝতে পারছে না। ১০ + ২ + ৩ আমাদের আমলে হয়নি, আগের আমলে হয়েছে। এটা ভাবা হয়েছিল যে বৃত্তি ভিত্তিক হবে—১০-এর পর টার্মিন্যাল, তারপর ২-এর পর টার্মিন্যাল, কিন্তু যেভাবে এটা চালু করা হয়েছিল তাতে ভোকেশনালাইজেশনের জন্য চেষ্টা করা হয়নি, তার ফলে এর থেকে যে জিনিস আশা করা গিয়েছিল তা হয়নি। আজকে যদি আমরা শিক্ষা ব্যবস্থার সংস্কার করতে চাই, ছাত্রদের মধ্যে হতাশা দূর করতে চাই তাহলে অবিলম্বে দরকার নিচের দিকে, ভোকেশনালাইজেশনের দিকে নজর দেওয়া। কে চায় উপরের দিকে যেতে? কোনও চাকরি-বাকরি পাচ্ছে না, তাই আজকে কলেজে ভিড়, তারজন্য আজকে বিশ্ববিদ্যালয়ে যাবার চেষ্টা। নিচের তলায় যদি ভোকেশনালাইজেশন করে দিতে পারি, যদি অল্প কিছু লেখাপড়া শেখার পর তারা বৃত্তি ভিত্তিক কাজ পেতে পারে যে বৃত্তিতে তারা নিযুক্ত হতে পারে তাহলে নিশ্চয়ই তারা উপরের দিকে ভিড় করবে না। তাই ভোকেশনালইজেশনের উপর জোর দেওয়া দরকার। আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে উচ্চতর শিক্ষা সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। প্রতি মাসের ১লা তারিখে বেসরকারি কলেজে মাইনের ব্যবস্থা করেছেন বলে আমি শিক্ষা মন্ত্রী মহাশয়কে তথা বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাই। এক বছর নয়, অনেক কলেজে ১৩/১৪ মাসের মাইনে বাকি ছিল। এটা একটা মস্ত বড় কাজ করেছেন। কিন্তু এর সুযোগ বহু কলেজ পাচ্ছে না। অনেক ট্রাস্ট কলেজ আছে, যারা এর আওতায় আসেনি। সুরেন্দ্রনাথ গ্রুপ অব কলেজ, শ্রীশিক্ষায়তন, সুরজমল নাগরমল জালান কলেজ এরা এখনও পর্যন্ত সরকারি প্রস্তাব গ্রহণ করেননি। এবং এদেরকে এর মধ্যে আনা দরকার। আমি এই প্রসঙ্গে বলি, ট্রাস্ট পরিচালিত যে সমস্ত কলেজ সংবিধানের ৩০ ধারার সুযোগ নিয়ে এই সমস্ত সংখ্যালঘু, ধর্মীয় এবং অন্যান্য রেজিস্টার্ড সোসাইটি পরিচালিত প্রতিষ্ঠান রয়েছে, তারা সরকারি নিয়ন্ত্রণ মানেন না, বিশ্ববিদ্যালয়ের নিয়ন্ত্রণ মানেন না, এই সব প্রতিষ্ঠানে চরম অনাচার চরম নৈরাজ্য চলছে, শিক্ষক স্বার্থ বিরোধী কাজ চলছে, এই ব্যবস্থার পরিবর্তন হওয়া দরকার। আমি খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করছি জনতা পার্টির প্রতিনিধি তো এই কথা বললেন না, কেন এটা রাজ্যের হাতে নেই, এটা কেন্দ্রীয় সরকারের আইন, এই ট্রাস্ট আইন পরিবর্তন করতে হবে। তাই এর পরে যারা বলবেন, আমি আশা করব জনতা পার্টি, কংগ্রেস আমাদের সঙ্গে এক হয়ে সবাই দাবি করবেন যে ট্রাস্টের ব্যাপারে যে আইন আছে, সেই আইনের পরিবর্তন এর জন্য আসুন আমরা সবাই মিলে কেন্দ্রীয় সরকারের কাছে চাপ দিই, এই যে সংখ্যালঘুদের নামে, ধর্মীয় এবং চ্যারিটেবল ট্রাস্টের নামে এই অনাচার চলছে, এটা দূর হওয়া

দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জাতীয় সেবামূলক প্রকল্প এন. এস. এস. বলে একটা আছে, কিন্তু এটা অপশন্যাল, কোনও ছাত্র নিতে পারে, নাও নিতে পারে। এবং কোনও রকমে দায়সারা গোছের হচ্ছে, আমি এখানে প্রস্তাব করি যে সমস্ত ছাত্রছাত্রীর জন্য বাধ্যতামূলক এক বছরের জন্য জাতীয় সেবা প্রকল্প-এ যোগদান করার ব্যবস্থা করা হোক। পাশের রাজ্য নেপাল, সেটাও একটা গরিব দেশ, উন্নয়নশীল দেশ, সেখানে এই জিনিস করা সম্ভব হয়েছে। আমরা কেন পারব না? এতে করে ছেলেদের মধ্যে চরিত্রবোধ জন্মাবে, দায়িত্ববোধ জন্মাবে, সঙ্গে সঙ্গে আমরা নিরক্ষরতা দূরীকরণ পরিকল্পনার কাজে এবং অন্যান্য কাজে আমরা কিছুটা এগোতে পারব। এই কাজ করা উচিৎ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও বলি, আমাদের পশ্চিমবঙ্গে তিন ধরনের কলেজ আছে, গভর্নমেন্ট কলেজ, গভর্নমেন্ট স্পনসর্ড কলেজ এবং প্রাইভেট কলেজ। এখনও কি এই তফাত রাখার কোনও প্রয়োজন আছে? সরকার তো সর্বত্র পুরো দায়িত্ব গ্রহণ করেছেন। এই যে শ্রেণী বিভাগ, এই যে তফাত, এটা দূর করা হোক। সমস্ত কলেজকে একগোত্রীয় করে দায়িত্ব গ্রহণ করুন এবং বিশ্ববিদ্যালয় থেকে সুষ্ঠু পরিচালনা ভার গ্রহণ করার ব্যবস্থা করুন এবং এই ক্ষেত্রে আমরা একটা সাম্য আনি। আজ বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে আমরা যদি ভোকেশনালাইজেশন করতে পারি, তাহলে উচ্চতর শিক্ষার ক্ষেত্রে চাপ কমে যাবে। কিন্তু যতক্ষণ পর্যন্ত না তা হচ্ছে, এই চাপ থাকবে। এই চাপটা অন্য দিক থেকে দূর করা দরকার, করসপন্ডেন্স কোর্স চালু করার জন্য সরকারকে উদ্যোগী হতে হবে। আমি পাঞ্জাবে দেখে এসেছি, দিল্লিতে দেখে এসেছি করসপন্ডেন্স কোর্স সফল হয়েছে, আমাদের এখানেও এই কাজ করতে হবে। বিশ্ববিদ্যালয় একা পারবে না, উচ্চ শিক্ষামন্ত্রী সমস্ত বিশ্ববিদ্যালয়ের উপাচার্যদের ডাকুন, আলোচনা করুন এবং সঙ্গত ভাবে করসপন্ডেন্স কোর্স চালু করুন। এটা খুব দুঃখের কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এখানে যারা বসে আছি, অধিকাংশই আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের সৃষ্টি। ভারতবর্ষের প্রাচীনতম বিশ্ববিদ্যালয়, এই কলকাতা বিশ্ববিদ্যালয়। কলকাতা বিশ্ববিদ্যালয়ে কোনও ভাল ক্যাম্পাস নেই। একসঙ্গেই কলকাতার সঙ্গে বম্বে এবং মাদ্রাজ বিশ্ববিদ্যালয় হয়েছিল, দেখে আসুন, বম্বেতে সান্তাক্রুজের কাছে কাহিনা ক্যাম্পাস হয়েছে, আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্যাম্পাস হল না, কমলালয়ের দোকান ঘরের মধ্যে রয়ে গেছে। সল্ট লেকে কলকাতার নূতন করে উন্নয়ন হচ্ছে, সেখানে ১৯ একর, ২০ একর দিলে হবে না, বিরাট এলাকা জুড়ে আমাদের মাতৃসম কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্যাম্পাস করা হোক, এই প্রস্তাব আমি করছি এবং এই সঙ্গে আমি বলি, এখানে উচ্চ শিক্ষা মন্ত্রী মেদিনীপুরে একটা নূতন বিশ্ববিদ্যালয়ের কথা বলেছেন, আমরা জানি, এই ব্যাপারে সেখানকার দাবি আছে এবং বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন অনুমোদন করেছেন। কিন্তু আমাদের একটা নীতি গ্রহণ করা উচিত, আর বিশ্ববিদ্যালয় নয়, বিশ্ববিদ্যালয় মানে প্রলিফারেশন নয়, এতবেশি বিশ্ববিদ্যালয় করার অভিজ্ঞতা আমাদের ভাল হয়নি, এর ফল ভাল হয়নি, শিক্ষার মান নেমে গেছে এবং ক্ষতি হয়েছে। এটা নীতি হিসাবে গ্রহণ করা উচিৎ যে আমরা নিচের তলায় প্রাথমিক শিক্ষাকে সবচেয়ে বেশি গুরুত্ব দেব এবং উচ্চ শিক্ষাকে আমরা সংহত করব আর বিশ্ববিদ্যালয় বাড়াবো না। যে কয়টি বিশ্ববিদ্যালয় আছে, সেইগুলোকে ভাল ভাবে পরিচালনা করুন। এই প্রসঙ্গে আর একটি কথা বলতে চাই, অতীতে যখন আঞ্চলিক বিশ্ববিদ্যালয় করা হল, ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে বর্ধমান বিশ্ববিদ্যালয় করা হল, তখন বলা হয়েছিল এটা শিল্প ভিত্তিক হবে। কিন্তু এতদিনের

অভিজ্ঞতা কি? সেখানে দুর্গাপুর, আসানসোল শিল্প এলাকা রয়েছে, আমি জিজ্ঞাসা করি, ইন্ডাস্ট্রিয়াল রিসার্চের জন্য এই বিশ্ববিদ্যালয়ের অবদান কি? এখানকার বিভিন্ন বিভাগ, আমাদের রূঢ় অব ইন্ডিয়া, দুর্গাপুর আসানসোলের জন্য তারা কি করেছে? কিছুই করেন নি। উত্তরবাংলা বিশ্ববিদ্যালয় হল, সেখানে নেপালি ভাষাভাষি এলাকা আছে, বিরাট পার্বত্ব অঞ্চল আছে, সেখানকার নানা সমস্যা, ভূমি সমস্যা, বন্যার সমস্যা, সংস্কৃতির সমস্যা, আদিবাসীর সমস্যা, এই বিশ্ববদ্যিালয়ের কোনও অবদান আছে তাদের সম্পর্কে? না, নেই। তাই আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে বলি, আঞ্চলিক বিশ্ববিদ্যালয়গুলো অঞ্চলের সমস্যার সঙ্গে যুক্ত হোক, সেদিকে দৃষ্টি দিয়ে তারা চেষ্টা করুন। এদিকে নজর দেওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উচ্চ শিক্ষার ক্ষেত্রে যে একটা উচ্ছৃঙ্খল আচরণের সৃষ্টি হয়েছে ছাত্র সমাজের মধ্যে, এটা আমি আক্রমনাত্মক ভঙ্গিতে বলব না, আমি কংগ্রেসি সদস্যদের ভাবতে অনুরোধ করব, তার কারণ তাদের ছেলে মেয়েরা পড়েন, আমাদের ছেলে মেয়েরাও পড়েন, আমাদের ভবিষ্যত বংশধরদের কথা আমাদের ভাবতে হবে—যে নৈরাজ্য সৃষ্টি করেছেন, এটা থেকে আমাদের ফিরিয়ে আনতে হবে, এটা পরিবর্তন করতে হবে এবং এটা একার কাজ নয়, আজকে শিক্ষা মন্ত্রী, মুখ্যমন্ত্রী এই ঘরে বসে নির্দেশ দিয়ে করাতে পারবেন না, এর জন্য সমবেতভাবে আমাদের চেষ্টা করতে হবে।

[4-30 — 4-40 P.M.]

এখানে বারবার এই কথা তোলা হয়েছে যে, কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করা হয়েছে। কেন এটা করা হল? এটা কারুর খেয়ালখুশিমতো হয়নি। এটা দীর্ঘকালের একটা ফল এবং আপনারা চিন্তা করে দেখুন এর জন্য দায়ী কে? আজকে কাউন্সিলকে বিপর্যস্ত করবার জন্য এবং তাদের বদনাম করবার জন্য চেষ্টা করা হচ্ছে। আমি হাউসের সকলকে বলছি, আসুন, আমরা সকলে মিলে এর মোকাবিলা করি। কোঠারি কমিশন তাদের রিপোর্টে বলেছেন, দি ডেস্টিনি অব ইন্ডিয়া ইজ নাউ বিয়িং স্যাপ্‌ড ইন হার ক্লাশ রুমস্‌। আমরা আমাদের স্কুল-কলেজের ক্লাশগুলি যেভাবে তৈরি করব তার উপর ভারতবর্ষের ভবিষ্যত নির্ভর করবে। আসুন, আমরা সেইভাবে ভারতবর্ষের ডেসটিনি তৈরি করি, কাউন্সিলকে, ক্লাশ রুমকে সেইভাবে তৈরি করি। একথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কালীপদ বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে উচ্চশিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তাকে পুরোপুরি সমর্থন করছি। একটু আগে শিক্ষাবিভাগের রাষ্ট্রমন্ত্রী বারি সাহেব যে বক্তব্য রেখেছেন সেটা অত্যন্ত বাস্তব এবং সত্য কথা। একথা ঠিক গত ৩০ বছর ধরে আমাদের যে শিক্ষা ব্যবস্থা চলে আসছে সেটা ক্ষয়িষ্ণু পুঁজিবাদী সমাজব্যবস্থার বাস্তব পরিণতি। এই পরিণতি থেকে, ক্ষয়িষ্ণু সমাজব্যবস্থা থেকে দুর্নীতি দূর করবার কাজে বামফ্রন্ট সরকার যে পদক্ষেপ নিয়েছেন সেটা অত্যন্ত বাস্তব এবং সময়োচিত। তবে তাড়াতাড়ি একটা কিছু সুরাহা হবে এটা আশা করা ঠিক নয়। এই প্রসঙ্গে আমি কয়েকটি গঠনমূলক বক্তব্য শিক্ষামন্ত্রীর কাছে রাখতে চাই। বিশ্ববিদ্যালয়ের সিনেট, সিন্ডিকেট এবং অ্যাকাডেমিক কাউন্সিলকে বাতিল করে যে নূতন কাউন্সিল গঠন করা হয়েছে সেটা ঠিক কাজই করা হয়েছে। কিন্তু সিনেট এবং সিন্ডিকেটের প্রাক্তন সদস্য এখনও

যারা বিভিন্ন কলেজের গভর্নিং বডিতে ইউনিভার্সিটির নমিনি হিসেবে রয়ে গেছেন তাদের কিন্তু এখনও পর্যন্ত রিকল করা হয়নি। আমি মনে করি এই ব্যবস্থা আগেই করা উচিত ছিল। সিনেট, সিন্ডিকেটের ২/১ জন সদস্য একাধিক গভর্নিং বডিতে ইউনিভার্সিটির নমিনি হয়ে রয়েছে এবং সেখানে তারা বিভিন্ন রকম অবৈধ কার্যকলাপে লিপ্ত হয়ে রয়েছেন। তমলুক এবং নবদ্বীপ কলেজের শিক্ষকরা কাউন্সিলের কাছে সিনেট, সিন্ডিকেটের নমিনি হিসেবে গভর্নিং বডিতে যারা রয়েছেন তাদের রিকল করবার দাবি রেখেছিলেন। কিন্তু দেখছি সেই দাবি এখনও কার্যকর হয়নি। আমার অনুরোধ সেটা যাতে হয় তার ব্যবস্থা করবেন। তারপর, প্রাইভেট কলেজের গভর্নিং বডি এখনও ভাঙ্গা হয়নি। প্রাইভেট কলেজের এই গভর্নিং বডি হচ্ছে দুর্নীতির একটা মূল কেন্দ্র। জরুরি অবস্থার সময় এই ব্যাপারে বহু অভিযোগ উচ্চশিক্ষা দপ্তরে এসেছে, বিশ্ববিদ্যালয়ে এসেছে—কিন্তু এই ব্যাপারে কোনও তদন্ত হয়নি। এগুলির তদন্ত এখনও কিভাবে হবে তার জন্য ব্যবস্থা গ্রহণ করা উচিত। আমি মনে করি এই তদন্ত পরিচালনা করবার জন্য আলাদা একটা মেশিনারি গঠন করা উচিত। তারপর, কিছুদিন আগে একটা অর্ডিন্যান্স পাশ করা হয়েছিল এবং সেই অর্ডিন্যান্সে ১৯৭৭ সালের জুন মাস থেকে প্রি-ইউনিভার্সিটি পাশ করা ছাত্রছাত্রীদের ক্লাশ টুয়েলভ-এ ভর্তি করবার কথা ঘোষণা করা হয়েছিল। এতে মনে হয় ওই সমস্ত ছাত্রছাত্রীদের আবার এক বছরের জন্য আর্থিক খেসারত দিয়ে বইপত্র কিনতে হবে। ১৯৭৮ সালের মে মাস পর্যন্ত ফার্স্ট ইয়ার-এর সেশন আছে সেই সেশন অনুযায়ী ফার্স্ট ইয়ারে তাদের যদি অ্যাডমিশন করার ব্যবস্থা করা হত তাহলে ১২ ক্লাসের মতো সম্পূর্ণ কোর্সের সঙ্গে প্রি-ইউনিভার্সিটি থেকে পাশ করে আসা ছাত্র-ছাত্রীদের এই নতুন অবস্থার সম্মুখীন হতে হত না। কাজেই এই ব্যাপারে যে বিধি আছে যদি সেই বিধি শিথিল করা যায়—আশা করি এই ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় চিন্তা করবেন। বাঁকুড়া বর্ধমান, কলকাতা এবং উত্তরবঙ্গ এই চারটা নিয়ে একটা আলাদা মেডিক্যাল ইউনিভার্সিটি করা উচিত। কারণ কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে কর্মকাণ্ড—এটা এত ব্যাপক যে এই বিশ্ববিদ্যালয়ের পক্ষে এই রকম গুরুত্বপূর্ণ এবং এত ব্যাপকভাবে কার্যপরিচালনা করা কিছুতেই সম্ভব হচ্ছে না। এই কলকাতা বিশ্ববিদ্যালয়কে বছরে ৩৬২টি পরীক্ষা নিতে হয়, তার মধ্যে ২২০টার বেশি পরীক্ষা হয় মেডিক্যাল। ২২০টি এ্যাফিলিয়েটেড কলেজ আছে এবং পিয়ন এবং সুপারভাইজার মাত্র ২৭৫ জন, এই অল্পসংখ্যক কর্মী নিয়ে এক্সজামিনার, টেবুলেটার এবং স্টাডি বোর্ডের মেম্বার নিয়ে ২০ হাজার ব্যক্তি আছেন, তাদের সঙ্গে যোগাযোগ রক্ষা করা একান্ত অসম্ভব হয়ে উঠে। কাজেই আমার মনে হয় এই কর্মকান্ডের ব্যাপকতার পরিপ্রেক্ষিতে নতুন একটা মেডিক্যাল ইউনিভার্সিটি করার দরকার আছে। আরেকটা হচ্ছে যে বিশ্ববিদ্যালয়ের যে সমস্ত দুর্নীতি পরীক্ষার ব্যাপারে এবং পরিচালনার ব্যাপারে রয়েছে—যদিও সরকার এই ব্যাপারে হস্তক্ষেপ করেছেন এবং প্রতিকারের ব্যবস্থা করছেন তবুও আমি একটা ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে যে ইসলামিক হিসট্রিতে হেড অব দি ডিপার্টমেন্ট করা হয়েছে সুশীল চৌধুরীকে। কিন্তু এর আগে থেকে মুকুল রায় যিনি সুশীল বাবুর শিক্ষক ছিলেন তিনি রিডার কাম হেড ছিলেন কাজেই সে সে ক্ষেত্রে মুকুলবাবুর পর হেড অব দি ডিপার্টমেন্ট পদে সুশীল বাবুকে নিয়োগ করা অত্যন্ত বাস্তব হত বলে আমি মনে করি। সব শেষে আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে উচ্চশিক্ষা দপ্তরের যে সমস্ত অভিযোগ আছে সেই অভিযোগগুলি যাতে দ্রুত তদন্তের ব্যবস্থা করা হয় সেজন্য

তিনি যেন তত্পর হন। এই আবেদন রেখে আমি এই বাজেটকে পুরোপুরি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় উপাধক্ষ্য মহাশয়, মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয় এবং প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করি। এটা প্রকৃত বামফ্রন্টের শিক্ষা বাজেট, কারণ সামগ্রিক সমাজের প্রতি দৃষ্টি রেখে ওনারা শিক্ষা বাজেট নিয়ে এসেছেন সীমিত ক্ষমতার মধ্যে, তবুও তারা এত টাকা শিক্ষা বাজেটে দিয়েছেন এই জন্য আমি সমর্থন করছি। আমরা জানি একদিনে তো সমস্ত শিক্ষা ব্যবস্থা সংশোধন করা যাবে না এবং সবাইকে শিক্ষিত করে তোলা যাবেনা।

[4-40 — 4-50 P.M.]

অতএব ধাপে ধাপে আমরা উন্নতি করার চেষ্টা করছি। প্রাথমিক শিক্ষাক্ষেত্রে এক হাজার স্কুল দেবার ব্যবস্থা করেছেন এবং আগামী বছর এক হাজার স্কুল দেওয়া হবে। তার জন্য স্কুল বোর্ডকে ঢেলে সাজানো হবে। স্কুলের ছেলেদের দুপুরবেলায় মিল দেবার জন্য ব্যবস্থা হয়েছে। আগামী বছর ৫ লক্ষ ছেলেদের দুপুর বেলায় খাবার দেওয়া হবে। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ব্যবস্থা হয়েছে। তাঁরা বলছেন প্যানেল ছিল সেখান থেকে নেওয়া হল না। যে প্যানেল করা হয়েছিল সেটা ঘুস দিয়ে তৈরি হয়েছিল। সুতরাং সেখান থেকে কেন নেওয়া হবে। লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্ট-এর নির্দেশ অনুসারে শিক্ষক নেওয়া হবে। কেননা তখন তো ঘুসের রাজত্ব চলে ছিল এবং লোকের কাছ থেকে ঘুস নিয়ে তবে তাদের প্যানেলে নাম ঢুকিয়েছিল। সেগুলি কেন নেওয়া হবে? এই গভর্নমেন্টের নির্দেশ অনুসারেই কাজ হবে। জুনিয়র স্কুল যে সমস্ত ছিল ক্লাস সিক্স পর্যন্ত, তাদের আপগ্রেড করে ক্লাস এইট করার জন্য ব্যবস্থা করা হয়েছে। তাতে করে অনেক মাস্টারমশায়কে নিয়োগ করা হবে। আমি এ-বিষয়ে আবেদন রাখছি যে প্রতি স্কুলে দেখা যায় এক একটি ক্লাসে ৪০ জনকে পড়ানো হয়, আমি বলতে চাই সেখানে প্রতি ক্লাসে ২০ জন করে নিয়ে ছাত্র-ছাত্রীকে পড়ানোর ব্যবস্থা হোক। তাতে করে এক দিকে কিছু শিক্ষক বেশি চাকুরি পাবেন, তেমনি ছাত্রদের পড়াশুনার কাজে বেশি নজর দেওয়া হবে। সেজন্য আমি শিক্ষামন্ত্রীকে অনুরোধ করবো প্রাথমিক স্কুলের ছাত্রদের প্রতি নজর দেওয়াই এবং তাদের প্রকৃত শিক্ষা দেওয়াই যখন আসল উদ্দেশ্য তখন এই ব্যবস্থা করলে একদিকে যেমন শিক্ষার মান উন্নত হবে তেমনি কিছু লোক এমপ্লয়মেন্ট পাবেন। অনেক স্কুলে রোল স্ট্রেন্থ খালি রয়েছে, সেগুলি ভর্তি করার ব্যবস্থা নাই। লেফ্‌ট ফ্রন্ট গভর্ননেন্ট বাজেটে যেটা বলেছেন সেটা হল গুণভিত্তিক মাধ্যমিক স্কুল হবে, জুনিয়র স্কুলকে আপগ্রেড করে মাধ্যমিক স্কুল করবেন। এর জন্য আমি সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। বেকারদের জন্য জুনিয়র ট্রেনিং কোর্স আরম্ভ করেছেন, তার জন্য আনন্দিত হয়েছি। ওঁরা ভিক্‌টিমাইজড টিচারের কথা বলে গিয়েছেন। ভিক্‌টিমাইজ করেছিলেন কে? আগের সরকার। তাদের বিরুদ্ধে মিসা করেছিলেন, তারাও আজকে নানা ইসুতে বেরিয়ে আসছে। তাদের যেন কাজ দেওয়া হয়, বলেছেন, ভাল কথা, কিন্তু যারা মিসা করেছিলেন তাদের ঘৃণা করে তো কিছু বললেন না। উনি তো আবেগ কম্পিত কণ্ঠে তাদের জন্য অনেক কিছু বলে গেলেন কিন্তু যারা তাদের ভিক্‌টিমাইজ করলেন, তাদের প্রতি কেন ঘৃণা প্রকাশ করলেন না? উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় যে ব্যবস্থা নিয়েছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। মেদিনীপুর জেলা একটি

বিরাট এগ্রিকালচারাল ডিসট্রিক্ট, সেখানে একটা এগ্রিকালচারাল ইউনিভার্সিটি করার জন্য টাকা রেখেছেন, সেজন্য আমি বিশেষভাবে ধন্যবাদ জানাচ্ছি। উচ্চ শিক্ষাকে, মাধ্যমিক শিক্ষাকে এবং প্রাথমিক শিক্ষাকে উন্নত করার জন্য বামফ্রন্ট সরকার যে চেষ্টা করছেন তার জন্য ধন্যবাদ জানিয়ে, এই বাজেটকে সমর্থন করছি।

[4-45 — 4-50 P.M.]

**Shri Neil Aloysius O'brien :** Mr. Speaker, Sir, the two sentences in the budget speech of the Honourable Minister of Education presented today which strike me, as being the keynote of the efforts of the Goernment. On page three of the English translation of the speech of the Minister we find one sentence that one of the priorities for the coming financial year is to 'strengthen the education system in a planned manner', and the other sentence is on the next page, in the second paragraph, which says, 'We are eager to protect the independence of the educational world at all costs'. Sir, if this is the real aim of the Minister who has presented this budget, I must commend this budget. They have taken office at a time when education throughout the country, even more so this State, has been in the melting pot. This change-over to 10 plus 2 plus 3, in some cases to 10 plus 2 plus 2, and this mathematical jugglery. I do not evny them, their task in trying to bring about some stability from this kind of mathematical mess.

In the plus 2 level which is at the moment the biggest mess of all, there has been an attempt to start vocational course. One of my friends over there said that the vocational course is very very necessary to give opportunities to those children who do not have the ability to go in for general academic higher education, and yet, if we study the syllabus more closely we find that the framers do not really believe in what they have themselves framed. They say 'this is a big experiment'. They call it an experiment, which word I detest. We do not experiment with human beings, least of all with children.

This experiment is to give an opportunity to those who go in for labour with the hands, skills and yet at the end of it all they say this need not be terminal. We have a bridge course by which you can bridge from the vocational back to the main stream of turning out unemployed graduates. It is, therefore, imperative that if the vocational stream is to have any meaning at all, it should be effective and for this the government, the syllabus makes and the employees ; these three factors together, should decide what absorption in jobs can be done for those students.

The burden that has been put on the students is very heavy. Many of us have passed matriculation examination at various times, and

yet, I think, we will all agree that never has it been as heavy as it is now. I know for a fact that Shri Partha De has made it his chief concern to try to lighten this burden, and in this connection, I would like to commend his efforts but it is a burden which continues. Take the question of language. It is probably the biggest burden of all. At the Madhyamik stage there are three languages and we call them first, second and third. Yet a student has to have the some proficiency when we move to the plus 2 stage and we have two languages. There is no distinction between the second and the first. Everybody has to have some amount of efficiency in a language. I believe, Sir, that it comes certainly at the Madhyamik stage — some efficiency, a good knowledge of one's mother tongue, some knowledge of the language of the State, and some knowledge of another language, preferably an Indian language, is necessary. When it comes to plus 2, I feel the first concern is for the mother tongue whatever the mother tongue be. If English has to be taught ; let it be taught as a tool language, as utilitarian language. Even in the vocational courses when we are going to train people to become workers in factories and polytechnics we waste our time and their in teaching Wordsworth, Shakespeare and lot of other such things. Just by teaching less of these things and more of the utilitarian languages which has been the cases in other countries we will be doing a service.

Mr. Speaker, Sir, regarding the community that I represent here, I have one appeal to the Honourable Minister and that is this, as he himself has said, that the mother tongue must be encouraged.

[4-50 — 5-00 P.M.]

I feel, Sir, that in the plus 2 stage the mother tongue - whatever be the mother tongue - should be studied deeply so that the people who study it not only know their language, but something of the literature which makes that language, something of the values thereof. Sir, there was a circular issued sometime last August by the Council saying that Alternative English as a language could be taken of the plus 2 stage by those whose mother tongue is English and one or two other cases. But two weeks later this circular was withdrawn. If it was imposed with thought, was there any reason of withdrawing it within two weeks? Again is it an 'experiment'? I would then say this should not be done. I know that there is a complaint that in many English Medium Schools Indian languages are not taught sufficiently and many boys from other communities - Bengalees and others - would want to take it as a easy way out to avoid learning their mother tongue. I agree it should not be a way out. But certainly, if the mother tongue is to be encouraged,

whatever be the mother tongue, then the mother tongue of the minorities - including the minute minority which I represent - should also be considered. If Bengal gave as a Rabindra Nath and Vidyasagar as others have mentioned, do not forget, Sir, that Bengal also gave us a Derozeo. These are just a few points to which I would like to draw the attention of the Minister.

Translation, Sir, this thing that we have been trying to put into our children - is a very specialised gift and we cannot imagine little children trying translation as we have in our examination system. Let us then think of preparing people for the opportunities that are ahead. We cannot think of education in a vacum. One of my friends said that we have two kinds of education - one for the better class and the other for the others. But then they all sit for the same examination, and Therefore, let us bear in mind, when we fix this examination, the modes of examination, the courses of studies, that we take into account the masses - But they should take into account - that small minority which I represent, having their own little ways, their own languages, their own culture, and yet still from a part on integral part of this great State.

With these words, Sir, I feel that these two sentences which I have emphasised in this budget will have my full support.

**শ্রী ননী কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষাখাতের যে ব্যয়-বরাদ্দ উপস্থিত হয়েছে আমি তাকে সমর্থন করি। এবং আমি আশা করেছিলাম এই ব্যাপারে বোধ হয় আমাদের বিরোধীপক্ষের সদস্যগণ শিক্ষা যখন চান তখন ওঁরা শিক্ষা বাজেটকে সমর্থন করবেন। কিন্তু তা করেন নি। আমি শুধু এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করি না, একে আমরা অভিনন্দন করি। কারণ যে সব কাজ এঁরা করেছেন এবং যে কাজ করবো বলে স্থির করেছেন তার যে কোনও একটা কাজের জন্য এই সরকার এই মন্ত্রিসভা অভিনন্দন পাবার যোগ্য। তারা ইতিমধ্যে ক্লাস এইট পর্যন্ত বিনা বেতনে শিক্ষা গ্রহণ করবার ব্যবস্থা করেছেন। আজকে যে সমস্ত শিক্ষকদের বিরুদ্ধে অন্যায়ভাবে শাস্তিমূলক ব্যবস্থা করা হয়েছিল মিসা ইত্যাদি করে ছাঁটাই করে দেওয়া হয়েছিল সেই ধরণের শিক্ষকদের চাকুরিতে ফিরিয়ে আনা হয়েছে। মাধ্যমিক শিক্ষকরা যাতে বেতন মাসের প্রথম দিনে পান তার ব্যবস্থা করেছেন। মাধ্যমিক শিক্ষকদের অ্যাডভান্স বেতন, অ্যাডভান্স গ্রান্ট দিয়ে যাতে মাসের বেতন মাসের মধ্যে পান তার ব্যবস্থা করেছেন। অন্যান্য বৎসরের তুলনায় শিক্ষা খাতে অনেক বেশি ব্যয়-বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। আগে যে শিক্ষকদের গোপন রিপোর্ট রাখার ব্যবস্থা ছিল তা বাতিল করে দেওয়া হয়েছে। এ নিশ্চয় অভিনন্দন যোগ্য। যে সমস্ত ঘুঘুর বাসা সেকেন্ডারি এডুকেশন বোর্ডে স্কুল বোর্ডে ছিল সেগুলি নষ্ট করবার চেষ্টা ওঁরা করেছেন। সেখানে যে সমস্ত ঘটনা ঘটেছিল সেখান থেকে শিক্ষাকে রক্ষা করার চেষ্টা ওঁরা করেছেন। এই কাজগুলি নিশ্চয় অভিনন্দনযোগ্য।

তারজন্য ওঁরা অবশ্য অনেক অসন্তুষ্ট কারণ ওঁদের স্বার্থ ক্ষুন্ন হয়েছে। তবে শিক্ষার্থীরা এবং অভিভাবকরা দুহাত তুলে আমাদের আশীর্বাদ করছে। তারপর, শুধু বোর্ড ভাঙলেই এই

সমস্যার সমাধান হবে না এবং এই কয়েকমাসের মধ্যে এত বছরের বোঝার হাত থেকে উদ্ধার পাওয়া যাবে না। ওঁরা যে সমস্ত বিষবৃক্ষ রোপন করে গেছে সেগুলি তুলে ফেলে দেওয়া দরকার। কংগ্রেস আমলে ওঁরা প্রি-বেসিক স্কুল সৃষ্টি করেছিল এবং তার সংখ্যা খুব বেশি নয়—মাত্র ২০০ এবং এই প্রি-বেসিক স্কুলের শিক্ষক শিক্ষিকাদের বেতন সরকার দেন। তাদের ওখানে যে সমস্ত অশিক্ষক কর্মচারী এবং ক্লাশ ফোর স্টাফ রয়েছে তাদের বেতনও সরকার দেন। কিন্তু আশ্চর্যের বিষয় এই টাকা যায় যারা স্কুল করেছিল তাদের হাতে। সরকার টাকা দেন কিন্তু সেই বেতন শিক্ষকদের হাতে গিয়ে পৌঁছায় না। প্রাইমারি শিক্ষকদের জন্য যে সমস্ত সুযোগ-সুবিধা এই সরকার করেছেন সেই ব্যবস্থা তাঁদের জন্য নেই। আমি জিজ্ঞাসা করছি কেন এরকম ব্যবস্থা হবে? কিছু লোক যারা কিছু করে খাচ্ছে তারা কেন সরকারি টাকা পাবেনা? এতে কিন্তু নিচের তলার শিক্ষা ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হচ্ছে। কাজেই এই সমস্ত বাস্তুঘুঘুর বাসা যেগুলি রয়েছে সেই ছোট ছোট বাস্তুঘুঘুর বাসা ভাঙা দরকার যাতে এই সমস্ত শিক্ষকরা অন্যান্য শিক্ষকদের মতো বেতন পান। আমাদের শিক্ষকদের বেতনক্রম পরিবর্তন করা দরকার এবং তাঁদের জন্য মেডিকেল রিলিফ এবং হাউস রেন্ট অ্যালাউন্স-এর ব্যবস্থা করা দরকার। প্রাথমিক শিক্ষা চালু করতে গেলে শিক্ষকদের ক্ষেত্রে দৃষ্টি দিতে হবে। এবারে আমি জুনিয়র স্কুলের কথা কিছু বলব। এই জুনিয়র স্কুলের নানা ধারা কংগ্রেস আমলে সৃষ্টি করা হয়েছিল—টু-ক্লাস জুনিয়র স্কুল, ফোর-ক্লাস জুনিয়র স্কুল এবং তারপর আর একটা রয়েছে বিয়ন্ড কোটা জুনিয়র স্কুল। এই বিয়ন্ড কোটা জুনিয়র স্কুলের ব্যাপারটা হচ্ছে ১৯৭৪ সালের ১লা জানুয়ারি কংগ্রেস ঠিক করল সরকার কিছু বেশি স্কুল করবেন। ততকালিন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ রায়ের আমলে শিক্ষকদের লাঠি নিয়ে তাড়া করেছিল, মাননীয় সদস্য সোহরাব সাহেব তা জানেন। আমি এটার প্রশ্ন করতে চাই এই জুনিয়র হাইস্কুল-কে কেন হাই স্কুল করা হলনা? তাদের চেলা-চামুন্ডাদের চাকুরি দেবার জন্যই কি এই জিনিস তারা করেছিল? বিয়ন্ড কোটা যে সংখ্যা করবার কথা ছিল তার বাইরে তারা করল এবং তার সংখ্যা হচ্ছে ৩২৫। কিন্তু ১ বছর পর্যন্ত তাঁদের কোনও পয়সা দেওয়া হল না—অর্থাৎ ১.১.৭৪ তারিখ থেকে ১.১.৭৫ তারিখ পর্যন্ত এই শিক্ষকদের তাঁরা কোনও পয়সা দিলেন না। অধিকাংশ শিক্ষকদের ক্ষেত্রে নিয়ম আছে ১১০ টাকা যদি ম্যানেজিং কমিটি দেয় তাহলে ডিফারেন্স অব পে ৬৪।। টাকা দেবার কথা। কিন্তু এঁদের ক্ষেত্রে ডিফারেন্স অব পে হচ্ছে মাত্র ৭।। টাকা। এই ব্যবস্থা রোধ হওয়া দরকার। জুনিয়র হাই স্কুলে যাঁরা পড়াবেন তাঁদের সকলকে শিক্ষকদের পর্যায়ে নিয়ে আসা দরকার, হাই স্কুলে যেন যোগ্যতা অনুসারে বেতনক্রম নির্দিষ্ট হয় এবং কোটা, বিয়ন্ড কোটা এই সমস্ত জিনিস উঠিয়ে দেওয়া দরকার।

[5-00 — 5-10 P.M.]

এই প্রসঙ্গে আরও বলতে চাই যে, জুনিয়র হাই স্কুলগুলিকে আপগ্রেড করার জন্য দাবি করা হয়েছে—ওদেরও দাবি, আমাদের সকলেরই দাবি এবং কথাও দিয়েছেন আমাদের সরকার যে আপগ্রেড করবেন। কিন্তু তা করার সময় আমি একটা কথা মনে করিয়ে দিতে চাই যে অতীতে এইরকম নিয়ম করেছিলেন যে জুনিয়র হাইস্কুল থেকে যখন হাই স্কুল হবে তখন জুনিয়র হাইস্কুলের শিক্ষকদের ঐ যে ৬৬।। টাকা ডিফারেন্স অব পে সেই টাকা দেওয়া হবে না। ফলে একটা স্কুল যখন জুনিয়র হাই স্কুল থেকে হাই স্কুল হবে তখন সেটা

আপগ্রেডেড হল কিন্তু যেহেতু এড পেলনা তার ফলে তার শিক্ষকদের বেতন কমে গেল। অর্থাৎ স্কুলের উন্নতি হল—স্কুলটা হাই স্কুল হল—কিন্তু সেখানে যারা পড়াবেন তাদের বেতন কমে গেল। এই ব্যবস্থা কংগ্রেস সরকারের আমলে ওরা করে গিয়েছিলেন। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় এ দিকটাকে নজর দেবেন। নজর এখানে দিতে হবে তার কারণ এখানেও ঐ নানান ধরনের বিষফোঁড়ার ব্যাপার হয়ে আছে। তারপর আরও বলতে চাই আমাদের শিক্ষকদের পেনশনের ব্যাপারে। আমাদের মাননীয় সদস্য, প্রাক্তন জনসংঘের নেতা, তিনি বলেছেন এই কথাটা যে কলেজ শিক্ষকদের পেনসন নেই, তারজন্য উনি দাবি করেছেন, আমি তার দাবি সমর্থন করি, এটা হওয়া উচিত কিন্তু সেই সঙ্গে মাধ্যমিক শিক্ষকদের যে পেনসন ব্যবস্থা চালু আছে সে সম্বন্ধেও একটু চিন্তা ভাবনা করা দরকার। স্যার, অন্য স্তরে যে সমস্ত পেনসনভোগী আছেন তাদের যেমন পেনসন বৃদ্ধি হয়, ডি. এ. বাড়ে—দেশে অভাব অনটন হলে তাদের যেমন কিছু টাকা বাড়ে—তেমনি মাধ্যমিক শিক্ষকদের, যাদের এখন পেনসন চালু আছে—যার পরিমাণ খুবই কম—তা কেন বাড়বে না? তা ছাড়া অন্যান্য যারা পেনসন পান সেখানে যেমন তারা শেষ বেতন যেটা পান সেই ভিত্তিতে যেমন হয় মাধ্যমিক শিক্ষকদের বেলায় সেটা হবে না কেন? কেন আমাদের মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে তিন বৎসরের পুরানো হিসাব করে এটা নির্দিষ্ট হবে? কাজেই এর একটা পরিবর্তন হওয়া দরকার। আজকে কলেজ শিক্ষক, প্রাথমিক, মাধ্যমিক সকল স্তরের শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের ক্ষেত্রে এটা হওয়া দরকার। আজকে সেকেন্ডারি এডুকেশন বোর্ড বাতিল হয়ে গিয়েছে, কিন্তু সেকেন্ডারি এডুকেশন অ্যাক্টের পরিবর্তন করতে হবে। পরিবর্তন করতে হবে দুটি কারণে। একটা হচ্ছে, স্কুল কোডে অতীতে অনেক ত্রুটি আছে। অতীতে আমরা যেটা জানতাম, যেটা হওয়া উচিত সেটা হচ্ছে, স্কুল হচ্ছে শিক্ষকদের, অভিভাবকদের, ছাত্রদের। কিন্তু স্যার, ওদের সময় আমরা দেখলাম পিতা, মাতা বা যারা তাদের পোষণ করেন তারা আর অভিভাবক নয়, ওরা স্কুল কোডে লিখে দিয়ে গিয়েছেন অভিভাবক হতে পারবেন পাড়ার মস্তান দাদারা। তার ফলে আমরা দেখছি ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যেমন বিধানসভাকে সাজিয়েগুছিয়ে নিয়েছিলেন, বিধানসভাকে জবরদখল করেছিলেন তেমনি ভাবে বিভিন্ন স্কুলের ম্যানেজিং কমিটিগুলি জবরদখল করার জন্য ওরা দরখাস্ত করে পাড়ার সব মস্তান দাদারা সব অভিভাবক হয়েছিলেন এবং সেটা আইনত স্বীকৃত হয়ে গেল। সেখানে বাবা, মা হবার দরকার নেই, আত্মীয়স্বজন হবার দরকার নেই, তারা সেখানে রিভলভারের ডগায় গার্জেন হতে শুরু করলেন। এই ব্যবস্থা রদ করা দরকার। ঐ অ্যাক্টে যেটা আছে। আজকে বোর্ড সত্যি সত্যি গণতান্ত্রিক হওয়া দরকার। আর তা করার জন্য এ সবের পরিবর্তন করতে হবে। আজকে স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, বোর্ড যেমন ভাঙ্গা হয়েছে তেমনি এই অ্যাক্টেরও পরিবর্তন করুন। তারপর ঐ হায়ার সেকেন্ডারি বোর্ডটা কেন আছে আমরা বুঝতে পারি না, তারও পরিবর্তন হওয়া দরকার। স্যার, আমাদের সরকার চেষ্টা করছেন যারা ছাঁটাই হয়েছিলেন, যাদের উপর ওরা অত্যাচার করেছিলেন তাদের পুরানো চাকরিতে ফিরিয়ে দেবার জন্য। এ ব্যাপারে আমাদের সরকারের অনেক কর্মচারীর সাহায্য আমরা পাচ্ছি সন্দেহ নেই কিন্তু বাধা এখানেও থেকে গিয়েছে। আমি দুটি নির্দিষ্ট ঘটনার কথা আপনার মাধ্যমে স্যার, এই সভায় তুলে ধরতে চাই। আমাদের গভর্নমেন্টের ইন্সপেকটিং স্টাফ রেকমেন্ড করেছেন, বোর্ডের অ্যাডমিনিস্ট্রেটার নির্দেশ দিয়েছেন

কিন্তু তা সত্ত্বেও আমডাঙ্গা থানার বৈকুণ্ঠপুর সতীশ স্মৃতি মন্দিরের শিক্ষক নিখিল দত্ত, তিনি চাকরি পান নি। কেন পান নি? তার কারণ, সেখানকার স্কুলের সেক্রেটারি, তিনি সাংঘাতিক লোক—বোধহয় আমি জানি না, তিনি একটি চিঠি লিখে দিয়েছেন, যেহেতু আপনি পদত্যাগ করেছেন অতএব আপনাকে চাকরি ফিরিয়ে দেওয়া যাবে না। তার অভিযোগ ছিল এই যে, আপনি পদত্যাগ করেছিলেন। তিনি যে রিভলভারের ডগায় তা করেছিলেন এবং সেই যে অভিযোগ করেছিলেন তার প্রতিকারের জন্যই তো আমাদের সরকারের ইন্সপেক্টার এবং অ্যাডমিনিস্ট্রেটার তার পক্ষে রায় দিয়েছেন যে তিনি চাকরিতে জয়েন করতে পারবেন, কিন্তু সেক্রেটারি সেটা করেন নি। এই বিধানসভায় অনেকবার বিরোধীপক্ষের লোকেরা বলেছেন, এই কমিটিগুলি কেন ভাঙ্গা হল। আমি বলব, এই ধরনের কাজ যারা এখনও করছে সেই কমিটির থাকার কোনও অধিকার নেই, সেই কমিটিগুলিকে এখনই ভেঙ্গে দিতে হবে। তারপর কলকাতার বালকৃষ্ণ বিঠলনাথ বিদ্যামন্দির-এর ৬ জন শিক্ষককে একই ভাবে তাড়িয়ে দেওয়া হয়েছিল, তারা আজও স্কুলে ঢুকতে পারছে না, যদিও অ্যাডমিনিস্ট্রেটার তাদের ঢুকতে বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের শুনতে হচ্ছে যে, প্রোগ্রেসিভ স্টেটে স্কুল হবে কিনা। কারা বলেছেন একথা—যারা শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য সৃষ্টি করেছেন, অরাজকতা সৃষ্টি করেছেন, যারা আজকে প্রগতিশীল হয়েছেন বলে বলছেন তারাই একথা বলছেন। আমি বলি, স্কুল এখানে হবে কিন্তু আর কোনওদিন ঐ ধরনের স্কুল হবে না যে স্কুলে শিক্ষার নামে গুন্ডামি শেখানো হয়, যে স্কুল শুধুমাত্র কিছু লোককে চাকরি দেবার জন্য তৈরি হয়। স্কুলের স্বার্থে, জনগণের স্বার্থে, শিক্ষার স্বার্থে আমাদের স্কুল করতে হবে এবং এই কাজ করার প্রচেষ্টা এই সরকার নিয়েছেন। এই বাজেটকে আমি সমর্থন করছি, অভিনন্দন জানাচ্ছি মাননীয় শিক্ষামন্ত্রীদ্বয়কে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা খাতে যে ব্যয়বরাদ্দ উপস্থিত করা হয়েছে তার বিতর্কে অংশগ্রহণ করে বামফ্রন্ট সরকারের বিগত ৮ মাসের শিক্ষানীতি সম্পর্কে আমি আমার কোনও মন্তব্য করার পূর্বে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে এই, একটা জনমুখি সরকার, তার শিক্ষানীতি কেমন হওয়া উচিত। কি দিয়ে বুঝব যে এই সরকারের শিক্ষানীতি জনমুখি কি না? প্রথমত তার শিক্ষানীতির মধ্যে দিয়ে দেশের শিক্ষার ক্ষেত্রে স্বাধিকার এবং স্বাধীনতা সম্প্রসারিত হয়েছে কি না এটা দেখা দরকার। দ্বিতীয়ত শিক্ষাকে সংকুচিত করা হচ্ছে, না কি শিক্ষার সুযোগকে সম্প্রসারিত করা হচ্ছে। তৃতীয়ত প্রকৃত জ্ঞান অর্জনের অর্থে—উন্নত মানের শিক্ষা, বিজ্ঞানমুখি শিক্ষা প্রবর্তন করার কোনও পরিকল্পনা শিক্ষানীতির মধ্যে দিয়ে প্রতিফলিত হচ্ছে কি না। আজকে বলা নেই, প্রাক স্বাধীনতার যুগ থেকে স্বাধীনতা আন্দোলনের পূর্বসূরীরা শিক্ষার ক্ষেত্রে এই দাবিগুলিকে সুপ্রতিষ্ঠিত করবার জন্য সংগ্রাম পরিচালনা করে এসেছেন। প্রাক স্বাধীনতার যুগে যেমন করেছেন এবং স্বাধীনত্তোর কালেও এই তিনটি মৌলিক দাবিকে শিক্ষা ক্ষেত্রে সুপ্রতিষ্ঠিত করবার জন্য সংগ্রাম করতে হয়েছে। এর জন্য অনেক আত্মত্যাগ এবং আত্মাহূতি দিতে হয়েছে। ফলে এই মাপকাঠিতে আজকে বামফ্রন্ট সরকারের অনুসৃত নীতি জনমুখি কি না তা বিচারের বিষয়। প্রথম প্রশ্ন, শিক্ষার স্বাধিকার এবং শিক্ষার স্বাধীনতা রক্ষার বিষয়—আপনারা জানেন যে সমাজ মনন গড়ে তোলার ক্ষেত্রে দেশের প্রচলিত শিক্ষা ব্যবস্থা, এটাই হচ্ছে সবচেয়ে শক্তিশালী

হাতিয়ার। তাই সর্বযুগে দেশের ক্ষমতাসীন শ্রেণী এই হাতিয়ারটাকে কুক্ষিগত করবার চেষ্টা করেছেন। আবার যুগ যুগ ধরে দেশের যারা গণতন্ত্র প্রিয় মানুষ, তারা শিক্ষার স্বাধীনতা এবং স্বাধিকার এর উপর হস্তক্ষেপ করার বিরুদ্ধে সংগ্রাম করে এসেছেন। ইতিহাস এই কথা বলে, অভিজ্ঞতা এই কথা বলে। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হওয়ার পর কি করেছেন? আমরা দেখেছি, ব্রিটিশ সাম্রাজ্যবাদী শক্তি, তারা শিক্ষার স্বাধীনতা এবং স্বাধিকারকে হরণ করার চেষ্টা করেছেন। কংগ্রেস তার গত ৩০ বছরের শাসনে স্বাধিকার হরণ করবার চেষ্টা করেছেন। কিন্তু আজকের বামফ্রন্ট সরকার শিক্ষা ক্ষেত্রে স্বাধীনতা ও স্বাধিকার-এর অবশিষ্ট যেটুকু ছিল বিগত কয়েক মাসের মধ্যে সেটাকে তারা পায়ে মাড়িয়ে চলে গেছে।

[5-10 — 5-20 P.M.]

যে এমার্জেন্সির বিরুদ্ধে বামফ্রন্ট এত সোচ্চার, সেই এমার্জেন্সি প্রভিসন ইউস করে তারা মধ্যশিক্ষা পর্ষদের প্রশাসকদের বাতিল করে দিলেন। যে প্রভিসন দুটো সিদ্ধার্থবাবুর আমলে '৭৫ সালে আইন করে করা হয়েছিল, সেই এমার্জেন্সি প্রভিসন ইউস করে অত্যন্ত অগণতান্ত্রিক উপায়ে মধ্যশিক্ষা পর্ষদ বাতিল করলেন এবং সেখানে তাদের দলীয় প্রশাসক নিয়োগ করলেন। আজকে বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে কি করা হল? অতীতে বৃটিশ সাম্রাজ্যবাদী শক্তি যা করতে সাহস পায়নি, এমন কি ৩০ বছরের কংগ্রেসি শাসনকালে বিধানচন্দ্র রায় থেকে শুরু করে সিদ্ধার্থশঙ্কর রায় পর্যন্ত যা সাহস পায়নি—যে কলকাতা বিশ্ববিদ্যালয় দীর্ঘ দিনের স্বাধিকারের ঐতিহ্যে মণ্ডিত, সেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারে হস্তক্ষেপ করলেন। তারা স্বচ্ছ প্রশাসন করছেন। ভাল কথা, কিন্তু দৃষ্টান্ত কি বলছে? তারা বলছেন যে, দুর্নীতি দূর করবার জন্য এই জিনিস করেছেন এবং শিক্ষা ক্ষেত্রে স্বচ্ছ প্রশাসন করবার জন্য। কিন্তু প্রথম কথা আমরা বিশ্বাস করিনা সরকারি নিয়ন্ত্রণে এনে দুর্নীতি দূর করা যায়। তাই যদি হত তাহলে সরকারি দপ্তরের দুর্নীতি থাকত না। তাহলে আসল কথা কি? আসল কথা হচ্ছে—ঐ সব দুর্নীতি দূর করার কথা-টথা বাইরের কথা, আসল কথা শিক্ষা প্রশাসনের উপর সরকারি দলের একমাত্র আধিপত্য, প্রভাবকে সুপ্রতিষ্ঠিত করা। এটাই হচ্ছে তাদের লক্ষ্য। দৃষ্টান্ত যদি চান, দৃষ্টান্ত বহু আছে, ঝুড়ি ঝুড়ি দৃষ্টান্ত দেওয়া যায়। আমি আর বেশি কথা বলব না, একটা দৃষ্টান্ত, আমার ব্যক্তিগত অভিজ্ঞতার কথা বলব। আজকে মধ্যশিক্ষা পর্ষদ বামফ্রন্টের সর্ববৃহৎ দল সি. পি. এম-এর এ. বি. টি. এ. বলে যে সংগঠন আছে তার দপ্তরে পর্যবসিত হয়েছে। কথাটা কেন বলছি, আপনারা শুনলে আশ্চর্য হয়ে যাবেন একটা দৃষ্টান্ত দিলেই, আমার নিজের স্কুল জয়নগর ইনস্টিটিউশন, দক্ষিণ ২৪-পরগনার দীর্ঘ দিনের স্কুল, তার সেন্টিনারি হতে যাচ্ছে, এই বছরে হবে, যে স্কুলের প্রধান শিক্ষক ছিলেন শ্রদ্ধেয় সুভাষচন্দ্র বসুর পিতা জানকীনাথ বসু, যে স্কুলের প্রাক্তন ছাত্র ছিলেন আমাদের দেশের কৃতী সন্তান নীলরতন সরকার, যে স্কুলের প্রাক্তন ছাত্র এবং শিক্ষক এখনও জীবিত রয়েছেন অক্সফোর্ড ইউনিভার্সিটির প্রফেসরের পদকে অলংকৃত করে, যে পদ আমাদের দেশের এক মাত্র ডঃ রাধাকৃষ্ণান অলংকৃত করেছিলেন, সেই ডঃ বিমলকৃষ্ণ মতিলাল—এই সমস্ত কৃতী সন্তান যে বিদ্যালয়ের সঙ্গে যুক্ত সেই শিক্ষা প্রতিষ্ঠানটি বিগত ১৬/১৭ বছর ধরে হায়ার সেকেন্ডারি এবং স্কুল ফাইনাল পরীক্ষার সেন্টার ছিল, এই সরকার ক্ষমতায় আসার পর আমরা শুনলাম সেখান থেকে সেন্টার স্থানান্তরিত করা হয়েছে। ১৫/১৬ বছরের সেন্টারকে

বাতিল করে দেওয়া হল। যদিও ব্যক্তিগত ভাবে আমার মনে হয় একটি স্কুলে দেড় মাস দু' মাস ধরে পরীক্ষা হলে স্কুলটির ছাত্রদের ক্ষতি হয়। কিন্তু আজকে সাধারণ মানুষের প্রশ্ন হচ্ছে হঠাৎ এই সেন্টার উঠে গেল কেন? আমি বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনের সেক্রেটারিকে ফোন করেছিলাম এবং তার কাছ থেকে জানতে চেয়েছিলাম যে, এখান থেকে কি সেন্টার পরিবর্তন করা হয়েছে? তিনি বললেন, হ্যাঁ হয়েছে। আমি জানতে চাইলাম, কারণ কি? তিনি কোনও স্যাটিসফ্যাক্টরি অ্যানসার দিতে পারলেন না। যাইহোক, আমি শেষ পর্যন্ত মাননীয় শিক্ষামন্ত্রী পার্থবাবুর দৃষ্টি আকর্ষণ করেছি এবং তিনি আমাকে বলেছেন আমি অ্যাডমিনিস্ট্রেটরের সাথে কথা বলেছি, অ্যাডমিনিস্ট্রেটর পরিবর্তন করে দেবেন এই রকম বলেছেন। সুতরাং আমার প্রশ্ন হচ্ছে আমি একজন বিধানসভার সদস্য। আমি চেঁচামেচি করতে পারলাম এই বিষয়টা নিয়ে এবং সমস্যার সমাধানের দিকে হয়ত এগিয়ে নিয়ে যেতে পেরেছি কিন্তু সাধারণ ব্যক্তির ক্ষেত্রে কি হবে? তারা কি এইসব করতে পারবেন? সুতরাং কি ধরনের রাজনীতি আপনারা করছেন? এই রাজনীতির ফলে আজকে বামফ্রন্ট কোথায় নেমে এসেছে? এইসব প্রশ্নগুলি আজকে বিবেচ্য বিষয়। সংকীর্ণ দলবাজির মধ্যে আপনারা চলে এসেছেন। কালকে কোনও এক বন্ধু মেডিক্যাল বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে (সি. পি. এমের) আমাদের পেটি বুর্জোয়া বললেন কিন্তু আমি বলব উনি পেটি বুর্জোয়ার অর্থ জানেন না। রঘুনাথপুর কনস্টিটুয়েন্সিতে একজন ডাক্তার আছেন যিনি অত্যন্ত দুর্নীতি পরায়ন। সেই হাসপাতালে যে সমস্ত রোগী যায়, মা-বোন যায় তাদের শালীনতা পর্যন্ত রক্ষা করে না। এই রকম দুর্নীতি-পরায়ন ডাক্তারের বিরুদ্ধে আন্দোলন হয়েছিল এবং আমরা সমর্থন করেছিলাম। সুতরাং এতে দোষের কি আছে? অবশ্য এটা আপনাদের নেতা জ্যোতিবাবুর দোষ। আমি শ্রম বাজেটের উপর আলোচনা করতে গিয়ে কিছু রাজনৈতিক যুক্তিপূর্ণ প্রশ্ন তুলে ধরেছিলাম কিন্তু তিনি আনসার দিতে পারেন নি। সুতরাং আমার প্রশ্ন হচ্ছে যে এস. ইউ. সিকে আপনারা মালাইন্ করতে পারবেন কি? পারবেন না। অত সোজা নয়। দিজ ইজ এ পার্টি যে পার্টি নানা সংগ্রামের সাথে লড়াই করে, বৈপ্লবিক আর্দশের উপর দাঁড়িয়ে আজকে ভারতবর্ষের মানুষের অভ্যন্তরে স্থান করে নিয়েছে। একে মালাইন করতে পারবেন না। এটা বামফ্রন্টের রাজনীতি নয়। আমার দ্বিতীয় প্রশ্ন শিক্ষা সংকোচনের কথা। আজকে বামফ্রন্ট সরকার শিক্ষা সম্প্রসারণের দিকে না গিয়ে শিক্ষা সংকোচন করছেন। আপনারা জানেন প্রায় ১২০০ মতো স্পেশাল পারমিশন প্রাপ্ত, বিশেষ অনুমোদন প্রাপ্ত স্কুল যে স্কুলের সাথে আজকে ৪০/৫০ হাজার ছাত্র-ছাত্রী যুক্ত ছিল সেই স্কুলগুলি অনুমোদন তুলে দিয়েছেন ফলে এই ৪০/৫০ হাজার ছাত্র-ছাত্রীর পড়ার সুযোগ, শিক্ষার সুযোগকে সংকুচিত করলেন। সান্ধ্য কলেজ তুলে দিয়ে শিক্ষার সংকোচন করলেন। তার জায়গায় সিট রেস্ট্রিকশন এই স্কীম ইন্ট্রোডিউস করলেন। এইভাবে আপনারা শিক্ষার সংকোচন করলেন। আমার পরের প্রশ্ন হচ্ছে আপনারা শিক্ষার উন্নতি বিধানের জন্য একটি সিলেবাস কমিটি করেছেন। সেই কমিটি ক্লাস ফাইভ পর্যন্ত ইংরাজি শিক্ষা তুলে দেবেন এই রকম প্রস্তাব গ্রহণ করেছেন কিন্তু জনমতের চাপে সেই কমিটি এখনও কার্যকর করতে পারেনি। কিন্তু আমি বলব এটা যদি করা হয় তাহলে সর্বনাশ হবে। এটা সবাই স্বীকার করবেন যে মাতৃভাষা হচ্ছে শিক্ষার শ্রেষ্ঠ মাধ্যম কিন্তু উচ্চ শিক্ষার ক্ষেত্রে অবজেকটিভ কন্ডিশন হচ্ছে দি ওনলি মিডিয়াম অফ ইনস্ট্রাকশন ইন ইংলিশ। সে মেডিক্যাল সায়েন্স বলুন, জুরিসপ্রুডেন্স বলুন আজকে উচ্চ শিক্ষার ক্ষেত্রে ইংরাজির কোনও

সুযোগ নেই। এই রকম অবস্থায় যদি প্রাথমিক স্তর থেকে মাধ্যমিক স্তর পর্যন্ত ইংরাজি তুলে দেওয়া হয় তাহলে ইংরাজির ভীত হয়ে যাবে কাঁচা এবং তার দ্বারা কার্যত সাধারণ ঘরের ছেলে-মেয়েদের উচ্চ শিক্ষার দরজা বন্ধ হয়ে যাবে। এর ফলশ্রুতি কি দাঁড়াচ্ছে? এর ফলশ্রুতি দাঁড়াচ্ছে যে যারা বড় লোকের ছেলেমেয়ে তারা লোরেটো, কনভেন্ট, মিশোনারি স্কুলে পড়ার সুযোগ রয়েছে এবং তার ফলে কি হবে? না বিত্তবান মুষ্টিমেয় ছেলেমেয়ে তারা উচ্চ শিক্ষার সুযোগ পাচ্ছে। সুতরাং এইটা কি শিক্ষা সংকোচন হচ্ছে না?

[5-20 — 5-30 P.M.]

সেই সুযোগ নিয়ে ভি. আই. পি. পোস্টের ফলাফলের কমপিটিশন করে তাদের কাউন্সিলে মনোপলি অধিকার সৃষ্টির ব্যবস্থা হবে। ফলে প্রিভিলেজ ক্লাস তাকে আমরা গড়ে তুলতে পারি। তৃতীয়ত কি হল, একটা দেশে মানুষের জ্ঞান, বিজ্ঞানে, সভ্যতার তাদের মুখ বুজিয়ে দিলেন। ইংরাজি শিক্ষার অভাবে আন্তর্জাতিক জ্ঞান, বিজ্ঞানের সুযোগ তারা গ্রহণ করতে পারবে না। এই সমস্ত কি কোনও সভ্য দেশে করে? আপনারা চিনের কথা বলেন—চিনে প্রাথমিক স্তর থেকে মাধ্যমিক স্তর পর্যন্ত আজও ইংরাজি কম্পালসারি। বিপ্লবের কথা বলে শুধু অধিকারটা রাখতে চান। আর একটা জিনিস লক্ষ্য করছি, শিক্ষা প্রতিষ্ঠানে অবাধে পুলিশ প্রবেশ করছে। আপনারা জানেন এই সরকার ক্ষমতায় আসার পর কিভাবে মেডিকেল ছাত্রদের আন্দোলনকে দমন করার জন্য বর্বরোচিত পুলিশি আক্রমণ হয়েছিল। বি-কম ফেল করা ছাত্রদের উপর অকারণে পুলিশের লাঠি চার্জ হল। কাউন্সিলের একজন সদস্য পর্যন্ত ঘেরাও হয়নি তা সত্ত্বেও পুলিশ পাঠিয়েছিলেন। কি অপরাধ? ৪৫ হাজার বি-কম পরীক্ষার্থী, তার মধ্যে ৪০,০০০ পরীক্ষার্থী ফেল, পাঁচ হাজার পরীক্ষার্থী পাশ। তার কোনও জাস্টিফিকেশন থাকতে পারে না। এই সম্বন্ধে জবাবদিহি নেওয়ার প্রয়োজন মনে করলেন না, পুলিশ দিয়ে দমন করলেন। জ্যোতিবাবু নিজে বলেছেন ছাত্রদের উশৃঙ্খলতা এবং বিশৃঙ্খলা দমন করতে হলে প্রয়োজন হলে পুলিশ যাবে। এই রকম একটা গণতান্ত্রিক রীতিনীতি সমন্বিত দেশে পুলিশকে অবাধ ক্ষমতা দিয়ে দিয়েছেন। শান্তি শৃঙ্খলা রক্ষা করার নাম করে গুম খুন করার জন্য তাদের উপর ভার দেওয়া হয়েছে। উন্নতরুচি, মূল্যবোধ এগুলির কথায় আপনারা বলছেন ছাত্রদের মধ্যে উশৃঙ্খলতা রয়েছে। এরমধ্যে আপনাদের কোনও প্রশাসনিক কন্ট্রিবিউশন নেই। গণটোকাটুকির প্রসঙ্গে বলেছেন, যারা গণটোকাটুকি করেছে তারা ছাত্র সংগঠনের কেউ নয়, এর বিরুদ্ধে কোনও ছাত্র সংগঠন কোনও কথা বলেনি। একমাত্র এস. ইউ. সি'র ছাত্ররা ছাড়া, তার প্রমাণ আমার কাছে আছে। আজকে এই সমাজব্যবস্থায় ও পদ্ধতিতে যা হোক করে একটা ব্যবস্থা করা এই বিধি হয়ে দাঁড়িয়েছে। আজকে গ্রেস মার্কের কথা বলেছেন, গ্রেস মার্কের কি প্রয়োজন? গ্রেসমার্ক আপনারাই প্রথমে চালু করেছেন, মেডিকেল ছাত্রদের ৬৮ নম্বর গ্রেসমার্ক দিয়েছেন। তারা তাদের ইরেগুলারিটিসের জন্য একটা মীমাংসা একটা এনকোয়ারি চেয়েছিল গ্রেসমার্ক তো তারা চায়নি। ইউ অফার্ড গ্রেসমার্ক। আজকে সব ক্ষেত্রে একটা নিয়মানুগ শিক্ষার প্রয়োজন। কলেজি শিক্ষার ক্ষেত্রে কি তাই নিয়ন্ত্রিত হচ্ছে? কলেজের শিক্ষকরাও সকল ক্ষেত্রে এমনকি ট্রাস্ট বডিতেও যারা রয়েছেন তারাও কেউ কেউ এ আওতায় পড়ছেন না। ফলে এই নীতির দ্বারা কলেজ শিক্ষকদের মধ্যে একটা ডিভিসন সৃষ্টি করা হচ্ছে। আশা করব সমস্ত কলেজ শিক্ষকরা নিয়মিত যাতে বেতন পান তার ব্যবস্থা

করবেন। মাধ্যমিক শিক্ষকদের মাস পয়লা বেতন দেবার ক্ষেত্রে এ বাজেটের মধ্যে কোনও কংক্রিট প্রস্তাব নেই। প্রাথমিক স্তরে ও কলেজ স্তরে দায়িত্ব নিয়েছেন, কিন্তু মাধ্যমিক স্তরে কেন নিচ্ছেন না? তারপর জুনিয়র হাইস্কুল মাদ্রাসা এদের আজ পর্যন্ত স্যালারি ডেফিসিট স্কীমের আওতায় আনা হচ্ছে না। আর একটা কথা বলব সার্ভিস সিকুইরিটি সম্বন্ধে। একদিকে ভিকটিমাইস টিচারদের রিইনস্টেট করছেন আবার অন্য দিকে কিছু কিছু জায়গায় শিক্ষকদের ভিকটিমাইস করছেন। এমন কি বোর্ডে তার অ্যাপ্রুভাল উইথড্র করে নিচ্ছে। মাধ্যমিক শিক্ষা এবং শিক্ষাকর্মী সমিতির প্রেসিডেন্ট শ্রী সুধীরচন্দ্র দাঁ তিনি দীর্ঘদিনের অ্যাপ্রুভ টিচার, কিন্তু তার অ্যাপ্রুভাল কেড়ে নিয়েছেন বলে কোর্টের আশ্রয় নিতে হয়েছে। এ সমস্ত দিক বিবেচনা করে আমি বাজেটকে সমর্থন করতে পারছি না।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার বক্তব্য রাখবার সূচনায় আমি নেতাজী সুভাষ চন্দ্রের একটা উক্তি আপনার মাধ্যমে করতে চাই। তিনি একবার বলেছিলেন, 'আমাদের মধ্যে এরূপ লোক আছে যারা সব সময় প্রোগ্রাম প্রোগ্রাম করে। আমি বলি কি নূতন মানুষ না হলে প্রোগ্রামের মূল্য কে বুঝবে?' প্রাক্ স্বাধীনতার আগে থেকেই একটা সরকারি পর্যায়ে ও একটা বেসরকারি পর্যায়ে—অর্থাৎ কংগ্রেস জাতীয় আন্দোলনের পর্যায়ে শিক্ষা সংস্কৃতি নিয়ে আলোচনা হয়েছিল। আমরা জানি বৃটিশ আমলে স্যাটলার কমিশন বসেছিল। ৪০ বছর আগে মহাত্মা গান্ধী বেসিক এডুকেশন পরিকল্পনা রচনায় অগ্রনী ভূমিকা নিয়ে ছিলেন। জাকির হোসেন কমিটি হয়েছিল। ১৯৩৮ সালে নেতাজী সুভাষচন্দ্র যখন কংগ্রেস সভাপতি হলেন তখন তিনি ৩ জনের একটা কমিটি করেছিলেন—আচার্য নরেন্দ্র দেব, কে. জি. সিয়াজুদ্দিন ও নির্মলকুমার সিদ্ধান্ত। স্বাধীন ভারতে শিক্ষা কাঠামো কি হবে এ বিষয়ে অনেক মূল্যবান তথ্য ও বক্তব্য সে কমিটির রিপোর্টের মধ্যে আছে। রবীন্দ্রনাথ শিক্ষার বিকিরণ-হেরফের প্রভৃতি বহু প্রবন্ধে শিক্ষার সমস্যা নিয়ে আলোচনা করেছিলেন। দেশ স্বাধীন হবার পর যোগ্য শিক্ষা মন্ত্রী হিসাবে আমরা মৌলানা আজাদকে পেয়েছিলাম। তিনি বলেছিলেন, 'খাদ্য এবং বস্ত্রের পর শিক্ষাকে প্রাধান্য দেওয়া হবে'। সেইজন্য শিক্ষা সংস্কারের কাজে তিনি প্রথমে ব্রতী হয়ে রাধাকৃষ্ণনের সভাপতিত্বে ইউনিভার্সিটি এডুকেশন কমিশন গঠন করলেন। সেই কমিশন বললেন মাধ্যমিক শিক্ষার সংস্কার ছাড়া বিশ্ববিদ্যালয়ের সংস্কার করা সম্ভব নয়। তারপর মুদালিয়ার কমিশন হল এবং তারা বললেন প্রাথমিক শিক্ষাকে বাদ দিয়ে মাধ্যমিক শিক্ষা সংস্কার হবে না। সেইজন্য তখন কোঠারি কমিশন হল। কিন্তু আমরা সেই মৌলিক দৃষ্টিভঙ্গির পরিবর্তন করে মানুষ গড়ার দিকে গেলাম না। এটা দলীয় রাজনীতির কথা নয় বা জনতা পার্টির কি বাম সরকারের পক্ষে বিপক্ষের কথা নয়। শিক্ষার মূলগত পরিবর্তন আসছে না। পশ্চিমবাংলার শিক্ষা জগতের চিত্রটা আপনারা একবার চিন্তা করে দেখুন। ১৯৭২ সাল থেকে কোনও ডিপ্লোমা বিতরণ করা হয়নি, পরীক্ষার ফল প্রকাশ হতে এক বছর লেগে গেছে, একটা স্নাতক পরীক্ষার পাশের মান হচ্ছে ৯৫, অনেক স্কুলে একাধিক প্রধান শিক্ষক, স্পনসর্ড কলেজের অনেক জায়গায় গভর্নিং বডি নেই, অ্যাডমিনিস্ট্রেটারের মেয়াদ শেষ হয়ে গিয়েও তিনি আছেন, শিক্ষার ক্ষেত্রে বিস্তর বৈষম্য, কোথাও শিক্ষকের মাহিনা ৫০ টাকা, ছাত্র মাহিনা দেয় ১৫০ টাকা, নব পর্যায়ে [illegible]

আরম্ভ হবে তা ঠিক নেই, ৬/৭ মাস দেরি হয়ে যাচ্ছে পাইকারি হারে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করার জন্য দলবাজি করতে গিয়ে ভাড়া করে সি. পি. আই-এর লোককে সি. পি. এম. সাজানো হচ্ছে—যেখানে ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. পাওয়া যাচ্ছে না। এ বিষয়ে আমি একটা দৃষ্টান্ত দিয়ে বলতে পারি যে আমডাঙ্গা সতীশ স্মৃতি বিদ্যামন্দির, যার সম্বন্ধে মাননীয় ননী কর বললেন, সেই স্কুলের ম্যানেজিং কমিটি মাননীয় সদস্য সরল দেবের নাম দিয়েছিলেন। কিন্তু ৫ মাস হয়ে গেছে তার নাম এখনও অ্যাপ্রুভ হয়নি। এর একমাত্র কারণ হচ্ছে যে সেই ম্যানেজিং কমিটির নির্বাচনে সি. পি. এমের লোক হেরে গেছে। ব্যারাকপুর রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ কলেজে আর. এস. পি-র শ্রী অরুনা চৌধুরি যিনি গভর্নিং বডির সভাপতি ছিলেন তাঁকে কংগ্রেস আমলে ছাত্র পরিষদ থেকে জোর করে পদত্যাগ করানো হয়েছিল। ডব্লু. বি. সি. ইউ. টি. এ এই ব্যাপারটা ড্রিল করেছিলেন। শোনা যাচ্ছে সেখানে লয়াল প্রো, ভি, সি অ্যাডমিনিস্ট্রেটর বসানো হচ্ছে। এই হচ্ছে পশ্চিমবাংলার সামগ্রিক শিক্ষার চিত্র। আপনি বলেছেন, শিক্ষার জগত হচ্ছে নোঙ্গর বিহীন নৌকা। আমি কিন্তু বরীন্দ্রনাথের ভাষায় বলি, 'নৌকার নোঙ্গর দেওয়া রয়েছে, কাজেই পালের কাপড় পরিবর্তন করেও যে নৌকা এগোয় না তাতে কি পালের দোষ বোঝায়?' ট্রাস্টি কলেজ সম্পর্কে ইউনোনিমাস প্রস্তাব দেওয়া হয়েছে। কিন্তু এ বিষয়ে আপনারা এগিয়ে যান নি।

প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে কি আমরা দেখছি—১ হাজার স্কুলের কথা আগের বাজেটে ছিল, এবারেও আছে। সেন্ট্রাল অ্যাডভাইসারি বোর্ড অব এডুকেশন, পার্লামেন্টারি কমিটি অন এডুকেশন, কোঠারি কমিশন, এইসব কথা বার বার বলেছেন। আপনি কমন স্কুল, নেবার স্কুল করার কথা বলেছেন। সেখানে ট্রাস্ট অ্যাক্ট পরিবর্তন করার জন্য কেন এগিয়ে আসছেন না? গতবার এই সম্বন্ধে একটা ইউনোনিমাস রেজলিউশন পাশ করতে বলেছিলাম, আপনারা এগিয়ে এসে প্রস্তাব নিন, দিল্লিতে হোক, যেখানে হোক তারজন্য যে আন্দোলন করতে হয় তারজন্য আমরা প্রস্তুত। কাজেই নিরুদ্দেশী শিক্ষা ব্যবস্থার পরিবর্তন সাধনে আপনারা চেষ্টা করুন। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে অনাচার আরও বেশি চলছে। সেখানে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করেছেন, আপনাদের দলের লোক খুঁজে পাচ্ছেন না, অন্য দলের লোক ভাড়া করে নিয়ে আসছেন। তারপর মাধ্যমিক স্কুল, কলেজ শিক্ষকদের মাইনে মাস পয়লা দেবার কথা মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় বলেছেন, তারজন্য আমরা তাকে সাধুবাদ জানাই। কিন্তু এই ব্যাপারে কিছু কিছু প্রশ্ন থেকে যায়। কিছু কিছু প্রশ্ন অবশ্য অধ্যাপক হরিপদ ভারতী তুলেছেন। গত ১ বছরের মধ্যে লাম্প গ্রান্ট হিসাবে কলেজগুলি কি টাকা পেয়েছে? আগের বাজেটে কংগ্রেস খরচ করতে পারেনি ৩ লক্ষ টাকা, আপনারা ৬ লক্ষ টাকা বাড়িয়ে মোট ৯ লক্ষ টাকা করেছেন। কিন্তু কোন কলেজ কত টাকা পেয়েছে জানি না। ইউ. জি. সি. ডেভেলপমেন্ট খাতে টাকা দেয়, গত ১৫ বছর সেই টাকা পাওয়া যাচ্ছে না, বোধ হয় ২ বছুরের টাকা এখন কলেজগুলি পেয়েছে। আপনারা ৭৫ ভাগ টাকা নিয়ে যাবেন, ২৫ ভাগ টাকা কলেজগুলি পাবে, এতে কলেজগুলি চলবে কি করে? অধিকাংশ কলেজে মাইনে পাচ্ছে না। স্কুলের অভিজ্ঞতা থেকে মনে হচ্ছে মাস পয়লা মাইনে তারা পাবে না যদি আপনারা তৎপর না হন। মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে অনেক অনাচার চলছে, অনেক অব্যবস্থা চলছে। আমি উলুবেড়িয়া হাইস্কুলের কথা বলতে পারি মাধ্যমিক পরীক্ষা হচ্ছে সেখানে ওয়ার্ক এডুকেশনে দু'সেট হেড এগজামিনার, দু'সেট এগজামিনার নিয়োগ করা হয়েছে। আমরা দেখেছি অনেক স্কুলে দু'জন

প্রধান শিক্ষক, কোনও জায়গায় প্রধান শিক্ষকের অনুমতি ছাড়া জোর করে সেল্‌ফ-স্টাইল্ড শিক্ষক সেখানে ক্লাস নিচ্ছেন। অনেক জায়গায় ডি. আই. অফিস পার্টি অফিসে পরিণত হয়েছে। অনেক জায়গায় নির্বাচন হয়েছে—আমি জানিয়েছি আমডাঙ্গা সতীশ স্মৃতি বিদ্যামন্দির-এর কথা, সময় থাকলে আরও বলতে পারতাম, যেমন নারকেলডাঙ্গা হাইস্কুল, সেখানে নির্বাচন হয়েছে, সেখানে সরকার নিযুক্ত অ্যাডমিনিস্ট্রেটর ৬ বছর পরে নির্বাচন করেছেন, সম্পূর্ণ বৈধভাবে নির্বাচন হয়েছে, সরকার নিযুক্ত অবজারভার ছিলেন নির্বাচনের সময়, তারপরও একজন অ্যাডমিনিস্ট্রটর পাঠিয়ে দিয়েছেন সরকার। হাইকোর্ট থেকে ইঞ্জাংকশন দেওয়া হয়েছে সেই অ্যাডমিনিস্ট্রেটর যাতে কাজ না করতে পারেন, আবার ইলেকশন হয়ে ম্যানেজিং কমিটি কাজ করতে যাচ্ছে, আবার অ্যাডমিনিস্ট্রেটর বসছে। তারপর ভিক্টিমাইজড টিচারের কথা মাননীয় সুভাষ চক্রবর্তী মহাশয় বলেছেন, অনেকে বলেছেন বিনয় ব্যানার্জির কথা, তিনি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে চিঠি দিয়েছেন, ১৯৭১ সাল থেকে ২ বার ভিক্টিমাইজড হয়েছেন, এখনও রি-ইনসটেড হননি। আপনি ব্যুরোক্র্যাসির সঙ্গে পেরে উঠছেন না, আপনি কায়েমি স্বার্থের গায়ে হাত দিতে পারছেন না। জরুরি অবস্থার সময় মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন সবাইকে রি-ইনস্টেড করা হয়েছে, বহু জায়গায় এখনও রি-ইনস্টেড হয়নি, যেমন চিত্তরঞ্জন হাইস্কুলের ভবতোষ মুখার্জি, পালপাড়া ইনস্টিটিউশনের ইন্দুভূষণ এখনও রি-ইনস্টেড হয় নি। শ্রদ্ধেয় সদস্য নিখিল দাস একটা কথা বলেছেন পড়াশুনা কি করে হবে, আমি তাকে সাধুবাদ জানাচ্ছি এই কথা আমাকে মনে করিয়ে দেওয়ার জন্য।

[5-40 — 5-50 P.M.]

বিশ্ববিদ্যালয় কি ভাবে চলছে, আপনারা অধিগ্রহণের পর কি অবস্থায় দাঁড়িয়েছে, তার দু একটা দৃষ্টান্ত আমি দিচ্ছি। একটা হচ্ছে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে রিভিউ সিস্টেম ১৯৭৪ সালে সিন্ডিকেট রেজলিউশন করে বন্ধ করে দিয়েছেন। কাজেই ১৯৭৫ সাল থেকে ফর্মালি কোনও রিভিউ হবার কথা নয়, আবার কাউন্সিল সিদ্ধান্ত নিয়েছেন রিভিউ হবে। ভাল মন্দের মধ্যে আমি যাচ্ছি না, একটা কংক্রিট একজাম্পল দিচ্ছি, ১৯৭৫ সালের এম. এস. সির. ফিজিক্স পরীক্ষা ৭৫ সালে হয়নি, ১৯৭৬ সালের শেষে বোধ হয় হয়েছে, সেই পরীক্ষায় রোল নং সাত সেই প্রার্থী সেকেন্ড ক্লাস পেয়েছিলেন, তারপর স্পেশাল রিভিউ কি ভাবে হল জানি না, রিভিউ করলেন আপনাদের লয়েল প্রো-ভাইসচানসেলার ফিজিক্সের প্রফেসার হিসাবে এবং ৭১ নম্বর দিলেন তাকে ফার্স্ট ক্লাস দেওয়া হল এবং তিনি প্রো-ভাইসচানসেলার অ্যাকাদেমিক হিসাবে সেটাকে অ্যাপ্রুভ করলেন। তিনি প্রফেসার হিসাবে রিভিউ করেছেন এবং প্রো-ভাইসচানসেলার হিসাবে সেটা অ্যাপ্রুভ করলেন। আরও দৃষ্টান্ত দিচ্ছি, মৃনাল ভট্টাচার্য, সে ইসলামিক হিস্ট্রিতে জাল মার্কশিট দিয়ে ভর্তি হয়েছিল, তার রোল নং ২৩, জাল মার্কশিট ধরা পড়ে, তার নাম কেটে যায়, তারপর সে প্রাইভেটে পরীক্ষা দিয়ে সেকেন্ড ক্লাস পায়, রিভিউ করে সে আবার ফার্স্ট ক্লাস হয়ে গেছে। এইগুলো পুরানো কথা, আপনাদের আমলে হয়নি, কিন্তু আপনারা এর প্রতিবিধান কি করেছেন? এই কেসটা পুরানো কেস, প্রথম কেসটা আপনাদের আমলে হয়েছে। এই কেসটা পুরানো কেস, হেডকে না জানিয়ে রিভিউ এর লোক ঠিক করা হল, ডিপার্টমেন্টাল হেড ওয়াজ নট কনসাল্‌টেড, কাজেই এই অব্যবস্থা কলকাতা বিশ্ববিদ্যালয়ে এখনও চলছে, শিক্ষাব্যবস্থা নিরুদ্দেশী, ছাত্ররা পড়াশুনার পর, শিক্ষা বছর শেষে

কোথায় যাবে, তারা জানে না। শিক্ষার কাঠামোর সঙ্গে জীবনকে রিলেট করার কোনও প্রচেষ্টা হয়নি। মাননীয় সদস্য সুভাষ চক্রবর্তী মহাশয়কে ধন্যবাদ, তিনি কতকগুলো কথা বলেছেন, যদিও তিনি কার কথা বলেছেন, সেটা তিনি স্বীকার করেন নি—লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ শিক্ষা পরিকল্পনা, যেটা তিনি করেছেন, শিক্ষা ব্যবস্থার পুনর্বিন্যাস প্রসঙ্গে একটা পুস্তিকা তিনি করেছেন, যেটা কেন্দ্রীয় মন্ত্রীর কাছে পাঠানো হয়েছে, রাজ্য শিক্ষামন্ত্রীদের কাছে পাঠানো হয়েছে, সমস্ত জায়গায় এসেছে, আমরা সেটা ছেপেছি, তার মধ্যে অনেক কথা তিনি বলেছেন। তিনি মার্ক্সবাদের কথা বলেছেন, আমি জানিনা কোনও মার্ক্সবাদি এই কথা বলেছেন কি না, আমরা অনেকগুলো বক্তব্য সমর্থন করছি, যেখানে তিনি বলেছেন যে ব্রেন-ড্রেন এর জন্য এত টাকা কেন খরচ হবে? সেখানে আমিও প্রস্তাব করব লোন স্কলারশিপ সাজেস্ট করা হোক এবং উচ্চ শিক্ষার জন্য এত ব্যয় যেখানে হচ্ছে সেখানে ছাত্রদের যারা উচ্চ শিক্ষার জন্য সমাজের অবহেলিত শ্রেণীকে বঞ্চনা করে এই লোন স্কলারশিপ দেওয়া হচ্ছে, তাদের উচ্চ শিক্ষার জন্য যে ব্যয় করা হচ্ছে, কাজেই উচ্চ শিক্ষার পর তাদের একটা রেসপন্সিবিলিটি থাকবে, তারা সমাজকে সার্ভ করবে, কাজেই তাদের ধার দেওয়া হোক, তারা সরকারকে সার্ভ করবে, এই ধরনের অনগ্রসর শ্রেণী ফিজিক্যালি হ্যান্ডিক্যাপড এবং সংখ্যালঘুদের ক্ষেত্রে শিক্ষার ব্যাপারে অধিকতর সুযোগ সুবিধা দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আর একটি ব্যাপার, আপনার নজরে আনতে চাই। সেন্টার ফর স্টাডিজ ইন সোশ্যাল সায়েন্স ইন ক্যালকাটা বলে একটা প্রতিষ্ঠান আছে, আগেই বলেছি, আপনার দলে এত লোক নেই, আপনারা ধার করে লোক নিচ্ছেন এবং দলবাজিও করছেন ধার করা লোক নিয়ে—এই একটি প্রতিষ্ঠান চলছে, কেন্দ্রীয় সরকারের টাকা এরা পাচ্ছেন, রাজ্য সরকারের টাকা পাচ্ছেন, রাজ্য সরকার কি খোঁজ নেবেন, এই প্রতিষ্ঠান কিভাবে চলছে? তার জন্য কত টাকা ব্যয় করা হচ্ছে, এখানে রিসার্চের নামে কি চলছে, দেবেশ রায় নামে একজন বন্ধু, তিনি এই প্রতিষ্ঠানের একজন ফেলো, সোশ্যাল সায়েন্সের তিনি ফেলো, তিনি বাংলার এম. এ., তিনি কলেজ স্ট্রিটে পরিচয় অফিসে সব সময় থাকেন, তার কন্ট্রিবিউশন কি? তার কোয়ালিফিকেশনের মধ্যে দেওয়া হয়েছে, দেশ পত্রিকায় কবে বাংলা ভাষার উপর একটা প্রবন্ধ লিখেছেন, সোশ্যাল সায়েন্সের মৌলিক কাজ তিনি কি করেছেন? এইগুলো দলবাজির একটা আখড়াতে পরিণত হয়েছে। আপনারা প্রগতিশীল চিন্তাধারা নিয়ে আসুন, দলবাজি করবেন না, এই কথা বলে, মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে কোনও চিন্তাধারা না পাওয়ায় আমি সত্যই খুবই দুঃখিত, তাই সমর্থন করতে পারলাম না।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, শিক্ষামন্ত্রী শিক্ষার যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। এতক্ষণ ধরে বিরোধীপক্ষের সদস্যেরা এই শিক্ষার ব্যয় বরাদ্দ সম্বন্ধে যে বক্তব্য রাখলেন আমি তা মনোযোগ সহকারে শুনেছি এবং তাদের কথা শুনে একটা মন্তব্য করতে ইচ্ছে করে বিশেষ করে কংগ্রেস সম্বন্ধে। এক সময় গান্ধীজী পাঠ্য পুস্তকের মাধ্যমে শিক্ষা দেবার ব্যাপারে বলেছিলেন, 'এগুলি উপদেশ দেবার জন্য, আচরণ করবার জন্য নয়'। কংগ্রেস বোধহয় তার সেই নীতি অবলম্বন করেছেন, অন্তত তাদের সমালোচনার বহর দেখে আমার তাই মনে হল। জনতা পার্টি যে বক্তব্য রাখলেন তাতে দেখছি তাদের মধ্যেও অসঙ্গতি রয়েছে। এক সময় তারা স্বৈরতন্ত্রের বিরুদ্ধে

এবং অন্তুতপক্ষে পশ্চিমবাংলার শ্রমিক, মধ্যবিত্ত মানুষ যেটা চায় তার দিকে তারা নজর দেবেন। কিন্তু দেখছি তারা সেই সমস্ত ভুলে শ্রেণী স্বার্থের বক্তব্য রাখতে শুরু করেছেন এবং এটা সাধারণ মানুষের স্বার্থের বাইরে চলে যাচ্ছে। এই প্রসঙ্গে একটা বিখ্যাত উক্তি আমার মনে পড়ে। ১০ বছর আগে একজন বিখ্যাত ইকনমিস্ট, গানারমির্ডাল ভারতবর্ষের শিক্ষা সম্পর্কে মন্তব্য করতে গিয়ে বলেছিলেন, ন্যারো বেস্ অব অ্যালাইট। জনতা পার্টির বক্তব্যের মধ্যে আমার তাই মনে হচ্ছে। অর্থাৎ শিক্ষা হচ্ছে সুস্পষ্ট একটা সুপার-স্ট্রাকচার, যে দল উপরে থাকে তারা সুপার-স্ট্রাকচারের ফল ভোগ করে। ভারতবর্ষে তাই হয়েছে, বছরের পর যে দল ছিল তাদের স্বার্থই রক্ষা করা হয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় সেই জিনিস সম্ভব নয়। সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করতে গেলে সুপার-স্ট্রাকচারে আঘাত লাগে। যেখানে ঘুঘুর বাসা রয়েছে সেখানে যখন আঘাত করা হয়েছে তখন ওই সুপার-স্ট্রাকচারের নীতি যারা অবলম্বন করে তাদের গায়ে আঘাত লাগবেই। কিন্তু আমাদের দেশের চিত্র কি? জনতা পার্টির সদস্য বলছেন সি. পি. এম.-এর দলের জন্য অনেক কিছু ব্যবহার করা হচ্ছে। আমি জিজ্ঞাসা করছি পশ্চিমবাংলার মতো এরকম সুষ্ঠু ব্যবস্থা অন্য কোনও রাজ্যে আছে কি? উত্তর প্রদেশে শিক্ষকদের উপর কি করা হল? তারা যখন তাদের ন্যায্য দাবি আদায় করতে গেল তখন তাদের উপর লাঠিচার্জ করা হল, তারপর তাদের গ্রেপ্তার করা হল। বিহারে ডিসেম্বর মাসে একটা প্রস্তাব এসেছে যেটা 'সান্ডে' পত্রিকায় ২৬শে ফেব্রুয়ারি বর্ণনা করা হয়েছে। সেখানে ডি. পি. আই.-র সঙ্গে শিক্ষামন্ত্রীর লড়াই চলছে। জনতা পার্টির সদস্য দেখবেন সেখানে কি হয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় আমরা দেখছি একটা আস্থার ভাব এসেছে। সুপার-স্ট্রাকচারকে বদল করা যায় যখন নিচের তলার অর্থনৈতিক ব্যবস্থা পরিবর্তন করা হয়। আপনারা দেখবেন রিয়ালিটিকে অবলম্বন করা হয়েছে এবং প্রতিটি বরাদ্দ যা উপস্থিত করা হয়েছে তাতে দেখবেন প্রত্যেক ক্ষেত্রে এই রিয়্যালিটিকে অবলম্বন করে যা করা দরকার সেটাই করা হয়েছে এবং এই ৭/৮ মাসের মধ্যে এটা যে সম্ভব হয়েছে তার কারণ এর পেছনে দেশের জনসাধারণ রয়েছে, শিক্ষকরা রয়েছে। এস. ইউ. সি.-র পক্ষ থেকে এখানে যে বক্তব্য রাখা হয়েছে সে সম্বন্ধে আমি বলতে চাই, অন্ধ কমিউনিস্ট বিরোধিতা করতে করতে তারা প্রতিক্রিয়াশীলদের শিবিরে গিয়ে উপস্থিত হবেন, যেমন রুশ দেশে সোসিয়ালিস্ট রিভলিউসন্যারিদের ক্ষেত্রে হয়েছিল। কাজেই তাদের বলছি সেই পথ ত্যাগ করে সাধারণ মানুষের সঙ্গে তারা আসুন। আমি অবশেষে বাঁকুড়া জেলার কয়েকটি কথা বলব। এই কথা বলতে গেলে তাদের গায়ে লাগবে কারণ আপনারা দেখবেন বাঁকুড়ায় ১৭ লক্ষ টাকার কোনও হিসেব নেই।

[5-50 — 6-00 P.M.]

প্রাথমিক শিক্ষকদের যে প্রভিডেন্ট ফান্ড, কংগ্রেস আমলে ঐ মাননীয় সদস্যরা তা তছরূপ করে গিয়েছেন, আজ পর্যন্ত দরিদ্র শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ড জমা পড়েনি। কনটিনজেন্সির টাকার কোনও হিসাব নেই, এমন কি ১৫ টাকা করে যে কনটিনজেন্সির ফান্ডের যে টাকা দেওয়া হয় এতদিন পর্যন্ত তার থেকে তিন টাকা কেটে রাখা হত এবং একটা পত্রিকা পাঠানো হত—সেই পত্রিকা স্বভাবতই বুঝতে পারছেন এটাতে দলীয় গুণগান ছাড়া আর কিছু নাই। এই কাজ চলেছে তাদের আমলে অতএব তাদের গায়ে যদি হাত দেওয়া হয় নিশ্চয়ই তারা ব্যতিব্যস্ত হবেন। হাইয়ার সেকেন্ডারি কাউন্সিল জুলাই মাসে নতুন সিলেবাস চালু

করবেন বলেছিলেন কিন্তু আজ পর্যন্ত সিলেবাস চালু হয়নি, এখন যদি তাকে সুপারসিড করা হয় ছাত্রদের এবং অভিভাবকদের স্বার্থে তাহলে আবার আপনারা হৈ চৈ করবেন—আপনাদের গায়ে হাত লাগবে কিন্তু উপায় কি বলুন? এই গুলি বাস্তব ঘটনাকে উপলক্ষ্য করে শিক্ষার ক্ষেত্রে এই যে অগ্রগতি চলছে এবং চলবে—এটা নিশ্চয়ই আমরা আশা করি। এটি মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অনুধাবন করবেন। এই কয়টি কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করে আমার সংক্ষিপ্ত ভাষণ শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিগত কয়েক বছর যাবত শিক্ষাবিদগণ তারা সিদ্ধান্ত নিয়েছেন যে শিক্ষা ক্ষেত্রে তারা নতুন এক্সপেরিমেন্ট করবেন। যার জন্য বছরের পর বছর তারা শিক্ষা ক্ষেত্রে নতুন নতুন এক্সপেরিমেন্ট করে চলেছেন, এবং সেই এক্সপেরিমেন্টের ক্ষেত্রে যে সমস্ত তরুন ছাত্ররা স্কুল এবং কলেজে পড়ে—সেই পরিপেক্ষিতে কখন ২ ক্লাশ, কখন ৩ ক্লাশ, কখন ৪ ক্লাশ—এই যে একটা শিক্ষা দীর্ঘদিন ধরে অরাজকতা চলছে, ডামাডোল চলছে, অন্য সমস্ত কথা বাদ দিলেও এই পরিপেক্ষিতে বর্তমান সরকার কি শিক্ষা নীতি গ্রহণ করতে চান পরিপূর্ণভাবে সেটা আমরা আশা করেছিলাম মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছ থেকে। কিন্তু একটি ক্ষেত্রে সমস্ত শিক্ষবিদ্‌গণ এক ছিলেন যে শিক্ষা ক্ষেত্রে স্বাধিকারের প্রশ্নে এবং স্বাধীনতার প্রশ্নে। কিন্তু বর্তমান সরকার শিক্ষার প্রসার চান বলেন কিন্তু সেখানে আমরা দেখছি তারা শিক্ষাক্ষেত্রে স্বাধীনতাকে ব্যহত করবার জন্য তারা ধীরে ধীরে এগিয়ে যাচ্ছেন বলে আমার মনে হচ্ছে। আমি কয়েকটি স্পেসিফিক উদাহরণ এখানে দিতে চাই। বিগত সরকার চাচোল কলেজ বলে একটি কলেজ অধিগ্রহণ করেছিলেন। আমাদের মাননীয় সদস্য ডাঃ গোলাম ইয়াজদানি সাহেব একজন সমাজসেবী মানুষ এবং তার এলাকার মানুষদের সাহার্য্যে তিনি কলেজ প্রতিষ্ঠা করেছিলেন। তিনি একজন কলেজের কর্মকর্তাদের অন্যতম ছিলেন। যারা তখন ছিলেন কলেজের কর্মকর্তা বা অধ্যাপক তাদের মধ্যে অনেকে বামপন্থী মনোভাবাপন্ন ছিলেন। সেই সময় সরকার সেই কলেজের গভর্নিং বডিকে বাদ দিয়ে রাতারাতি কলেজকে অধিগ্রহণ করেছিলেন। প্রিন্সিপ্যালকে অ্যারেস্ট করা হয়েছিল এবং ম্যানেজিং কমিটিকে বাদ দেওয়া হয়েছিল কিন্তু আমরা আশা করেছিলাম এই সরকার সেই কলেজকে ফিরিয়ে দেবেন। যারা ঐ এলাকার মানুষ তারা জমি দিয়েছেন টাকা পয়সা দিয়েছেন শিক্ষাক্ষেত্রে তারা নিরবিচ্ছন্নভাবে সাহায্য করেছেন তাদের ইচ্ছাকেও কি সরকার অস্বীকার করতে চান। আজকে সরকার শিক্ষকদের মাহিনা দিচ্ছেন এটা ঠিক কিন্তু অন্যান্য খরচা দিচ্ছেন না। একটা স্কুল বা কলেজের জন্য ডেভেলপমেন্টের জন্য সমস্ত খরচা যখন স্থানীয় লোক বা স্থানীয় সংগঠক তারা দেন সেখানে সরকার যদি শিক্ষা সংকোচনের নীতি গ্রহণ করেন তাহলে সেটা অত্যন্ত দুঃখের বিষয় হবে।

দু নম্বর কথা হচ্ছে বিগত সরকার যা করেছিলেন সবই কি খারাপ? বিগত সরকার কিন্তু উর্দু অ্যাকাদেমি করার সিদ্ধান্ত নিয়েছিলেন, তার জন্য ১ লক্ষ ১৫ হাজার টাকা বরাদ্দ করেছিলেন এবং সেটা ১৯৭৭-৭৮ সালে করেছিলেন। বিগত সরকার একটা অর্গানাইজড কমিটি করে দিয়ে গিয়েছিলেন, সেই বজেট ৩১শে মার্চ শেষ হবে। সেই ১ লক্ষ ১৫ হাজার টাকা কিভাবে খরচ করা হল। উর্দু অ্যাকাদেমি কোথায় ব্যবস্থা হল? আজকে কোথায় এবং

কিভাবে কার ইচ্ছা এবং অনিচ্ছার উপর নির্ভর করে এই উর্দু অ্যাকাদেমি ফলবতী হতে পারছে না?

দ্বিতীয় কথা হচ্ছে ইসলামপুরের যে দুটি অঞ্চল বাংলাদেশের সঙ্গে যুক্ত হয়েছে, ফজল আলি কমিশন বলেছিলেন যেন সেখানে উর্দু শিক্ষার ব্যবস্থা থাকে। সেখানে উর্দুর মাধ্যমে শিক্ষার সুযোগ পাচ্ছে না। সরকার যেখানে মাতৃভাষায় শিক্ষার প্রসার ঘটাতে চান, সেখানে এই সুযোগগুলি কেন দেওয়া হবে না? লিঙ্গুইস্টিক মাইনরিটি, রিলিজিয়াস মাইনরিটিদের মাতৃভাষায় শিক্ষার সুযোগ কেন দেওয়া হবে না, এটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি। আর শিক্ষার প্রসার যেখানে আমরা চাই, সেখানে গ্রাম বাংলার বেকার ছেলেরা নিজেরা জমি দান করেছে, নিজেরা স্কুল বিল্ডিং করেছেন, বাঁশ দিয়ে হোক্, খড় দিয়ে হোক্ করে এইভাবে যে তারা অর্গানাইজড স্কুলগুলি করেছে এবং দু-তিন বছর কোথাও ৩ বছর এই স্কুলে তার প্রি সার্ভিস দিয়েছে, সরকার সেই অর্গানাইজড স্কুলগুলিকে রিকগ্‌নিশন না দিয়ে, তারা বলছেন তার স্কুলবোর্ড দিয়ে চয়েস্ করে দেবেন কোথায় কোন্ স্কুল হবে, এটার কি কারণ থাকতে পারে? যে সমস্ত অর্গানাইজড স্কুল এইভাবে গড়ে উঠেছে, তাতে তারা নিজেরা জমি দিয়েছে ফ্রি সার্ভিস দিয়েছে এবং ক্রমশ সেই সংগঠন গড়ে তুলেছে, সেই সংগঠনগুলিকে রিকগ্‌নিশন না দিয়ে নিজেরা সেখানে সিলেকশন করে দেবেন, এর কি যুক্তি আমি বুঝতে পারছি না। স্কুল গঠনের ব্যাপারে প্রাইমারি এডুকেশন অ্যাক্ট ১৯৩০ অনুসারে স্কুল বোর্ড ইলেকশন হওয়ার কথা। বিগত দিনে কোনও ইলেকশন হয়নি। নূতন গণতান্ত্রিক স্কুল গঠন দ্বারা সেখানে ইলেকশন করে নির্বাচিত প্রতিনিধির মাধ্যমে স্কুল বোর্ড পুনর্গঠন হওয়া উচিত সেটা আমরা চাই। আর একটা কথা, হাই স্কুল, হাই মাদ্রাসার রিকগ্‌নিশন বছরের পর বছর পড়ে আছে, নূতন স্কুল আপনারা গঠন করছেন, শিক্ষার প্রসার আমরাও চাই, বহু গ্রামে স্কুল নাই, সেখানে ছেলেমেয়েদের ৫/৭ মাইল দূরে যেতে হয়, সেখানে যে স্কুলগুলি গড়ে তুলেছে, সেগুলিকে কেন রিকগ্‌নিশন দেওয়া হবে না বা হচ্ছে না? এই রিকগ্‌নিশনের সিদ্ধান্ত নেওয়া হোক। যেখানে আমরা সকলেই শিক্ষার প্রসার চাই, সেখানে এই সমস্ত অর্গানাইজড স্কুলগুলিকে যদি রিকগ্‌নিশন না দেওয়া হয়, তাহলে মস্ত বড় অবিচার হবে বলে মনে করি। এই সম্পর্কে আমি মাদ্রাসা সম্পর্কে সরকারের দৃষ্টি আকর্ষণ করি। মাদ্রাসার শিক্ষকেরা মাননীয় মন্ত্রী পার্থ দে-র কাছে ডেপুটেশন দিয়েছিলেন, কিন্তু তারা সম্পূর্ণ হতাশ হয়ে ফিরে এসেছেন। তিনি নাকি তাদের বলেছেন, মাদ্রাসা বোর্ড তুলে নেবেন। আর একজন মন্ত্রী আবদুল বারি সাহেবের সঙ্গে তারা দেখা করতে গেছলেন অন ডেপুটেশন, টাইম অ্যাপয়েন্ট করে, কিন্তু তারা যখন তার ওখানে গেলেন, মাননীয় মন্ত্রী রাইটারস বিল্ডিংসে ছিলেন না, তিনি ট্যুরে গেছলেন। মন্ত্রী মহাশয়, তাদের এই খবর আগে জানিয়ে দিতে পারতেন, আর একদিন দেখা করবেন এটা বলতে পারতেন। আমি জিজ্ঞাসা করি কেন এই মাদ্রাসার রিকগ্‌নিশন দেওয়া হচ্ছে না। আমি এই তুলে দেবার বিষয়ে প্রতিবাদ করি। শিক্ষা পুনর্গঠনের ব্যাপারে আর একটা কথা বলি। ফজলুল হক বলে এক ভদ্রলোক, হেডমাস্টার, আর. এস. পি. তাকে রেকমেন্ড করেছে, কিন্তু তাকে মাদ্রাসা বোর্ডে সদস্য করে নেওয়া হচ্ছে না। তিনি শিক্ষা ব্যবস্থার সঙ্গে জড়িত ছিলেন, শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে জড়িত ছিলেন। সরকার মাদ্রাসা শিক্ষাব্যবস্থাকে কুক্ষিগত করে নিতে পারেন না। আরও বহু বিশিষ্ট শিক্ষাবিদ্ আছেন, মাদ্রাসা বোর্ডকে পুনর্গঠিত করে তার সঙ্গে তাদের যুক্ত করুন, এটা আমরা চাই। মাদ্রাসা শিক্ষা সম্পর্কে আপনাদের অ্যালার্জি থাকতে

পারে, মাদ্রাসা শিক্ষা কি জিনিস সেটা আমি জানাতে চাই। হাই স্কুলে যে সমস্ত বিষয় পড়ানো হয়, মাদ্রাসাতেও সে সব পড়ানো হয় এবং তার সঙ্গে একস্ট্রা মুসলিম কালচার বিষয় যুক্ত আছে। হিস্ট্রি, ভূগোল সমস্ত বিষয়ই সেখানে হাই মাদ্রাসাতে পড়ানো হয়। এবং এগুলি—ইকুইভ্যালেন্ট টু স্কুল ফাইনাল। এই মাদ্রাসা স্কুল বিষয়ে এ. বি. টি. এ. দীর্ঘ দিন ধরে আন্দোলন করে আসছে।

[6-00 — 6-10 P.M.]

তাদের একটা ব্রাঞ্চ আছে মাদ্রাসা শিক্ষকদের জন্য আমি এ. বি. টি. এ. কাউন্সিলের মেম্বার ছিলাম মাদ্রাসা শিক্ষক হিসাবে যখন আমি মাদ্রাসায় শিক্ষকতা করতাম। আপনারা কি বলতে চান, এ. বি. টি. এ. মাদ্রাসা শিক্ষকদের জন্য যে আন্দোলন করে গিয়েছে সেটাও অগণতান্ত্রিক? এই সিনিয়র মাদ্রাসা শিক্ষকদের জন্য কোনও স্কেল নেই। একটা স্কেল করে দেওয়ার জন্য বারবার তারা চিৎকার করছে। কিন্তু মন্ত্রীরা উদাসিন থাকছেন। বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদছে। আর মাননীয় সদস্য শ্রী নির্মল বসু কনসটিটিউশনে মাইনরিটিদের জন্য যে গ্যারান্টি করা আছে সেটা তুলে দেওয়ার কথা বলেছেন। মাইনরিটিরা দেশের শত্রু নয়। তারা দেশের সঙ্গে চলতে চায়। আমি তার এই বক্তব্যের বিরোধিতা করছি। আর এখানে মাননীয় অ্যাংলো ইন্ডিয়ান সদস্য যে লিঙ্গুইয়েসটিক মাইনরিটিদের জন্য মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেওয়ার দাবি জানিয়েছেন তাকে সমর্থন করি। আমি শ্রী নির্মল বসু রিলিজিয়াস মাইনরিটির গ্যারান্টির কথা সংবিধান থেকে তুলে দেওয়ার কথা বলেছেন সেটার এবং এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা খাতে মাননীয় মন্ত্রী শ্রী শম্ভু ঘোষ যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। এতক্ষণ যারা ব্যয় বরাদ্দের দাবির বিরোধিতা করছিলেন তাদের বক্তৃতাগুলি শুনছিলাম। বিশেষ করে মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার বা মাননীয় সদস্য, এখন দেখছি না, শ্রী সন্দীপ দাস এর বক্তৃতা। তারা বলছিলেন সারা বাংলাদেশে বামফ্রন্ট সরকারের আমলে অনাচার, অবিচার দুর্নীতিতে একেবারে ভরে গিয়েছে। আমি তো বলব এই যদি অবস্থা হয় তাহলে গোটা দেশের মানুষকে এনে আইনসভার সামনে হাজির করে দিন। তাদের আন্দোলন করার অধিকারকে আমরা স্বাগত জানাই। তাদের কাজের মধ্যে জমায়েত করতে পারছেন না। বলব বিরোধিতা করতে হবে বলেই মেঠো বক্তৃতা দেওয়ার দরকার হয়ে পড়েছে বলে আমি মনে করি। এত কাজের কথা বলা হয়েছে, বহু সময় দেওয়া হয়েছে, এক জায়গায়ও সমর্থন করার কিছু পেলেন না। ভাল কাজ কোনও কিছুই রাখা হয়নি। এক হাজার স্কুলবিহীন গ্রাম রয়েছে, সেখানে স্কুল করা হবে, সেকথা বললেন না। দশ হাজার প্রাথমিক বিদ্যালয়কে মিড-ডে-মিল দেওয়ার ব্যবস্থা করা হয়েছে সেটাও দেখতে পেলেন না, ষষ্ঠ শ্রেণী পর্যন্ত শিক্ষা অবৈতনিক করা হয়েছে সেটাও দেখতে পেলেন না, আগামী বছর ৮ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করা হবে, সেটাও তাদের চোখে পড়ল না। খালি অবিচার, অনাচার, দুর্নীতি তাদের চোখে পড়ছে। আমি মনে করি আজকে যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করা হয়েছে, সেটা অভিনন্দনযোগ্য বিভিন্ন দিক থেকে। বিশেষ করে, প্রাথমিক শিক্ষাকে যেখানে সব থেকে গুরুত্ব আরোপ করা হয়েছে। আগে ছিল না, এখন হয়েছে, বিভিন্ন সময় কমিশন করা হয়েছে স্বাধীনতার পর

থেকে, কিন্তু প্রাথমিক শিক্ষাকে কখনও গুরুত্ব দেওয়া হয়নি। রাধাকৃষ্ণণ কমিশন হয়েছিল কলেজীয় শিক্ষার জন্য। তারপর মুদালিয়র কমিশনে প্রাথমিক শিক্ষার আলোচনা হল। তারপর কোঠারি কমিশনে এক জায়গায় এসে প্রাথমিক শিক্ষা সম্বন্ধে কিছু কিছু আলোচনা দেখছি। যেখানে হাত দেওয়া উচিত ছিল, সেখানে হাত দেওয়া হয়নি। আজকে আমাদের নূতন মানসিকতাকে গুরুত্ব দিয়ে বাজেট বরাদ্দ এখানে পেশ করা হয়েছে। প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে যে ব্যবস্থাগুলি করা হয়েছে, সেগুলি নিশ্চয় অভিনন্দনযোগ্য।

অবশ্য এটা ঠিক যে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করা হয়েছে তা আমাদের প্রয়োজনের তুলনায় অত্যন্ত কিঞ্চিৎকর। প্রচুর জঙ্গল পরিস্কার করতে হচ্ছে এবং এটা সব দপ্তরেই করতে হচ্ছে এবং সেটা খুবই ব্যয় সাপেক্ষ। তবুও এর মধ্যে থেকে যে সমস্ত জিনিস করবার চেষ্টা করছেন সেগুলি নিশ্চয় অভিনন্দন পাবার যোগ্য। গ্রামে গঞ্জে স্কুল হয়েছে এবং হবে। এ ব্যাপারে হরিপদবাবু যে কথা বললেন যে যে সমস্ত অর্গানাইজড স্কুল আছে সেখানে যারা অর্গানাইজাররা আছে তাদের শিক্ষক হিসাবে নিয়োগ করার সম্পর্কে। ১ হাজার গ্রামে প্রাইমারি স্কুল বসাবার পরিকল্পনা নেওয়া হয়েছে। কিন্তু ঐ অর্গানাইজারদের নেওয়া যাবে কিনা সে সম্বন্ধে কোনও গ্যারান্টি দেওয়া যেতে পারে না। আমরা দেখেছি গত কয়েক বছরে কিভাবে স্কুলের শিক্ষকদের নেওয়া হয়েছে এবং তারা কারা একথা সবাই জানেন। আমি একটা স্কুলে একবার গিয়েছিলাম। সেখানে গিয়ে দেখলাম সেই বুড়ো মাস্টারটি বসে আছে আর কোনও মাস্টার নেই। আমি তাকে জিজ্ঞাসা করলাম অন্য মাস্টাররা কোথায় গেলেন। তারপর বাজারে গিয়ে দেখা গেল বাজারের হাটের মধ্যে দু জন মাস্টার বসে জুয়ো খেলছে। কি চেহারা হাতে বালা, বড় বড় চুল। অধিকাংশ ক্ষেত্রে স্কুলে শিক্ষক নিয়োগের ব্যাপারে এই রকম হয়েছে। হরিপদবাবু যে কথা বললেন তাহলে কি এই রকম সব লোকদের শিক্ষক হিসাবে নেওয়া হবে? অবশ্য নিশ্চয় যোগ্য বলে বিবেচিত হলে নিশ্চয় নেওয়া হবে। প্রাথমিক শিক্ষা ক্ষেত্রেই এটা হচ্ছে সব চেয়ে বড় অন্যায়। আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। ১৯৩০ সালের এই প্রাথমিক শিক্ষা আইন প্রণয়ন করা হয়েছিল। তারপর কিছু কিছু পরিবর্তন করা হয়েছে। ১৯৬৯ সালে আমরা যখন ক্ষমতায় আসি তখন তৎকালীন শিক্ষা মন্ত্রী শ্রী সত্যপ্রিয় রায় একটি কমপ্রিহেনসিভ প্রাথমিক শিক্ষা আইনের খসড়া তৈরি করেছিলেন। কিন্তু সেটা এখানে রাখার আগে সরকার ভেঙ্গে দেওয়া হয়েছিল। আমি শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন সর্বপ্রথম নূতন করে প্রাথমিক শিক্ষা আইন তৈরি করে যে সমস্ত বাধা বিপত্তি সেখানে রয়েছে যে সমস্ত অন্যায় রয়েছে সেগুলি দূর করবার চেষ্টা করেন। এই অনুরোধ জানিয়ে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষা মন্ত্রী শম্ভুবাবু এবং পার্থবাবু আমাদের সামনে যে শিক্ষা বাজেট উপস্থিত করেছেন যে ১৮৪ কোটি ৬৬ লক্ষ ৩১ হাজার টাকা অনুদান চেয়েছেন তাতে দেখতে পাচ্ছি যে সেখানে নৈরাশ্য ছাড়া আর কিছুই নেই। এই বাজেটের মধ্যে কোনও প্রগতিশীল চিন্তা ধারা নেই যেটা সমর্থন করা যেতে পারে। এই বাজেট পড়ে মনে হচ্ছে সেই রবীন্দ্রনাথের তোতার কাহিনী। ভাগ্নের উপর তোতাকে শিক্ষা দেবার ভার পড়ল। কিন্তু শেষ পর্যন্ত দেখা গেল তোতাকে এমন শিক্ষায় শিক্ষিত করা হয়েছে যে সেই তোতা হাসেও না নাচেও না—কিছুই করে না। এই বাজেটে

দেখতে পাচ্ছি যা তাতে আমার তাই মনে হচ্ছে। আমাদের দেশের ছেলে মেয়েদের জন্য যে বাজেট দেশের শিক্ষার সঙ্গে জড়িত যে সমস্ত মানুষ তাদের জন্য এই বাজেটে কি ঘোষণা করা হয়েছে? তাদের কি উপকার হবে? ছেলেমেয়েদের জন্য যে শিক্ষা চালু করবেন সুস্পষ্ট শিক্ষা নীতি কি তার কোনও কথা এই বাজেটের মধ্যে সুস্পষ্টভাবে ঘোষণা করা হয়নি। আমি একজন শিক্ষক হিসাবে বলতে পারি যেসব ছাত্র হায়ার সেকেন্ডারি পাশ করে আসে তারা মন্ত্রী এম. এল. এদের কাছে এসে বলে যদি মন্ত্রী এম. এল. এ-রা একটা চাকুরি-টাকুরি করে দেন। আমাদের কাছেও আসে—কি উত্তর যে দেওয়া যায় নিশ্চয় উনি তা বুঝতে পারছেন।

[6-10 — 6-20 P.M.]

যে সমস্ত ছেলেরা আমাদের কাছে আসে তাদের নানা কথা বলে ধামাচাপা দেই—তাদের বলি আমি তোমাদের জন্য চেষ্টা করছি, মন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলেছি এবং তোমার নাম এলেই চাকুরি করে দেব। এরকম একটা আত্মপ্রবঞ্চনাকর অবস্থার মধ্যে দিয়ে আমরা চলেছি। কাজেই এ সম্বন্ধে শিক্ষামন্ত্রী মহাশয় কি চিন্তা করছেন সেটা আমি জানতে চাই। কি পদ্ধতিতে গেলে এই সমস্ত ছেলেরা নিজস্ব কাজ পাবে সে সম্বন্ধে কোনও কথা বাজেটে নেই। আপনারা জব অরিয়েন্টেসনের কথা বলেন, আপনারা বলেন আমরা প্রতিক্রিয়াশীলদের চিন্তা ধারার মধ্যে আবদ্ধ হয়েছি। কিন্তু আপনারা বলুন একটি ছেলে যে পাশ করে এল তার সম্বন্ধে আপনারা কি চিন্তা করছেন? কাজেই আমি মনে করি এটা একটা প্রবঞ্চনাময় বাজেট। আপনারা ক্লাশ সিক্স পর্যন্ত ফ্রি অ্যান্ড কমপালসরি প্রাইমারি এডুকেশনের ব্যবস্থা করেছেন এটা ভাল কথা এবং ক্লাশ এইট পর্যন্ত করবেন বলছেন এটাও ভাল কথা। কিন্তু যাদের জন্য এটা করছেন তাদের জন্য কি ব্যবস্থা হবে? আমি মনে করি শিক্ষামন্ত্রীদ্বয়ের এই বিষয়ে আরও চিন্তা করা উচিত ছিল। আমাদের দেশে যে প্রাইমারি শিক্ষা ব্যবস্থা রয়েছে তাকে ইউনিভার্সেল প্রাইমারি এডুকেশন করবার যে রীতি সংবিধানে বলা হয়েছে সেই অনুযায়ী আমাদের এখনই করা উচিত ছিল এবং পল্লীগ্রামে এমন ব্যবস্থা চালু করা উচিত যাতে তাদের উপকার হয়। পশ্চিমবাংলার গ্রামের শতকরা ৮০ ভাগ লোক কৃষিভিত্তিক কাজেই তাদের জন্য কি ব্যবস্থা আপনারা করলেন সেটা এই বাজেটে প্রতিভাত হয়নি, বলে আমি দুঃখিত হয়েছি। আজকে আমাদের দেশে কিছু কিছু অর্গানাইজড স্কুল গড়ে উঠেছে। আমার একটি প্রশ্নের উত্তরে শিক্ষামন্ত্রী বলেছেন, যে সমস্ত অর্গানাইজড স্কুল গ্রামে গড়ে উঠেছে সরকার তাদের রিকগনিশন দেবেন না, সরকার থেকে এগুলি তৈরি করবেন। কিন্তু এই যে ৪/৫ হাজার অর্গানাইজড স্কুল গড়ে উঠেছে তাদের অবস্থা তাহলে কি হবে সেই চিন্তা আপনাদের করা উচিত। এই সমস্ত বিদ্যালয়ে ৪/৫ হাজার শিক্ষক কাজ করছেন তাদের জন্য যদি আপনারা চিন্তা না করেন তাহলে এই শিক্ষকরা আপনাদের বিরুদ্ধে বিক্ষোভ প্রদর্শন করবে এবং সোচ্চার হয়ে উঠবে। তারা দীর্ঘদিন ধরে এই সমস্ত স্কুল চালিয়ে আসছে এবং ডি. পি. আই.-র তরফ থেকে ইন্সপেকশন হয়েছে, কাজেই রিপোর্ট যদি ভাল থাকে তাহলে তাদের রিকগনিশন দেবার ক্ষেত্রে কোনও বাধা থাকতে পারে না। আমি মনে করি তাদের কথা ভেবে তাদের রিকগনিশন দেওয়া উচিত। তবে এই প্রসঙ্গে একটা কথা বলছি, সি. পি. এম.-এর দলের লোকেরা তাদের বলছেন আমাদের দলের লোককে যদি ওই স্কুলে প্রোভাইড কর তাহলে মন্ত্রী মহাশয়কে বলে রিকগনিশন পাইয়ে দেব। এটা শুধু আমার কথা নয়, এটা আমার ব্যক্তিগত অভিজ্ঞতা। গ্রামে বিভিন্ন জায়গায় গিয়ে দেখবেন এই জিনিস হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে মাদ্রাসা এডুকেশনের কথা বলতে চাই। স্যার, কানাঘুষায় শোনা যাচ্ছে, মাদ্রাসা বোর্ড নাকি এই সরকার তুলে দিচ্ছেন এবং তা দিয়ে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের সঙ্গে যোগ করে দেবেন। এটা সত্য কিনা জানি না, কিন্তু কানাঘুষায় যেটা শুনছি বা আমাদের কাছে যেটা রিপোর্টেড হয়েছে সেটা আমি বললাম। স্যার, এটা যদি সরকার তুলে দেন তাহলে দেখবেন, এই পশ্চিমবাংলায় সংখ্যালঘুরা আবার নতুন করে আন্দোলন করতে বাধ্য হবেন। মাননীয় শিক্ষামন্ত্রীদ্বয়ের কাছে আমি বলব, মাদ্রাসা বোর্ডে দুর্নীতি থাকতে পারে কিন্তু তা আছে বলেই তাকে সমূলে উৎপাটন করে দেবেন সেটা ঠিক নয়। মাদ্রাসা বোর্ড যাতে সুষ্ঠুভাবে চলতে পারে এবং সেটা যাতে থাকে তার ব্যবস্থা করবেন এই আশা নিশ্চয় করব। তারপর আমাদের দেশে যে সমস্ত মাদ্রাসা স্কুলগুলি ইনসপেকটেড হয়ে আছে তার মেরিট যদি ঠিক থাকে নিশ্চয় তাকে রেকগনিশন দেবেন। ইতিমধ্যে মাদ্রাসা বোর্ডের যে সমস্ত স্কুলগুলি ইনসপেকটেড হয়ে আছে তাদের কি হবে সে চিন্তা তারা আর করতে পারছে না। তারা বিভিন্ন জায়গাতে ঘোরাঘুরি করছেন, তাদের ভাগ্যে কি আছে জনি না। মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, সেগুলির মেরিট যদি থাকে এবং ইনসপেকশন রিপোর্ট যদি ঠিক থাকে তাহলে সেগুলির ব্যাপারে নিশ্চয় ব্যবস্থা করবেন। তারপর মাধ্যমিক স্কুল যে সমস্ত আছে রেকগনিশনের জন্য তার ইনসপেকশন হয়ে আছে তারজন্যও চিন্তা করবেন। তা ছাড়া হাইস্কুল, জুনিয়র হাইস্কুল ক্লাস ফোর জুনিয়র হাই স্কুল, ইত্যাদি যেগুলির ইনসপেকশন হয়ে আছে সেখানে স্কুল হবার মতো সমস্ত কন্ডিশন তারা যদি ফুলফিল করতে পারে এবং সেখানে যদি অর্থের সংকুলান হয় তাহলে নিশ্চয় সেগুলিকে রেকগনিশন দিতে পারেন। ৫/৭ বছর ধরে তারা এগুলি চালিয়ে আসছে, তাদের জন্য চিন্তা করার দরকার আছে বলেই আমি মনে করি। তারপর ছাঁটাই হওয়া প্রাথমিক শিক্ষকদের কথাও আপনাদের ভাবা উচিত। ছাঁটাই প্রাথমিক শিক্ষকদের পার্থবাবু যেকথা বলেছেন—মন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছেন তাদের রিইনস্টেট করার জন্য। কবে তাদের ভাগ্য সুপ্রসন্ন হবে তারা তা জানতে পারছে না। কিন্তু ইতিমধ্যেই কুমারী বন্দনা সরকার, শ্যামপুকুর সার্কেলে রঞ্জিত চক্রবর্তী—এই দুজন আত্মহত্যা করেছেন। মন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছেন তাদের রিইনস্টেট করবেন কিন্তু এখনও তা না হওয়ায় তাদের মধ্যে কেউ কেউ খেতে না পেয়ে আত্মহত্যা করেছে, হয়ত সকলকেই শেষে আত্মহত্যা করতে হবে। মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, যত তাড়াতাড়ি সম্ভব তাদের পুনর্নিয়োগ করুন। তারপর স্যার, এই প্রসঙ্গে বলতে চাই যে, মাধ্যমিক শিক্ষক সমিতির জয়েন্ট যে কনভেনশন হয়েছিল তার কতকগুলি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। রেগুলার পেমেন্ট অব স্যালারির যে কথা তারা আপনাদের সামনে বলেছেন সেটা নিশ্চয় দেখবেন যাতে করে মাধ্যমিক শিক্ষকরা—যারা দীর্ঘদিন ধরে অবহেলিত—তারা রেগুলার পেমেন্টটা পায়। তারপর অ্যাডমিনিস্ট্রেশনের ব্যাপারে বলতে চাই যে, ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের ডি. পি. আই-৫ নং কাউন্সিল হাউস স্ট্রিট, আমি ব্যক্তিগত ভাবে গিয়ে দেখেছি সেখানে, নৈরাজ্য চলছে অ্যাডমিনিস্ট্রেশনের নামে। সেখানে ইনএফিসিয়েন্সির চরম রাজত্ব চলেছে। ১৪ই সেপ্টেম্বরের একটি চিঠির ব্যাপারে এরা বলেন—পাঠিয়েছি, ওরা বলেন—পাইনি—এই রকম একটা অবস্থার সৃষ্টি সেখানে হয়েছে। সেটা একটা জাহান্নামে যাবার অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমি শ্রীপার্থ দে মহাশয়ের কাছে গিয়েছিলাম,উনি সেখানে নন-অফিসিয়াল গভর্নমেন্ট নমিনিকে

উইথড্র করে একজন এ. আই. কন্টাইকে করে দিয়েছেন, কিন্তু সেই চিঠিটা আজ পর্যন্ত যায়নি। ফাইল দেখে অ্যাটেস্টেড কপি নেবার জন্য সেখানকার অফিসারকে বলেছি। এই রকম একটা সাংঘাতিক অবস্থা সেখানে চলেছে। কাজেই আপনারা যতই টাকা খরচ করুন কিছুই হবে না যদি না এই দিকে দৃষ্টি দেন এবং যারা এইসব করছে তাদের জব্দ করতে পারেন। এই কাজ যদি আপনারা করতে না পারেন তাহলে আপনাদের সমস্ত স্বপ্ন নষ্ট হয়ে যাবে সেকথা আমি হলপ করে বলতে পারি। এই বলে এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[6-20 — 6-30 P.M.]

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী যে বাজেট এখানে উপস্থিত করেছেন, তাকে আমি সমর্থন জানিয়ে দু চারটি কথা পেশ করতে চাই। আমি আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের, বিশেষ করে আমার বন্ধু এবং সহকর্মী হরিপদ ভারতী মহাশয়ের বক্তব্য পূর্ণ মনোযোগের সঙ্গে শুনেছি। কিন্তু আমার অনেক আশা অপূর্ণ রয়ে গেছে। আমি আশা করেছিলাম, দায়িত্বশীল বিরোধী পক্ষ হিসাবে এবং দায়িত্বশীল সদস্য হিসাবে তিনি সমালোচনা যেমন করবেন—বিরোধী পক্ষের সেটাই কাজ, তেমনি তার সঙ্গে সঙ্গে শিক্ষামন্ত্রীর বাজেটে গত কয়েক মাসের মধ্যে যে সমস্ত সুস্থ কাজ করা হয়েছে, তার অন্তত উল্লেখ করবেন এবং সমর্থন করবেন, সাধুবাদ জানাবেন। কিন্তু সেই সচেতনতা, এটা কিন্তু আমি লক্ষ্য করতে পারি নি। শুধু একটা ক্ষেত্রে দেখছি, তারা স্বীকার না করে পারেন নি, সেটা বোধ হয় অধ্যক্ষ হিসাবে আমরা জানি যে মাসের প্রথমে মাইনে দেবার যে জ্বালা, সেই জ্বালা থেকে মুক্তি পাবার জন্য মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় প্রাইভেট কলেজে পে প্যাকেট দেবার যে সিদ্ধান্ত করেছেন, তাকে তিনি সাধুবাদ জানিয়েছেন। কিন্তু তা ছাড়া তার বক্তব্যের মধ্যে গত কিছু দিন ধরে বারবার যে কথাটা শুনেছি, সেটা হচ্ছে শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার স্বাধিকারকে হরণ করেছে। আমি বারবার আশা করেছিলাম যে গত কিছু দিন ধরে বিশ্ববিদ্যালয়ের যে সমস্ত কান্ডকারখানা চলছে, বিশেষ করে কাউন্সিলের সভা বারবার একদল ছাত্র অথবা অছাত্র যেভাবে ভেঙ্গে দেবার চেষ্টা করেছে, জবর দখল করবার চেষ্টা করেছে, দায়িত্বশীল অপোজিশন হিসাবে, শিক্ষাবিদ হিসাবে, এখানে অন্তত একবারের জন্য বলবেন, আমরা এর প্রতিবাদ করি, আমরা এটা অন্যায় মনে করি, আমরা মনে করি বামফ্রন্ট সরকারের সঙ্গে নীতিগত ভাবে যাই বিরোধ থাকুক না কেন, ইউনিভার্সিটির কাজ কর্ম চলতে দেওয়া উচিত। শুধু কাউন্সিলের মিটিং নয়, সেখানে ভাইস চান্সেলার, প্রো-ভাইস চান্সেলার এবং অন্যান্য অফিসারদের প্রতিদিন ঘেরাও করা হচ্ছে। সকাল ১০/১১ টা থেকে পাঁচটা পর্যন্ত তারা কোনও কাজ করতে পারছেন না। এই সমস্ত কাজে যারা সংগঠিত হয়েছে, বিরোধী পক্ষ থেকে শুধুমাত্র এই কথা বলা হচ্ছে না যে আমরা এটা চাই না, আমরা চাই কাজ সুষ্ঠুভাবে হোক। সমালোচনা যা করবার আছে, তা এখানে করব। তা যদি বলতেন তাহলে দয়িত্বশীলতার পরিচয় পেতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা উদাহরণ দিচ্ছি, গত দু একদিন আগে স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে—এই জন্য উল্লেখ করছি, আমরা যেখানে বলছি, জলা জঙ্গলের দেশে, শ্বাপদ সংকুল যে পরিবেশ, এই পরিবেশের মধ্যে যদি শিক্ষার সংস্কার করতে হয় তাহলে আগে সেই জঙ্গলকে পরিস্কার করতে হবে,

এটা শুনলেই ওঁদের এলার্জি হচ্ছে। এঁরা জঞ্জাল দেখতে পাচ্ছেন না। রবীন্দ্রভারতীর তিনটি ঘরকে পুলিশ দিয়ে উদ্ধার করতে হয়েছে। সেখানে তথাকথিত ছাত্ররা দখল করেছিল। সেখানে যে সমস্ত বস্তু পুলিশ সার্চ করে পেয়েছে—লজ্জা হয়, দুঃখ হয়, বারবার মাথা নুয়ে পড়ে—জোড়াসাঁকোর ঠাকুর বাড়িতে মদের আড্ডাখানা,—পুলিশ মদের বোতল বার করছে, আর উঁনারা জঞ্জাল দেখতে পান না। এর থেকে আর লজ্জা কি হতে পারে আমি বুঝতে পারি না। তাই আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই, জঞ্জাল পরিষ্কার করতে আমাদের দেরি হচ্ছে। এঁরা বলেছেন, আমাদের শিক্ষানীতি আছে কি না। আমরা আমাদের শিক্ষা নীতি বিরোধী পক্ষের সঙ্গে এক সঙ্গে বসে বিজ্ঞান সম্মত ভাবে ঠিক করব। আমাদের শিক্ষা নীতির মূল দৃষ্টিভঙ্গি হবে প্রাথমিক শিক্ষার প্রসার। এই দেশের সামাজিক পরিস্থিতি, হচ্ছে এই, এই দেশের সম্পদ একচেটিয়া পুঁজিপতিদের করায়ত্ব, গ্রামাঞ্চলের সম্পদ জোতদারদের করায়ত্ব এবং সংবিধান কেন্দ্রের করায়ত্ব, অধিকাংশ সম্পদ সেখানে চলে যাচ্ছে। এই পরিস্থিতিতে আপনারা যদি আশা করেন যে একটা রাজ্যে ক্ষমতা দখল করে সমস্ত শিক্ষা ব্যবস্থার আমূল পরিবর্তন করতে পারব, তাহলে নিশ্চয়ই সেটা ভুল করেছেন। আমরা চাই প্রাথমিক শিক্ষার প্রসার এবং মাধ্যমিক স্তরে ভোকেশন্যালাইজেশন এডুকেশন। কিন্তু তার সঙ্গে সঙ্গে এই কথা স্মরণ করিয়ে দিতে চাই, ভোকেশন্যালাইজেশন করলেই চাকুরি দিতে হবে। চাকুরি দিতে হলে, ইন্ডাস্ট্রিয়ালাইজেশন করতে হবে। ইন্ডাস্ট্রিয়ালাইজেশন করতে হলে রাজ্যের হাতে ক্ষমতা চাই, এই কথা শুনলে আপনারা আঁতকে উঠবেন। আপনারা বলবেন যে ভারতবর্ষকে টুকরো টুকরো আমরা করতে চাইছি। ছাত্রদের শুধুমাত্র বাণী দিয়ে ঠেকিয়ে রাখা যায় না। আরও দু-একটা কথা বলবার ইচ্ছা ছিল, কিন্তু সময় অল্প। তাই বলছি, যা কিছু আমরা পরিবর্তন আনবার চেষ্টা করছি, তার সুস্থ দিকটা আপনারা দেখবার চেষ্টা করুন। তার সঙ্গে সঙ্গে আরও দু-একটা কথা বলতে চাই, উচ্চ শিক্ষার কাঠামোর ব্যাপারে হায়ার সেকেন্ডারি কাউন্সিলের হাতে আছে, কোনও কোনও স্কুলে পড়ানো হচ্ছে, কোনও কোনও কলেজে পড়ানো হচ্ছে—এটা একটা সমস্যা এবং এই সমস্যার জটিলতা আমরা স্বীকার করি। সমস্যাটা স্বীকার করেছি, তাই দায়ও আমাদের বহণ করতে হচ্ছে। আমি মাননীয় শিক্ষামন্ত্রীদ্বয়কে বলব যে, সমস্ত সংগঠনের সঙ্গে বসে, শিক্ষক সংগঠনগুলির সঙ্গে বসে হেডমাস্টার সংগঠনের সঙ্গে বসে আলোচনা করে খুব দ্রুত এ-ব্যাপারে একটা সিদ্ধান্ত করুন। কেন না বহু ধরনের জায়গায় আজকে এই একই কোর্স পড়ানো হচ্ছে, এ বিষয়ে একটা আলোচনা করে সিদ্ধান্ত গ্রহণ না করলে আমরা এই জটিলতা থেকে মুক্ত হব না। যাই হোক সর্বপরি আমি রবীন্দ্রনাথের ভাষায় বলি,

> "জীবনে জীবন যোগ করা
> না হলে কৃত্রিম পণ্যে
> ব্যর্থ হয় গানের পসরা।"

আজকে পরস্পরে একযোগে প্রতি মানুষকে শিক্ষার আলোতে উদ্ভাষিত করবার ব্যবস্থা করা নিশ্চয়-ই আমাদের কর্তব্য এবং আশা করি শিক্ষামন্ত্রীদ্বয় সেই দিকে দৃষ্টি দেবেন। এই কয়টি কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Presentation of Report

## 20th Report of the Business Advisory Committee

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসারি কমিটির বিংশতিতম প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক আজ ১৭ই মার্চ, ১৯৭৮ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠকে ১৭ই মার্চ, ১৯৭৮ তারিখের কর্মসূচির পরিবর্ধনের এবং ২০এ মার্চ, ১৯৭৮ হইতে ২৭এ মার্চ, ১৯৭৮ তারিখ পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিতভাবে নির্ধারণের সুপারিশ করা হয়েছে।

শুক্রবার ১৭ই মার্চ, ১৯৭৮ — আজকের পূর্বনির্ধারিত কর্মসূচি শেষ হওয়ার পর নিম্নলিখিত বিধেয়ক দুটি সভায় নেওয়া হবে।

(৪) (ক) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (সংশোধন) বিধেয়ক ১৯৭৮ (উপস্থাপন)

(খ) শ্রী সত্যরঞ্জন বাপুলি ও শ্রী সুনীতি চট্টরাজ কর্তৃক আনীত সংবিধিবদ্ধ প্রস্তাবের উপর আলোচনা—

(গ) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (সংশোধন) বিধেয়ক ১৯৭৮ (বিবেচনা ও গ্রহণ)—১১/২ ঘণ্টা

(৫) (ক) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত সংশোধক বিধেয়ক ১৯৭৮, (উপস্থাপন)

(খ) শ্রী সত্যরঞ্জন বাপুলি ও শ্রী ধীরেন্দ্র-নাথ সরকার কর্তৃক আনীত সংবিধিবদ্ধ প্রস্তাবের উপর আলোচনা

(গ) পশ্চিমবঙ্গ পঞ্চায়ত সংশোধক বিধেয়ক ১৯৭৮ (বিবেচনা ও গ্রহণ)

} ১১/২ ঘণ্টা

শনিবার, ১৮ই মার্চ, ১৯৭৮ — ১১ই মার্চ ১৯৭৮ তারিখে বুলেটিন ২য় খণ্ডের প্রকাশিত নির্ধারিত কর্মসূচি

| | | |
|---|---|---|
| Monday, 20th March, 1978 | (i) Demand No. 55 | [510—Animal Husbandray<br>510—Capital Outlay on Animal Husbandray (Excluding Public Undertakings)<br>710—Loans for Animal Husbandry] |
| | Demand No. 56 | [311—Dairy Development<br>511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) |

| Date | Demand | Heads | Time |
|---|---|---|---|
| | | 711—Loans for Dairy Development (Excluding Public Undertakings)] | |
| | (ii) Demand No. 44 | [288—Social Security and Welfare (Relief an Rehabilitation of displaced persons) 488—Capital Outlay on social Security and Welfare (Relief an Rehabilitation of displace persons) 688—Loans for Social Security and Welfare (Relief an Rehabilitation of displaced persons)] | 2½ hours |
| | Demand No. 47 | [289—Relief on anccount of Natural Calamities] | |
| | (iii) Demand No. 58 | [315—Forest 515—Capital Outlay on Forest] | ½ hours |
| Tuesday, 21st March, 1978 | (i) Demand No. 45 | [288—Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) 488—Capital Outlay on social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) 688—Loans for social Security and Welfare (Welfare | 2 hours |

| Date | Item | Heads | Time |
|---|---|---|---|
| | | of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)] | 2-hours |
| | (ii) Demand No. 63 | [321—Village and Small Industries (Excluding Public Undertakings)<br>521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings)<br>721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)] | 3-hours |
| | (iii) Demand No. 46 | [288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of displaced persons and welfare of Scheduled Castes, etc.)<br>688—Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of displaced persons and welfare of Scheduled Castes, etc.] | 1-hours |
| Wednesday, 22nd March, 1978 | (i) Presentation of Supplementary Estimates, 1977-78• | | |
| | (ii) Demand No. 12 | [241—Taxes on Vehicles] | 2-hours |
| | (iii) Demand No. 68 | [335—Ports, Lighthouses and Shipping] | |

| Date | Demand | Heads | Time |
|---|---|---|---|
| | (iv) Demand No. 69 | [336—Civil Aviation] | 2 hours |
| | (v) Demand No. 71 | [338—Road and Water Transport Services<br>538—Capital Outlay on Raod and Water Transport Services<br>738—Loans for Road and Water Transport Services] | |
| | (vi) Demand No. 50 | [298—Co-operation<br>498—Capital Outlay on Co-operation<br>698—Loans for Co-operation] | |
| | | পশ্চিমবঙ্গ করাধান বিধি (সংশোধন) বিধেয়ক, ১৯৭৮ (উপস্থাপনা, বিবেচনা ও গ্রহণ) | ১ ঘণ্টা |
| Thusday, 25th March, 1978 | (i) Demand No. 21 | [255—Police]-- 4 hours | 4-hours |
| | (ii) Demand No. 27 | [265—Other Administrative Service] | ½ hours |
| | (ii) পশ্চিমবঙ্গ মহাবিদ্যালয় ((বেতন প্রদান) বিধেয়ক, ১৯৭৮ (উপস্থাপনা, বিবেচনা ও গ্রহণ)—১ ঘন্টা | | |
| Saturday, 25th March 1978 | কেন্দ্র রাজ্য সম্পর্কের প্রশ্নে সরকারি প্রস্তাবের উপর আলোচনা ....... ৩ ঘণ্টা | | |
| Monday, 27th March, 1978 | (i) Demand No. 65 | [351—Water and Power Development Services] | 3-hours |
| | (ii) Demand No. 66 | [352—Multipurpose River Projects<br>333—Irrigation, Navigation, Drainage and Flood Control Projects | |

| | | |
|---|---|---|
| | 532—Capital Outlay on Multipurpose River Projects<br>533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects] | 3-hours |
| (iii) Demand No. 1 | [211—State Legislatures] | |
| (iv) Demand No. 5 | [213—Council of Ministers] | |
| (v) Demand No. 5 | [215—Elections] | |
| (vi) Demand No. 6 | [220—Collection of Taxes on Income and Expenditures] | |
| (vii) Demand No. 9 | [235—Collection of Other Taxes on Property and Capital Transactions] | |
| (viii) Demand No. 10 | [239—State Excise] | |
| (ix) Demand No. 11 | [240—Sales Tax] | |
| (x) Demand No. 13 | [245—Other Taxes and Duties on Commodities and Services] | |
| (xi) Demand No. 14 | [247—Other Fiscal Services] | |
| (xii) Demand No. 16 | [249—Interest Payments] | |
| (xiii) Demand No. 20 | [254—Treasury and Accounts Administration] | |
| (xiv) Demand No. 24 | [258—Stationery and Printing] | |
| (xv) Demand No. 28 | [256—Pensions and Other Retirement benefits] | |
| (xvi) Demand No. 30 | [268—Miscellaneous General Services] | |
| (xvii) Demand No. 52 | [277—Education (sports)] | |
| (xviii) Demand No. 48 | [295—Other Social and Community Services<br>495—Capital Outlay on Other Social and Community Services<br>695—Loans for Other Social and Community Services] | |

| | |
|---|---|
| (xix) Demand No. 49 | [296—Secretariat Economic Services] |
| (xx) Demand No. 51 | [304—Other General Economic Services] |
| (xxi) Demand No. 72 | [334—Tourism] |
| (xxii) Demand No. 75 | [544—Capital Outlay on Other Transport & Communication Services] |
| (xxiii) Demand No. 84 | [766—Loans to Government Servants etc. [767—Miscellaneous Loans] |

বিশেষ দ্রষ্টব্য যে ২১শে মার্চ, মঙ্গলবার কোনও প্রশ্নোত্তর হইবে না এবং বিধানসভা পরিচালন নিয়মাবলির ৩৫১ নং নিয়মানুযায়ী কোনও উল্লেখের নোটিশ গৃহীত হইবে না। ২৫শে মার্চ শনিবার সভার অধিবেশন সকাল ১১টায় বসিবে। ২৭এ মার্চ, সোমবার সভার অধিবেশন বিকাল ৪-৩০ মিনিটে বসিবে এবং ঐদিন কোনও প্রশ্নোত্তর হইবে না, বিধানসভা পরিচালন নিয়মাবলির ৩৫১ নং নিয়মানুযায়ী কোনও উল্লেখের নোটিশ ও কোনও দৃষ্টি আকর্ষণী নোটিশ গৃহীত হইবে না।

[6-30 — 6-40 P.M.]

**অধ্যক্ষ মহোদয় :** মাননীয় সদস্যগণ, কার্য উপদেষ্টা সমিতির বিংশতিতম প্রতিবেদনটি পাশ করার জন্য আমি আপনাদের অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির বিংশতিতম প্রতিবেদন-এ যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভার কাছে উত্থাপন করছি।

**অধ্যক্ষ মহোদয় :** আমি ধরে নিচ্ছি যে, এই প্রস্তাবে কারও আপত্তি নেই। অতএব প্রস্তাবটি গৃহীত হল।

এখন বর্তমান আলোচনাটির জন্য যে সময় ধার্য করা হয়েছিল ৬-৪০ মিনিট পর্যন্ত সময়ে দেখা যাচ্ছে যে আলোচনার শেষ হবে না। সুতরাং আমি বিধানসভার নিয়মাবলির ২৯০ ধারা অনুযায়ী প্রস্তাব করছি আলোচনার সময় আরও আধ ঘণ্টা বাড়িয়ে দেওয়া হোক। আশা করি এই প্রস্তাবের প্রতি সভার সদস্যদের সম্মতি আছে।

সময় আরও আধ ঘণ্টা বাড়িয়ে দেওয়া হল। এখন মাননীয় মন্ত্রী শ্রী পার্থ দে, তার বক্তব্য রাখবেন।

## VOTING ON DEMAND FOR GRANT

**শ্রী পার্থ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষার উপর যে ব্যয়-বরাদ্দর দাবি পেশ করা হয়েছে এবং তার উপর যে আলোচনা হল সেই সম্পর্কে আমার দু-একটি কথা বলার

প্রয়োজন আছে এবং এই কথাগুলি বলার জন্য আমি উঠেছি। প্রথমত একটি কথা আমি পরিষ্কারভাবে বলে নিই, বিরোধীপক্ষ থেকে অনেক সময় বলা হয়েছে, দলবাজি করা সম্পর্কে। কিন্তু আজ পর্যন্ত পশ্চিমবাংলায় এই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে এবং আমি শিক্ষা দপ্তরের মন্ত্রী হিসাবে বলতে পারি যে আমি দলবাজির সুনির্দিষ্ট কোনও অভিযোগ পাইনি। আমি বারে বারে বলেছি যে দলবাজির কোনও অভিযোগ থাকলে আমাকে দেবেন কিন্তু কেউই দেয়নি। দলবাজি আমরা কি করেছি? স্কুলগুলিকে কি বন্ধ করে দিয়েছি? নিজের লোকদের কি চাকরি দিয়েছি? পশ্চিমবাংলায় যে দলবাজি আগে হয়েছিল তা আর এখন কেউ বলছে না। কোনও জায়গায় যদি এইরূপ আশঙ্কা থাকে তাহলে আমাদের বলবেন আমরা সচেষ্ট হব। অতএব এই সব কথা বলা উচিত নয়। আজকে বাজেট বক্তৃতায় আলোচনা প্রসঙ্গে বিরোধী সদস্যরা বললেন যে বাজেটে মূল বিষয় বস্তু কিছু নেই। কংগ্রেস সদস্যরাও মূল বিষয় বস্তু দেখতে পাননি, জনতা পার্টির সদস্যরাও দেখতে পাননি, এস. ইউ. সি-র সদস্যও দেখতে পাননি, মুসলিম সদস্যও দেখতে পাননি। আমি জানি না তারা বুঝতে পেরেছেন কিনা? তারা বলেছেন সুনির্দিষ্ট কিছু নেই। কিন্তু আমি বলব ১/২/৩ নম্বর অনুচ্ছেদে সুনির্দিষ্ট বক্তব্য আছে। আমরা এই এই করেছি, এই এই হচ্ছে, এই এই করতে চলেছি। এবং কি কি কাজ করেছি তার কিছু উল্লেখ করা হয়েছে, কিছু উল্লেখ করা হয়নি। সেগুলি বাড়িয়ে লাভ নেই, কিন্তু কিছু উল্লেখ করা হয়েছে। শিক্ষার উপরে মূল যে বিষয়টা হচ্ছে সেটা আপনারা বুঝতে পারেন নি। শিক্ষার ভিতরের আসল অংশটা আপনাদের নজরে পড়ে নি, যেটা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার নজরে আনার জন্য প্রয়াস করেছেন এবং সেটা অনেকের চোখে লেগেছে। সেটা হচ্ছে আমরা একটা নির্ভরযোগ্য সাধারণ শিক্ষা ব্যবস্থা চালু করতে চাই। সেটা চালু করা এখনকার স্তরে খুব সম্ভব। কেননা এতদিন ধরে একটা ব্যবস্থা চালু ছিল যে ব্যবস্থার মধ্যে কোনও মাথা মুন্ড ছিল না। কোনও সিদ্ধান্ত ছিল না এবং যে শিক্ষা ব্যবস্থা থেকে নানা ধরনের প্রভাব বিস্তার করার জন্য অনেক কিছু করা হয়েছে। নানা রকম ব্যবস্থা চালু করা হয়েছে, নানারকম বিদ্যালয় চালু করা হয়েছে এবং বহু দায়িত্ব দিয়ে দেওয়া হয়েছে যেগুলি এখন পালন করতে হচ্ছে। লিগেসির কথা বার বার বলা হয় তার কারণ হচ্ছে, আমি একটা উদাহরণ দিচ্ছি—যেমন বড় বড় কয়েকটি প্রতিষ্ঠানকে তৈরি করলেন বিগত দিনে এবং তাদের উৎসাহ দিয়েছিলেন লাখ লাখ টাকা দেবেন বলেছিলেন, আগামী বহু বছর ধরে তাদের সে টাকা পরিশোধ করতে হবে। সুতরাং আমাদের এখন সিদ্ধান্ত নিতে হবে করব কি না? কেননা সেখানে আমরা কিছু পদক্ষেপ শুরু করেছি, কিছু করতে চাই এই যে সরকারের কিছু টাকা রয়েছে তাই দিয়ে, একেবারে টাকা নেই যে তা নয়। এই টাকাগুলো কোথায় ব্যয়িত হবে, আমরা শুরু করলে তখন দেখতে পাবেন আমরা যে কাজ করব ঠিক করেছি আগামী বছর আমাদের দিক নির্দেশের দিকে। আমরা চাওয়ার জন্য যে প্রস্তাব করেছি তাতে আমরা বলেছি যে অনুদান দেওয়ার একটা সুনির্দিষ্ট নীতি আমরা ঠিক করব। আপনারা কি করেছিলেন? বড় বড় ইনস্টিটিউশন, রিনাউনসমেন্ট, নাম টাম অনেক আছে—অনেক টাকা আপনারা দিয়েছিলেন এবং আগামী বছর বহু টাকা দেবেন সিদ্ধান্ত করেছিলেন, সেন্ট্রাল গভর্নমেন্ট বহু টাকা দেন। আমাদের বাস্তবতা হচ্ছে আমাদের দুর্বল বিদ্যালয়গুলি গ্রামে নানা জায়গায় তা ভেঙ্গে পড়ছে, ঘর নেই, মেরামত করতে হবে, পাল্টাতে হবে। পরিবর্তন করতে খানিকটা সময় লাগবে—কোনও জায়গায় খানিকটা বাড়ি

হয়ে আছে টাকা পেলে সম্পূর্ণ হবে, আমরা তো নষ্ট করতে চাই না। সেই জন্যই আমরা বলছি এগুলো আবর্জনা। দুর্নীতি আছে সেসব আমি বেশি বলব না, সবাই জানেন, নতুন করে দুর্নীতির কোনও সুযোগ যেন না হয়। ক্যাপিট্যাল গ্রান্ট ইন এডের সাধারণ গ্রান্টের নীতি করতে হচ্ছে। এসবে যে গেলেনই না। হয় এটাকে সমর্থন করুন, নয় এটার অপোজ করুন, অপোজ করুন—যে না—সাধারণ স্কুলের ব্যবস্থা যেটা আপনারা যা করতে চাইছেন সমস্ত বিদ্যালয়গুলিকে গ্রান্ট ইন এডের মধ্যে নিয়ে আসতে চাইছেন এবং ক্রমশ তাদের একটা সাধারণ নিয়ম অনুযায়ী উন্নতি করতে চাইছেন। আমরা এটার বিরোধিতা করি, হয়, বলুন এটাকে সমর্থন করি, এগুলোর কিছুই বলছেন না। এসব চলছে, অধিগ্রহণ করছেন,অধিগ্রহণ তো করতেই হবে। কিছু অসুবিধা নেই অধিগ্রহণ করার ব্যাপারে। অগণতান্ত্রিক তো নয়। অধিগ্রহণ তো করতেই হবে, আর কিছু অসুবিধা তো হবেই অধিগ্রহণ করার ব্যাপারে। এতদিন যেভাবে চলছিল সেভাবে চলতে আর দেশের লোক চান না, সেইজন্যই তাঁরা আমাদের পাঠিয়েছেন। আমবা সেই ট্রাডিশন মেনে চলব, যেখানে যেখানে যা যা ছিল ঠিক সেই রকম রেখে দেব একথা ছিল না, এজন্য আমরা আসিনি। কাজেই এতে আমাদের লজ্জিত হবার কিছু নেই। আপনারা বলবেন বলুন, শুধু এটাই মূল ব্যাপার নয়। আমরা ১, ২, ৩, ৪, করে বলছি যে এই এই আমরা করতে চাই আপনারা যা যা বললেন, উল্লেখ করলেন বাজেটের বিবৃতি পড়ে দেখেন নি, সেখানে বলেছি বিগত বছরে এই এই করবার চেষ্টা করেছিলাম, খানিকটা কাজ করেছি সেই কাজগুলোর সঙ্গে এইগুলো চলবে। সমস্ত ধরণের বিদ্যালয়গুলোকে আমরা সরকারের অনুদানের আওতায় নিয়ে আসব। খুব বড় একটা ধাপ এটা নয়, ২ নম্বর হচ্ছে পশ্চিমবঙ্গে কয়েক বছর ধরে অনুমোদন বন্ধ ছিল, তার মধ্যে মাদ্রাসার কথা আছে, আমরা সেটা শুরু করছি। হয় সাপোর্ট করুন, নয় অপোজ করতে হবে। মাঝামাঝি কোনও পথ নেই। তা না হলে কনটেনের মধ্যে বলতে হবে। ৩নং হচ্ছে মাধ্যমিক বিদ্যালয়ের যে সব শিক্ষক আছেন সেই শিক্ষকরা যাতে মাসের মধ্যে বেতন পান, তার ব্যবস্থা করেছি, সমস্ত গ্রামে গ্রামে প্রাইমারি স্কুল দিতে পারি তার ব্যবস্থা করছি। অনেক বাধা আছে এবং কিভাবে নিয়োগ করা হবে সেইজন্য সভায় এক বিবৃতি দিয়েছি।

[6-40 — 6-50 P.M.]

সেখানে আমরা বলেছি আমরা এটা করব না। Organised School করেছি Democratic Education যদি মানেন তাহলে এটা স্বীকার করতে হবে যে স্কুল organise করতে পারে, কিংবা সমাজে যাদের প্রভাব আছে সংগঠন স্কুলকে অনুমোদন সরকার দিয়ে যাবে। এটা স্বতস্ফূর্ত প্রচেষ্টা। যাদের শক্তি সামর্থ আছে তাদের অনুমোদন দিয়ে যাব তাহলে কোনওদিনই শ্রমিকদের ছেলেমেয়েরা education পাবে না। সুতরাং হয় এটার সমর্থন করতে হবে, না হয় এর বিরোধিতা করতে হবে। মূল প্রশ্নের মধ্যে না গিয়ে, অন্য কথা বলে গেলে কোনও লাভ হবে না। একজন বললেন সাংগঠিত শিক্ষক, ছাঁটাই শিক্ষক আপনাদের বিরোধিতা করবে। আমি তাঁদের একটা তালিকা দিয়ে দেখাব কারা কারা আমাদের সমর্থন করবে। প্রথমত আমাদের সমর্থন করবেন গ্রামাঞ্চলের ও শহরের শ্রমজীবি জনতা। কারণ আমরা শহরাঞ্চলের বস্তি এলাকা এবং গ্রামাঞ্চলে যেখানে বিদ্যালয় নেই সেখানে তা করে দেব। শুধু তাই নয় এই বিদ্যালয়ে যেসব শিশু আসবে তারা খাদ্য পাচ্ছে সেটা আমবা বাড়াচ্ছি। মেয়েদে

একটা পোষাক পাক সেটা আমরা double করছি। এটা নিশ্চয় অভিনন্দনযোগ্য। রাজ্য সরকার এইসব প্রকল্পের জন্য নিজস্ব একটা সংগঠন তৈরি করেছে। আগামীদিনে কোনও সাহায্যকারী সংগঠনের উপর নির্ভর না করে আমরা এই কাজ করব। তাহলে কারা আমাদের সমর্থন করবেন এটা আপনারা বুঝতে পারবেন। আর সমর্থন করবেন অনেক বেকার মানুষ যারা চাকরি পায় না। কারণ এতদিন ধরে কংগ্রেস সন্তুষ্ট করতে পারেনি, তাদের প্রভাব-প্রতিপত্তি নেই। একটা স্কুল করে দিতে পারেনি। কাগজে-কলমে প্রমাণ করতে পারেন নি যে এটা একটা organised school বলে অনেক ছেলে মেয়ে ঘুরে বেড়াচ্ছে, চাকরি নেই। সুতরাং এক্ষেত্রে যারা আগে পাশ করেছে তারা আগে চাকরি পাবে এবং যারা শিক্ষণপ্রাপ্ত তারা আগে চাকরি পাবেন। তাহলে দেখুন কত লোক আমাদের সমর্থন করবে। কাজেই এইসব কথা বলে কোনও লাভ নেই। এটাতে ভয় পাবার কিছু নেই। এই আত্মবিশ্বাস আমাদের এসেছে যে মানুষের জন্য যদি কাজ করা যায় তাহলে তারা সেটা উপলব্ধি করতে পারে। আরও অনেকে অনেককিছু কথা বলেছেন তার মধ্যে আমি যাচ্ছি না। শিক্ষক ও শিক্ষা কর্মীদের সমস্ত কথা জেনে এই বাজেটে বলেছি। এখানে নিয়মনীতি সব বাঁধা আছে সেগুলি সম্বন্ধে আইন তৈরি করছি। মাধ্যমিক শিক্ষা সম্বন্ধে আইন করব যেটা গণতন্ত্রীকরণ হবে। তখন আমরা দেখতে চাই যে এই ব্যবস্থার প্রতি আপনারা সমর্থন জানাবেন না বিরোধিতা করবেন। বাজেটে আমরা বহু অর্থ বরাদ্দ করেছি এবং খরচ করার ক্ষেত্রে আমরা একটা priority ঠিক করেছি যে এগুলি আমরা প্রথমে করব। আমরা জানি শিক্ষক ও শিক্ষা কর্মীদের অনেক অসুবিধা আছে। কিছু তাদের দিতে পারলে ভালই হয়। বিগত বছরে তাঁদের দিয়েছি। আগামী বছরে তাদের ভাতা, বাড়ি ভাড়া ইত্যাদির কিছু ছাড় দিতে পারব। এই টাকা বৃদ্ধির ব্যাপার কি আপনারা বলবেন, যারা কোনও রকম grant পায় না, তাদের grant-এর মধ্যে আনবেন না, শিক্ষকদের বেতন বৃদ্ধি করবেন না। হয় এই প্রস্তাব সাপোর্ট করুন, না হয় বলুন আমাদের বিরোধিতা করতে হবে, আমরা বিরোধিতা করছি। আমি আপনাদের বলি আমরা শিক্ষক সংগঠনের সঙ্গে কথা বলি, আমরা তাঁদের বলি অর্থ বরাদ্দ বাড়াচ্ছি, এই এই কর্মসূচিকে আমরা অগ্রাধিকার দিচ্ছি, আপনারা দায়িত্বপূর্ণ সংগঠন, আপনারা যদি বলেন অন্য অগ্রাধিকারের দরকার নেই, আমাদের কিছু সুযোগ বাড়িয়ে দিন, আমরা তা করতে পারি, কিন্তু সেটা করা উচিত হবে না। আমরা নতুন পথে চলা শুরু করেছি, এক ধাপ এগিয়েছি, আর এক ধাপ এগিয়ে যাবার জন্য আপনাদের আমরা প্রতিশ্রুতি দিচ্ছি। আমরা গ্রন্থাগার সম্বন্ধে যে কর্মসূচি নিয়েছি তারজন্য আলাদা প্যারা আছে, সেটা আপনাদেরও কারোর নজরে পড়ল না। বিরোধী দলে শিক্ষার সঙ্গে জড়িত বিশিষ্ট ব্যক্তি আছেন, তাঁরা কেউ অধ্যক্ষ, কেউ অধ্যাপক, তাঁরা শিক্ষার সঙ্গে জড়িত, শিক্ষা আন্দোলনের সঙ্গে জড়িত, তাঁদের কারোর এটা নজরে পড়ল না। তাঁরা হয় এর অপোজ করুন, না হয় এই প্রস্তাবকে সাপোর্ট করুন। আমাদের এই বাজেটে গত বারের তুলনায় আরো আত্মবিশ্বাস নিয়ে সুনির্দিষ্ট কর্মসূচি রেখেছে। আমরা শিক্ষক সংগঠন, শিক্ষা কর্মী সংগঠন, তাঁদের সঙ্গে সম্মিলিতভাবে আলোচনা করে এই কর্মসূচি রূপায়িত করব বলে ঠিক করেছি। শিক্ষাক্ষেত্রে স্বাভাবিক অবস্থা চলছে, ভিক্‌টিমাইজেশান হচ্ছে না, ছেলেরা বুঝেছে লেখাপড়া করতে হবে। নিশ্চয়ই অনেক কিছু করা দরকার, সবকিছু গোলমাল হয়ে আছে। তা সত্ত্বেও শিক্ষকদের ভেতরে, ছাত্রদের ভেতরে লেখাপড়া করতে হবে, পরীক্ষা ঠিক সময়ে করতে হবে, আমাদের পাশ করতে হবে

এই অবস্থা এসেছে, তারজন্য স্বাভাবিক অবস্থা লেখাপড়ার ক্ষেত্রে চলছে। অধিগ্রহণ—তারজন্য শিক্ষক, ছাত্র মোটেই উদ্বিগ্ন নয়। আমরা যে পলিসি ঠিক করেছি তা যারা পারসু করতে পারবে না তাদের সরিয়ে দিতে হবে, এতে কিছু দুঃখের লজ্জার নেই, আবার গণতান্ত্রিকভাবে এগুলি পুনর্গঠিত হবে। পরীক্ষা হয়ে যাক, বোর্ডের নির্বাচন করব। সুতরাং যা বলা হল তার ভেতর সত্যিকারের কোনও বিষয়বস্তু পেলাম না যাতে এটা পুনর্বিবেচনা করা যেতে পারে। একজন বললেন হাজার হাজার বিদ্যালয়ে অ্যাডমিনিস্ট্রেটর হয়ে গেছে। আমি বলি যত বিদ্যালয়ে সত্য-সত্যই অ্যাডমিনিস্টেটর হওয়া উচিত তার চেয়ে অনেক কম বিদ্যালয়ে হয়েছে। আমি এর আগে বলেছি মাত্র ১৯৮টি বিদ্যালয়ে অ্যাডমিনিস্ট্রেটর বোর্ড দিয়েছে, আমরা রেকমেন্ড করেছি ঠিকই, কিন্তু এর মধ্যে ১১টি বেসরকারি ক্ষেত্রে নিযুক্ত হয়েছে, তার মধ্যে ৪ জন সরকারি কলেজের অধ্যাপক, বাকি যে কয়জন তাঁরা কোন দলের সেটা খুঁজে দেখবেন। সুতরাং এই অভিযোগ টেকে না। বরং সরকার পক্ষের অনেক মাননীয় সদস্য যত বিদ্যালয়ে এই দুর্নীতি আছে তার সম্বন্ধে তাঁরা এসে অভিযোগ করেন। সত্য সত্যই বেশি ম্যানেজমেন্টের অধিগ্রহণ হওয়া উচিত। আমরা তাঁদের বলি ঠিক আছে, অপেক্ষা করুন, দেখুন যদি তাঁদের মধ্যে পরিবর্তন আসে। সুতরাং এইসব অভিযোগ টেকে না। একজন বলেছেন হায়ার সেকেন্ডারি স্কুল সম্পর্কে আমরা কিছু করিনি। আমরা করেছি, হায়ার সেকেন্ডারি যেসব স্কুল আছে সেইসব বিল্ডিং তৈরি করার জন্য গত বারে টাকা দেওয়া হয়েছিল, এ বছরেও টাকা দেওয়া হবে।

[6-50 — 7-00 P.M.]

হায়ার সেকেন্ডারিতে যে সমস্ত শিক্ষক ইত্যাদি আছেন, তাদের নিয়মিত খরচ চালাবার জন্য সরকার থেকে অনুদান দেওয়া হচ্ছে, অনুদান দেওয়া হয়েছে এবং সেই সব বিদ্যালয়গুলোতে যারা পড়ছে তাদের স্বার্থের দিকে নজর রেখে আপনারা জানেন ইতিমধ্যেই সিলেবাস পরিবর্তন করা হয়েছে, এটা ভারতবর্ষের কোনও জায়গায় হয়নি, পশ্চিমবঙ্গ এই বিষয়ে পায়নিয়ার। এটা জেনে রাখা দরকার, হয়তো এই সব খবর অনেকে রাখেন না এবং আমাদের পশ্চিমবাংলাতে যারা এই হায়ারসেকেন্ডারি এবং যারা উচ্চ শিক্ষার সঙ্গে জড়িত, তাদের সম্পর্কে আমরা প্রথম একটা সুনির্দিষ্ট নীতি নিয়েছি, পশ্চিমবাংলাতে কলেজে যারা পড়াচ্ছেন, কলেজ এবং ইউনিভার্সিটির অন্তর্ভুক্ত যারা স্কুলে পড়াচ্ছেন বা অন্য কিছু ইনডিপেন্ডেন্ট অর্গানাইজেশনে যারা হায়ার সেকেন্ডারি পড়াচ্ছিলেন, সেই সমস্তগুলোকে বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের অ্যাডমিনিস্ট্রেশনের ভিতর আনা হয়েছে, কাজেই সুষ্ঠ নিয়ম হায়ার সেকেন্ডারি সম্পর্কে করা হয়েছে, এটা আশা করি, আপনারা অনেকেই জেনেছেন এবং এটা একটা সুষ্ঠ ব্যবস্থার দিকে যাওয়া হচ্ছে। কতকগুলো ব্যবস্থা করতে দেরি হচ্ছে, শিক্ষক ইত্যাদি সম্পর্কে আমাদের যে কমিটমেন্ট ছিল—মাননীয় হরিপদবাবু বলেছেন, এই কমিটমেন্ট আছে, শিক্ষকদের নিয়োগ করার ব্যবস্থা করা হচ্ছে, সেটা শীঘ্রই হবে। হায়ার সেকেন্ডারির জন্য যতটা শিক্ষক দরকার—সাধারণ বিদ্যালয়ে যে শিক্ষকরা অন্তর্ভুক্ত হবেন, এই নীতির কথা আশা করি আপনারা জানেন। সাংস্কৃতিক সম্পর্কে একটা কথা উঠেছে, সাংস্কৃতিক কম্পালসারি ইত্যাদি—আমাদের লেখাপড়া শেখার জন্য যে ভাষা প্রয়োজন হবে ছাত্রদের, সেই ভাষা তারা নিশ্চয়ই শিখবেন প্রতিদিনের জীবনে, কর্মক্ষেত্রে উচ্চতর আরও বিদ্যালাভ করবার জন্য যে

ভাষা দরকার— মাতৃভাষা নিশ্চয়ই দরকার এবং আর একটা ভাষা দরকার, যেখানে প্রয়োজন হবে সেখানে নিশ্চয়ই শিখবে, সংস্কৃত শিখতে তো কাউকে বারণ করা হচ্ছে না? কিন্তু এটা কম্পালসারি করা হবে কি না, এই সম্পর্কে আলোচনা হয়েছে, অনেকে বলছেন আপনারা কেন বাদ দিয়ে দিচ্ছেন? বাদ দেওয়ার কোন প্রশ্ন নেই, প্রশ্নটা হচ্ছে, এখানে যে ভাষাটা শেখা অত্যন্ত জরুরি এবং প্রয়োজন এবং আর যেটা মাতৃভাষা, এই দুটোর মধ্যে একটা তাকে শিখতে হবে, আর একটা সে বাছাই করে নেবে এতে আপত্তির কি আছে? জোর করে শেখাতে হবে, এই রকম তো কোনও কথা নেই? আর ভোকেশন্যালাইজেশন সম্পর্কে অনেকে বলেছেন, এই বিষয়টা রাজ্য সরকারের একার বা শিক্ষা দপ্তরের একার করণীয় ব্যাপার নয়, তাসত্ত্বেও আমরা চিন্তা করছি কি ভাবে কি করা যায়। আগামী দিনে আমরা কিছু দুঃসাহসিক পরিকল্পনা আনবো, জানিনা আপনারা সেটা সমর্থন করবেন কি না, কেন্দ্রীয় অর্থ ভান্ডার থেকে কোটি কোটি টাকা এর জন্য প্রয়োজন হবে। যেমন ধরুণ লেখাপড়া শেখার জন্য যদি এই ধরণের একটা পরিকল্পনা হয়, যারা গ্রামের শ্রমজীবী মানুষ, যাদের সপ্তাহে চারদিন কাজ দেওয়া হবে, সপ্তাহে চারদিন তারা মাটি কাটার কাজ বা কোনও কিছু তৈরি করবেন, তার পুরো বেতন পাবেন দৈনিক আট টাকা নিম্নতম, আর সপ্তাহে দু-দিন পড়ানো হবে তাদের সেই পড়ানোর সময় তাদের বেতন দেওয়া হবে এবং এই পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোটি কোটি টাকা চাইবো, সেই অর্থ চাওয়ার ব্যাপারে আপনাদের সমর্থন করতে হবে, তবেই নিরক্ষরতা দূরীকরণ হবে। বেশি উদাহরণ আমি দিতে চাই না, আর আমার কোনও কথা নেই। স্পেশাল পার্মিশন সম্বন্ধে একজন বলেছেন, হাজার হাজার ছেলে স্পেসাল পার্মিশন-এ পরীক্ষা দিত—এটা রদ করে আমরা অত্যন্ত ন্যায় সঙ্গত কাজ করেছি। স্পেসাল পার্মিশনে প্রায় এক হাজার স্কুল-এ কত ছাত্র পরীক্ষা দেয় এক এক বছরে? এক হাজার স্কুল থেকে ১০ হাজার ছাত্র পরীক্ষা দেয়, এক একটা স্কুল থেকে ১০ জন ছাত্র, কিন্তু তারা নিয়মিত পড়ে না ঐ স্কুলে, বাইরে থেকে কিছু ছাত্র পরীক্ষা দেব বলে নাম লিখিয়ে—কত পাশ করে? সমস্ত ব্যাপারটা হচ্ছে একটা অপ্রয়োজনীয় ব্যাপার। এর মধ্যে কিছু বিদ্যালয় রয়েছে, যাদের যোগ্যতা রয়েছে, সেই বিদ্যালয়গুলোর যোগ্যতা দেখে তাদের অনুমোদন দেওয় শুরু করা হচ্ছে। কয়েক বছর ধরে এই অনুমোদনের কাজ সম্পূর্ণ করা হবে, এক বছরে সম্ভব নয়। কিন্তু স্পেসাল পার্মিশন এবং হাজার হাজার শব্দটা, দলবাজি শব্দটা, এইগুলে একটু তথ্য ভিত্তিক বললে পরে তার একটা উত্তর দেওয়া যায়। কিন্তু আমি আপনাদের বলছি স্পেসাল পার্মিশন উইথড্র করে এটা খুব ভাল কাজ করা হয়েছে, এতে অনুমোদিত বিদ্যালয়গুলো যথেষ্ট সংখ্যক ছাত্র পাবেন এবং যেখানে প্রয়োজন আছে সেখানে বিদ্যালয় হবে। এই সম্পর্কে আমরা নীতি ঠিক করেছি। এই কথা বলে, মাননীয় অধ্যক্ষ মহাশয় কিছু কাট মোশন উঠেছে, এই কাটমোশনগলো আমি বিরোধিতা করে এই সভার কাছে আমার ব্যয় বরাদ্দ গ্রহণ করার জন্য আবেদন পেশ করছি।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘক্ষণ ধরে শিক্ষার ব্যয়বরাদ্দের উপর আলোচনা হচ্ছে, আশা করেছিলাম বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা, তারা বিতর্কের মানবে আরও উন্নত ভাবে রাখার চেষ্টা করবেন এবং কিছু কিছু সদর্থক অথবা গঠনমূলক বক্তব্য এখানে উপস্থিত করার প্রয়াস করবেন। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম, এরা শুধু

অন্তত বিরোধী পক্ষের কিছু দায়িত্বশীল শিক্ষাবিদ সদস্য তারা বিশ্ববিদ্যালয়ে এবং উচ্চতর শিক্ষা চত্বরে আজকে যে বিষাক্ত পরিবেশ নূতন করে সৃষ্টি করার চক্রান্ত চলছে, তার বিরুদ্ধে তারা বক্তব্য রাখবেন। এই কথা অন্তত আশা করেছিলাম যে বিশ্ববিদ্যালয়ে বিগত কয়েক মাসের মধ্যে যে সমস্ত ঘটনা সংঘটিত হয়েছে, সেখানে মুষ্টিমেয় অছাত্র এবং সমাজবিরোধী তারা ছাত্র আন্দোলনের পতাকা তলে এসে সমস্ত পরিবেশকে কলুষিত করার চেষ্টা করছে, গত ২৩শে ফেব্রুয়ারি তারিখে বিশ্ববিদ্যালয়ে যখন নূতন কাউন্সিলের অধিবেশন অনুষ্ঠিত হয়, সেই সময় দেখা যায় মুষ্টিমেয় অছাত্র এবং সমাজবিরোধী, তারা সেই কাউন্সিল ঘরের বাইরে বিকাল চারটা থেকে ভোর চারটা পর্যন্ত সারা রাত উপাচার্য এবং সমস্ত কাউন্সিলের সদস্যদের দীর্ঘক্ষণ ধরে আটক করে রাখেন।

আমি আশা করেছিলাম মাননীয় সদস্যেরা তাদের সম্বন্ধে অন্তত নিন্দাবাদ করবেন, আমি আশা করেছিলাম তাদের বিরুদ্ধে তারা প্রতিবাদজ্ঞাপন করবেন। তারপর আপনারা লক্ষ্য করে দেখুন কাউন্সিলের অধিবেশন হয় ২রা মার্চ তারিখ। কাউন্সিলের অধিবেশন যখন হয় তখন কিছু ছাত্র সেখানে ঢুকে ভেতর থেকে দরজায় ছিটকানি এঁটে দেয় এবং দীর্ঘ সময় ধরে কাউন্সিলের সদস্যদের বিরুদ্ধে অশালীন উক্তি করে। শুধু তাই নয়, কাউন্সিলের বিশিষ্ট সদস্যা ডঃ অসীমা চ্যাটার্জি সম্বন্ধে তারা যে অশালীন এবং অভদ্র উক্তি বর্ষণ করেছে তাতে আমি ভেবেছিলাম হাউসের বিরোধীপক্ষের সদস্যরা তার বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠবেন। কিন্তু দেখলাম তার বিরুদ্ধে তারা একটা কথাও বললেন না। যারা পরিবেশকে বিষাক্ত করছে, যারা চক্রান্ত করছে তাদের বিরুদ্ধে তারা এগিয়ে আসবেন এটা আমি আশা করেছিলাম। কিন্তু সেই জিনিস আমি দেখলাম না। বিগত ১০ই মার্চ সরকার পক্ষ থেকে বিভিন্ন ছাত্র প্রতিষ্ঠানের সঙ্গে আলোচনা করবার জন্য একটা যে সভা আহ্বান করা হয়েছিল তখন আমি আনন্দের সঙ্গে লক্ষ্য করেছিলাম কংগ্রেসের ছাত্র পরিষদ পর্যন্ত এই ঘটনার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছিল। কিন্তু যারা নিজেদের সাচ্চা বিপ্লবী, সাচ্চা মার্ক্সবাদি হিসেবে বলেন তারা সেই সভা থেকে বেরিয়ে এসেছিল তাদের অসম্মতিজ্ঞাপন করে এবং তারা বেরিয়ে আসার সময় একথা বললেন যে অন্তত......

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মন্ত্রী মহাশয় যেকথা বললেন তাতে দেখলাম তিনি অসত্য বক্তব্য রেখেছেন। ওখানে এস. ইউ. সি.-র ছাত্র সংগঠন, ডি. এস. ও শিক্ষা প্রতিষ্ঠানে পুলিশ পাঠানোর প্রস্তাবে অসম্মতি জ্ঞাপন করেছিল।

(নয়েজ)

**মিঃ স্পিকার :** দিস্ ইজ নো পয়েন্ট অব অর্ডার। নোয়িং ফুল্লি দ্যাট দিস্ ইজ নো পয়েন্ট অব অর্ডার ইউ আর মিসইউজিং ইওর রাইটস্।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলছিলাম সেই কথাই আবার বলছি। সেই সভায় কংগ্রেসের ছাত্র পরিষদের সদস্যরা এই ঘটনার বিরুদ্ধে তাদের প্রতিবাদ জ্ঞাপন করল, কিন্তু এস. ইউ. সি-র ছাত্র প্রতিষ্ঠানের প্রতিনিধিরা তাদের অসম্মতি জ্ঞাপন করল এবং তারা বলল কোনও অবস্থাতেই বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গনে পুলিশ প্রবেশ করতে পারবে না। আমি মনে করি যেখানে অছাত্র সমাজ বিরোধীরা ২৪ ঘণ্টা ধরে উপাচার্য

এবং অফিসারের সদস্যদের ঘেরাও করে রাখে এবং অশালীন অভদ্র উক্তির মধ্যে দিয়ে তাদের চরিত্র প্রকাশ করে এবং তারা যদি মনে করে এই অবস্থা চলতে থাকবে এবং কোনও অবস্থাতেই পুলিশ সেখানে যাবে না তাহলে সেটা কোনও সভ্য সরকার বা সভ্য দেশ সমর্থন করতে পারে না। বামফ্রন্ট সরকার ন্যায়সঙ্গত ছাত্র আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ বরদাস্ত করবে না, কিন্তু যদি কোথাও অছাত্র সমাজবিরোধীদের এরকম পথ গ্রহণ করে তাহলে সেখানে সরকারের নিশ্চয়ই একটা দায়িত্ব রয়েছে। আমি বিরোধীপক্ষের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি গত কয়েকদিন পূর্বে অর্থাৎ ১৫ তারিখে একটা সংবাদপত্রে বেরিয়েছে। সেই সংবাদ যথার্থ ভাবে বেরোয়নি, আমি রেজিস্টারের কাছ থেকে রিপোর্ট আনিয়েছি—রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়-এ সেখানে মহর্ষিভবনের পিছনে রামভবন—সেই রাম ভবনের চতুর্থ তলায় সেখানে দেখা গেছে কিছু অছাত্র সমাজবিরোধী বেআইনিভাবে একটি ঘর দখল করেছিলো বিশ্ববিদ্যালয়ের একটি ঘর, এবং তারপরে তাদের সরিয়ে দেওয়া হয়েছিল। কিন্তু পরবর্তীকালে দেখা গেল তিন তলায় আরেকটি ঘর দখল করে এবং আরও দুটি ঘর দখল করে কিছু অছাত্র সমাজবিরোধী সেখানে জঘন্য কার্যকলাপে লিপ্ত ছিলো এবং শেষ পর্যন্ত ১৫ তারিখে পুলিশের সহায়তা গ্রহণ করা হয়নি। ১৪ তারিখে সচেতন ছাত্র সমাজ অছাত্র সমাজবিরোধীদের ঘেরাও করে রেখেছিল এবং ১৫ তারিখে ছাত্র সমাজ অছাত্র সমাজ বিরোধিদের ঘেরাও করে রেখেছিল এবং ১৫ তারিখে বিশ্ববিদ্যালয়-এর রেজিস্টার এবং কিছু অফিসার তারা তালা ভেঙ্গে সেই ঘরের ভিতরে ঢুকে অবাক হয়ে যান—দেখেন ঘরের মধ্যে মদের বোতল—এই রকম যখন একটা ঘটনা অনুষ্ঠিত হয় আমি জিজ্ঞাসা করতে চাই সেখানে যদি পুলিশ অনুপ্রবেশ করে সেই সমাজবিরোধীদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করে তাহলে কি অন্যায় করবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই কথা জানিয়ে দিতে চাই যে রবীন্দ্র ভবনের রাম ভবনের ঘর থেকে সমাজবিরোধীদের বের করে যে সমস্ত জিনিসপত্র পাওয়া গেছে সেগুলিকে নষ্ট করে দেবার জন্য ছাত্র সমাজ এগিয়ে এসেছে তেমনি ভাবে হার্ডিঞ্জ হোস্টেলে যে সমস্ত কক্ষে অছাত্র সমাজবিরোধীরা আড্ডা গেড়ে বসে আছে সরকার অত্যন্ত বলিষ্টভাবে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করবেন। ছাত্র সমাজ সচেতন ভাবে সমাজ বিরোধী অছাত্রদের ঐ কক্ষ থেকে বের করে দেবে। প্রয়োজন হলে পুলিশ নেবে, প্রয়োজন না হয় ছাত্র সমাজ সংঘবদ্ধভাবে এদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করবে। স্যার, আমি আশা করেছিলাম—এরা বড় বড় কথা বলছেন কিন্তু একবারও ছাত্রদের যে সমস্ত সমস্যা আছে সে সমস্ত কথা বললেন না। বললেন না কেন আজকে পরীক্ষা গ্রহণ ঠিক সময় হওয়ার জন্য সরকার কিভাবে চিন্তা করছেন বা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে কি আলাপ আলোচনা হয়েছে—একথা তো একবারও জানতে চাইলেন না। আমরা বারবার বলেছি ঠিক সময়ে পরীক্ষা গ্রহণ, ১০০ দিনের মধ্যে ফল প্রকাশ অবশ্যই খাতা দেখা এই সমস্ত ব্যাপার ঠিক সময়ের মধ্যে করতে হবে। একথা একবারেও বললেন না যে সরকার কি কি সুষ্ঠু ব্যবস্থা করছেন বা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে কি চিন্তা করছেন। শিক্ষাক্ষেত্রে স্বাধিকার এবং স্বাধীনতা ক্ষুণ্ণ হচ্ছে এই প্রশ্নের জবাব আমি দিয়েছি এই হাউসের মধ্যে। বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা অধিগ্রহণ এর মধ্যে দিয়ে সরকার কিছুতেই শিক্ষা প্রতিষ্ঠানের স্বাধিকার বা শিক্ষকদের এবং শিক্ষার স্বাধীনতাকে খর্ব করেন নি। আমি তাদের জিজ্ঞাসা করতে চাই যে যেখানে আজকে শিক্ষাকে রাজ্যতালিকা থেকে যুগ্ম তালিকায় নিয়ে যাওয়া হয়েছে—সেখানে কি রাজ্যের স্বাধিকারকে খর্ব করা হয়নি।

এই বিষয়ে কারও কোনও বক্তব্য আছে কিনা জানতে চাই। আজকে জানতে চাই অত্যন্ত পরিষ্কারভাবে যে শিক্ষা ব্যবস্থা যদি রাজ্য তালিকায় না থাকে একটা রাজ্য শিক্ষা সম্পর্কে কোনও সুষ্ঠু পরিকল্পনা রচনা করতে পারে কিনা। আমরা কি দেখছি ৪২ তম সংশোধনের আগে পর্যন্ত শিক্ষা তিনটা তালিকার মধ্যে ছিল এক নম্বর তালিকা ইউনিয়ন, কেন্দ্রীয় তালিকা, সেখানে শিক্ষার একটা অংশ ছিল দুই নম্বর সেখানে রাজ্য তালিকা শিক্ষার কিছুটা অংশ ছিল, তিন নম্বর তালিকা সেখানে যুগ্ম তালিকা সেখানে টেকনিক্যাল এবং লেবার এডুকেশন ছিল। শিক্ষা ভাগ করা ছিল এবং দেখা গেল ৪২তম সংশোধনের মাঝে শিক্ষাকে সম্পূর্ণভাবে যুগ্ম তালিকায় নিয়ে যাওয়া হল। যে বামফন্ট অত্যন্ত সঙ্গতভাবে একটা দৃঢ়তার সঙ্গে জানিয়ে দিয়েছে যে শিক্ষাকে রাজ্য তালিকায় ফিরিয়ে আনা হউক। শিক্ষাকে কিছুতেই যুগ্ম তালিকায় থাকতে পারেনা। অনেকে বলেছেন ইউনিফর্ম প্যাটার্ন এবং ন্যাশানাল ইনট্রিগ্রিটির কথা তুলেছেন। আমি তাদের স্মরণ করিয়ে দিতে চাই যে কানাডা এবং অস্ট্রেলিয়ায় সেখানে শিক্ষার দায়িত্ব দেওয়া হয়েছে রাজ্য শিক্ষাগুলিকে। ইউ. এস. এ. সেখানে শিক্ষা ব্যবস্থা রাজ্য তালিকায় অন্তর্ভূক্ত করা হয়েছে—এই সব জায়গায় ন্যাশানাল ইনট্রিগ্রিটি নষ্ট হয়নি। তারা বলেছেন রাজ্য তালিকায় যদি না থকে তাহলে রিজিওন্যাল ইমব্যালেন্স যেখানে আছে সেখানে ইউনিফর্ম প্যাটার্ন করতে পারব না। আমি জানিয়ে দিতে চাই ইউ.-কে তে ন্যাশানাল ইনট্রিগ্রিটি শিক্ষা ক্ষেত্রে একটা সাধারণ মানে প্রশ্ন উঠেছিল অথচ ইংল্যান্ডে ৩ এবং স্কটল্যান্ডে ১২ প্লাশ ৪ এবং ১৩ পর্যন্ত স্কুল এডুকেশন।

ইংলন্ডে ১৩ পর্যন্ত স্কুল এডুকেশন এবং ৩ বছর হল ডিগ্রি কোর্স, স্কটল্যান্ডে টুয়েলভ প্লাস ফোর, স্কুলে ১২, ডিগ্রি কোর্স ৪ বছর, কাজে কাজেই সেখানে ইউনিফর্ম প্যাটার্নের প্রশ্ন নাই। আমাদের দেশে দেখা গেছে অসম ভাবে বিভিন্ন রাজ্যে অগ্রগতি হয়েছে, বিভিন্ন ভাষার বিকাশ বিভিন্নভাবে হয়েছে। কাজে কাজেই বিভিন্ন রাজ্যে এক একভাবে শিক্ষার বিকাশ ঘটে, সংস্কৃতির বিকাশ ঘটে, ন্যাশানাল ইন্টিগ্রিটির যে স্পিরিট, স্পিরিচুয়াল ইন্টিগ্রিটির যে স্পিরিট সেটা ট্রেন্সেন্ড করবে বিভিন্ন রাজ্যের মধ্যে দিয়ে। ভাবগত সংহতির কোনও প্রশ্ন উঠবে না। আজকে অত্যন্ত স্পষ্টভাবে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে কোনওভাবে শিক্ষানীতিকে রাজ্যের তালিকায় নেবার জন্য আমরা আমাদের সমস্ত শিক্ষাবিদের কাছে, ছাত্র সমাজের কাছে আহ্বান জানাব কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করার জন্য। আজকে শিক্ষা সম্পর্কে আর একটা প্রশ্ন তুলেছেন এবং এ সম্পর্কে স্পষ্টভাবে ফান্ডামেন্টাল রাইটের কথা বলেছেন, আমি তাকে স্বাগত জানাই। যে কথা অধ্যাপক নির্মল বসু মহাশয় বলেছেন, সে সম্বন্ধে আমি সিদ্ধান্ত জানাচ্ছি শিক্ষাকে প্রাথমিক স্তর থেকে উচ্চ স্তর পর্যন্ত ফান্ডামেন্টাল রাইটের মধ্যে আনা উচিত।

আমি পরিশেষে বিভিন্ন মাননীয় সদস্য যে বক্তব্য রেখেছেন, সেগুলি সম্পর্কে দু-চারটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করব। মাননীয় হরিপদ ভারতী এখানে শিক্ষকদের প্রশ্ন সম্পর্কে বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তাকে জানিয়ে দিতে চাই যে এ বিষয়ে অনেকখানি অগ্রসর হয়েছেন এবং অল্প দিনের মধ্যেই এই পেনসন প্রথা চালু করা সম্ভব হবে। অন্যান্য যে বক্তব্য রাখা হয়েছে, তার মধ্যে অধ্যাপক তপন চৌধুরি সম্পর্কে বলা হয়েছে যে পুলিশে তার বিরুদ্ধে কেস রয়েছে এবং তার কাছে হাজার হাজার

দরখাস্ত এসেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যকে জানিয়ে দিতে চাই যে মাত্র চারদিন আগে একটা স্মারকলিপি আমার কাছে দেওয়া হয়েছে। সঙ্গে সঙ্গে তৎক্ষণাৎ এ সম্বন্ধে ব্যবস্থা অবলম্বন করা হয়েছে এবং সেটা অনুসন্ধানের জন্য যথাযথভাবে দপ্তরের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে। অধ্যক্ষ মহাশয়, মাননীয় হাসানুজ্জামান এখানে একটা বক্তব্য রেখেছেন উর্দু অ্যাকাদেমি সম্পর্কে। বিগত সরকার এই বাবদ বাজেটে কোনও বরাদ্দ রেখে যাননি। শুধুমাত্র তারা ১৫ হাজার টাকা রেখেছিলেন একটা কমিটিকে কাজ করার জন্য সেই কমিটি কাজ করে একটা রিপোর্ট দিয়েছে। সেই রিপোর্ট অনুমোদন করে বামফ্রন্ট সরকারের ক্যাবিনেট উর্দু অ্যাকাডেমি করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন এবং এবারের বাজেটেই তার জন্য যথেষ্ট বরাদ্দ রেখেছেন। এবং চাঁচল কলেজ সম্পর্কে উনি জেনে রাখুন কংগ্রেস সরকার সেই কলেজ অধিগ্রহণ করেছিলেন তিন বছরের জন্য, ১৯৭৯ সালে তার মেয়াদ শেষ হবে। আমরা তার আগেই পূর্বতন অবস্থায় ফিরিয়ে আনার জন্য চেষ্টা করব। আমার বক্তব্য আর দীর্ঘ না করে যে সমস্ত কাট মোশন এসেছে, তার বিরোধিতা করে, আমার এই ব্যয় বরাদ্দের অনুমোদনের জন্য সকল সদস্যদের কাছে অনুরোধ রাখব।

**Demand No. 31**

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs. 1,21,00,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "276—Secretariat Social and Community Services", was then put and agreed to.

**Demand No. 34**

The motion of Shri Samsuddin Ahmad that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Krishnadas Roy that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.

[7-10 — 7-20 P.M.]

The motion of Shri A. K. M. Hassanuzzaman that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and a division was taken with the following result :

**NOES**

Abdul Bari, Shri Md.
Abul Hasan, Shri
Abdul Quiyom Molla, Shri
Banerjee, Shri Amiya
Banerjee, Shri Madhu
Banerji, Shri Radhika Ranjan
Barman, Shri Kalipada
Basu, Shri Bimal Kanti

Basu Ray, Shri Sunil
Bhattacharjee, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Binay Kumar
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Jannendra Nath
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Nirmal Kumar
Borui, Shri Nabani
Chakraborty, Shri Deb Narayan
Chattopadhyay, Shri Santasri
Chaudhuri, Shri Subodh
Chhobhan Gazi, Shri
Choudhuri, Shri Biswanath
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Sibendra Narayan
Chowdhury, Shri Subhendu Kumar
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Das, Shri Nikhil
Das, Shri Santosh Kumar
Daud Khan, Shri
De, Shri Partha
Ghosh, Shri Sambhu Chanran
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Gupta, Shri Jyotsna Kumar
Habib Mustafa, Shri
Hashim Abdul Halim, Shri
Hazra, Shri Haran Chandra
Hira, Shri Sumanta Kumar
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Kisku, Shri Upen
Let (Bara), Shri Panchanan
Mahata, Shri Satya Ranjan

Mahato, Shri Nakul Chandra
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Majumdar, Shri Jamini Kisore
Majumder, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Sukumar
Mazumder, Shri Dinesh
Mitra, Dr. Ashok
Mitra, Shri Parimal
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rajkumar
Mondal, Shri Sasanka Sekhar
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Mahadeb
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Maha Bacha
Nezamuddin Md., Shri
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pramanik, Shri Sudhir
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Matish
Roy, Shri Banamali
Roy, Shri Dhirendra Nath
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Kripa Sindhu

Samanta, Shri Gouranga
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Sen, Shri Dhiren
Sen, Shri Lakshmi Charan
Sing, Shri Buddhadeb
Singh, Shri Chhedilal
Singh, Shri Khudiram
Singha Roy, Shri Jogendra Nath
Sinha Roy, Shri Guruprasad
Soren, Shri Suchand

**AYES**

A. K. M. Hassanuzzaman, Shri
Bapuli, Shri Satya Ranjan
Chattaraj, Shri Suniti
Das Mahapatra, Shri Balai lal
Jana, Shri Hari Pada (Pingla)
Maitra, Shri Birendra Kumar
Ojha, Shri Janmejay
Paik, Shri Sunirmal
Roy, Shri Krishna Das
Shaikh Imajuddin, Shri
Sen, Shri Bholanath

**Abst :**

Bauri, Shri Bijoy
Halder, Shri Renu Pada
Purkait, Shri Prabodh
Saha, Shri Lakshi Narayan
Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 11 and the Noes 98, the motion was lost.

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs. 1,84,66,31,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "277—Education (Excluding Sports and Youth Welfare), 278—Art and Culture, and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)", was then put and agreed to.

**Demand No. 35**

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs. 29,000 be granted for expenditure under Demand No. 35, Major

Head : "279—Scientific Services and Research", was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal Panchayat (Amendment) Bill, 1978

**Shri Debabrata Bandyopadhyay** : Sir, I beg to introduce the West Bengal Panchayat (Amendment) Bill, 1978 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**Shri Bholanath Sen** : I wish to raise a point of order of great importance, and I seek your guidance so that not only this House but in future all problems relating to this are once for all decided. Sir, I draw your attention to rule 72(1) which says, "Whenever a Bill seeking to replace an Ordinance with or without modification is introduced in the House, there shall be placed before the House along with the Bill a statement explaining the circumstances which had necessitated immediate legislation by Ordinance." Now, Mr. Speaker, Sir, this rule is verbatim similar to rule 71(1) of the Lok Sabha Rules. Sir, you have not got it now—I have compared and found that it is word for word same, and Sir, on 28th August, 1962 the Speaker of the Lok Sabha had ruled that "whenever a Bill seeking to replace an Ordinance with or without modification is introduced in the House a statement explaining the circumstances which had necessitated immediate legislation by Ordinance has to be laid on the table along with the Bill and copies of the statement are to be circulated to the members." Now, Sir, no statement has been circulated to the members. I will assume for the sake of argument that the Hon'ble Minister in-charge of this Bill may say that "well, there is a statement of Objects and Reasons." Sir, being yourself a lawyer you will appreciate that Statements of Objects and Reasons are even looked upon by the courts including the supreme Court for the purpose of interpretation of the Act especially for the purpose of finding out sometimes whether Article 14 has been violated or not. Now, kindly come to the Statement of Objects and Reasons. It says, "In exercise of the powers conferred by Section 224 of the West Bengal Panchayat Act, 1973, the West Bengal Panchayat (Election) Rules,. 1974, were framed and published in an extraordinary issue of the Calcutta Gazette, dated 1st March, 1974.

[7-20 — 7-30 P.M.]

These rules were thereafter examined by the Committee on Subordinate Legislation appointed by the West Bengal State Legislature.

The Committee made some suggestions. the rules provide that for the purpose of the first election the local limits of jurisdiction of A Gram Sabha constituted under the West Bengal Panchayat Act, 1957 shall form a constituency under the 1973 Act. The Committee recommended that this provision should be incorporated in the Act itself. Under section 210 the State Government may appoint two members of the Scheduled Castes or Scheduled Tribes and two women to be members of any Gram Panchayat, Panchayat Samiti or Zilla Parishad, if they are not elected to these bodies. The Committee suggested that the Gram Panchayat, Panchayat Samiti or Zilla Parishad may start-functioning if no such appointments, are forthcoming from the State Government. The Committee also suggested that the provision for deposit of money by a candidate seeking election should be incorporated in the Act itself. A definition of the "Hill areas" has been incorported by the suggestion of this committee. The amendments proposed in the Bill have been made in accordance with the recommendations of the Committee on Subordinate Legislation." Section 8 says : "The West Bengal Panchayat (Amending) Ordinance, 1977 is hereby repealed", as always happens. Sir, you have asked the Hon'ble Minister-in-charge to place a statement under rule 72(1) but here there is no explanation. In previous Bills where ordinances had been promulgated and the Bills replacing Ordinances had been placed, rightly or wrongly, believe it or not, at least there was a statement that the House was not in session and an Ordinance was necessary under certain circumstances either because the elected members' term had expired or because some irregularities had been committed. Accept it or not something had been stated. But as the rule 72 states : there shall be placed before the House along with the Bill a statement explaining the circumstances which had necessitated immediate legislation by Ordinance. Now this has not been placed before the Table. It is a mandatory provision under the Constituion. Rules have been framed and there shall be placed—not a question of 'may', there 'shall' be placed and you have asked the Hon'ble Minister to place a statement as required under rule 72(1). There is no such statement and further the statement necessitating immediate legislation by Ordinance has not been made. Not only that, it has to be, as per Lok Sabha interpretation given on the 21st August, 1962, it has to be laid on the Table and when it has to laid on the Table? Our rule says that it has to be authenticated by the member in charge of the Bill. Now there is nothing on the Table. We have not got any document which will show what were the circumstances which had necessitated immediate legislation by an Ordinance. Sir, this is my first point. The other point is this : kindly see the Bill once again. I will now draw your attention to rules 343 and

344. Rule 343 says—"If a Minister quotes in the House a despatch or other State paper which has not been presented to the House, he shall lay the relevant paper on the Table", and Rule 344 says. "A paper or document to be laid on the Table shall be duly authenticated by the member presenting it." Authentication meants signature. All papers and documents laid on the Table shall be considered public according to rule 344. Here you will see that same thing has been done with regard to the Statement of Objects and Reasons. What has been said here? It has been said that the Act and the rules were framed and thereafter rules were examined by the Committee. Which Committee ? A Committee was formed by this House. The Congress Ministry passed a legislation in 1973. The Congress Ministry formed a Subordinate Legislation Committee which had gone through the rule — that I know. But apart from that thereafter, after this House was constituted, a Rules Committee or Subordinate Legislation Committee was formed we do not know — which resolution is being referred to we do not know. These rules were thereafter examined by the Committee on Subordinate Legislation. When? Which Committee? We do not know. Then where is their recommendations. We — the Committee – made some suggestions. Where are those suggestions? We do not know whether it was correct or not. Because I was member of the previous House I know, what has been stated here, is just contrary to the rules. As for example we said, no security deposit at all from anybody – Gram Panchayat, Zilla Parishad, or anything. But that thing has been done in the name of the Rules Committee. I have not seen that paper. I have made enquiry and I found, so far may personal knowledge goes, – I may be right or I may be wrong – there is nothing here. No circulation has been made with regard to the recommendation or suggestion on the basis of which the rules are being or the Act is being changed. "The rules provide that for the purpose of the first election the local limits of jurisdiction, etc. etc." The Committee recommended that his provision should be incorporated in the Act itself. Where is that recommendation ? We want to see that.

**Mr. Speaker :** Mr. Sen, which paper you are quoting from ?

**Shri Bholanath Sen :** I am reading from the 'Statements of Objects and Reasons', Sir. Kindly see. "In-exercise of the powers conferred by section 224."

**Mr. Speaker :** We are discussing about Bill No. 12, 1978. Which Bill you are speaking for ?

**Shri Bholanath Sen :** So far as Bill No. 12 is concerned I will come to that. I will just check it up.

(noise)

I thought that I shall make the submission instead of taking the time of the House twice over. I shall make one submission. If you want I will make another submission with regard to separate Bill – each one is wrong.

**Mr Speaker :** The first point is, the rule 72(1) requires that the papers should be circulated according to the decision of the Lok Sabha. Unfortunately, that is not there in our rules. The Minister has laid down his interpretation. But here in this Assembly we lay down the things. He has said this and he has laid down, and it is before the House. If you wanted to before sending me, you could require it because it is on the table. So, according to the practice of this House, I hold the requirement of laying down under 72(1), as the practice of this House, and I say that this is quite in order and has been complied with.

**Shri Bholanath Sen :** I have not been able to make myself clear. There are two points. One is that uptill now so far as 72(1) is concerned it is word for word's sake as per rule 71(1) of the Lok Sabha.

**Mr. Speaker :** The practice here has been different.

**Shri Bholanath Sen :** The interpretation is same – the same rule has been interpreted. If the same rule, word for word, is same then there is no question of practice. It is question of interpretation. If you decide that the Lok Sabha interpretation is not going to be followed then I am satisfied. The next point is, where is the statement along with the Bill. There shall be a statement along with the Bill, and that Bill shall be kept before the House. I have not got it – 'along with the Bill.'

**Mr. Speaker :** It is laid on the table.

**Shri Bholanath Sen :** Nothing on the table. Where is that 'along with the Bill' – I have not got it.

**Shri Hashim Abdul Halim :** Whether the compliance has been made or not, you can enquire. 'Along with the Bill' means it is on the centre of the table.

**Shri Bholanath Sen :** How do we see ? I draw your attention to rule 66. This has been published in the gazetted under rule 66. "The Governor may order publication of any Bill (together with the accompanying it) statement of objects and reasons, financial memorandum, if any, in the gazette although no motion has been made for leave to introduce the Bill." Now the Hon'ble Speaker has requested the Member

to introduce the Bill and to make a statement. Where is that statement? It has to be placed.

[7-30 — 7-40 P.M.]

**Shri Hashim Abdul Halim :** The rule is, the Minister has to read the statement. The only requirement should be that an explanation should be given that the Bill is replacing on Ordinance. That is before the House. You should have enquired of it.

**Shri Bholanath Sen :** I want a rulling from the Hon'ble Speaker. One point is, whenever a Bill, seeking to replace an Ordinance with or without modification, is introduced in the House there shall be placed before the House, - does it mean 'on the table' ? It means only before the Speaker.

**Shri Hashim Abdul Halim :** Placing before the House means placing before the Speaker.

**Shri Bholanath Sen :** I have not stated. You are once saying 'on the table' and once 'before the Speaker.' Hon'ble Speaker kindly make a distinction. Speaker is a human being.

**Shri Hashim Abdul Halim :** Sending before Mr. Speaker means laid on the table. It has been laid on the table. You should have enquired of it.

**Shri Bholanath Sen :** Obligation is on the Member to come from Jalpaiguri and to find out whether the statement has been made?

**Shri Hashim Abdul Halim :** Obligation is on the Speaker who is to satisfy himself that the Bill is in order.

**Shri Bholanath Sen :** That is obvious. I want to hear the decision or the guidance of Mr. Speaker. Is it suggested that it is only for the Hon'ble Speaker to be satisfied?

**Mr. Speaker :** I have said whatever is in practice of this House. I have found, that has been observed, and I said that the Bill is in order. So, the Speaker is satisfied to that extent, and the Minister has said that it is laid on the table. You can ask not to the Speaker but to the Secretary who is in charge of the table here. He will satisfy that it is laid on the table. You requested me to give you 10 minutes. After 10 minutes I intervened. You have not taken 20 minutes. Please take your seat.

**Shri Bholanath Sen :** Only two minutes more, Sir. I want your guidance only with regard to this, "there shall be placed before the

House" – what does it mean ? It means that without any notice to the member of legislature, without any publication in gazette, when it was made in the gazetter, members can see that the Bill has been gazetted under rule 66 in this particular case. The rule has been placed before the gazette – the rule 66 – and at that time it was introduced in the House. According to rule 66, the publication and introduction have taken place there in the Bill in the House. The word is, "Governor may order the publication of any Bill (together with the Statement of Objects and Reasons and the financial memorandum, if any, accompanying it) in the Gazette, although no motion has been made for leave to introduce the Bill. In that case it shall not be necessary to mover for leave to introduce the Bill, and, if the Bill is afterwards introduced, it shall not be necessary to punish it again."

Now the question is, I am only seeking your guidance on this point. That does not mean that so far as the West Bengal Legislative Assembly is concerned, it differs from the construction of rule 72(1) and it means that if the member in charge places his statement explaining the circumstances on the table or before the Speaker, the people all over Bengal would come and make enquiry and then decide whether they would speak on the Bill ?

**Shri Hashim Abdul Halim :** I beg to clarify this. The only requirement is that the rule requires that a certain statement has been sent along with the Bill – the proposed Bill. Whether that statement has been sent to this House or not. If the statement has been sent it goes to the Secretary and the Secretary before placing of the Bill see whether it sufficiently satisfies the requirements of the rule and that has been complied with whether any other interpretation would be. Nothing else. If the honourable member suggests that copies should be circulated, that is an additional facility which Mr. Speaker may allow or may not allow – this is not bindings. Suppose certain member may make a statement under rule 346. Is he bound to circulate copy of it ? He need not circulate it, but whether the requirement of the rule has been fulfilled or not, whether the statement has been sent to the House or not – if the Speaker is satisfied – that question cannot be raised.

**Shri Bholanath Sen :** I have never come across such things in the civil law at all. He is talking about the criminal law. Now the Bill is seeking to replace on Ordinance. If my friend's suggestion is correct, then let it be recorded that the Bill may only be sent to the Speaker and is only to be laid on the table and the Members will come and just collect it. They will just go to the Speaker and ask, whether is the Bill,

along with statement ? Letter along with the envelope and letter along with the signature – it means something which is taken together. It is the same thing which is taken together. It is not separately taken. It cannot be like that. I have two submissions. First, about the interpretation given in rule 71(1) by Lok Sabhas is not applicable, i.e., whether the interpretation of the Speaker of Lok Sabha dated 21st. August, 1962, on the identical clause will be applicable with regard to 71(1). Secondly, whether the clause means that although the Bill will be distributed to the members of the House, only one statement will be submitted to the speaker and the members are expected to go and look into the statement. If that is so, I shall have a look into the statement. Now, whether the statement has been made. Thirdly, my submission is this, kindly follow, because whatever your decision will be it will be the highest decision not only for today but for all time to come. This rule has created a confusion and 1968 Lok Sabha has given an interpretation on exactly the same words – word for word's sake – and kindly say that 'along with the Bill' means when the Bill is introduced either at the time of publication in the gazette under rule 66 which has done here, or when the Bill is introduced members can see what was the substance of its.

**Shri Hashim Abdul Halim :** My friend has been talking on the whole thing. I have got the right to clarify. The only thing is that when the Minister will be placing the Bill he will have to read out the statement in his Bill, the Objects and Reasons – that an Ordinance has been issued and that the Bill is seeking to replace that Ordinance. Reading of a statement by the Minister means he is laying the statement before the House.

**Shri Bholanath Sen :** If making a statement and placing a statement is the same, as my friend is saying, it is good enough I will abide by it. Sir, kindly give your decision.

[7-40 — 7-50 P.M.]

**Mr. Speaker :** Kindly see that the expression is quite clear "Whenever a Bill is introduced." I asked the honourable Minister to introduce the Bill. When he introduced the Bill he also said "I lay on the table." It is the usual practice. You can come and see. I think provisions of the rules have been sufficiently complied with. He has submitted it to the Speaker long before, giving notice on 6.3.78. According to rule 72(1), introduction is the appropriate stage when the statement explaining the circumstances necessitating the promulgation of Ordinance should be placed. And, so far as I am concerned, I think placing the statement on the table of the House is substantial compliance with the relevant provisions. This is also the convention of this House.

শ্রী সত্যরঞ্জন বাপুলি ও শ্রী সুনীতি চট্টরাজ মহোদয়গণের কাছ থেকে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (সংশোধন) অধ্যাদেশ ১৯৭৮ অনুমোদন অস্বীকৃতি জ্ঞাপনের একটি প্রস্তাব পাওয়া গেছে। বর্তমান প্রস্তাবটি সংবিধানের ২১৩(ব)(ক) অনুচ্ছেদ অনুযায়ী সংবিধিবদ্ধ প্রস্তাবের আওতায় পড়ে এরূপ প্রস্তাব অধ্যাদেশের পরিবর্তে প্রতিস্থাপিত সরকারি বিল বা বিধেয়কের বিবেচনার প্রস্তাবের সঙ্গেই আলোচিত হতে পারে। সুতরাং আমি বর্তমান প্রস্তাবটি সংশ্লিষ্ট বিধেয়কের বিবেচনার প্রস্তাবের সঙ্গেই আলোচনার জন্য ধার্য করছি। এখন আমি মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয়কে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (সংশোধন) অধ্যাদেশ ১৯৭৮ অনুমোদন অস্বীকৃতি জ্ঞাপক প্রস্তাবটি উৎখাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রী নিখিল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মিনিস্টার খালি বিলটি ইনট্রোডিউস করেছেন কিন্তু তার উপর এখনও কোনও বক্তব্য রাখেননি। বক্তব্য রাখার পর তারপর তো রেজোলিউশন আনতে হবে।

**মিঃ স্পীকার :** উনি কনসিডারেশন মোশনেই বক্তৃতা দেবেন।

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to move that this House disapproves the West Bengal Panchayat (Amendment) Ordinance, 1978.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর বিধানসভার উপর আস্থা আছে বলে আমার বিশ্বাস হয় না। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছেন। তারা একটার পর একটা বে-আইনি কাজ করছেন। এই অর্ডিনান্স নম্বর ১৭, ২৮শে নভেম্বর ১৯৭৭ সালে হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার প্রথম গভর্নর হাউস ডাকলেন—সমন করলেন ৪ঠা ফেব্রুয়ারি। আর অ্যাসাম্বেলী বসল ১৫ই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা কথা বলতে চাই। লোকসভার Speaker, Mr. Mavalankar, at the Parliamentary Presiding Officers conference, referring to the issue of Ordinance observed — 'It was obviously wrong convention for the executive government to promulgate Ordinance merely because of shortage of time' এরপর পণ্ডিত নেহেরু অন ১৩.৯.৫৫ বলেছেন, মি. মভালংকর যা বলেছেন I think all my collegues will agree with you that the issue of Ordinance normally is not desirable and it should be avoided as far as possible excepting on special and urgent condition. মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেখানে বিধানসভা বসবে, হাউস ডাকা হয়ে গেছে গভর্নর সমন করেছেন, ঠিক সেই সময় একটা পঞ্চায়েত অর্ডিন্যান্সের মতো অত্যন্ত গুরুত্বপূর্ণ অর্ডিন্যান্স—সারা পশ্চিমবাংলার মানুষ যেটার উপর নির্ভর করে আছে সেই পঞ্চায়েত বিলের অর্ডিন্যান্স, তাড়াতাড়ি করবার কি কারণ হল আমার জানা নেই। এর ফলে গণতান্ত্রিক মন্দিরে আঘাত করা হয়েছে। আপনি জানেন যে সময়ে বিধানসভা ডাকা হয়েছে তারপর এই রকম অর্ডিন্যান্স করার ফলে ওঁরা কিভাবে গণতন্ত্র ধ্বংস করেছেন তাই বলছি। এই দুইটি অর্ডিন্যান্স সম্বন্ধে যখন গভর্নর হাউস ডাকল, ক্যাবিনেটে ডিসিসন হয়ে গেল During the first week of January. That was the decision of Cabinet which was published in the newspapers. গভর্নর সমন করলেন ৪ঠা ফেব্রুয়ারি, ১৫ই ফেব্রুয়ারি হাউস বসেছে, সেই সময়ে অর্ডিন্যান্স জারি করা

যুক্তি যুক্ত নয় এবং অর্ডিন্যান্স করার ফলে পশ্চিমবঙ্গ বিধানসভার মর্যাদা ও মূল্য ক্ষুণ্ণ করা হয়েছে। আমরা এটা জানি এই পঞ্চায়েত অঞ্চল প্রধান যাঁরা ছিলেন তাঁরা গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত, তাঁদের ডিসমিস করে অগণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন এটা করা হচ্ছে? তার কারণ পঞ্চায়েত নির্বাচনটায় ওঁরা চাইছেন রাজনৈতিকভাবে করা হোক কিন্তু আমরা চাই অরাজনৈতিক নির্বাচন হোক। সেই নির্বাচন করার জন্য এই অর্ডিন্যান্সে আমাদের কণ্ঠরোধের চেষ্টা করা হয়েছে। এটা যুগান্তর, আনন্দবাজার, অমৃতবাজার, হিন্দুস্থান স্ট্যান্ডার্ড প্রভৃতি কাগজে দেখা যাচ্ছে।

[7-50 – 8-00 P.M.]

গ্রামের লোক অধিকাংশ অরাজনৈতিক। রাজনৈতিকভাবে তারা পঞ্চায়েত নির্বাচন চায় না। প্রধানমন্ত্রী বলেছেন অরাজনৈতিক করতে হবে এবং এটা যাতে করতে পারি তারজন্য আমরা যাতে বাধা দিই সেজন্য চেষ্টা করছেন ordinance-এর মাধ্যমে কণ্ঠরোধ করতে। Prime Minster said :—agreed that there should not be any politices in panchayat election. এরজন্য আজকে ওই ordinance করা হয়েছিল বলে ধারণা। কারণ কোনও জায়গায় হাউস ডাকার আগে এটা করা হয় না। ordinance-এর যে ordinance ছিল সেটাতে বেআইনিভাবে কাজ করা হয়েছে। সেটা হল আমাদের দীনেশ মজুমদার তিনি সংশোধন প্রস্তাব করে সেটা কি করতে পারেন। Governor-এর সাক্ষর যুক্ত Ordinance পরিবর্তন করার অধিকার হাউসের আছে কিনা?

**মিঃ স্পিকার :** Ordinance বাতিল করার জন্য বলছেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** Ordinance বাতিল করার জন্য বলেছি। তিনি দুটি ordinance দিয়েছেন। Ordinance আছে omit সেটাতে বলেছেন Substitute ordinance-Governor যেটা সই করে দিয়েছেন সেটা ordinance হল। তাতে আছে—That should be omitted. কিন্তু সেখানে amendment তিনি দিয়েছেন Substituted বলে। যদি ordinance-এ না থাকে তাহলে বিলে আপনি কি করবেন। Ordinance-এ যেটা ছিল সেটা কি ভুল? Governor যেটা সই করেছেন সেটা কি ভুল ordinance এটা কি হাউসের কাছে বলবেন ভুলে ভরা rules-এর কথা যেটা বলেছেন সেটা আমরা চাই না? আমরা বলেছি deposit money নিয়ে গ্রামের লোক নির্বাচনে দাঁড়াবে—তা হয় না।

মিঃ স্পিকার, স্যার, সাবঅর্ডিনেন্ট লেজিসলেশন কমিটির যে রেকমেন্ডেশন ছিল সেই সাবঅর্ডিনেট লেজিসলেশন কমিটির রেকমেন্ডেশন পাল্টে দিয়েছেন। স্যার, গ্রামের দুস্থ লোক ডিপজিট মানি দিয়ে গ্রাম পঞ্চায়েত এবং জেলা পরিষদে দাঁড়াবে এটা হতে পারে না, দ্যাট পোরশন সুড বি ডিলিটেড। সাবঅর্ডিনেট লেজিসলেশন কমিটির রেকমেন্ডেশন ছিল ক্যান্ডিডেটকে কোনও ডিপজিট মানি দিতে হবে না, কিন্তু আপনারা অর্ডিন্যান্সে দিয়েছেন। এই যে ডিপজিট মানি যেটা অর্ডিন্যান্সে দেওয়া আছে....

**Shri Hashim Abdul Halim :** On a point of order, Sir, the Hon'ble Member is discussing Bill No. 13, although he is to discuss on certain resolution. যেখানে কোনও স্কোপ নেই। কিন্তু উনি বলে যাচ্ছেন। There is no scope

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিলটা এসেছে, আগের যেটা, সেটাও ভুল যেটা দীনেশবাবু নিজে স্বীকার করেছেন, সুতরাং এই বিলের আমি বিরোধিতা করছি, অর্ডিন্যান্সটা সম্পূর্ণ ভুল। এই কথা বলে আমি আমার রেজলিউশন মুভ করছি।

**মিঃ স্পিকার :** এর উপর কোনও আলোচনা হবে না, বিলের উপর আলোচনা হবে। আমি এখন মাননীয় মন্ত্রীকে তাঁর বিধেয়কটি বিবেচনার প্রস্তাব উত্থাপন করতে অনুরোধ করছি।

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1978, be taken into considration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিল আমি কিছুক্ষণ আগে ইনট্রোডিউস করেছি পশ্চিমবঙ্গ পঞ্চায়েত সংশোধন বিধেয়ক, ১৯৭৮, সে সম্পর্কে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি যে সমস্ত কথাগুলি বললেন সেগুলি আমার কাছে মনে হয়েছে যে ধান ভাঙ্গতে মহিপালের গীত তিনি গেয়ে গেলেন। তিনি একজন ব্যবহারজীবী তার মতো একজন আইনজীবির কাছে আমার প্রত্যাশা ছিল না উদোর পিন্ডি বুদোর ঘাড়ে চাপিয়ে দেবেন। তিনি যেভাবে এর আগে অবতারণা করলেন যে রাজনীতির ভিত্তিতে নির্বাচন হবে কি হবে না সেটা তিনি যদি ভালভাবে বিলটা পাঠ করতেন তাহলে তার মধ্যে তার যাবার প্রয়োজন হত না।

[8-00 — 8-10 P.M.]

পঞ্চায়েত বাজেট কালকে পেশ হতে চলেছে, মন্ত্রী হিসাবে এই বিষয়ে বিশদভাবে আমার আলোচনা করার ইচ্ছা আছে। মাননীয় বিরোধী সদস্যরা স্বভাবত সেই প্রশ্নের উপর আলোচনা করবেন, আমি তার যথাযোগ্য জবাব দেবার চেষ্টা করব। আজকে সেই ব্যাপারে কিছু ছিল না, তারা অনর্থকভাবে সেটার অবতারণা করেছেন। আমি এখন দি ওয়েস্টবেঙ্গল পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিল ১৯৭৮, সম্বন্ধে কিছু আলোচনা করতে চাই, কেন এটা করা হল, কি এটার ব্যাপার, মাননীয় সদস্যদের কাছে সেটা রাখতে চাই। এই বিলটা পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৭৭, সেটা সংশোধন করার ব্যাপারে এটা আনা হয়েছে। ১৯৫৭ সালের আইনে অঞ্চল পঞ্চায়েত কোন পারপাসে কিভাবে টাকা খরচ করবেন, স্পেসিফিক্যালি সে সম্বন্ধে নির্দেশ রয়েছে। সেই আইনের ৪৬/৪৭ ধারায় বলা হয়েছে, সেই কাজগুলো করা ছাড়াও সরকার যে সমস্ত কাজগুলি স্পেসিফাই করে দেবে, সেই কাজের জন্য তারা টাকা খরচ করবেন। কিন্তু স্টেট গভর্নমেন্ট যেটা বললেন এবং ৪৬/৪৭ ধারায় সেটা উল্লেখ আছে, কোনও অঞ্চল পরিষদে এই বিষয়ে খরচ করার কোনও অথরিটি নেই। ইতিমধ্যে দেখা গেল পশ্চিমবঙ্গ সরকার পঞ্চায়েতকে বললেন, তোমরা কেবল চৌকিদার এবং দফাদারকে মাইনে দেবে, গ্রাম পঞ্চায়েতের খরচ দেবে, তোমরা এস্টাব্লিশমেন্টের জন্য খরচ করবে, পঞ্চায়েতের উন্নয়নমূলক কাজ করতে হবে। এক একটি উন্নয়নমূলক কাজ করার জন্য তারা নির্দেশ দিলেন, কমিউনিটি ইরিগেশন, কোনও সমষ্টি সেচ পরিকল্পনা করতে গেলে যে টাকা লাগে, ১৯৫৭ সালের পঞ্চায়েত আইনে, সে সম্বন্ধে কোনও প্রভিসন আনা হয়েছে যে অঞ্চল পঞ্চায়েত কমিউনিটি ইরিগেশনের ব্যাপারে তারা টাকা খরচ করতে পারবে। দ্বিতীয়ত যে

জিনিসের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি, বিশেষ করে যে ভাবে পঞ্চায়েতকে দিয়ে কাজ করাতে চাই—জানিনা কালকে বিরোধী সদস্যরা কি ভাবে আলোচনা করবেন, তারা পঞ্চায়েতের মাধ্যমে উন্নয়নমূলক কাজ করতে চান কি না, সেই উন্নয়নমূলক কাজ করতে সব চেয়ে বড় কথা এই ১৯৫৭ সালের আইনে এই কথা বলা হয়েছে, দি স্টেট গভর্নমেন্ট মে অ্যালোকেট ল্যান্ড টু গ্রাম পঞ্চায়েত—গ্রাম পঞ্চায়েতকে তারা জমি দিতে পারবে। এবং গ্রাম পঞ্চায়েত যদি জমির ব্যাপারে প্রয়োজন হয় তাহলে সংশ্লিষ্ট ব্যক্তির সঙ্গে আলাপ আলোচনা চালাবেন। তাতেও যদি ফয়সালা না হয় তাহলে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে সেই জমির জন্য বলবেন। তিনি যদি বোঝেন জনস্বার্থে এটা দেওয়া দরকার, তাহলে তিনি স্বভাবতই গ্রামপঞ্চায়েতকে ভেস্ট করবেন। মাননীয় সদস্যবৃন্দ, আপনারা জানেন, অঞ্চল পঞ্চায়েতকে এই ভাবে দেওয়ার কোনও আইন ছিল না, কোনও প্রভিসন ছিল না। ইতিমধ্যে সোশ্যাল অ্যাফরেস্টেশন, সমাজে বন সৃজন পরিকল্পনার কথা উঠেছে। স্বভাবতই বৃক্ষ রোপন মাটিতে হয়, আকাশে বৃক্ষ রোপন হয় না। জমি কোথায় পাওয়া যাবে? সুতরাং প্রশ্ন উঠে। জমি দেবার কোনও আইন ছিল না অঞ্চল পঞ্চায়েতের হাতে, সেই জন্য এই প্রভিসন এখানে আনা হয়েছে যে স্টেট গভর্নমেন্ট এর যে কাজগুলো করবে, অঞ্চল পঞ্চায়েত, তারা যাতে ট্রানজ্যাকশন করতে পারেন তার জন্য এই প্রভিসন দেওয়া। সেই জন্য দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিলে সেই কথা রাখা হয়েছে।

যেহেতু সেই সময় লেজিসলেচার ওয়াজ নট ইন সেশন সেইজন্য আজকে এই বিল আনা হয়েছে। আমি আশা করেছিলাম এই বিল সম্বন্ধে যারা বলছিলেন তাদের বোধ হয় কোনও বিরোধিতা থাকবে না। আমি যদি সুযোগ পাই তাহলে কালকে এ সম্বন্ধে বিস্তারিতভাবে বলব। আমি আপনাদের বলছি যে সমস্ত অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তাতে সরকার নিজেই সন্তুষ্ট নন। আমি মনে করি আরও বেশি করে সংশোধন আনা দরকার। আমি কালকে এই বিষয় বিশেষভাবে আপনাদের কাছে বলব। তবে আজকে যারা বললেন তারা কিন্তু গত ২০ বছর ধরে পশ্চিমবাংলার গ্রামীণ সংগঠনকে পঙ্গু করেছেন, গ্রামীণ সংগঠনকে মৃতপ্রায় করেছেন, গ্রামীণ সংগঠনকে দুর্নীতির আড্ডায় পরিণত করেছেন। স্বভাবতই, আজকে পঞ্চায়েত নির্বাচন অত্যন্ত জরুরি হয়ে পড়েছে এবং সেইজন্য যেটুকু না হলে নয় সেটুকু আনবার চেষ্টা করেছি। আটকে থাকবে কমিউনিটি ডেভেলপমেন্টের কাজ, ইরিগেশনের কাজ, সোশ্যাল ফরেস্ট্রির কাজ সেইজন্য যতটা সম্ভব সেইটুকু সংশোধন এর মধ্যে এনেছি। আমি আশা করি আপনারা এটা বিবেচনা করবেন।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য ভোলানাথ সেন মহাশয় এই ব্যাপারে জনমত সংগ্রহ ও প্রচারের কথা যা বলছেন সে সম্বন্ধে এখন আলোচনা আরম্ভ করছি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 26th March, 1978.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের পরিবর্তন যেটা আনা হয়েছে তাতে দেখছি পরিবর্তনের ধারা যেটা রয়েছে তাতে বলা হয়েছে সাব-স্টিটিউটেড। আমি মনে করি এখানে হওয়া উচিত ছিল সাব-স্টিটিউটেডের বদলে ইনসার্টেড। আমি জানতাম অন্য কেউ অ্যামেন্ডমেন্ট দেননি। স্বভাবতই বুঝতে পারছি যখন অর্ডিন্যান্স হয়েছিল তখন এটা নজর করেনি, পরে এটা

২১৪ ধারা আর সব দেখুন সেখানে কি আছে। রাজ্য সরকারের অবাধ কতৃত্বে সেখানে আছে, পঞ্চায়েত যদি কোনও সিদ্ধান্ত করে সেই সিদ্ধান্ত পাল্টে দিতে পারবে কোনও সিদ্ধান্ত রচনা করে দিতে পারবে। সভাপতি বা সহ-সভাপতি তাদের অপসারণ করতে পারবে পঞ্চায়েত সুপারসেশন করার ক্ষমতা রাজ্য সরকারের আছে, একেবারে নিচের তলার বি.ডি.ও এক্সটেনশন অফিসার থেকে আরম্ভ করে একেবারে রাজ্য সরকারের মন্ত্রী পর্যন্ত যে প্ল্যানিং কমিটি রাজ্য স্তরে জেলা স্তরে তারা সমস্ত জায়গায় কর্তৃত্ব করতে পারবে। অন্যান্য রাজ্যে যেমন তামিলনাড়ু মহারাষ্ট্র ইত্যাদি জায়গায় সমস্ত অফিসার, কালেকটরস তারা অ্যাশোসিয়েট হতে পারে আর এখানে কর্তৃত্ব করতে পারবে খরবদারি করতে পারবে। আজকে পঞ্চায়েতগুলি যদি কতৃত্বহীন হয় তাহলে সে কি করতে পারবে? আগামী দিনে পঞ্চয়েতগুলি হবে ক্ষমতাহীন, কর্তৃত্বহীন, ঠুঁটো জগন্নাথ এবং সেখানটা একটা রাজনীতির পাঠশালা হয়ে দাঁড়াবে। এছাড়া আমি আর কিছু মনে করি না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে নির্বাচনের কথা বলা হয়েছে এবং আমাদের উপলক্ষ করে কটাক্ষ করা হয়েছে যে দলহীন গণতন্ত্র এখানে থাকা উচিত ছিল। এখানে পার্টি সিস্টেম আছে, সেদিকে লক্ষ্য রেখে বলেছেন দলের ভিত্তিতে নির্বাচন হবে এবং সেই নির্বাচনের মাধ্যমে বিভিন্ন দলের প্রতিনিধিরা আসবে। কিন্তু আপনারা বলছেন এই রকম দলহীন পঞ্চায়েত কোথায় আছে? আমি বলতে চাই সর্বত্রই আছে দলহীন পঞ্চায়েত। দলহীন মানে হল রাজনৈতিক দলবাজি চলবে না। সুভাষের আদর্শের ভিত্তিতে, মার্কসীয় আদর্শের ভিত্তিতে, গান্ধীজীর আদর্শের ভিত্তিতে আলোচনা হোক, কিন্তু পঞ্চায়েতে দলবাজি চলবে না। আপনারা বলতে চান পঞ্চায়েতে দলবাজি চলবে? আমি জিজ্ঞাসা করতে চাই সোভিয়েত রাশিয়া যেখানে সোভিয়েত সমন্বয় আছে, সেখানে কি অন্য দল আছে? আমি জিজ্ঞাসা করি সেখানে দলের ভিত্তিতে ভোট হয়? সেখানে কখনও হয় না। সোভিয়েতে যেমন দলবাজি নেই সেই রকম এখানে গান্ধীজী কি বলেছেন? গান্ধীজী তাঁর গ্রাম স্বরাজ বইতে বলেছেন--গ্রাম স্বরাজ সম্বন্ধে আমাদের প্রধান লক্ষ্য হল পরিপূর্ণ সাধারণতন্ত্র এবং এই পরিপুর্ণ সাধারণতন্ত্রে গ্রামের শাসন ব্যবস্থা ৫ জন নির্বাচিত সদস্যের সমন্বয়ে পঞ্চায়েত দ্বারা পরিচালিত হবে। সদস্যবৃন্দ গ্রামের বয়স্ক পুরুষ স্ত্রীলোক দ্বারা নির্বাচিত হবেন, এদের ক্ষমতা থাকবে। বিশেষ ক্ষমতা, বিশেষ আইনে গ্রামের সাধারণতন্ত্র হতে পারে। গান্ধীজীর মতো জয়প্রকাশ নারায়ণও অনুরূপ মন্তব্য প্রকাশ করেছেন এটা কিন্তু অন্তরে উনি চান গ্রামে রাজনৈতিক দলবাজি করলে অবস্থাটা কি দাঁড়াবে? এখানে

আপনারা অভিযোগ করেন কোনও ব্যয় বরাদ্দ এনে বিরোধীরা কেবল বিরোধিতার জন্যই বিরোধিতা করেন, তেমনি আমরাও বলছি আপনারা সমর্থনের জন্যই সমর্থন করেন। গ্রামে বিরোধিতা করতে চান, বিরোধিতার জন্যই বিরোধিতা হবে। আবার অনুরূপভাবে যারা ক্ষমতা দখল করবেন তারা এই সব করতে চাইবেন। ফলে পরিণামটা কি হবে? প্রথম দু'বছর কিছু কাজ হবে না। আমি ১৯ বছর পঞ্চয়েত করছি, এটা ভাল করেই জানি। প্রথম দু'বছর শুধু ঝগড়াঝাটি হবে। তারপর একটু স্থিথাবস্থা আসবে যে ঝগড়াঝাটি করে কি হবে, কিছু কাজকর্ম করা হোক, এই রকম অবস্থা যখন হবে তখন আবার সেই নির্বাচনের দামামা বেজে উঠবে। সুতরাং কোনও সময় কাজ হবে বলে আমরা মনে করি না। তাছাড়া আমরা

যারা অনুপযুক্ত লোক তারা দলীয় টিকিটে জিতে আসতে পারেন। গ্রাম পঞ্চায়েতে যদি হাওয়া চলে যায় তাহলে এমন সব লোক আসবে যারা হয়ত একেবারে অনুপযুক্ত, ভালভাবে পঞ্চায়েত পরিচালনা করতে পারবেন না। আবার দেখা যাবে তার আওতার বাহিরে এমন অনেক লোক থাকবেন যারা হয়ত চান গ্রামের উন্নয়ন হোক, গ্রামে নলকূপ, রাস্তাঘাট হোক, যদি আমরা দলীয় নির্বাচন পরিচালনা করি তাহলে সেই সব লোকদের হারাব। এখন সেই সব লোকদের হারালে গ্রাম ক্ষতিগ্রস্ত হবে। তারপর এই আইনের মাধ্যমে ন্যায় পঞ্চায়েত গঠনের কথা আছে। ভগবান না করুন আপনাদের সুবুদ্ধি হোক ন্যায় পঞ্চায়েত যেন না হয় এই দলের ভিত্তিতে যদি ন্যায় পঞ্চায়েত গঠন করেন তাহলে গ্রামে রক্তা-রক্তি হবে, রক্তক্ষয়ী সংগ্রাম হবে। আপনাদের ঐ বেঞ্চে বসে যারা রক্তক্ষয়ী কৃষক আন্দোলন গড়ে তোলার স্বপ্ন দেখেন তাদের উদ্দেশ্য হয়ত সফল হবে, কিন্তু তাতে গ্রামের উন্নতি হবে না। কিন্তু এই আইনের মাধ্যমে আমরা দেখছি আপনারা কি চাইছেন? এই বাজেট ভাষণে বলেছেন গ্রামের রাস্তাঘাট, নলকূপ, ইত্যাদি সব কিছুই গ্রাম পঞ্চয়েত পরিচালনা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইনটা ভাল করে পড়লেই দেখতে পাবেন আইনের মধ্যে কোনও কিছুই করার ক্ষমতা গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয় নি। ধারাটা একবার দেখুন, গ্রাম পঞ্চয়েতের মাধ্যমে এই জনপথ, জলপথ হবে, যেটা কেন্দ্রীয় সরকারের নয়, রাজ্য সরকারের নয়, অন্য কোনও সংস্থার নয়, ব্যক্তিগত মালিকানার নয়, এই সমস্ত রাস্তা, বা জলপথ হবে গ্রাম পঞ্চয়েতের মাধ্যমে।

[11-40 – 11-50A.M.]

আর কোন সম্পত্তিটা গ্রামপঞ্চায়েতের হবে--যেটা কেন্দ্রীয় সরকারের নয়, রাজ্য সরকারের নয়, ব্যক্তিগত মালিকানার নয়, কিম্বা অন্য কোনও সংস্থার নয়--সেই সম্পত্তিটা পঞ্চায়েতের হবে, এই হচ্ছে অবস্থা। স্যার, এই প্রসঙ্গে বলি। একজনকে নিমন্ত্রণ করা হল যে আমার বাড়িতে তোমার নিমন্ত্রণ। কোন মাসের কোন বারে আসবে? যে মাসে শনিবার বা মঙ্গলবার নেই সেইমাসে আসবে। স্যার, এটাও ঠিক তাই। রাজ্য সরকারের নয়, কেন্দ্রীয় সরকারের নয়, অন্য কোনও সংস্থার নয়, ব্যক্তিগত মালিকানারাও নয়--স্যার, তারপর আর কোনও জনপথ বা জলপথ নেই। সুতরাং তাদের উপর পঞ্চায়েতের নিয়ন্ত্রণ, তাদের কাজকর্ম এটা কিছুতেই হতে পারে না। এই আইন না বদলালে কোনও পঞ্চায়েত সফল হতে পারে না। সেইজন্য শ্রী অশোক মেটা, তিনি পঞ্চায়েত কমিশনের সভাপতি, তিনি ঠিক কথা বলেছেন, তিনি ঠিক উপদেশই আপনাদের দিয়েছেন যে ৫ কোটি টাকা কেন খরচ করবেন, ৫ কোটি টাকা খরচ করবার দরকার নেই। এই টাকা খরচ করে যে পঞ্চায়েত গঠন করবেন তার দ্বারা কখনও কিছু হতে পারে না। তারপর আপনারা বলেছেন, ফাইন্যান্স কোথা থেকে আসবে। যারা গ্রাম থেকে এসেছেন তারা ভাল করে লক্ষ্য করলে দেখবেন,২৫ ধারায় আছে সেখানে গ্রাম পঞ্চায়েতের মধ্যে যাদের ঘরবাড়ি আছে, এতদিন পর্যন্ত সেই গ্রাম ঐতিহাসিক যুগ থেকে যে যার জায়গার উপর ঘর তৈরি করতে পারতো বা সেই স্বাধীনতা তাদের ছিল, কিন্তু এই আইনের মধ্যে আর সে রকম অধিকার আর কারুর নেই। সেখানে কোনও ঘর করতে গেলে তাদের পঞ্চায়েতের অ্যাপ্রুভাল নিতে হবে যেমন মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশনে

হয়। এবং সেখানে অ্যাপ্রুভাল নিতে গেলে ২৫ টাকা দিতে হবে। স্যার, গ্রামের একটা গরিব লোক সে বরাবর কুঁড়ে ঘর করে এসেছে, সে হয়ত কিছু এক্সটেন্ড করবে বা আরও একটা ঘর তৈরি করবে, সেখানে যদি তাকে অ্যাপ্রুভাল নিতে হয় এবং তাকে যদি ২৫ টাকা দেবার কথা বলতে হয় তাহলে সেই পঞ্চায়েতের পিছনে ভাল করে তেল মাখিয়ে যেতে হবে। তা না হলে এমন পিটুনি দেবে যে তাকে আর পঞ্চায়েতি করতে হবে না। তারপর এতদিন পর্যন্ত বলা হয়েছে পঞ্চায়েতের ফাইন্যান্সের জন্য জমির উপর কিছু ট্যাক্স বসাও, বৃত্তিকর বসাও, ঘরবাড়ির উপর ট্যাক্স বসাও এতদিন পর্যন্ত তা ছিল, এবারেও তাই রাখা হয়েছে। কিন্তু অসুবিধাটা কোথায়? এখানে অনেক অঞ্চলপ্রধান আছেন আপনাদের ওদিকেও আছেন --তাদের জিজ্ঞাসা করলে জানতে পারবেন, সেখানে জমির উপর খাজনা সরকার একবার নিচ্ছেন আর একবার যদি পঞ্চায়েত আনতে যায় তখন লোকে সেটা ভাল চোখে দেখে না। আয়ের উপর ইনকাম ট্যাক্স আছে, সেই আয়ের উপর যখন বৃত্তিকর নিতে যায় তখন সেটা লোকে ভালে চোখে দেখে না। এমন কি বি.ডি.ও. ও তার অফিসের স্টাফ যারা এই পঞ্চায়েতকে নিয়ন্ত্রণ করেন এবং বি.ডি.ও. যেখানে ট্যাক্স আদায় না হলে নানা রকমের রিমার্ক করে আসেন সেই বি.ডি.ও. বা বি.ডি.ও. অফিসের স্টাফরা ট্যাক্স দিতে চান না, তারা এটা ভাল চোখে দেখেন না। এইজন্য অনেক পঞ্চায়েত সেখানে ট্যাক্স আদায় করতে পারে না বা আদায় করতে সাহস পায় না। আইন অনুযায়ী যে ট্যাক্স তাদের প্রাপ্য সেই ট্যাক্স তারা আদায় করতে পারে না। সেইজন্য পঞ্চায়েত অসফল হয়েছে। আজকে এই আইনের মধ্যেও এই ভাবে বলা হয়েছে যে টাকা তুলুন। এই প্রসঙ্গে আমি পঞ্চায়েত মন্ত্রীকে বলব, অন্যান্য জায়গায় এখান থেকে যেমন অনেক টিম গিয়েছে সেই রকম দরকার হলে আরও টিম পাঠান। সেখানে গিয়ে দেখুন তামিলনাড়ু, মহারাষ্ট্র কি করছে। স্যার, তারা ল্যান্ড রেভিনিউ যা তুলছে তার একটা অংশ দিয়ে দিচ্ছে। সেই ভাবে রাজ্য সরকারেরও উচিত বিভিন্নভাবে টাকা দেওয়া। কিন্তু দুঃখের বিষয় আমরা দেখছি সেখানে মাত্র ৯ কোটি টাকার বরাদ্দ আনা হয়েছে। এর মধ্যে আবার ৫/৬ কোটি টাকা ইলেকশনের জন্য যাবে। তা যদি যায় তাহলে আর থাকল কত টাকা সেটা আপনারা বিবেচনা করে দেখুন। অথচ তামিলনাড়ু ১৯৭৩-৭৪ সালে ১০৪ কোটিরও বেশি টাকা বরাদ্দ করেছিল, ১৯৭৬-৭৭ সালে ১০৬ কোটি টাকা বরাদ্দ করেছিল। আর আপনারা মাত্র এখানে বরাদ্দ করেছেন ৩/৪ কোটি টাকা। এই নিয়ে কি আর হতে পারে? তারপর ঐ চৌকিদার দফাদারদের বেতন সম্পর্কে কয়েকটি কথা বলি। তাদের বেতন দেবার অঙ্গীকার পুরোপুরি আপনারা করেন নি। অ্যাডমিনিস্ট্রেটিভ কস্ট, চৌকিদার, দফাদারদের বেতন বা সেক্রেটারিদের বেতন--চৌকিদার, দফাদারদের বেতন হিসাব করে পুরোপুরি দেবেন একথা স্বীকার করেন নি। এই আইনের মধ্যে আছে, আপনারা পুরো দিতে পারেন, আংশিক দিতে পারেন, এখন অবশ্য আংশিক দিচ্ছেন। কিন্তু শহরের পুলিশকে যদি পুরোপুরি টাকা বেতন দিতে পারেন, সমস্ত কিছু প্রভিডেন্ট ফান্ড থেকে আরম্ভ করে সব কিছুর দায়িত্ব সরকার নেন, তাদের ইউনিফর্ম পর্যন্ত সরকার থেকে দেন। কিন্তু গ্রামের যে পুলিশ, তাদের টাকা দেওয়ার দায়িত্ব সম্পূর্ণ ভাবে সরকার নেবেন না কেন? এটা নেওয়া একটা ময়্যাল অবলিগেশন, এটা নিতে হবে। গ্রাম এবং শহরের মধ্যে এই তফাৎ কেন? এই অবস্থা চলতে পারে না।

তারপর সেক্রেটারিদের বেতন দেবার আশ্বাস আপনারা দিয়েছেন। তাদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করবেন। বিগত কংগ্রেস সরকার তাদের সেই ভাবে আশ্বাস দিয়েছিলেন। যে তাদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা হবে। কিন্তু সরকার যখন তা স্বীকার করলেন না, তখন তারা হাইকোর্টে কেস করল। তারপর কংগ্রেস সরকার স্বীকার করলেন যে তাদের সরকারি কর্মচারী হিসাবে তাদের সমস্ত মাইনে কড়ি দেওয়া হবে, সুযোগ সুবিধা দেওয়া হবে। তাতে তারা আশ্বস্ত হল। কিন্তু অবাক হওয়ার বিষয়, দেখা গেল যে কংগ্রেস সরকার যাবার আগে তাদের রায়ের বিরুদ্ধে একটা আপিল করে গেছে। সেই আপিল এখনও আছে। এই বামফ্রন্ট সরকার কয়েক মাস হল এসেছেন, তাদের আপিল কিন্তু এখনও তুলে নেননি। তাদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করে নেওয়া উচিত। বিগত সরকার তাদের জন্য যে ২৫ টাকা ধার্য করেছিলেন, তার বদলে আপনারা ১৫ টাকা করেছেন। তাদের ২৫ টাকাই দেওয়া উচিত, এই ব্যাপারে গড়িমসি করা উচিত নয়। আপনারা কমিশন করার কথা বলেছেন, তা যা করবার করুন, কিন্তু ইতিমধ্যে তাদের যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেটা মেনে নেওয়া উচিত। তাদের বিরুদ্ধে যে আপিল করা হয়েছে, তাদের যে মামলার মধ্যে এখনও রাখা হয়েছে, সেটা তুলে নেওয়া উচিত। পুরুলিয়া যখন পশ্চিমবাংলার সঙ্গে যুক্ত হল, সেখানকার অঞ্চল পঞ্চায়েত কর্মীরা এখানে এল? বিহার সরকার সরকারি কর্মচারী হিসাবে গ্রাম সেবক হিসাবে গণ্য করত, কিন্তু এখানে আসার পর তাদের একেবারে অনিশ্চয়তার মধ্যে ফেলে দেওয়া হল। সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা হল না। একটা অংশকে যদিও সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা হয়েছে, আর একটা অংশকে সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েতমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখতে চাই যে পঞ্চায়েতকে যদি সফল করতে হয় আমরা জানি পশ্চিমবাংলার শতকরা [illegible] ৮০ ভাগ লোক গ্রামে বাস করে। এই গ্রামগুলোকে যদি উন্নতি করতে হয় তাহলে এই পঞ্চায়েত এর কাজকর্মকে সফল করতে হবে। তবেই গ্রামের সর্বাঙ্গীন উন্নতি হতে পারে। তামিলনাড়ুতে প্রত্যেকটি কাজ, রাস্তা হোক, জল নিকাশি ব্যবস্থা হোক প্রাথমিক বিদ্যালয় হোক, সব কিছুই পঞ্চায়েত পরিচালনা করে। সেখানে সুন্দর একটা ব্যবস্থা আছে, পঞ্চায়েত সেখানে একটা অবহেলিত দপ্তর নয়। আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে পশ্চিমবঙ্গে এই পঞ্চায়েত দপ্তর হচ্ছে অত্যন্ত অবহেলিত দপ্তর। এই দপ্তরের জন্য যে টাকা বরাদ্দ হচ্ছে, তা না মঞ্জুর করার মতো, এই দপ্তরের গুরুত্ব এতটুকু স্বীকার করা হয়নি। এখানে আমি অনুরোধ করব মন্ত্রী মহাশয়কে, তিনি মন্ত্রী সভার কাছে প্রচন্ড চাপ সৃষ্টি করুন, পশ্চিমবঙ্গকে যদি উন্নত করতে হয় তাহলে পঞ্চায়েতকে অধিকতর ক্ষমতা দিতে হবে, পঞ্চায়েতকে ওয়েল ইকুইপ্‌ড করতে হবে। সেটা যদি না করতে পারেন তাহলে তাঁর এই দপ্তরে থাকার দরকার নেই। দেবব্রত বন্দ্যোপাধ্যায় বামপন্থী আন্দোলনের একটা উজ্জ্বল নাম, এটা কলঙ্কিত হোক, এটা আমরা চাই না। এই বিধানসভায় তিনি উজ্জ্বল হয়ে থাকুন। পঞ্চায়েতকে অধিকতর ক্ষমতা দেওয়া হোক, এটা আমরা চাই। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-50 – 12-00 Noon]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েতমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন তাতে আমরা দেখলাম যে, তিনিও যথারীতি অন্যান্য মন্ত্রীদের মতো গত ৩০ বছরের জাবর না কেটে এবং কংগ্রেসি সরকারের নিন্দা না করে তাঁর ভাষণ উত্থাপন করতে পারলেন না। যদিও আমাদের সময়ে আমরা পঞ্চায়েতের নির্বাচন করতে পারিনি, কিন্তু তথাপি আমি তাঁকে স্মরণ করিয়ে দিই যে, আগামী কিছুদিনের মধ্যে তাঁরা যে আইনের আওতায় নির্বাচন করতে চলেছেন সেই আইন আমাদের সরকারের সময়ে--অর্থাৎ ১৯৭৩ সালে রচিত হয়েছিল। আমরা আশা করেছিলাম শীঘ্রই নির্বাচন হবে। যদিও আমরা কাগজে দেখেছি -- প্রথমে দেখলাম ২১শে মার্চ নির্বাচন হতে পারে এবং তারপের দেখলাম ৪ঠা জুন বোধ হয় নির্বাচন হবে। আমরা আশা করেছিলাম মাননীয় মন্ত্রী আজকে বিধান সভায় তাঁর বাজেট উত্থাপন করতে গিয়ে এ-বিষয়ে একটা নির্দিষ্ট দিন ধার্য করে আমাদের সামনে রাখতে পারবেন যে, কবে নির্বাচন হবে। কিন্তু আমরা এখানে দেখছি সেটা অনিশ্চিত। তিনি তাঁর ভাষণের মধ্যে বলেছেন,"যাই হোক আমরা আশা করব আগামী ২/৩ মাসের মধ্যে নির্বাচন হবে সেই ঘোষণা তিনি তাঁর জবাবি ভাষণে করতে পারলে আমরা বাধিত হব।

দ্বিতীয় কথা হচ্ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা নিয়ে অনেক দিন থেকে আলোচনা চলছে যে, পঞ্চায়েত নির্বাচন দলগত ভাবে হবে, কি দলহীন ভাবে হবে। আমার মনে হয় মন্ত্রী মহাশয়ের এটা চিন্তা করে দেখা দরকার যে, যদিও আমাদের দেশে গণতন্ত্র আছে এবং গণতন্ত্র মানে বিভিন্ন দল--সে বিষয়ে কোনও সন্দেহ নেই, এবং বিধানসভা অথবা লোকসভায় দল যুক্ত গণতান্ত্রিক নির্বাচন হয়, কিন্তু সেটা কী উদ্দেশ্যে হয়? আমরা এখানে বিধান সভায় বিভিন্ন দলের সদস্যরা এসেছি এবং আমরা এখানে নীতি নির্ধারণ করি। আপনাদের সরকারের মধ্যেও বিভিন্ন দলের লোকেরা আছেন এবং আপনারা একটা সুনির্দিষ্ট অর্থনীতিতে বিশ্বাস করেন, আমরা একটা ভিন্ন অর্থনৈতিক নীতিতে বিশ্বাস করি। সুতরাং এখানে আমরা আলোচনার মাধ্যমে, বিতর্কের মাধ্যমে একটা পলিসি ঠিক করে দিই এবং সেটা কার্যকর করেন অফিসাররা। কিন্তু আপনারা যে পঞ্চায়েতের নির্বাচন করতে যাচ্ছেন সেই পঞ্চায়েতে যাঁরা নির্বাচিত হবেন তাঁদের সেখানে কোনও পলিসি নির্ধারণের ব্যাপার নেই, তাঁরা সেখানে মোটামুটি ভাবে সরকারি পলিসিকে ইমপ্লিমেন্ট করবেন। আমরা সরকার থেকে টাকা দিয়ে দেব, তারা সেখানে কোথায় কেমন করে কিভাবে রাস্তা করলে ভাল হয়, বা কোথায় কোনও জল-নিকাশি ব্যবস্থা করলে ভাল হয়, কিম্বা কোথায় একটি অগভীর নলকূপ করলে ভাল হয় এবং এই কাজগুলি করতে গিয়ে সেই টাকা যেন অপচয় না হয়, সেগুলি দেখবেন। তার মানে এটাই দাঁড়াচ্ছে মোটামুটি ভাবে যে, কোনও নীতি নির্ধারণ তাঁরা করবেন না। মোটামুটিভাবে তাঁদের যে টাকা এবং যে কাজ দেওয়া হবে, সেই টাকা দিয়ে সেই কাজগুলি তাঁরা সম্পন্ন করবেন। কাজেই সেখানে নীতি নির্ধারণের প্রশ্ন নেই। সুতরাং সেখানে দলগত ভাবে নির্বাচন করার এত প্রবণতা কেন এই সরকারের তা আমরা বুঝতে পারছি না।

তৃতীয় কথা হচ্ছে, এটা চিন্তা করা দরকার যে, আমরা দেখছি এর মধ্যে দল আসার

ফলে সেখানে কাজটা গৌণ হয়ে যায়, মুখ্যরূপ ধারণ করে দলবাজি। এই জিনিস আজকে প্রত্যেক জায়গায় আমরা লক্ষ্য করছি। কাজেই পঞ্চায়েত নির্বাচন হবার পর গ্রাম্য আবহাওয়া যাতে আবার সেই আকার ধারণ না করে, সেদিকে আমাদের অবশ্যই দৃষ্টি রাখা দরকার। আজকে হয়ত সি.পি.এম. দলের সঙ্গে আর.এস.পি. বা ফরওয়ার্ড ব্লক দলের সুমধুর সম্পর্ক আছে। কিন্তু এই সম্পর্ক চিরকাল থাকবে, একথা ভাবার কোনও মানে নেই। আমরা অতীতে দেখেছি সুমধুর সম্পর্ক ছিল না এবং এখনও অনেক জায়গায় দেখছি সম্পর্কে চিড় ধরেছে। কাজেই বামফ্রন্টের নিজেদের দলগুলির মধ্যে মারপিট হবে না, বা কোথায় কে প্রধান হবে, কে উপপ্রধান হবে, কার বাড়ির কাছে রাস্তা হবে, কার বাড়ির কাছে টিউবওয়েল হবে, এই সব নিয়ে নিজেদের শরিক দলগুলির মধ্যে ঝগড়াঝাঁটি হবে না, কে বলতে পারে। আমাদের দলের সঙ্গে তা হওয়া তো স্বাভাবিক। কিন্তু নিজেদের দলের মধ্যেই যে হবে না, এমন কোনও কারণ নেই। বিশেষ করে যেখানে নীতি নির্ধারণের যখন কোনও প্রশ্ন নেই তখন সেখানে যদি আমরা ভাল-মানুষদের বেছে নির্বাচনের মাধ্যমে সর্ব-সম্মতভাবে নির্বাচিত করতে পারতাম তাহলে সেটা আমার মনে হয় সব দিক থেকে ভাল হত। এই জন্য আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীকে আবার অনুরোধ করব--যদিও আমরা কাগজের মাধ্যমে জানতে পেরেছি যে, এটার সম্বন্ধে তাঁরা সেই দলের প্রতীক নিয়ে এই নির্বাচনে নড়বেন, তবুও তাঁকে আবার আমি পুনরায় অনুরোধ করব তাঁর এই সিদ্ধান্ত তিনি পুনর্বিবেচনা করে এই সিদ্ধান্ত পাল্টান। যদি এটা করেন তাহলে গ্রামের মানুষ দলাদলি থেকে খানিকটা বাঁচবে। আমরা জানি এবং একথা সকলেই স্বীকার করতে বাধ্য যে, পঞ্চায়েতের দীর্ঘ দিন নির্বাচন না হওয়ার জন্য সেখানে অনেক গলদ ঢুকে গিয়েছে। কিন্তু একটা জিনিস আমার মনে হয়েছে, আমি ব্যক্তিগতভাবে গ্রামে-গঞ্জে ঘুরে বেড়াই, কেবল দীর্ঘদিন ধরে নির্বাচন হয়নি বলেই গাফিলতি ঢুকেছে তা নয়। খুব দুঃখের সঙ্গে স্বীকার করতে হচ্ছে যে যারা ক্ষমতা চান, পঞ্চায়েত প্রধান হন বা যারা ক্ষমতায় থাকেন পঞ্চায়েত সেক্রেটারি হন বা অন্য কেউ তাদের মধ্যে প্রবণতা দেখা গেছে যে কি করে সরকারি টাকা, টি. আর. হোক, জি. আর হোক কিম্বা গমই হোক, অবশ্য আমি বলছি না যে সবাই এর মধ্যে আছে, তাদের মধ্যে আত্মসাতের প্রবণতা অনেক বেশি দেখা যায়। কাজেই নতুন নির্বাচন করে নতুন পঞ্চায়েত সৃষ্টি করলেই এই ঘুঘুর বাসা ভাঙ্গা যাবে এইরকম ধারণা করার কোনও সঙ্গত কারণ নেই। কাজেই এমনভাবে ব্যবস্থা করতে হবে যে ব্যবস্থার দ্বারা কারও যদি আত্মসাৎ-এর প্রবণতা দেখা যায় সঙ্গে সঙ্গে তার শাস্তি হবে এইরকম ব্যবস্থা যদি না করতে পারেন কেবল নির্বাচনের মাধ্যমে, গান্ধীজীর যে পরিকল্পিত পঞ্চায়েত রাজ যেখানে মানুষের হাতে ক্ষমতা থাকবে তারা নিজেরা ঠিক করবে যে কী করে তাদের গ্রামকে সুন্দরভাবে সাজানো যায় এই যে পরিকল্পনা, এই যে স্বপ্ন সেই স্বপ্ন সার্থক ভাবে রূপায়িত হতে পারে না। কাজেই সেইদিকে মাননীয় মন্ত্রী যেন দৃষ্টি রাখেন। আমি সেই অনুরোধ বিনীতভাবে করছি। শাস্তির ব্যবস্থা না থাকলে পঞ্চায়েত প্রধান কিম্বা সেক্রেটারির আত্মসাৎ-এর প্রবণতাকে বন্ধ করতে পারবেন না। দ্বিতীয় কথা হচ্ছে, ভোটার লিস্ট সম্পর্কে। যে ভোটার লিস্টের মাধ্যমে এই নির্বাচন হতে চলেছে সেই ভোটার লিস্টের বিরুদ্ধে আমাদের অনেক অভিযোগ আছে। আমি সেই অভিযোগ বিভিন্নভাবে আপনাদের দলের কাছে, আপনাদের সরকারের কাছে

পেশ করেছি। তবে যদি ২/৩ মাসের মধ্যে নির্বাচন করেন তাহলে ভোটার লিস্ট হয়তো সম্পূর্ণভাবে ঠিক করতে পারবেন না তবে অ্যাসেম্বলি নির্বাচনে যে ভোটার লিস্ট করা হয়েছিল সেই ভোটার লিস্টে অনেক গলদ আছে একথা আজকের দিনে এই বিতর্কের সময়ে আমি নোট করিয়ে দিতে চাই। যদি সংশোধন করতে পারতেন তাহলে ভাল হত। অবশ্য নির্বাচন অনেকদিন হয়নি, তাড়াতাড়ি করুন এটা দরকার বলে মনে করি। পঞ্চায়েত কর্মচারিদের মাহিনা সম্পর্কে আমি কিছু বলতে চাই। এখানে ৩ পাতায় বলেছেন যে চৌকিদার ও দফাদারদের বেতন বাড়িয়েছেন কিন্তু আমি বলব আমাদের সরকার ১৯৭৭ সালের মাঝামাঝি মার্চ, এপ্রিল অথবা ফেব্রুয়ারি মাস নাগাদ এই সিদ্ধান্ত করেছিল। কাজেই এই কৃতিত্ব আপনারা গ্রহণ করতে পারবেন না। তবে আমি মনে করি চৌকিদার ও দফাদারদের যে বেতন কাঠামো চালু আছে সেটা অনেক কম। এই চৌকিদার ও দফাদাররা ৪৪/৪৫ টাকা মাহিনা পাচ্ছে অবশ্য তাদের ব্যাপারটা পে-কমিশনে পাঠানো হয়েছে কিন্তু আমার বক্তব্য হচ্ছে এই পে কমিশনের রিপোর্ট এর জন্য অপেক্ষা না করে ১০০ টাকা করে বেতন বাড়ানো যায় কিনা সেটা মন্ত্রী মহাশয় যেন ভেবে দেখেন। আমার মনে হয় এরজন্য খুব বেশি টাকা লাগবে না। আমি আর একটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে পঞ্চায়েতের যারা সেক্রেটারি আছেন এদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করার দাবি বহুদিন থেকে। আমার সময়ে আমি যতটুকু জানি তাদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করবার জন্য তৎকালীন মুখ্যমন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু ব্যাপারটা ক্যাবিনেটে আসেনি, ক্যাবিনেটে স্যাংশন হয়নি। পরবর্তীকালে পঞ্চায়েত দপ্তরের সেক্রেটারি তাদের বিরুদ্ধে কেস করে এই জিনিসটা আটকে রেখেছেন।

[12-00 - 12-10 P.M.]

আমার মনে হয় সরকার এই কেসটা উইথড্র করে নিন, এবং পূর্বতন মুখ্যমন্ত্রী মৌখিক আশ্বাস দিয়েছেন সেই আশ্বাসকে অনতিবিলম্বে কার্যকর করুন। এই আবেদন জানিয়ে আপনি যে বাজেট প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে বক্তব্য শেষ' করছি।

**শ্রী নারায়ণ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েতের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা বলছি। পঞ্চায়েতরাজ সম্পর্কে শুধু আজকে নয়, প্রায় স্বাধীনতা যুগ থেকে শুনে আসছি, মহাত্মা গান্ধী থেকে কুমার আপ্পা পর্যন্ত পঞ্চায়েত রাজের কথা বলেছেন। সাত লক্ষ গ্রামের স্বাধীনতার যে কাজ বাকি রয়েছে এই কথা মহাত্মা গান্ধী বলেছিলেন। কিন্তু ৩০ বছর ধরে সারা ভারতবর্ষে একচেটিয়া শাসন করবার পর আমরা দেখেছি সাত লক্ষ গ্রামের স্বাধীনতার কাজ অসম্পূর্ণ রয়ে গেছে, এবং এর দায়িত্ব তাদেরই নিতে হবে যাঁরা আজকে সমালোচনা করছেন এই পঞ্চায়েত বাজেটের উপর। আমি লক্ষ্য করছি গত ১৯৭৩ সালে এই পঞ্চায়েত বাজেটের উপর ৩ কোটি ৭০ লক্ষ টাকা তাঁরা বাজেট বরাদ্দ করেছিলেন। ১৯৭৮ সালের মার্চ মাসে মাননীয় মন্ত্রী তাঁর সরকারের পক্ষ থেকে বরাদ্দ করেন ৯ কোটি ৪৩ লক্ষ ৮৬ হাজার টাকা। ৩ কোটি টাকা নির্বাচনের জন্য লাগবে, বাকি টাকাটা গত ১৯৭৩ সালের তুলনায় ডবল প্রায় দ্বিগুন এই বরাদ্দে পেশ করা হয়েছে। সুতরাং এদিক দিয়ে আমি বলি

মাননীয় মন্ত্রী মহাশয়, তিনি যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেটা একটা বৈপ্লবিক কাজ হয়েছে। তাঁর এবং তাঁর সরকারের পক্ষ থেকে খানিকটা করেছেন--যদিও তা নিয়ে এই বাজেটে অনেকগুলি কথা এসেছে, অঞ্চল পঞ্চায়েতের উপর যে ক্ষমতা অর্পিত হয়েছে তিনি এবং তাঁর দলের সরকার তার জন্য যথেষ্ট সন্তুষ্ট নন এটা আমরা জানি। পঞ্চায়েতের উপর আরও বেশি ক্ষমতা অর্পিত হওয়া উচিত, কারণ এতদিন ধরে অঞ্চল পঞ্চায়েতগুলির যে ব্যবস্থা ছিল তার থেকে বিরাট একটা কিছু করা এখন সম্ভব হবে না। অঞ্চল পঞ্চায়েতের হাতে বিরাট একটা কিছু ক্ষমতার চাপ ছিল বলে মনে হয় না, আসলে পঞ্চায়েতের হাতে কিছুই ক্ষমতা নেই। কিন্তু যতটুকু আছে তাতে আমরা লক্ষ্য করেছি বেশিরভাগ ক্ষেত্রে সেই ক্ষমতার অপপ্রয়োগ করা হয়েছে। গ্রামের গরিব মানুষেরা পঞ্চায়েতের অঞ্চল প্রধানের নাম শুনলে আঁতকে ওঠে। দীর্ঘদিন ধরে নির্বাচন না হওয়ার ক্ষমতাটুকু একচেটিয়া হয়ে গেছে, সেইজন্য গ্রামের গরিব মানুষেরা পঞ্চায়েতের প্রধানদের দেখলে আঁতকে ওঠে। আমরা যেমন করতাম, বৃটিশ গভর্নমেন্টের সময়ে স্বাধীনতা সংগ্রামে অংশগ্রহণকারীরা ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্টদের দেখলে বলত বৃটিশের দালালি করে, সেইজন্য আমরা তাঁদের এড়িয়ে যেতাম। গ্রামের গরিব মানুষেরাও সেইরকম অঞ্চল প্রধানদের কাছ থেকে সরে থাকে। প্রতি চার বছর অন্তর পঞ্চায়েত নির্বাচনের কথা ছিল, কিন্তু পূর্বতন সরকার ১৯ থেকে ২০ বছরের মধ্যে তা করতে পারেন নি। কিন্তু বামফ্রন্ট সরকার মাত্র ৮ মাসের মধ্যে সেই কাজ করেছেন--অল্প কিছুদিনের মধ্যে তাঁরা আবার তা পেশ করবেন। এই অল্প সময়ের মধ্যে বামফ্রন্ট সরকার যা করেছেন গত ২০/৩০ বছর ধরে কংগ্রেস সরকার তা করতে পারেন নি। শিক্ষার ক্ষেত্রে ১৪ বছর বয়স্কদের অবৈতনিক করার ব্যবস্থার কথা ১৯৫০ সালের ২৬শে জানুয়ারিতে উত্থাপিত হয়েছিল এবং ১৯৬০ সালের মধ্যে তা করবার কথা ছিল, কিন্তু তা করতে পারেন নি। অথচ বামফ্রন্ট সরকার ৮ মাসের মধ্যে তার ব্যবস্থা করেছেন। ওঁরা বলছেন যে সব ওঁদের রচিত আইন, সেই আইনের উপর দাঁড়িয়ে এসব করা হচ্ছে। ওদের রচিত আইনের উপর করতে হচ্ছে বলে আমরা বিশেষ কিছু করতে পারছি না। ১৯৭৩ সালের আইনে পঞ্চয়েতের হাতে যে ক্ষমতা দেওয়া হয়েছিল তাকে সংশোধন করে করতে গেলে নির্বাচন হয় না। সেজন্য কোনও রকম করে একটা নির্বাচন করতে হচ্ছে। অনেকে দলহীন গণতন্ত্রের কথা বলেছেন। এটা সোনার পাথর বাটির মতো অদ্ভুত কথা। পৃথিবীতে এরূপ জিনিস কোথাও নেই। অতীশবাবু বললেন পঞ্চায়েতের নীতি নির্ধারণ করবার ক্ষমতা যেখানে নেই সেখানে দলের প্রতীকের কোনও দরকার নেই এবং তিনি আরও বললেন ভাল লোক আর কখনও আসবে না। তাহলে রাজনীতি যারা করে তারা কি সমাজের জঞ্জাল? রোমের ইতিহাসে রাজনীতি যারা করত না তাদের গণতন্ত্রের কোনও অধিকার ছিল না। সমাজের যারা অ্যাডভান্স তারাই রাজনীতিতে অংশ গ্রহণ করে এটাই আমার ধারণা। বরং যারা পিছিয়ে পড়া মানুষ, তারা রাজনীতির মধ্যে এলে সচেতন হবে। সমাজের প্রতিটা স্তরে রাজনীতি আছে এবং থাকবে। সুতরাং দলহীন গণতন্ত্রে আমরা বিশ্বাস করি না। পঞ্চায়েত মন্ত্রীকে গ্রামের দফাদার এবং চৌকিদাররা বিশেষভাবে আশীর্বাদ করবে কারণ তাদের ২৭-৫০ এর জায়গায় মাহিনা ৫৫ টাকা করা হয়েছে। এবং অঞ্চল পঞ্চায়েত-এর সচিব যারা আছেন তারাও তাদের বেতন বৃদ্ধির জন্য আশীর্বাদ জানাবে। এই বলে বাজেটের ব্যয়

বরাদ্দের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-10 – 12-20 P.M.]

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় পঞ্চায়েতের যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করছি। পঞ্চায়েতের পেছনে গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের তত্ত্ব আছে। আমাদের বাস্তব অভিজ্ঞতা থেকে মনে হচ্ছে পুরাতন এবং বর্তমান কেন্দ্রের শাসকরা কতটা এই নীতিতে বিশ্বাস করেন তাতে যথেষ্ট সন্দেহ আছে। গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের নীতি হচ্ছে কেন্দ্র থেকে আরম্ভ করে একেবারে গ্রাম পর্যন্ত ক্ষমতার পূর্ণ বিকেন্দ্রীকরণ হবে। মহাত্মা গান্ধী এ নীতির পক্ষে ছিলেন। কিন্তু গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের কথা যাঁরা বলেন তারা এ নীতি পালন করেন না। কেন্দ্রের জনতা পার্টি এই নীতির সমর্থন করেন। তাঁরা গ্রাম পর্যায়ে ক্ষমতা চেয়েছেন, কিন্তু রাজ্যের হাতে ক্ষমতা দিতেই যত আপত্তি। এই ব্যাপারে কেউ কেউ বিচ্ছিন্নতার কথা বলেছেন, কেউ কেউ বলকানাইজেশনের কথা বলেছেন এবং ভারতবর্ষ টুকরো টুকরো হয়ে যাবার কথা বলেছেন। ক্ষমতা যদি বিকেন্দ্রীকরণ করতে হয় তা হলে রাজ্যের হাতে বেশি ক্ষমতা দিতে হবে এবং রাজ্যকেও চিন্তা করতে হবে কিভাবে জেলা ও গ্রাম স্তরে আরও বেশি ক্ষমতা দিতে পারা যায়। সেজন্য রাজ্য সরকার বলেছেন গ্রাম পঞ্চায়েত, গ্রাম সমিতি এবং জেলা পরিষদের হাতে ক্ষমতা দেওয়া হবে। এতদিন পঞ্চায়েতের হাতে বেশি ক্ষমতা দেওয়া হয় নি। পঞ্চায়েত সংগঠনগুলি কেন চলল না তার দুটি কারণ আছে। একটি হচ্ছে ক্ষমতা তাদের দেওয়া হয় নি, অপরটি হচ্ছে কাজ করবার জন্য যে অর্থের দরকার তার ব্যবস্থা করা হয় নি। এখনও জেলা পরিষদগুলিতে খোঁজ করলে দেখা যাবে টাকার জন্য রাস্তা করতে পারে নি। কোনও প্রতিষ্ঠান এভাবে চলতে পারে না। সুতরাং একে যদি কার্যকর করতে হয় তা হলে আরও ক্ষমতা দিতে হবে এবং অর্থও দিতে হবে। গণতন্ত্রের কথা হল—জনগণ নিজের কাজ নিজে করবে, গ্রামের মানুষ নিজেই তাদের পরিকল্পনা তৈরি করবে ও কার্যে পরিণত করবে। এর মধ্য দিয়ে আঞ্চলিক সমস্যার সমাধান হবে। নেতৃত্ব তৈরি হবে, যে নেতৃত্ব পরে জেলা, রাজ্য এবং কেন্দ্রীয় স্তরে সম্প্রসারিত হবে। সেজন্য তাদের হাতে টাকা এবং ক্ষমতা দিতে হবে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলি কেন ভাল ভাবে চলল না এবং এর জন্য রাজনৈতিক দল দায়ী না আইনের ত্রুটি দায়ী এ সম্পর্কে দেশি বিদেশি অনেক পণ্ডিত বিভিন্ন প্রবন্ধের মারফৎ মতামত প্রকাশ করেছেন। সম্প্রতি কেন্দ্রীয় সরকার অলোক মেটাকে সভাপতি করে এ বিষয়েএকটা কমিটি করেছেন, যে কমিটির রিপোর্ট-এর জন্য আমরা নিশ্চয়ই অপেক্ষা করব। সে হিসাবে রাজ্য সরকারকেও অনুরোধ করব ২০ বছর ধরে পঞ্চায়েত শাসন ব্যবস্থা পশ্চিমবঙ্গে কেন ব্যর্থ হল এ সম্পর্কে তাদের পক্ষ থেকে বিবেচনা করা হোক। বিভিন্ন পণ্ডিত এবং রাজনৈতিক ব্যক্তিদের নেওয়া হোক যাঁরা পুঙ্খানুপুঙ্খ ভাবে বিবেচনা করবেন যে পঞ্চায়েত কেন সাফল্যমন্ডিত হল না। ভবিষ্যতে তাদের মতামত আমাদের সাহায্য করবে। মন্ত্রী মহাশয় সঠিকভাবেই বলেছেন পঞ্চায়েতগুলিকে উন্নয়ন কেন্দ্র করতে হবে। ভারতবর্ষ এখন উন্নয়নের পর্যায়ে আছে। সে উন্নয়নের ইউনিট হবে পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলি। রাজ্য সরকার এদের কাজের মধ্যে একটা সমন্বয় সাধন

করবেন। মন্ত্রী মহাশয় বলেছেন, গ্রাম পঞ্চায়েতগুলিকে এই কাজ দেওয়া হবে। কিন্তু আমি বলব ২০ বছর ধরে পশ্চিমবাংলায় পঞ্চায়েত নিয়ে যে অন্যায় ও দুর্নীতিমূলক কাজ হয়েছে তার বিশ্লেষণ হওয়া দরকার। গ্রামে গেলেই এই কথাগুলি শোনা যায় যে অঞ্চল পঞ্চায়েতের প্রধান রিলিফের টাকা বন্টন ও অন্যান্য অনেক দুর্নীতিমূলক কাজ করেছেন। একথাগুলি আমরা সকলেই জানি। এটা প্রায় সবাই জানেন, কিন্তু এদের গায়ে হাত দেওয়া হচ্ছে না, এই সম্পর্কে একটা তদন্ত করার ব্যবস্থা করা উচিত। কারণ, আমাদের সরকারের সমস্ত অর্থ নিয়ে জনসাধারণের কাজ করতে গিয়ে যাঁরা দুর্নীতিমূলক আচরণে লিপ্ত হবেন তাঁরা রেহাই পেয়ে যাবেন এবং আগামী নির্বাচনে তাঁরা প্রতিদ্বন্দ্বিতা করবেন এই রকম জিনিস হওয়া উচিত নয়। তাই সরকার পক্ষ থেকে এইসব বিষয়ে তদন্ত করে অপরাধী যারা তাদের শাস্তি হওয়া দরকার। নির্বাচনের কথা উঠেছে, মন্ত্রী মহাশয় তাঁর বিবৃতির মধ্যে নির্বাচনের কথা বলেছেন। জনতা পার্টি, কংগ্রেসের পক্ষ থেকে যাঁরা বক্তৃতা করেছেন তাঁরা নির্বাচন নিয়ে বলেছেন। নির্বাচন নিয়ে তাঁদের চিন্তার কারণ রয়েছে। কারণ, লোকসভা, বিধানসভার নির্বাচনে তাঁরা দেখেছেন পশ্চিমবঙ্গের জনমত কোন দিকে। পশ্চিমবঙ্গে নির্বাচনের পর উপনির্বাচন দেখেছেন, তাঁরা জানেন পশ্চিমবঙ্গে তাদের জয়ের কোনও সম্ভাবনা নেই। সেজন্য তাঁরা কেউ কেউ দলহীন গণতন্ত্রের কথা বলেছেন, ভোটার লিস্টের কারচুপির কথা বলেছেন। আমরা লক্ষ্য করেছি এই পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে গ্রামে কায়েমী স্বার্থের লোকরা এক জোট হচ্ছে, দুই কংগ্রেস এবং জনতা পার্টি এক জোট হবার চেষ্টা করছে। ২০ বছর ধরে এই অঞ্চল পঞ্চায়েতকে কেন্দ্র করে যেসব স্বার্থান্বেষী ঘুঘুর বাসা তৈরি করেছে তারা জোট বাঁধছেন, সেই সমস্ত কায়েমী স্বার্থের লোকেরা একটা শক্তি তৈরি করে বাধা দেবার চেষ্টা করবেন। কিন্তু সফল হবেন না। কারণ, বামফ্রন্ট সরকারের সঙ্গে গরিব মানুষ, ক্ষেত মজুর, কৃষক, সাধারণ মানুষ রয়েছেন, তাঁদের অসমর্থনে তাঁরা জয়যুক্ত হবেন না, তাঁদের আশা ব্যর্থ হবে। এই কথা বলে আমি এই দাবিকে সমর্থন করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, দীর্ঘ ১৮ বছর বাদে পঞ্চায়েতের যে নির্বাচন হতে চলেছে এবং যে নির্বাচনে ২।। কোটি ভোট দাতা ভোট দেবেন, ৫৬৭ হাজার জনপ্রতিনিধি নির্বাচিত হবেন, এই নির্বাচন অনুষ্ঠান করবার জন্য যে প্রশাসনিক প্রস্তুতি এত অল্প সময়ের মধ্যে বামফ্রন্ট সরকারের মাননীয় মন্ত্রী মহাশয় করেছেন তারজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে নিশ্চয়ই আমরা আশা করতে পারি যে বিগত পশ্চিমবঙ্গে সাধারণ নির্বাচনের ভেতর দিয়ে জাগ্রত জনমত যে রায় দিয়েছেন, মেহনতি মানুষরা যেভাবে মাথা তুলে দাঁড়িয়েছেন পঞ্চায়েত নির্বাচনের ভেতর দিয়েও তাঁদের মধ্যে সেই গণতান্ত্রিক চেতনা নতুন গতিতে সঞ্চালিত হবে। কিন্তু আজকে পঞ্চায়েতের যে বিরাট নির্বাচন হচ্ছে সেই নির্বাচন কতখানি ফলপ্রসূ হবে সাধারণ মানুষ, শ্রমজীবী মানুষ, কৃষক শ্রেণী, নিম্ন মধ্যবিত্ত শ্রেণী মানুষের জীবনে তার মূল্যায়নের প্রয়োজন আছে। একটা পঞ্চায়েতের হাতে কি পরিমাণ ক্ষমতা আমরা দিতে পারছি সেটা মন্ত্রী মহাশয় বলেছেন। জল নিকাশি, পানীয় জলের ব্যবস্থা, রাস্তাঘাট নির্মাণ, পুকুর সংস্কার, ইত্যাদি উন্নয়নমূলক কাজ তাঁরা করবেন। কিন্তু এর মধ্য দিয়ে গ্রামীণ জীবনের যে বিপর্যস্ত অবস্থা সেই অবস্থা

থেকে মুক্তি হতে পারে না। আজকে গ্রাম বাংলার অবস্থা কী, গ্রাম বাংলার সম্বন্ধে দৃষ্টিভঙ্গি কী এই সম্বন্ধে স্পষ্ট ধারণা থাকা দরকার। আমরা পরিসংখ্যানে দেখতে পাচ্ছি বিভিন্ন উন্নয়নমূলক কাজে যে ব্যয় হয় সেই ব্যয় পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যে হিসাব সেই হিসাবে দেখা যাচ্ছে মাথা পিছু উন্নয়ন খাতে ব্যয় হয় সি এম ডি এ তে ৮৫ টাকা, মিউনিসিপ্যাল বাসিন্দাদের জন্য ব্যয় হয় ১৫ টাকা এবং গ্রাম বাংলার জন্য ব্যয় হয় ৮৫ পয়সা। স্বভাবতই গ্রাম এবং শহরের মধ্যে দৃষ্টিভঙ্গির কত পার্থক্য সেটা এর থেকে স্পষ্ট করে ধরা পড়ে। স্বভাবতই পঞ্চায়েত নির্বাচনের ভেতর দিয়ে গ্রাম বাংলার অর্থনীতিকে পুনর্জীবিত করতে হলে মহারাষ্ট্র এবং তামিলনাড়ু যে দৃষ্টান্তের পরিচয় দিয়েছে সেই দৃষ্টান্তে অনুপ্রাণিত হতে হবে। তামিলনাড়ু এবং মহারাষ্ট্রের রিপোর্টে দেখছিলাম সেখানে উন্নয়ন খাতে ব্যায়ের ৫৫ ভাগ জেলা পরিষদ, অঞ্চল পরিষদের ভেতর দিয়ে হয়, কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ১ পয়সা নয়। আমরা যে বিরাট নির্বাচন করতে যাচ্ছি তাতে গ্রামীণ মানুষের মধ্যে একটা প্রচন্ড প্রত্যাশার সৃষ্টি হচ্ছে। পঞ্চায়েতের হাতে যে সামান্য ক্ষর্মতা দেওয়া হয়েছে ভোটের পরে সাধারণ মানুষের সেই প্রত্যাশা মার খেতে পারে। আমরা স্বাধীন ভারতবর্ষে কয়েকটি পর পর নির্বাচন দেখেছি, আমি কবি সুকান্তের একটা কবিতা অনুসরণ করে বলতে পারি অবাক পৃথিবী সেলাম তোমাকে সেলাম, এ দেশে জন্মে ভোট শুধু করে গেলাম। তাই ভোটের মধ্য দিয়ে গ্রামের দুঃখ পীড়িত মানুষের হাতে ক্ষমতা পৌঁছে দেবার যে ব্যবস্থা সেই ব্যবস্থা যদি না করা যায় তাহলে ভোটের সময় যেসব কথা বলেছি সেগুলি অর্থহীন হয়ে যাবে।

[12-20 - 12.30 P.M.]

সেই কারণে আজকে শুধু কেন্দ্র রাজ্যের ক্ষমতার প্রশ্ন নয়, কেন্দ্র রাজ্যের মধ্যে ক্ষমতা বন্টনের দাবি নয়। শতকরা ৭৫ ভাগ গরিব মানুষ যেখানে গ্রামে বাস করে, তাদের অভাব অনটন, দুঃখ দারিদ্র তাদের চিকিৎসার ব্যবস্থা নেই, তাদের শিক্ষার সুযোগ নেই, দারিদ্র পীড়িত সাধারণ মানুষের কাছে ক্ষমতা পৌঁছে দেবার জন্য আমরা কতদুর কি করতে পেরেছি, সেই দাবি কতখানি উচ্চারণ করতে পারব, তার ভিত্তিতে বিচার করতে হবে, প্রকৃত পক্ষে গ্রামবাংলা দুঃখী মানুষদের জন্য আমাদের আন্তরিকতা কতটুকু আছে। তারপরের প্রশ্ন ক্ষমতা বন্টনের ক্ষেত্রে যদি কোনও বাধা আসে, সংবিধান যদি বাধা হয়, তাহলে নিশ্চয়ই সাংবিধানিক পথে পরিবর্তনের জন্য আমাদের দাবি জানাতে হবে পশ্চিমবাংলার মন্ত্রী সভার পক্ষ থেকে। তার জন্য গণতান্ত্রিক আন্দোলন গড়ে তোলা দরকার। সংবিধানের সীমাবদ্ধতার মধ্যে দিয়ে যে কাজগুলো করা যায় সেইগুলি আমরা করব, এই কথা বামপন্থী সরকার বলেছিলেন। কিন্তু সঙ্গে সঙ্গে দেশের মানুষের গণতান্ত্রিক চেতনাকে বিকশিত করার জন্য লড়াই করতে হবে। আজকে যেভাবে প্রশাসনিক ব্যবস্থা চলে থাকে, সেই প্রশাসন ব্যবস্থায় উপর থেকে নিচু পর্যন্ত ক্ষমতা ভাগাভাগির যে ব্যবস্থা আছে, যে ভার্টিক্যাল পজিশন-এ আছে, এই ব্যবস্থার পরিবর্তন করতে হবে। নিচু তলার মানুষের হাতে আজকে ক্ষমতা দিতে হবে, সেই মানুষগুলোর আত্মশক্তিতে প্রতিষ্ঠিত করার জন্য। আজকে সেই দৃষ্টিভঙ্গি গ্রহণ করতে হবে। আজকে ব্যুরোক্রাটিক সেন্ট্রালিজম এর জায়গায় ডেমক্রাটিক সেন্ট্রালিজম,

সেই দৃষ্টিভঙ্গিকে কার্যকর করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলের মানুষের কথা বলা হয়েছে, পঞ্চায়েতের মধ্যে দিয়ে গ্রামের গণশক্তিকে জাগরণের কথা বলা হয়েছে। কিন্তু গ্রামের শতকরা ৪০ ভাগ মানুষ ক্ষেত মজুর, তাদের প্রতিনিধিত্বের গ্যারান্টি আজকে কোথায়? এই যে শতকরা ৪০ ভাগ ক্ষেত মজুর, যাদের দুবেলা দুমুঠো অন্নের সংস্থান নেই, মাথা গোঁজবার ঠাঁই নেই, পানীয় জলের ব্যবস্থা নেই, অন্যান্য সুযোগ সুবিধার কথা তো বাদ দিলাম, সেই মানুষদের প্রতিনিধিত্বের সুযোগ কি গড়ে উঠবে? বামফ্রন্ট সরকার এই ৪০ ভাগ খেটে খাওয়া মানুষ, ক্ষেত মজুর, এদের জন্য নির্বাচনে স্থান সংরক্ষণের যদি ব্যবস্থা করতে পারতেন তাহলে কিছু মৌখিক পরিবর্তন হতে পারত। বিশেষ করে আমরা দেখছি, গ্রামের নির্বাচন কিভাবে হয়। কিভাবে প্রভাবিত করে নির্বাচনকে। যাদের মাথায় তেল নেই, সেই মানুষরা নির্বাচনে কতখানি সুযোগ পাবে, এটা নিশ্চয় আমাদের বিচার করে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সঙ্গে সঙ্গে আর একটি কথা বলতে চাই, সেটা হচ্ছে যারা নির্বাচিত হলেন, তারা সঠিক ভাবে কাজ করবেন, এমন বাধ্যবাধকতা কোথায়? পুরানো যারা ছিলেন, কায়েমী স্বার্থ সেখানে জন্ম নিয়েছিল। তারা সেখানে কায়েমী স্বার্থের বাসা বেঁধে বসে ছিল। নতুন যারা যাবেন, তারা যে সঠিকভাবে চলতে পারবেন, তাদের যে জনকল্যাণ মূলক দৃষ্টিভঙ্গি থাকবে, এই গ্যারান্টি কোথায়, এই নির্বাচনের মধ্যে? ১৯৫৭ সালের আইনে ছিল গ্রামসভার ক্ষেত্রে বছরে দুবার করে ভোটাররা অ্যাসেম্বল্ড হতে পারবেন। পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে পরিধিটা বেড়ে যাচ্ছে, সেখানে স্বভাবতই এই ধরনের প্রত্যক্ষ গণতান্ত্রিক প্রয়োগ সম্ভব নয়। তাদের রিকল করার যে ব্যবস্থা, সেটা থাকার দরকার ছিল। কারণ গ্রামাঞ্চলের মানুষদের আজকে নানাভাবে প্রতারিত করার জন্য ব্যবস্থা চলছে। যারা কারচুপির কথা বলছিলেন, ভোটার লিস্টের কারচুপির কথা কংগ্রেস বন্ধুরা তাঁদের বক্তব্যে বলেছেন। গত নির্বাচনে তাদের যে পরাজয়, সেই পরাজয় এর পর থেকে ভুতুড়ে ভোটারের সংখ্যা বাড়ানোর চেষ্টা করছেন। এই যে ভুতুড়ে ভোটার, সেইগুলো যদি ঠিকমতো না দেখা হয়, না যাচাই করা হয়, তাহলে সেই ভুতুড়ে লোক ক্ষমতায় বসে যেতে পারেন। স্বভাবতই যারা পঞ্চায়েত সমিতিতে নির্বাচিত হবেন, তাদের নিয়ন্ত্রণ করার জন্য কৃষক সমিতির আলাদা সংগঠন দরকার। যাঁরা পঞ্চায়েতে নির্বাচিত হবেন, তাঁদের নিয়ন্ত্রিত করবার জন্য কৃষক সমিতির আলাদা সংগঠন গড়ে তাদের সুপারভাইজ করবার জন্য একটা ব্যবস্থা থাকা উচিৎ ছিল এবং তার আইনগত স্যাংশন থাকা দরকার ছিল। স্যার, মাননীয় মন্ত্রী অশোক মিত্র মহাশয় একটা খুব বড় পদক্ষেপ না হলেও একটা বৈপ্লবিক দিক তিনি তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন যে দেড় লক্ষ বেকার যুবকদের বেকারভাতা দেওয়া হবে। কিন্তু গ্রামের যারা বেকার তারা শহরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে এসে স্বভাবতই তারা নাম নথিভুক্ত করতে পারেনা। সুতরাং গ্রাম পঞ্চায়েতের সাথে যদি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলার সুবিধা করে দেওয়া হয়, তাহলে গ্রামে যে সমস্ত শিক্ষিত বেকার আছে, তারাই শুধু নয়, কৃষির ক্ষেত্রে যে প্রচ্ছন্ন বেকারত্ব আছে, ক্ষেতমজুরদের মধ্যে যে বেকারত্ব আছে, তাহলে তাদের তালিকা প্রণয়ন করা সম্ভব হবে। গ্রামাঞ্চলে বেকারদের হিসাব নিকাশ নেই। সেজন্য গ্রামাঞ্চলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলা নিশ্চয় বাঞ্ছনীয়। আজকে মানুষকে জাগাতে হবে কিন্তু মানুষ শুধু কথায় জাগবে না। মানুষের হাতে ক্ষমতা দিতে হবে, নেতাজী যেকথা বলেছিলেন গিভ

পাওয়ার টু দি ইন্ডিয়ান পিপল জনসাধারণের হাতে ক্ষমতা দিতে হবে, সেই ক্ষমতাই আজকে গ্রামে পৌছে দিতে হবে গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে এবার গ্রামের পঞ্চায়েত নির্বাচন হয়ে যাক তারপর চিন্তাভাবনা করতে হবে কি করে শতকরা ৭৫ জন লোকের হাতে ক্ষমতা পৌছে দেওয়া যায়। আজকে বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের কাছে সুযোগ এনে দিয়েছিলেন তাদের প্রতিনিধিকে নির্বাচন করার জন্য, তাদের ভাগ্য নিয়ন্ত্রণ হবে এবং ব্যাপকভাবে জনগণের মধ্যে ক্ষমতা দেওয়া হবে। এই কথা বলে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এম আনাসারুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন, আমি তাকে সমর্থন করছি। কয়েকদিন ধরে বিশেষ করে এবার চলতি অধিবেশনে এসে আমরা একটা জিনিস লক্ষ্য করছি যে কংগ্রেসের দুটো গোষ্ঠী, এস ইউ সি এবং জনতা দল প্রত্যেকটি বিষয়ের উপর তারা এক সঙ্গে বিরোধিতা করছেন বামফ্রন্ট সরকারের। কংগ্রেসের দুটো গোষ্ঠী সম্পর্কে আমরা জানি, তাদের সম্পর্কে আমাদের বলার কিছু নেই, তাদের দেউলিয়া নীতি সম্পর্কে পশ্চিমবাংলার মানুষের একটা ধারণা আছে এবং এস ইউ সি সম্পর্কে আজকে তাদের যে ভুমিকা পশ্চিমবাংলার মানুষ তাদের কাজ কর্মের মধ্যে দিয়ে সেটা উপলব্ধি করেছেন। কিন্তু দুঃখ হয় জনতা দলের বন্ধুদের জন্য। কিছুদিন আগে বিগত মার্চ মাসে লোকসভার নির্বাচনের সময় স্বৈরতন্ত্রের বিরুদ্ধে আমরা একসাথে হাতে হাত ধরে লড়াই করেছি। অথচ আজকে বাজেট অধিবেশনে এসে দেখছি যে ৮ মাস বামফ্রন্ট সরকারের রাজত্বে এবং বামফ্রন্ট সরকার যে সরকার পরিচালনা করছেন সেই সরকারের কোনও কাজেই তারা ভাল জিনিস দেখতে পাচ্ছেন না। তাই আজকে দেখি বিধানসভায় প্রত্যেকটি বিষয়ে তারা বিরোধিতা করছেন।

[12-30 – 12-40 P.M.]

বিশেষ করে আমি আশ্চর্য হয়ে যাচ্ছি যে মাননীয় সদস্য কিরণময় নন্দ মহাশয় তিনি কংগ্রেস দলের সদস্য না জনতা দলের সদস্য আমরা বুঝতে পারছি না--যে ভাবে প্রত্যেকটি ব্যাপারে তিনি কংগ্রেসের মতো প্রত্যেকটি ব্যাপারে বামফ্রন্টের সমালোচনা করছেন। আমি ভাবছি মাননীয় সদস্য কিরণ বাবু তিনি কি আতঙ্কিত হয়ে পড়েছেন অন্ধ্র এবং কর্ণাটকের নির্বাচনের ফলাফল দেখে--তাই তিনি এবং মাননীয় সদস্য রজনী দোলুই মহাশয় একই লাইনে দাঁড়াতে চাইছেন। দুইজনে এখানে আজকে উপস্থিত নেই--বোধহয় বিগ্রেড প্যারেড গ্রাউন্ডে গেছেন। যাই হোক মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। আজকে যারা গ্রাম বাংলা থেকে নির্বাচিত সদস্য তারা জানেন আজকে গ্রামে কি অবস্থা--শহর থেকে যারা নির্বাচিত হয়েছেন তারা ঠিক উপলব্ধি করতে পারবেন না। আমরা কেন্দ্র রাজ্যের সম্পর্কের কথা বলি রাজ্যের হাতে অধিক ক্ষমতার দাবি করছি--ঠিক সেই রকম আমরা মনে করি গ্রাম পঞ্চায়েতের হাতে অধিক ক্ষমতা দিলে গ্রামের উন্নতি করা সম্ভব। ১৯৫৮ সালে গ্রাম পঞ্চায়েত গঠন করা হয়েছিল এবং পঞ্চায়েতের হাতে যেটুকু ক্ষমতা দেওয়া হয়েছিল সেটা সাধারণ মানুষের জন্য কাজে লাগানো হয় নি।

আজকে এখানে দলীয় রাজনীতির কথা উঠেছে, কিন্তু আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি যে ১৯৫৮ সালে যেভাবে এবং যে পদ্ধতিতে গ্রাম পঞ্চায়েতগুলি গঠন করা হয়েছিল তাতেও দলীয় রাজনীতি থেকে মুক্ত করা হয়নি। আমরা দেখি গ্রাম পঞ্চায়েতগুলি কংগ্রেসের নেতৃত্বে কুক্ষিগত ছিল—বেশির ভাগ জায়গায়। কংগ্রেসিরা নিজেরা গ্রামপঞ্চায়েতগুলি নিজেদের ইচ্ছামতো ব্যবহার করেছেন। সুনীতি বাবু পঞ্চায়েতগুলি কুক্ষিগত করার কথা বলছিলেন আমি তাকে বলতে চাই জগতবল্লভপুরে চলুন দেখবেন এই ৩০ বছরে গ্রামের মানুষগুলির এতটুকু উন্নতি করতে পেরেছেন কিনা এবং সেই জায়গায় গ্রাম পঞ্চায়েতগুলি এমন ভাবে কুক্ষিগত করে রেখেছিলেন যে কোনও কাজ করা সম্ভব হয় নি গ্রামের স্বার্থে। আর আজকে দলীয় রাজনীতিতে আপনারা আতঙ্কিত হচ্ছেন—পশ্চিমবাংলার মানুষের রায় দেখে আপনারা আতঙ্কিত ভীত এবং সন্ত্রস্ত হয়ে পড়েছেন। আমি বলতে চাই আপনাদের ভয় কি আছে—মানুষের বিশ্বাস এবং আস্থা যদি থাকে এবং পশ্চিমবাংলার মানুষ যদি আপনাদের পছন্দ করেন তাহলে আপনারা নির্বাচিত হবেন কিন্তু আপনারা জানেন যে গত নির্বাচনে পশ্চিমবাংলার মানুষ তারা বামফ্রন্টকে সংখ্যাগরিষ্ঠ দল হিসাবে এখানে পাঠিয়েছেন —কাজেই আমাদের পার্টির নির্বাচনি প্রতীক নিয়ে নির্বাচনে লড়াই করব। গ্রামের মানুষরাই ঠিক করে দেবেন তারা কোন দলকে আগামী দিনে ক্ষমতায় আনবেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে পঞ্চায়েতে যে ক্ষমতা ছিল অর্থনৈতিক ক্ষমতা তার চেয়েও আরও বেশি ক্ষমতা পঞ্চায়েতের হাতে দেবেন--যেমন পানীয় জল থেকে আরম্ভ করে ভূমি সমস্যা এবং ভূমি সংস্কারের ইত্যাদি এগুলি পঞ্চায়েতের এক্তিয়ারে যাতে থাকে তার ব্যবস্থা করবেন। মাননীয় মন্ত্রী মহাশয়ও তার বক্তব্যের মধ্যে এই সমস্ত কথা বলেছেন। আমি মনে করি যে গ্রামের উন্নতি করবেন, গ্রামের পথঘাট, পানীয় জল ইত্যাদি ব্যাপারে তারা পঞ্চায়েতে বসে নিজেরা ঠিক করবেন আগামী দিন গ্রামের ভবিষ্যত সম্পর্কে। এই সমস্ত কারণে আমি এই বাজেটকে আন্তরিক ভাবে সমর্থন করছি। আগামী দিনে ৫৬ হাজার গ্রাম পঞ্চায়েতের নির্বাচন হবে, দুই কোটি ৫০ লক্ষ মানুষের ভোটে তারা নির্বাচিত হয়ে আসবেন। সুতরাং প্রতিনিধি নির্বাচিত হয়ে তারা পশ্চিমবাংলাকে নতুন করে তারা গড়ে তুলবার চেষ্টা করবেন --এটাই আমরা আশা করছি, এই যে সংগ্রামী পদক্ষেপ নিশ্চয় আমরা আন্তরিকভাবে সেই পদক্ষেপকে সমর্থন করি। সঙ্গে সঙ্গে জনতা দলের বন্ধুদের একথা বলি যে আজকে ভারতবর্ষের প্রধান মন্ত্রী মোরারজী দেশাই বারেবারে বলেছেন, আমরাও বলছি, পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেবার কথা, অথচ আমরা যখন কেন্দ্র রাজ্যের সম্পর্কের কথা বলছি, আমরা যখন বলছি রাজ্যগুলিকে আরও বেশি করে আর্থিক ক্ষমতা প্রদান করার প্রয়োজন আছে পশ্চিমবাংলার উন্নতির জন্য, পশ্চিমবাংলার বামপন্থী সরকারের পক্ষ থেকে আমরা যখন কেন্দ্রের কাছে এই দাবি তুলে ধরছি তখন তাঁরা আতঙ্কিত হয়ে পড়েছেন, জনতা দলের বন্ধুরা আতঙ্কিত হয়ে পড়েছেন এবং কেন্দ্রীয় সরকার দুর্বল হয়ে যাবে এই কথা বুঝাবার চেষ্টা করছেন। কিন্তু ঠিক উল্টো দিক থেকে আমরা দেখছি। ভারতবর্ষের প্রধান মন্ত্রী মোরারজী দেশাই বারবার পঞ্চয়েতের কথা বলছেন, পঞ্চায়েতের হাতে বেশি ক্ষমতা তুলে দেবার কথা বলছেন, তাই জনতা দলের বন্ধুদের কাছে এই দাবি কি করতে পারেন না? কেন্দ্রীয় সরকারের প্রধান মন্ত্রী যেকথা বলছেন সোজাসুজি ভাবে গ্রাম বাংলার উন্নতি করার

জন্য পঞ্চায়েতগুলির হাতে সোজাসুজি আর্থিক যে ব্যবস্থা সেই ব্যবস্থা তুলে দেওয়া হোক? আর্থিক সাহায্য কেন্দ্র থেকে পঞ্চায়েতগুলির হাতে তুলে দেওয়া হোক যাতে গ্রামের মানুষ তাদের আগামী দিনে জীবনের জন্য বাঁচতে পারে, আগামী দিনে পশ্চিমবঙ্গকে নতুন করে গড়ে তুলতে পারে? বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমাদের মাননীয় মন্ত্রী যে পঞ্চায়েত বাজেট আমাদের সামনে রেখেছেন সেই বাজেটের সঙ্গে যদি কেন্দ্রীয় সরকার তাদের হাতকে প্রসারিত করে দেন এবং গ্রামের উন্নতি করার জন্য পঞ্চায়েতের মাধ্যমে যদি আরও আর্থিক সাহায্যের হাতকে এগিয়ে নিয়ে আসেন নিশ্চয় আমরা মনে করি গ্রামের উন্নতি হবে। ভারতবর্ষের প্রধান মন্ত্রী যে কথা বলছেন, আমরা দেখতে চাই সেটা বাস্তবে রূপায়িত হোক এবং পশ্চিমবাংলা থেকে সেটা শুরু হোক। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ভারতবর্ষের প্রধানমন্ত্রীর ঐ প্রসারিত হাতকে অসংকোচে গ্রহণ করে আগামী দিনে নূতন বাংলাকে গড়ে তোলার জন্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এগিয়ে যাবে এটাই তো হওয়া উচিত ছিল। কিন্তু আমরা দেখতে পাচ্ছি তা নয়। আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি ঐ সম্বন্ধে নানা রকম বিরূপ আলোচনা, নানা রকম বিরূপ মন্তব্য করা হচ্ছে। অতীশ বাবু বললেন, সুনীতি বাবু বললেন, যে পঞ্চায়েতের কথা বলুন, আমি মনে করিয়ে দিই অতীশ বাবুকে, সুনীতি বাবুকে যে পঞ্চায়েতের কথা বলতে গিয়ে তিনি হঠাৎ আবিষ্কার করলেন আজকে ফরোয়ার্ড ব্লকের সঙ্গে আর. এস. পি. র সঙ্গে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে সম্পর্ক আছে সেই সম্পর্ক আগামী দিনে ব্যহত হতে পারে। আপনি যে কথা বললেন, আপনার পার্টির বন্ধু যেকথা বলে গেলেন সেকথা আমরা এই চলতি অধিবেশনে বারে বারে শুনেছি এবং বারে বারে আমাদের একথা বলা হয়েছে, আমি আপনাদের একথা মনে করিয়ে দিতে চাই পশ্চিম বাংলার গণতান্ত্রিক সংগ্রামী মানুষ তারা নির্দেশ দিয়েছে বামফ্রন্ট ঐক্যবদ্ধ ভাবে ঐক্যবদ্ধ শক্তি নিয়ে পশ্চিমবাংলার মানুষের হাতিয়ার হিসাবে কাজ করবে। কাজেই কোনও পার্টির ক্ষমতা নেই আজকে অন্য কোনও পথে যায়। এটা আমাদের সম্পূর্ণ নিজস্ব ব্যাপার, ঘরোয়া ব্যাপার, এটাতে আপনাদের খুব বেশি করে মাথা না ঘামালেও চলবে। বামফ্রন্টের ঐক্য আছে, আগামী দিনেও থাকবে এবং আগামী দিনে আরও সুদৃঢ় হবে। এই পঞ্চায়েতের মধ্যে দিয়ে গ্রাম বাংলার বামফ্রন্ট শক্তিতে আমরা আরও সুসংগতভাবে সংগঠিত করে আরও বামফ্রন্টকে মানুষের কাছে জনপ্রিয় করে তুলে আগামী দিনে বামফ্রন্ট ঐক্যবদ্ধ 'শক্তি নিয়ে গ্রামবাংলাকে নূতন করে গড়ে তোলার শপথ গ্রহণ করে এই বাজেট বরাদ্দকে আরও একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পান্নালাল মাঝি :** স্যার, আমি একটি জিনিস আপনার কাছ থেকে পরিষ্কার করে নিতে চাচ্ছি। বাজারে গুজব, কাগজেও বেরিয়েছে যে একজন কংগ্রেস এম, এল,এ-র নাম হচ্ছে দাওয়া নারবুলা, তিনি নাকি ইন্দিরা কংগ্রেসে যোগদান করেছেন। এটা আপনাকে এখানে জানিয়েছেন কিনা জানিনা, আমাদের জানা দরকার যে তিনি কোন কংগ্রেসের এম,এল,এ হলেন এটা আপনি আমাদের কাছে পরিষ্কার করে দিলে আমাদের পক্ষে সুবিধা হয়।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় পঞ্চায়েত

মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন তারজন্য আমি তাঁকে প্রথমেই ধন্যবাদ জানাচ্ছি। তিনি গ্রাম বাংলার স্বায়ত্ত শাসনে--ঐ ৩০ বৎসরের কংগ্রেসি শাসনে গ্রামবাংলার স্বায়ত্ত শাসনের শবযাত্রা শুরু করে দিয়েছিল, এখন পশ্চিমবাংলার সরকারের সেই মাননীয় মন্ত্রী মৃত সঞ্জবনী সুরা দিয়ে তাদের বুকে এখন আশার সঞ্চার করেছেন।

[12-40 – 12-50 P.M.]

গ্রামের মানুষের মুখে একটু হাসি ফুটেছে, এবার আমরা অন্তত সুযোগ পাচ্ছি, এই কায়েমি স্বার্থের শোষণ থেকে বাঁচব। আপনারা ইংরেজ আমলে ইউনিয়ন বোর্ডকে খতম করে গ্রামের মানুষকে পদানত করে তাদের শোষণ করে চলেছিলেন, জমিদারতন্ত্র, সমাজতন্ত্র শাসন চালিয়েছিলেন। এক টাকা দিয়ে দুই জন মানুষকে যাঁরা সেদিন খাটিয়ে নিয়েছিলেন, তাঁদের মাথায় আজকে চিন্তা ঢুকেছে যে পঞ্চায়েত নির্বাচন হচ্ছে। তাই তাঁরা আতঙ্কিত হয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাঁরাও স্বীকার করেছেন এবং মাননীয় সদস্য অতীশ সিন্হা মহাশয় বলেছেন--আমরা নির্বাচন করতে পারিনি, সেখানে গলদ আছে। এই পঞ্চায়েত রাজের স্বপ্ন ছিল এবং সেজন্যই সেদিন তারা ইংরেজের বিরুদ্ধে লড়াই করেছিল এবং মেহনতি মানুষ জঙ্গল কেটে যে জমি তৈরি করেছিল ভেবেছিল তাতে তারা নিজেরা চাষ করবে। সে স্বপ্ন তারা বাস্তবে রূপয়িত করতে পারেনি। যে পঞ্চায়েতি রাজের স্বপ্ন তারা দেখেছিল তাতে ভেবেছিল যে ১৯৫৭ সালে যে আইন তাতে সেই গ্রামের গরিব জনসাধারণ, বাউরি সম্প্রদায় কায়েমি স্বার্থকে হটিয়ে নিজেদের উন্নতি করতে পারবে। সেজন্য ১৯৭২ সালে ভোটে কারচুপি করে, সেই আইনকে পাল্টে দিয়ে তাঁরা চেষ্টা করেছিলেন সেখানে স্বৈরতন্ত্রী শাসন প্রসারিত করতে এবং ভ্রমণ আইন করেছিলেন যে আইন আঁতুড়েই মারা গেল, বাস্তবে রূপায়িত করতে পারেননি। তাঁরা ন্যায্য পঞ্চায়েত আইন করেছিলেন, কিন্তু সেই আইন প্রসব বেদনার পর মা ডাকার সুযোগ পায়নি। গাঁয়ের মানুষ দেখলনা সেই আইনের কি গতি, কি তার পরিণতি। তাঁরা গ্রামকে শ্মশানের অবস্থায় নিয়ে গেলেন। গ্রামের মানুষকে প্রতারণা করে যে টিউবওয়েল করলেন, সেই টিউবওয়েল দিয়ে জল বেরুলনা, করলে শব্দ হয়, তখন লোকে বলে এটা কংগ্রেসের ভোটের গ্যাস বেরুচ্ছে। কংগ্রেসিরা যে রাস্তা করেছিলেন সেগুলি ভেঙে ভেঙে পুকুরের সঙ্গে মিশে গেছে। সেই রাস্তায় চলতে গেলে কেবল মাত্র উদয় শংকরের নাচ হচ্ছে। এই অবস্থা দাঁড়িয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমি বড় ব্যাথা পেলাম যে মাননীয় সদস্য বললেন যে কংগ্রেসি সদস্যরা গ্রামের মানুষকে প্রতারণা করে ভোট নিয়েছেন। একথা তিনি বলতে পারেন না। That should be explained.

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** আপনারা জালিয়াতি করে ভোট নিয়েছেন, আমি বলব, যদি সাহস থাকে তো উত্তর দিন।

**শ্রী কমলকান্তি গুহ :** স্যার, মাননীয় সদস্য শ্রী চট্টরাজ কাকে পয়েন্ট অব অর্ডার বলে, কাকে পয়েন্ট অব প্রিভিলেজ বলে এবং কাকে পয়েন্ট অব ইনফর্মেশন বলে সেসব কিছুই জানেন না। কাইন্ডলি ওঁর ক্লাশ নেবার ব্যবস্থা করে দিন।

....(নয়েজ)....

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** ১৯৭২ সালে যে নির্বাচন হয়েছিল তাতে গ্রামে বুথ একজন কন্ট্রোল করে গাইয়ে ছাপ দিয়ে সেসব ভোট বাক্‌সে ফেলে দিয়েছিল। আমি জানি মনোরঞ্জনবাবুর নির্বাচন কেন্দ্রে কি ঘটেছিল, তাদের ধরে বলা হল ডাক্তারবাবুকে ভোট দেবে। মনোরঞ্জন বাবু তিনি ডাক্তার হলেন। ওরা জানে না, ওরা শুধু ছাপ জানে। ওদের দল এইভাবে করে ক্ষমতায় এসে ১৯৭৩ সালে পঞ্চায়েত আইন করলেন। আজকে পঞ্চায়েত আইনের দোষ আছে, ত্রুটি আছে, অনেক সংশোধন করতে হবে। কিন্তু এখন প্রয়োজন হয়েছে নির্বাচনের। তাই ওইসব দিকে তাড়াতাড়ি নির্বাচন হোক। গ্রামের মানুষ গ্রামকে গড়ে তোলার চেষ্টা করছেন তাতে আমাদের সরকার সাহায্য করছেন। এই যে ৯ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে তাতে তাদের টিউবওয়েল করার সুযোগ দেওয়া হয়েছে, গ্রামে রাস্তা করার সুযোগ দেওয়া হয়েছে এবং গ্রামকে গড়ে তোলর সুযোগ দেওয়া হয়েছে। তাদের যে স্বপ্ন দীর্ঘদিনের তা বাস্তবে রূপয়িত হতে চলেছে, কায়েমি স্বার্থের বিরুদ্ধে, শোষণের বিরুদ্ধে লড়াইয়ের সুযোগ পেয়েছে। গ্রামের মানুষের জন্য যে রাস্তা হবে সেটাতে সবাই যাবে, কংগ্রেস যাবে, কমিউনিস্টরাও যাবে, ফরোয়ার্ড ব্লকের লোকেরাও যাবে। যে টিউবওয়েল হবে তা থেকে সবাই জল খাবেন। এই অবস্থায় আসুন সকলে মিলে এগিয়ে কাজ করি। আপনারা তো একে মৃতপ্রায় দাঁড় করিয়েছিলেন, তার শবযাত্রা তৈরি করেছিলেন, বাঁশ বাঁধা হচ্ছিল, শুধু বউনির লোক না থাকার জন্য হয় নি। তাকে সঞ্জিবনী দিয়ে প্রাণদান করা হয়েছে। তাতে মানুষের আশা ফলবতি হয়েছে, মানুষ আনন্দিত তাকে রূপদান করার জন্য। এগিয়ে আসুন হাতে হাত মিলিয়ে গ্রামকে গড়ে তুলি। সেখানে একমত হলেই হবে। আপনাদের আমাদের প্রতীক আলাদা, আদর্শ আলাদা, তবুও আসুন আমরা একসঙ্গে কাজ করি। গ্রামের মানুষের আশা গ্রামকে গড়ে তোলা, সেই দিকে লক্ষ্য রেখে মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করছি। কায়েমি স্বার্থের বিরুদ্ধে, জুলুম বাজির বিরুদ্ধে এগিয়ে নিয়ে যেতে হবে। এই জন্যই আমরা বিধানসভায় এসেছি। সেই আদর্শ এবং উদ্দেশ্যের দিকে লক্ষ্য রেখেই আমরা এগিয়ে যাব এবং সেই স্বপ্নকে সার্থক করে তুলব।

**শ্রী বিজয় বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার উপর কয়েকটি বক্তব্য রাখতে চাই। প্রথমত পঞ্চায়েত দপ্তর সম্পর্কে বলতে গিয়ে যে কথাটা প্রথম বলা দরকার মনে করি সেটা হচ্ছে, যে, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা দরকার। কিন্তু এক্ষেত্রে আমরা দেখছি প্রশাসনিক কর্তৃত্ব যেটা কংগ্রেস আমলে যেভাবে ছিল তা কিন্তু আজও বহাল তবিয়তে রয়ে গেল। অথচ পঞ্চায়েতগুলোকে যদি (effective) কার্যকর বা জনমুখি করে গড়ে তুলতে হয় তাহলে এই সমস্ত প্রশাসক যেমন বি.ডি.ও বা এস.ডি.ও, ডি.এম-দের হাতে যে ক্ষমতা আছে, প্রয়োজনে যদি সে ক্ষমতাকে খর্ব করতে হয়, তা করেও এই নির্বাচিত সংস্থার উপর সমস্ত ক্ষমতা দেওয়া দরকার। আগে যে প্রশাসনিক কর্তৃত্ব ছিল আজও সেটা থেকে গেল। বামপন্থি সরকার এর পরিবর্তন করলেন না। এ প্রসঙ্গে আর একটা বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এইসব নির্বাচিত সংস্থায় উল্লেখযোগ্য সংখ্যায় সরকারি মনোনীত

প্রতিনিধি থাকার নিয়ম আছে, আমি মনে করি এই নিয়ম থাকার ফলে, যে দল ক্ষমতায় থাকেন তাদের দলের প্রাধান্য ও প্রভাব বিস্তার করার আশঙ্কা থেকে যায়। বামফ্রন্ট সরকার এই অগণতান্ত্রিক নিয়ম রাখার ফলে যে দল ক্ষমতায় থাকবেন পঞ্চায়েতগুলোর উপর সেই দলের প্রভাব বিস্তারের আশঙ্কা রয়ে গেল। আমি মনে করি এই নিয়ম বামফ্রন্ট সরকারের তুলে দেওয়া উচিত ছিল। কিন্তু এটা না তুলে দলীয় প্রভাব ও প্রাধান্য বিস্তারের সুযোগ রেখে দিলেন।

[12-50 – 1-00 P.M.]

আরও লক্ষ্যণীয় যে এই ব্যয় বরাদ্দতে গ্রামের উন্নয়ন মূলক কাজ করার যে কথা বলা হয়েছে তার জন্য অর্থের প্রয়োজন আছে। কিন্তু আজকে দেখছি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী তার জন্য যে অর্থ বরাদ্দের মঞ্জুরির কথা উত্থাপন করেছেন তা একেবারে হাস্যকর ব্যাপার। সারা পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামে যে অবস্থার সৃষ্টি হয়ে আছে, সেখানে যে সমস্ত সমস্যা আছে সেই সমস্ত সমস্যা সমাধান করতে এবং গ্রামের উন্নয়নমূলক কর্মসূচিকে যদি বাস্তবায়িত করতে হয় তাহলে তার জন্য যে অর্থের প্রয়োজন, সেখানে এই যে অর্থ বরাদ্দের মঞ্জুর উত্থাপন করা হয়েছে তা অতি সামান্য। স্বভাবতই প্রশ্ন জাগে এই বরাদ্দ দেখে যে, গ্রামের উন্নয়নমূলক কাজকর্মের কথা যেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন সেটা আদৌ হবে কি? না কাগজেই থেকে যাবে। দ্বিতীয়ত আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে আমি জানি এবং বামফ্রন্ট সরকারেরও অজানা নাই যে পঞ্চায়েত নির্বাচনে প্রার্থীকে ডিপোজিট অর্থাৎ জামানত দিতে হয়। এ নিয়ম তুলে দেওয়া উচিত। কারণ এই নিয়ম কংগ্রেস সরকার করেছিল একটা বিশেষ উদ্দেশ্য নিয়ে। আজকে বামফ্রন্ট সরকারে যাঁরা আছে, তাদের অজানা নাই যে গ্রামের যে সমস্ত গরিব মানুষ রয়েছে তাদের অবস্থা কি? যাতে গরিব মানুষ নির্বাচনে অংশ গ্রহণ করতে না পারে, গ্রামের গরিব মানুষ যাতে নির্বাচনে অংশ গ্রহণ করতে না পারে, গ্রামের গরিব মানুষ যাতে নির্বাচন থেকে বঞ্চিত হয় এবং যাতে ধনী চাষি জোতদার বা তাদের বাড়ির লোকরা নির্বাচিত হতে পারে, নির্বাচনে অংশ গ্রহণ করতে পারে তার জন্য কংগ্রেস সরকার এই ডিপোজিট প্রথা অর্থাৎ জামানত প্রথা চালু করেছিল। বামফ্রন্ট সরকার এটা জানা সত্ত্বেও এই ডিপোজিট প্রথাটা বাতিল করলেন না বা তুলে দিলেন না। কংগ্রেস যে উদ্দেশ্য নিয়ে এই নিয়ম চালু করেছিল বামফ্রন্ট সরকার ঠিক সেই উদ্দেশ্য নিয়ে যাতে বহাল তবিয়তে সেই গ্রামের মোড়ল, জোতদার ধনী চাষি মহাজনরা নির্বাচিত হয় তার ব্যবস্থা রেখে দিলেন। সেই গরিব বঞ্চিত মানুষদের স্বার্থে জামানত প্রথা তুলে দেবার ব্যাপারে তারা কিছুই ভাবলেন না তাহলে কংগ্রেস'এর স্বার্থে বামফ্রন্ট সরকারের পার্থক্য কোথায়? তৃতীয়ত আমরা সকলেই জানি যে, গ্রাম পঞ্চায়েতের নির্বাচনের প্রাক্কালে প্রতিনিধিরা বহু ক্ষেত্রে জনসাধারণকে বহু প্রতিশ্রুতি দেয়, বহু আদর্শের কথা বলে। কিন্তু নির্বাচনের পর তারাই সব জনসাধারণের স্বার্থ বিরোধী কাজ করে। এখানে আমি বলতে চাই এই রকম কাজকর্ম যদি করতে দেখা যায় তাহলে তাদের ফিরিয়ে আনার ব্যবস্থা থাকা দরকার অর্থাৎ রাইট টু রিকল আজকে মেনে নেওয়া উচিত। বামফ্রন্ট সরকার এটা মেনে নিলেন না। এ সম্বন্ধে তাদের একটু চিন্তা করা উচিত এবং এটা মেনে নেওয়া

উচিত। তা না হলে পঞ্চায়েতগুলিতে যে ঘুঘুর বাসা হয়ে আছে সেই রকমই থেকে যাবে এবং গ্রামের মানুষ আজকে যেভাবে বঞ্চিত হচ্ছে ঠিক সেইভাবে বঞ্চিত হবে। নির্বাচিত হবার পর বহু ক্ষেত্রে আমরা দেখেছি পঞ্চায়েতগুলি ঘুঘুর বাসায় পরিণত করা হয়েছে জনস্বার্থ বিরোধী কাজ করে। কিন্তু নির্দিষ্ট সময়ের মধ্যে জনসাধারণের আর কিছু করার থাকে না। আজকে যে সমস্ত নির্বাচিত প্রতিনিধি দুর্নীতিপরায়ণ হবে, জনস্বার্থ বিরোধী কাজ করবে, তাদের ফিরিয়ে আনার ব্যবস্থা অর্থাৎ রাইট টু রিকল মেনে নেওয়া উচিত। তাহলে তাদের আর দুর্নীতির আশ্রয় গ্রহণ করার সাহস থাকবে না। এটা করলে অন্তত পক্ষে তাদের আচরণকে অনেকাংশে সংযত করা সম্ভব হবে। কাজেই জনসাধারণের স্বার্থে এই রাইট টু রিকল মেনে নেওয়া উচিত। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দ্বারকানাথ তা ঃ** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এই সভায় রেখেছেন আমি সেটা সমর্থন করছি । এই ব্যয় বরাদ্দ সমর্থন করতে গিয়ে প্রথমেই যেটা বলা দরকার সেটা হল এই, নির্বাচন করার জন্য তিনি যে অর্থ বরাদ্দ করেছেন এবং দ্রুত নির্বাচনের যে প্রস্তাব করেছেন সেই জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। কারণ প্রায় দীর্ঘ দুই দশক ধরে গ্রামের কায়েমি স্বার্থ এই পঞ্চায়েতগুলি দখল করে রেখেছিল। আগামীদিনে নিশ্চয় তার অবসান ঘটবে এবং এই নির্বাচনের মাধ্যমে গনতন্ত্রের প্রসার ঘটবে, এই জন্য তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয় কথা হল, বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচি নিশ্চয় সফল হবার দিকে এগিয়ে যাচ্ছে। পঞ্চায়েত মন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে রাজ্য সরকারের অনেক ক্ষমতা পঞ্চায়েতকে অর্পণ করার কথা বলেছেন এবং নিচুতলা থেকে পরিকল্পনা তৈরি এবং তা রূপায়ণের জন্য আইন করার কথা তিনি বলেছেন এবং তাকে উৎসাহ দেওয়া হবে--এটা নিশ্চয় একটা নূতন পদক্ষেপ বলে আমরা মনে করছি । অতীতে আমরা দেখেছি যে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের উন্নয়নমূলক কাজকর্ম কিভাবে হয়েছে। মানুষকে সামান্য রিলিফ বন্টন করতে গিয়ে অতীতে যারা পঞ্চায়েত দখল করেছিলেন তারা কিভাবে দুর্নীতি করেছেন। সামান্য রিলিফের গমে কারচুপি করেছেন এবং এযাবৎকালে যে সমস্ত উন্নয়নমূলক কাজকর্ম হয়েছে সেই সমস্ত কাজকর্ম গ্রামের অবস্থাপন্ন লোকেদের স্বার্থেই হয়েছে এবং গ্রামের গরিব মানুষের স্বার্থে, সাধারণ মানুষের স্বার্থে পঞ্চায়েত বিশেষ কিছুই করে নি। এই নির্বাচনের মাধ্যমে যে নূতন পঞ্চয়েত গঠিত হবে, আমরা আশা করছি আগামী দিনে যেটা প্রধান কাজ সেই ভূমি সংস্কারের কাজকে এই পঞ্চায়েতের মাধ্যমে এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব হবে, এই কথা মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের মধ্যে বলেছেন। গ্রাম পঞ্চায়েত যদি সঠিক ভাবে গঠিত হয় এবং সেখানে সাধারণ মানুষের যদি প্রতিনিধিত্ব থাকে তাহলে বেনামী জমি উদ্ধার, বর্গাদারদের সঠিক রেকর্ড করা এবং প্রকৃত ভূমিহীন কৃষকদের হাতে জমি তুলে দেবার কাজ আগামীদিনে করা সম্ভব হবে, অর্থাৎ ভূমি সংস্কারের কাজ সফল হবে এবং নূতন যে পঞ্চায়েত গঠিত হবে সেই পঞ্চায়েতের প্রধান গুরুত্বপূর্ণ কাজই হবে আগামীদিনে গ্রামের সত্যিকারের ভূমি সংস্কার করা। গ্রামের সাধারণ উন্নয়নমূলক কাজ, জল সরবরাহ, রাস্তাঘাট এইগুলি করা সম্ভব হবে। অতীতকালে এই কাজগুলি কিভাবে হয়েছে সেটা আপনারা সকলেই জানেন। গ্রামের

অধিকাংশ নলকূপই দীর্ঘকাল ধরে অচল হয়ে পড়ে আছে, মেরামত হয় নি এবং রাস্তাঘাটগুলি একেবারে চলাচলের অযোগ্য হয়ে গেছে। এই সব জিনিস সংস্কারের জন্য আগামী যে পঞ্চায়েত গঠিত হতে যাচ্ছে তাদের হাতে নতুন কিছু ক্ষমতা অর্পণ করা হয়েছে, তারজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। শুধু ক্ষমতা নয়, যে অর্থ বরাদ্দ করা হয়েছে তার জন্য তাঁকে আমি আরও অভিনন্দন জানাচ্ছি। কিন্তু পঞ্চায়েত আইনে এখনও কিছু ত্রুটি আছে। যার ফলে দেখা যায় গ্রামাঞ্চলে রাস্তা অবরোধ করে গ্রামের বিত্তশালী, অবস্থাপন্ন লোকেরা বাড়ি তৈরি করছে এবং কোনও ড্রেনের ব্যবস্থা নেই, জল ছেড়ে দিয়ে রাস্তা নষ্ট করছে। এইগুলি প্রতিকার করার জন্য আগামীদিনে কিছু নতুন আইন করার প্রয়োজন হবে। কিছু সদস্য বলছেন চৌকিদার, দফাদারদের মাইনে পঞ্চায়েত থেকে দেওয়া হয় এবং তাদের বেতনের অর্দ্ধেক অংশ সরকার দিয়ে থাকেন। এদের বেতন বৃদ্ধি করা হয়েছে, খুব আনন্দের কথা। কারণ চৌকিদার, দফাদাররা দীর্ঘদিন ধরে অবহেলিত হয়েছিল এবং অত্যন্ত সামান্য বেতনে এরা চাকরি করতেন। আমাদের পঞ্চায়েত আইনে বলা হচ্ছে চৌকিদার, দফাদাররা হচ্ছে গ্রামীণ পুলিশ। তাই আমার মনে হয় এই চৌকিদার, দফাদারদের বেতন পুলিশ খাত থেকে দেওয়া উচিত এবং তাদের নিয়োগ পুলিশ বিভাগ থেকে করা উচিত। পঞ্চায়েত আইনে দেখা যাচ্ছে চৌকিদার দফাদারদের বেতন দেবার জন্য জনগণের উপর ট্যাক্স বসাতে হচ্ছে--এটার স্বার্থকতা আছে বলে মনে হয় না। বরং এটা ট্যাকস ও সরকারি অনুদান মিলিয়ে গ্রামের উন্নয়নমূলক কাজ করা যেতে পারে। পঞ্চায়েত সচিবদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা উচিত এবং সরকারি কর্মচারী হিসাবে অন্যান্য সুযোগ সুবিধা নিশ্চয় পাওয়া উচিত, এটা নিশ্চয় মন্ত্রী মহাশয় দেখবেন।

[1-00 - 1-10 P.M.]

তারপর পঞ্চায়েতে আর এক ধরনের কর্মচারী আছেন যারা ট্যাকস আদায় করেন, তারা কিন্তু বেতনভোগী কর্মচারী নন। তারা ট্যাক্স আদায় করে তার থেকে একটা কমিশন পান। আমার মনে হয় তাদের বেতনভোগী কর্মচারী করা উচিত, তা না হলে ট্যাকস আদায় ঠিকমতো হবে না। তারা মরশুমের সময় যতটা পারল ২/৩ মাস কাজ করে আদায় করল কিন্তু তারপরে অন্য সময় আর কাজ করে না, ফলে অন্য সময় ট্যাকস আদায় হয় না, ট্যাকস বাকি পড়ে থাকে। তাদের বেতনভোগী কর্মচারী করলে বা তাদের একটা বেতন দেবার ব্যবস্থা করলে ট্যাক্স আদায় ভাল হবে বলে আমার মনে হয়। তারপর পঞ্চায়েতের আয়-ব্যয়ের কথা বলতে গিয়ে বলব, কর ধার্যের ব্যাপারে কিছু কিছু অসঙ্গতি আছে। সেখানে অনেক সময় যারা সম্পদশালী, অর্থশালী তারা নানান ভাবে ট্যাকস ফাঁকি দেয়। কাজেই সেখানে ঐ ট্যাক্সের অ্যাসেসমেন্টের ব্যাপারে এমন ধরনের ব্যবস্থা করা উচিত যাতে এই আইনকে ফাঁকি দিয়ে তারা বেরিয়ে যেতে না পারে। তারপর পঞ্চায়েতগুলিতে বর্তমানে যে অবস্থা, তাদের যা আদায় হয় তাতে ঐ চৌকিদার বা অন্যান্য কর্মচারিদের বেতন দিয়ে এমন কিছু উদ্বৃত্ত থাকে না যার দ্বারা উন্নয়নমূলক কাজ করা যেতে পারে। সেইজন্য আগামীদিনের বাজেটে একটা নতুন দৃষ্টিভঙ্গি থাকা দরকার এবং আগামীদিনে আইন এনে কার্যকর ব্যবস্থা নেওয়া দরকার। এদিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আমি

আকৃষ্ট করছি। তারপর গ্রামাঞ্চলে শিক্ষাব্যবস্থা, স্বাস্থ্য, খেলাধুলা, সংস্কৃতি প্রভৃতি যেসব ব্যবস্থা আছে সে সব ব্যাপারে পঞ্চায়েতের কোনও সুনির্দিষ্ট ভূমিকা নেই। আমার মনে হয় এই সমস্ত বিষয়ে পঞ্চায়েতগুলি যাতে তাদের ভূমিকা পালন করতে পারে তারজন্য আইনের কিছু ব্যবস্থা থাকা দরকার এবং এরজন্য আরও অর্থ ও অধিকার পঞ্চায়েতগুলির হাতে দেওয়া দরকার। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত আইন এখনও পশ্চিমবাংলার সব এলাকায় কার্যকর হয় নি। আমার যতদুর জানা আছে তাতে বলতে পারি, দুর্গাপুরের পর থেকে সমগ্র আসানসোল এলাকায় এখনও পুরানো ইউনিয়ন বোর্ডই চলছে বা সেই পুরানো ইউনিয়ন বোর্ডই এখনও বজায় আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, দু'রকম ব্যবস্থা একসঙ্গে চালু রাখা ঠিক হবে না। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রস্তাব, আসানসোল এলাকায় বা অন্যান্য এলাকায় যেখানে এখনও পঞ্চায়েত প্রথা প্রবর্তন হয় নি--অতীতের সেই ইংরাজ আমলের ইউনিয়ন বোর্ডই চালু রয়েছে সেগুলি যথা সম্ভব সত্বর বাতিল করুন এবং সেই সমস্ত জায়গাতে নতুন করে পঞ্চায়েত প্রবর্তন করুন। স্যার, আসল কথা হচ্ছে পঞ্চায়েতকে যদি ঠিক ভাবে পরিচালিত করতে হয় তাহলে আইনের মাধ্যমে পঞ্চায়েতের হাতে অধিক ক্ষমতা দিতে হবে এবং যথেষ্ট অর্থ বরাদ্দ করতে হবে। আমরা বাজেটে দেখলাম, ২৫ কোটি টাকার মতন বরাদ্দ করা হয়েছে। যদিও এটা অতীতের তুলনায় যথেষ্ট উল্লেখযোগ্য বরাদ্দ হয়েছে এবং সর্বকালের রেকর্ড অতিক্রম করে গিয়েছে কিন্তু তবুও আমার মনে হয় আরও বরাদ্দ বাড়ানোর প্রয়োজন হবে আগামীদিনে পঞ্চায়েতের কাজ চালানোর জন্য। স্যার, পরিশেষে বলব, ব্লক এবং জেলা পর্যায়ে পঞ্চায়েতের কতকগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজ আছে। অর্থাৎ রাস্তা, বাজার অন্যান্য কিছু গুরুত্বপূর্ণ যেমন জনস্বাস্থ্য বিষয় যেটা আঞ্চলিক পরিষদ, জেলাপরিষদের এক্তিয়ারভুক্ত--দীর্ঘকাল ধরে এই সমস্ত কাজগুলি অবহেলিত হয়ে আছে। এই ক্ষেত্রে জেলা এবং আঞ্চলিক পরিষদ স্তরে আরও অর্থ বরাদ্দের প্রয়োজন। মাননীয় পঞ্চায়েতমন্ত্রী আগামী দিনে নিশ্চয় এইসব দিকে লক্ষ্য রাখবেন এই আশা করে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১৯৭৮ -৭৯ সালের পঞ্চায়েতের যে ব্যয়বরাদ্দ পেশ করেছি, সেখানে আমি বিশেষ করে যে বিষয়টি প্রত্যাশা করেছিলাম, বিশেষ করে একটা প্রশ্ন আজকে জড়িত রয়েছে নির্বাচনের সঙ্গে এবং সেখানে বেশ কিছুদিন আগে আমাদের সর্বজনশ্রদ্ধেয় নেতা জয়প্রকাশ নারায়ণ থেকে শুরু করে-- তাঁর কিছু কিছু লেখা আমি অত্যন্ত মনোযোগ দিয়ে পড়বার চেষ্টা করেছি এবং পঞ্চায়েত বিষয়ক যে কমিটি হয়েছে কেন্দ্রীয় স্তরে, তার চেয়ারম্যান অশোক মেহেতার সঙ্গে এই বিষয়ে সুদীর্ঘ আলোচনা করার অবকাশ হয়েছে। তিনি এই বিষয়ে কতকগুলো প্রশ্ন তুলেছেন, আমি আশা করেছিলাম, সেই প্রশ্নের উপর আলোচনা করবেন। দলহীন গণতন্ত্র, --পঞ্চায়েতের নির্বাচনকে রাজনীতির আওতা থেকে দুরে রাখতে হবে। আমি প্রত্যাশা করেছিলাম, একটা উচ্চমানের পর্যালোচনা, আলোচনা এবং সমালোচনা হবে। আরও আলোচনা এখানে খুব বেশি হয়েছে বলে আমার মনে হয় নি। আরও উচ্চমানের আলোচনা, সমালোচনা প্রত্যাশা

করেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত বছর পঞ্চায়েত বাজেট পেশ করার সময় যে কথা বলেছিলাম, আজও সেই কথা দিয়ে আমার বাজেট ভাষণ শুরু করছি। খুব বেশি পুনরুক্তি করব না। যেখানে ১৯৫৭ সালের আইনের উপর দাঁড়িয়ে যে নির্বাচন হল, সেই নির্বাচনের পরে আজকে প্রায় ১৪ থেকে ১৫ বছর কেটে গেল নির্বাচন হল না। ১৯৭৩ সালে আইন হল এবং সেই আইন হবার পরে নির্বাচনের কথা বিশেষ করে সেদিন যারা শাসকদল ছিলেন, তাদের ভাষণ পড়বার আমার সুযোগ হয়েছে. আমি দেখেছি, তারা সেদিন--সেই কংগ্রেসের সদস্যরাও বারবার আবেদন জানিয়েছেন, চিৎকার করেছেন যে নির্বাচন করুন। কিন্তু সরকার ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ছিলেন, নির্বাচন তারা করতে পারেন নি। এই ১৫/২০ বছর ধরে নির্বাচন না হওয়ার ফলে গ্রামীণ সংগঠনগুলি মৃতপ্রায় হয়ে গেল, মুমূর্ষ হয়ে গেল, পঙ্গু হয়ে পড়ল। পারফাংকটারী হয়ে গেল, একেবারে অচল হয়ে গেল। সেইগুলোতে কায়েমি স্বার্থের বাসা বেঁধে বসে ছিল রন্ধ্রে রন্ধ্রে। আমি সেই জন্য এই কথা বলবার চেষ্টা করেছি বারবাব, যে আমাদের অবিলম্বে নির্বাচন করা দরকার। ফ্রন্টের তরফ থেকে আমরা এই প্রতিশ্রুতি দিয়েছিলাম, নির্বাচনি ইস্তাহারে আমরা বলেছিলাম যদি আমরা ক্ষমতায় প্রতিষ্ঠিত হই, তাহলে এই পঙ্গু অবস্থা থেকে মুক্তি দেবার জন্য পঞ্চায়েত নির্বাচন আশু করতে হবে। আমি প্রতিশ্রুতি দিয়েছিলাম বর্ষার আগে নির্বাচন করার চেষ্টা করব। আজকে আমি সভায় ঘোষণা করতে চাই, আগামী ৪ ঠা জুন তারিখে গ্রামাঞ্চলে পঞ্চায়েত নির্বাচন হবে, এই সিদ্ধান্ত মন্ত্রী সভা থেকে গৃহীত হয়েছে। আমি জানি যে এই নির্বাচনের ব্যাপারে অনেকে সন্দেহ প্রকাশ করেছিলেন, সন্দেহ প্রকাশ করেছিলেন এই জন্য নয়, যে আমাদের আন্তরিকতার অভাব আছে, সন্দেহ প্রকাশ করেন অনেকে, এতবড় কাজ যেখানে প্রায় ৩০ হাজার এর বেশি কেন্দ্রে ভোট নেওয়া হবে, গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে ২০ হাজার ৬১৮, পঞ্চায়েত সমিতির নির্বাচনের ক্ষেত্রে ৮ হাজার ৫০৫, জেলা পরিষদের নির্বাচনের ক্ষেত্রে ৩০ হাজার কেন্দ্রে যেখানে ২।। কোটি ভোটার, সেই অনুসারে ভোট পত্র ছাপাতে হবে প্রায় সাড়ে সাত কোটি' ৩০ হাজার নির্বাচন কেন্দ্রের জন্য প্রতি ব্লকে লোক চার থেকে পাঁচ লক্ষের মতো, নির্বাচনি পোলিং পার্সনেল তিন থেকে চার লক্ষ, তারপর আইন শৃঙ্খলার প্রশ্ন আছে, একই দিনে ভোট হবে, একই দিনে গণনা হবে, সেই ব্যবস্থা কোনওদিন কোনও জায়গায় হয়নি। আমি অন্যান্য প্রদেশের নির্বাচনের খবর নিয়েছি। আমি সেই সময় দিল্লিতে ছিলাম, রাজস্থানে যখন নির্বাচন হয়েছিল, তারা এই রকম করতে পারেনি। পশ্চিমবঙ্গে এই প্রথম এই ভাবে ভোট হচ্ছে, একদিনে ৩০ হাজার কেন্দ্রের নির্বাচন হচ্ছে এবং একই দিনে গণনা হচ্ছে।

[1-10 – 1-20 P.M.]

সেসব জায়গায় আইন-শৃঙ্খলার প্রশ্ন আছে, সিকিউরিটির প্রশ্ন আছে এবং প্রায় দেড় লক্ষ থেকে দুলক্ষ পুলিশ পার্সোনেল লাগবে। আমরা ইতিপূর্বে বলেছিলাম যে আমরা ৬ মাস থেকে ৮ মাসের মধ্যে নির্বাচন করব। সুতরাং আমি একথা বলতে পারি যে আমাদের এই দপ্তর এবং সরকার অত্যন্ত তৎপরতার সঙ্গে ৬ মাসের মধ্যে সমস্ত জায়গায় সমস্ত কিছুর বাবস্থা করেছেন। সেই অনুযায়ী আমরা আগামী ৪ঠা জুন তারিখে নির্বাচন করতে

যাচ্ছি। এ ব্যাপারে আমি নিজে মন্ত্রী হিসাবে ১৬টি জেলার মধ্যে ১৪টি জেলায় গিয়ে নির্বাচনের এই বিরাট কর্মকান্ড যাতে ঠিক ঠাক ভাবে হয় তা দেখবার চেষ্টা করেছি। দ্বিতীয় কথা যেটা উঠেছে সেটার সম্বন্ধে আমাদের বক্তব্য আমি ইতিপূর্বেই আমার লিখিত বিবৃতির মারফত বলেছি। তথাপি আমি খুব সংক্ষেপে আর একটু বলব, কারণ মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাকে খুব অল্প কথা বলতে বলেছেন --এখানে বিরাট একটা তাত্ত্বিক প্রশ্ন উঠেছে, যেটার জবাব দেওয়া এবং আলোচনা করা দরকার বলে আমি মনে করি। বিশেষ করে জনতা পার্টির বন্ধুরা, এমন কি কংগ্রেসের বন্ধুরা বলেছেন পঞ্চায়েত নির্বাচন রাজনীতির ভিত্তিতে হচ্ছে কেন, পঞ্চায়েতগুলিকে দলীয় রাজনীতির বাইরে রাখা দরকার ছিল। তাঁরা ঠিকই বলেছেন, আমি তাঁদের দোষারোপ করছি না। কারণ আমরা যারা বৈজ্ঞানিক সমাজতন্ত্রবাদে বিশ্বাস করি, আমরা যারা মার্কসবাদ, লেলিনবাদে বিশ্বাস করি, আমরা যারা সমাজ ইতিহাসকে, সমাজের চলমানতা, সমাজের চল-শক্তি, সমাজের গতিশীলতা চাই-সে ব্যাপারে আমাদের ঐদিকে যাঁরা বসে আছেন তাঁদের সঙ্গে আমাদের উত্তর-মেরু দক্ষিণ-মেরুর ব্যবধান হয়েছে। আমরা মনে করি মানব সভ্যতার ইতিহাস শ্রেণী-সংগ্রামের ইতিহাস, আমরা মনে করি মানব সভ্যতার ইতিহাস দলিথ-মথিত মানুষের, শ্রমজীবী মানুষের জয়-যাত্রার ইতিহাস এবং বিশেষ করে যে অর্থনৈতিক ব্যবস্থা রয়েছে সেই অর্থনৈতিক ব্যবস্থা জড়িত রয়েছে আজকে সম্পূর্ণ ভাবে রাজনৈতিক ব্যবস্থার সঙ্গে। আমরা যে কথা অত্যন্ত সঠিক ভাবে বলি যে পলিটিক্স ইজ দি ইকোনমিক্স। অর্থনীতি থেকে রাজনীতি এবং রাজনীতি থেকে অর্থনীতিকে আলাদা ভাবে ভাবা যায় না। আমরা বিশ্বাস করি যে, একটা দলের অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি সেই দলের রাজনৈতিক দৃষ্টিভঙ্গির মধ্যে দিয়ে প্রতিফলিত হয়। এটা আমরা জানি, যেটা ওঁনাদের জানবার কথা নয়। যেটা জন্মেজয় ওঝা মহাশয়ের বা অতীশ সিন্‌হা মহাশয়ের জানা উচিত যে প্রত্যেকটা রাজনৈতিক দল এক একটি শ্রেণী স্বার্থের প্রতিভু, প্রত্যেকটি রাজনৈতিক দল এক একটি শ্রেণী স্বার্থের মুখপত্র। আমাদের কাজ, বিশেষ করে আমরা যারা বৈজ্ঞানিক সমাজতন্ত্রবাদে বিশ্বাস করি, যারা নিচের তলায় রয়েছে তাদের শক্তিকে সংহত করি এবং তাদের মধ্যে শক্তি সঞ্চালিত করাই হচ্ছে আমাদের পবিত্র কর্তব্য। আজকে একথা উঠেছে যে, উন্নয়নের মধ্যে রাজনীতি আবার কোথায়--রাস্তাঘাট তৈরি করবে, ক্যানেল তৈরি করবে, স্কুল তৈরি করবে, সেচ পরিকল্পনা করবে, এই কাজগুলি পঞ্চায়েত করবে, এই উন্নয়নমূলক কাজের মধ্যে আবার রাজনীতিটা কোথায়। একথা বিরোধী দলের সদস্যারা তুলেছেন। একথা আজকে বিশেষ করে স্মরণ করিয়ে দিতে চাই যে উন্নয়নের পিছনে একটা রাজনীতি রয়েছে দেয়ার ইজ এ পলিটিক্স ইন ডেভেলপমেন্ট অলসো। একথা আমি গত জানুয়ারি মাসে, আমি আমাদের মুখ্যমন্ত্রী, কৃষিমন্ত্রী, দিল্লিতে মুখ্যমন্ত্রী, কৃষিমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর সম্মেলনে যখন গিয়েছিলাম তখন একথা বলেছিলাম। মাননীয় প্রধান মন্ত্রী মোররজী দেশাইকেও এই প্রশ্ন সরাসরি রেখেছিলাম যে উন্নয়ন তো হয়েছে, আপনারা জনতা পার্টির সদস্যারাও এই কথা বলেছেন, গ্রাম উন্নয়নের কথা বলেছেন, গ্রাম উন্নয়নের জন্য বেশি টাকা বরাদ্দের কথাও ভেবেছেন। এ বিষয়ে যথেষ্ট ভেবেছেন আগেকার সরকার। ইন্দিরা গান্ধীর সরকারও করে গেছেন। ইন্দিরা গান্ধীর কাছে যেমন প্রশ্ন ছিল ঠিক তেমনি মোরারজী দেশাইকেও প্রশ্ন করেছিলাম

এই যে রুর‍্যাল ডেভেলপমেন্ট হচ্ছে, এই যে গ্রাম উন্নয়ন হচ্ছে তাতে হু আর দি বেনিফিসিয়ারিস? কে উপকৃত হচ্ছে? আমার মনে হয় এর পিছনে গভীর রাজনীতি রয়েছে। আমি এই কথা আগেও বলেছিলাম যে ২০/২৫টি পরিকল্পনায় গ্রামে হাজার হাজার কোটি কোটি টাকা খরচ হয়েছে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৭ হাজার কোটি টাকা, দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১০ হাজার কোটি টাকা, তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ২০ হাজার কোটি টাকা, চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৪০ থেকে ৪৫ হাজার কোটি টাকা খরচ করা হয়েছে। এই টাকা কোথায় গেছে? এই টাকার দ্বারা কারা উপকৃত হয়েছে? হু আর দি বেনিফিসিয়ারিস? সেই প্রশ্ন আমি করেছিলাম। এ তো আমরা দেখেছি ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলি থেকে যে টাকাগুলি এসেছে ইন্দিরা গান্ধীর সরকার বলেছেন যে সেই টাকাগুলি আমরা উন্নয়নমূলক কাজে ব্যবহার করেছি। সাধারণ মানুষ উপকৃত হচ্ছে। কিন্তু আমি বলব সর্বাংশে ষোলো আনা মিথ্যা কথা। লোকসভায় বিতর্কের মধ্য দিয়ে জ্যোতির্ময়বাবু এবং ত্রিদিববাবুর আলোচনার মধ্য দিয়ে সকলেই জেনেছি। এই মস্ত ন্যাশনালাইজড ইনস্যুরেন্স এর টাকাগুলি শতকরা ৯৯.৫ ভাগ গেছে একচেটিয়া পুঁজিপতিদের কাছে। .৫ অর্থাৎ আধ ভাগ মাত্র গেছে গরিব মানুষের জন্য গ্রামের উন্নয়নের পিছনে। যে টাকা খরচ হয়েছে তার সমস্তই ঐ বেনিফিসিয়ারিসদের কাছে, ঐ নুভোরিসদের কাছে। যে জমিদার মহাজন শ্রেণী গড়ে উঠেছিল, ধনিক শ্রেণী গড়ে উঠেছিল, যে নুভোরিস সেকশন গড়ে উঠেছিল তাদের টাকা যোগানো হয়েছে। তাদের শস্তায় বীজ দেওয়া হয়েছে, সার দেওয়া হয়েছে। তাদের ব্যাঙ্ক থেকে টাকা যোগানো হয়েছে। ঐ মনোপলি ক্যাপিট্যালিস্টদের টাকা যোগানো হয়েছে এবং তারাই উপকৃত হয়েছেন। আমি আশা করি সেই জিনিসটা আটকানো দরকার এবং সেইজন্যই গ্রামে গ্রামে শ্রেণী সহযোগিতা এবং রাজনীতি ভুমিষ্ট হওয়া প্রয়োজন। স্বভাবতই ওনারা আঁতকে উঠবেন কেননা ওনারা নুভোরিস সেকশনের প্রতিনিধি। আমি একথা বিশ্বাস করি যে শ্রেণী বিভক্ত সমাজে যদি রাতারাতি পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিয়ে দিই তাহলে সর্বাংশে এরা উপকৃত হবেন একথা কখনই সত্য হতে পারে না। কিন্তু একথা বিশ্বাস করি এই যে হাজার হাজার প্রার্থির নির্বাচনে যে গতিপথ সঞ্চালিত হবে সেই গতিপথকে দেশের শ্রেণী শত্রুরা অকটোপাশের মতো আষ্টেপৃষ্ঠে বেঁধে রেখেছে। সেই বাহুবন্ধনকে শিথিল করবার জন্য এবং আমাদের দেশে সমাজের যে ব্যবস্থা তারজন্য আমরা রাজনীতির ভিত্তিতে নির্বাচিত করতে চাই।

[1-20 – 1-30 P.M.]

আমি এখন এরপর দু-একটা প্রশ্নের অবতারণা করতে চাই। পঞ্চায়েতরাজ কর্মচারিদের কথা বলা হয়েছে, আমি তাদের সম্পর্কে ইতিমধ্যে বলেছি, আগেও বলেছি, এখনও বলবার চেষ্টা করছি। ওরা ১০ বছর ধরে ১৭।। টাকা থেকে মাত্র ২২।। টাকায় বাড়াতে পেরেছেন। কিন্তু আমরা তাদের কথাও ভাবছি যার জন্য এবার পুজার সময় দফাদার, চৌকিদারদের ৫০ টাকা করে এবং সেক্রেটারিদের বা অন্যান্য কর্মচারিদের ১০০ টাকা করে অনুদান দেবার চেষ্টা করেছি। যদিও জানি এটা সাগরে গোষ্পদ মাত্র। যদি আরও কিছু তাদের দিতে পারি তা করবার চেষ্টা করছি। ওঁরা সিদ্ধান্ত নিয়েছিলেন কিন্তু সিদ্ধান্তকে কার্যকর করতে পারেন

নি। তৃতীয় কথা যেটা পঞ্চায়েত প্রসঙ্গে আলোচিত হয়েছে এবং বিশেষ করে আমাদের কয়েকজন সদস্য আলোচনা করেছেন সেটা হচ্ছে পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়ার প্রশ্ন। এই কথা অশোক মেটা আমাকে বলেছিলেন--৫কোটি ৬ কোটি টাকা খরচ করে নির্বাচন করতে চলেছেন? আমি বললাম আমরা এই দুটো জিনিসকে আলাদা করে দেখছি না। আমার মনে হয় এ দুটো জিনিস সাইমলটেনাসলি যুগপৎ চালু করা দরকার। আপনার কথা মেনে নিচ্ছি, কিন্তু টাকা দিতে হবে, খরচ করতে হবে। কুড়ি কোটি টাকা দেবার চেষ্টা করছি, অঞ্চল পরিষদের মাধ্যমে, জেলা পরিষদের মাধ্যমে। কোথায় দেব? চোরদের দেব, কায়েমীস্বার্থের দালালদের দেব, যারা ২৫ বছর ধরে লুটে পুটে খেয়েছে তাদের হাতে ক্ষমতা তুলে দেব? আমি বলেছিলাম দুটো কাজ একসঙ্গে করতে হবে, যুগপৎ চালাতে হবে। ৪ ঠা জুন তারিখে নির্বাচন। আবার অন্যদিকে পঞ্চায়েতের ক্ষমতা দেওয়ার কথা ভাবছি। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বাজেট ভাষণে পরিষ্কার ভাবে বলেছেন আমরা রাইটার্স বিল্ডিং-সের ফোকরে বসে থেকে রাজ্য চালাতে চাইছি না। একেবারে জেলাস্তর, তার থেকে আরও নিচু স্তরে যাবার পরিকল্পনা আমরা নিয়েছি। ২০ কোটি টাকা অঞ্চলগুলিকে দিতে হবে,--গম সহ ২০ হাজার টাকা, এ ছাড়াও আমরা আরও ৪০/৪৫ হাজার টাকা দেবার পরিকল্পনা করছি। কি কি কাজ করছি তার উল্লেখ করছি যদিও আমি জানি এটা অনেক অপ্রতুল। আমি আমার সরকারের দৃষ্টিভঙ্গি নিয়ে বলছি, একটা নূতন কিছু চালু করতে গেলে কিছু সময় লাগে। পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিতে গেলে বাধা আছে, আমলাদের বাধা আছে। ঐ রাইটার্স বিল্ডিংসে থেকে শাসন কার্য চালাতে গেলে ডিপার্টমেন্টালিজমের বাধা রয়েছে। এ বাধা ৩০ বছর ধরে চলছে। এস্টাবলিশমেন্টে কায়েমী স্বার্থের বাধা আছে। তাদের পিছনে খরচ করে সেই বাধা প্রসারিত করুক এ কথা বলিনি। গ্রাম পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিতে হলে পূর্ত বিভাগ, জনস্বাস্থ্য বিভাগ এর মধ্যে একটা সঠিক কাজের পদ্ধতির কথা আমরা ভাবছি। আমি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি অনেকে বলেছেন ১৯৭৩ সালের আইনে অনেক জিনিস আছে, সেগুলির পরিবর্তন প্রয়োজন। সেকথা অনেকে বলেছেন, অগণতান্ত্রিক যা করা হয়েছে, যথাযথভাবে সেগুলি যদি বিধানসভায় না আলোচনা করা হয় তাহলে ভাল হবে না। আমাদের সরকার জানেন পূর্বতন সরকারের আইনের অনেক কিছু মায় তার খোল নলচে অবধি বদলাতে হবে। এটা করতে গেলে নির্বাচন প্রায় এক দেড় বছর পিছিয়ে যাবে। সেজন্য আমি আশ্বাস দিতে চাই ১৯৭৩ সাল এর আইনে যে অগণতান্ত্রিক ব্যবস্থা প্রচলিত আছে তার বহুল পরিবর্তন প্রয়োজন। সেজন্য শ্রী জয়ন্ত বিশ্বাস ইত্যাদি যে সব কথা বলেছেন সেগুলি আমাদের মাথায় আছে এবং ১৯৭৩ সালের আইনে যে সব অগণতান্ত্রিক ব্যবস্থা আছে সেগুলি অচিরে দূর করার ব্যবস্থা করব। এই কথা বলে যে ব্যয় বরাদ্দ পেশ করেছি তা অনুমোদন করার জন্য অনুরোধ করছি এবং যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করছি।

The motion of Shri Krishnadas Roy that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Kazi Hafizur Rahaman that the amount of the

demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs. 9,43,86,000/- be granted for expenditure under Demand No. 59, Major Head : "314-Community Development (Panchayat), 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat), and 714-Loans for Community Development (Panchayat), was then put and agreed to.

## DEMAND NO. 22

### Major Head : 256-Jails.

[1-30 – 1-40 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২২নং চাহিদা (মুখ্য খাত ঃ ২৫৬-কারা)-র অধীনে ৬ কোটি ১৬ লক্ষ টাকা ১৯৭৮-৭৯ সালে ব্যয়ের জন্য মঞ্জুর করা হোক।

২। বিগত সেপ্টেম্বর মাসের বাজেট ভাষণে আমি কারা-প্রশাসনের সমস্যাবলি এবং সেগুলি নিরসনের জন্য বর্তমান সরকারের সংকল্প ও প্রচেষ্টার কথা আলোচনা করেছি। নিষ্প্রাণ, রুক্ষ ও দমনমূলক নির্বাসনরীতিতে অভ্যস্ত কারগারগুলির উন্নতি বিধানের জন্য বন্দিজীবনের ন্যূন্যতম মানুষ যাতে স্বমর্যাদায় সুশৃঙ্খল পরিচ্ছন্ন জীবনযাপনের অধিকারী হন তারজন্য মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে কারাভ্যন্তরে কিছু সংস্কার ও সংশোধনের কাজ শুরু হয়েছে এবং বন্দিরা সুস্থ ও সম্মানজনক কারাবাসের কিছুটা অধিকার পেয়েছেন।

৩। রূপায়িত কাজগুলির অন্যতম হল বন্দি মুক্তি। জরুরি অবস্থাকালীন আইনে আটক ও রাজনৈতিক কারণে আবদ্ধ অধিকাংশ বন্দিই মুক্তি পেয়েছেন। দীর্ঘমেয়াদি বন্দিদের মুক্তির বিষয়ও সরকার বিশেষভাবে বিবেচনা করছেন। সামগ্রিক পরিসংখ্যান থেকেই বিষয়টি পরিস্ফুট হবে ঃ-

নির্ধারিত সংখ্যা - ২০,২৩৭

কারাবদ্ধ বন্দিসংখ্যার দৈনিক গড় হিসাব

১৯৭৩-৭৪—২৩,৭৬৩.০৬

১৯৭৪-৭৫—২৪,৬৫৭.১৯

১৯৭৫-৭৬—২৫,৯২৯.২৪

১৯৭৬-৭৭—২২,৯৬২.৩৩

৭ই ফেব্রুয়ারি, ১৯৭৮—১২,৯৩৫

এই প্রসঙ্গে, বিগত স্বাধীনতা দিবসে ১২২ জন আজীবন কারদণ্ডপ্রাপ্ত বন্দিকে মুক্তি

দেওয়া হয়েছে এবং বিভিন্ন শ্রেণীর বন্দির কারাবাসের কাল সংক্ষিপ্ত করা হয়েছে। এ ছাড়া শারদোৎসব উপলক্ষে ১৫ জন দণ্ডাজ্ঞাপ্রাপ্ত রাজনৈতিক বন্দিকে স্বগৃহে অবকাশ যাপনের জন্য এক মাস ছুটির অনুমতি দেওয়া হয়েছে।

মোট প্রায় তের হাজার বন্দির মধ্যে বিচারাধীন বন্দির সংখ্যা নয় হাজারের মতো অর্থাৎ শতকরা প্রায় পঁচাত্তর ভাগ। কারাভ্যন্তরের সুস্থ আবহাওয়া সৃষ্টি করা-সংস্কার বহুলপরিমাণে বিচারাধীন বন্দিদের মামলার দ্রুত নিষ্পত্তির সঙ্গে জড়িত।

৪) মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, অভ্যন্তরীণ জরুরি অবস্থার সময় কারাগারে যে সমস্ত অতিরিক্ত বাধানিষেধ আরোপ করা হয়েছিল, তা অপসৃত হয়েছে। উপযুক্ত বন্দিদের কক্ষের মধ্যে সাক্ষাৎকারের সুযোগ দেওয়া হয়েছে। চলচিত্র প্রদর্শন, দৈনিক খেলা-ধুলা ও প্রতিযোগিতামূলক খেলাধুলার ব্যবস্থা চালু হয়েছে। সর্বোপরি আবাসিকগণের প্রতি শিষ্ট আচরণশৈলি আবশ্যিক বলে নির্দেশ দেওয়া হয়েছে।

৫) বারাসাতে অবস্থিত কারাগারটি যা এতদিন পর্যন্ত বাছাই করা মিসা বন্দিদের বন্দিশালা হিসেবে ব্যবহৃত হত সেটিকে এখন কিশোর অপরাধীদের জন্য এক সংশোধনমূলক বন্দিনিবাসে পরিণত করা হয়েছে। বর্তমানে সেখানে শতাধিক কিশোর আশ্রয় পেয়েছেন সেখানে তাদের লেখাপড়া শেখানো, খেলাধুলার ব্যবস্থা করা হয়েছে।

৬) পশ্চিমবঙ্গ কারাবিধির পরিপূর্ণ সংস্কার ও পরিশীলনের উদ্দেশ্যে একটি নুতন কারাবিধি সংস্কার কমিটি সিদ্ধান্ত অনতিবিলম্বে কার্যকর হবে।

৭) বাঁকুড়া ও মালদহ জেলা জেলে, আলিপুর, আসানসোল, বহরমপুর ও শিলিগুড়িতে অবস্থিত স্পেশ্যাল জেলে এবং বারাসাতের সংশোধনমূলক বন্দিনিবাসে এতদিন পর্যন্ত দন্ডাজ্ঞাপ্রাপ্ত বন্দিগণ কর্মের বিনিময়ে কোনও মজুরি পেতেন না। এর ফলে 'অন্য জেল থেকে এই সকল জেলে স্থানান্তরিত বন্দিগণ কর্মের বিনিময়ে অর্থোপার্জনের সুযোগ থেকে বঞ্চিত হতেন এবং স্বাভাবিকভাবেই অসন্তোষ দানা বেঁধে উঠেছিল। এইসব কটি কারাগারে বর্তমানে দন্ডিত বন্দিরা শ্রমের বিনিময়ে মজুরি পাচ্ছেন।

৮) মাননীয় সদস্যগণ শুনে আনন্দিত হবেন যে, বিচারাধীন বন্দিদের ঐচ্ছিক কাজের বিনিময়ে অর্থদানের সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং কারাবাসীদের মজুরির হার বৃদ্ধি করার প্রয়োজনীয়তাও স্বীকৃত হয়েছে। শীঘ্রই এ সম্বন্ধে যথাযথ নির্দেশ দেওয়া হবে।

৯) পশ্চিমবাংলার বিভিন্ন জেলে নিরপরাধ উন্মাদ রোগীর সংখ্যা প্রায় এক হাজার। এঁদের সুচিকিৎসা ও উপযুক্ত পরিচর্যার জন্য বহরমপুর স্পেশ্যাল জেলের একটি অংশকে উন্মাদাগারে পরিণত করার বিষয়ে স্বাস্থ্যবিভাগের পরামর্শ চাওয়া হয়েছে। দুই শতাধিক মহিলা এন সি এলদের জন্য প্রেসিডেন্সি জেলে একটি স্পেশ্যাল ইয়ার্ড খোলার ব্যবস্থা হচ্ছে।

১০) পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাট সাব-জেলের সার্বিক উন্নতিবিধানের জন্য এক বিশেষ পরিকল্পনা সম্পাদনের প্রয়োজনীয়তা স্বীকৃত হয়েছে। এই জেলটির অনাময়

ব্যবস্থার উন্নয়ন, মহিলা বন্দিদের বাসকক্ষের সম্প্রসারণ ও আনুষঙ্গিক সংস্কার কার্যের জন্য ১ লক্ষ ৯৩ হাজার টাকা অনুমোদিত হয়েছে।

১১) কারগারগুলির পরিপূর্ণ সংস্কারসাধন দীর্ঘমেয়াদী পরিকল্পনা ও তদনুরূপ আর্থিক সঙ্গতি সাপেক্ষ। সেইজন্য প্রয়োজনীয় জলসরবরাহ, উন্নততর অনাময় ব্যবস্থা ও যথাযথ পথ্য ও আহার্যের সংস্থানের জন্য এক পরিমিত প্রকল্প গ্রহণ করা হয়েছে। নিম্নোক্ত দশটি প্রকল্পের জন্য ৮ লক্ষ ৭৫ হাজার টাকা ১৯৭৭-৭৮ সালের রাজ্য বাজেটে ধার্য করা হয়েছে।

| | বরাদ্দ অর্থের পরিমাণ |
|---|---|
| (ক) মেদিনীপুর কেন্দ্রীয় কারা সম্প্রসারণ | ... ১ লক্ষ টাকা |
| (খ) বর্ধমান জেলা জেলের সম্প্রসারণ | ... ১ লক্ষ টাকা |
| (গ) মেদিনীপুর কেন্দ্রীয় কারার অনাময় ব্যবস্থার সংস্কার | ... ৭৬ হাজার টাকা |
| (ঘ) দমদম কেন্দ্রীয় কারার জলসরবরাহ ও অনাময় ব্যবস্থার উন্নতিসাধন | ... ১ লক্ষ টাকা |
| (ঙ) দমদম কেন্দ্রীয় কারার সাক্ষাৎ-কক্ষ নির্মাণ | ... ৬৪ হাজার টাকা |
| (চ) তমলুক সাবজেলের অতিরিক্ত প্রাচীর নির্মাণ | ... ৭১ হাজার টাকা |
| (ছ) মেদিনীপুর কেন্দ্রীয় কারার কে ভি এ ট্রান্সফর্মার পরিবর্তন | ... ১ লক্ষ ২ হাজার টাকা |
| (জ) বহরমপুর কেন্দ্রীয় কারার অনাময় ব্যবস্থার উন্নতি সাধন | ... ৯৩ হাজার টাকা |
| (ঝ) বহরমপুর স্পেশ্যাল জেলের পয়ঃপ্রণালীর উন্নতি সাধন | ... ২৩ হাজার টাকা |
| (ঞ) প্রেসিডেন্সি জেলের কারখানা বিভাগের চতুর্দিকে প্রাচীর নির্মাণ | ... ১ লক্ষ ৪৬ হাজার টাকা |
| মোট | ... ৮ লক্ষ ৭৫ হাজার টাকা |

এতদ্ব্যতীত কেন্দ্রীয় সরকারের নিকট থেকে ঋণ ও অনুদান হিসাবে প্রাপ্ত মোট ২৪ লক্ষ ১০ হাজার টাকার দ্বারা নিম্নলিখিত প্রকল্পগুলি বর্তমান বৎসরে সম্পন্ন হতে চলেছে ঃ

| | অর্থের পরিমাণ |
|---|---|
| (ক) বাঁকুড়া জেলা জেলের হাসপাতালের জন্য রন্ধন-গৃহ নির্মাণ | ... ৩৩ হাজার টাকা |
| (খ) প্রেসিডেন্সি জেল হাসপাতালগৃহের সংস্কার | ... ২ লক্ষ ৯ হাজার টাকা |
| (গ) মালদহ জেলা জেলের কর্মচারিবৃন্দের জন্য আবাস নির্মাণ | ... ১ লক্ষ টাকা |

(ঘ) বর্ধমান জেলার জেলের অনাময় ব্যবস্থার উন্নতি সাধন ... ৪৭ হাজার টাকা

(ঙ) মালদহ জেলা জেলের অনাময় ব্যবস্থার উন্নতি সাধন ... ৮৩ হাজার টাকা

| | | |
|---|---|---|
| (চ) বর্ধমান জেলা জেলে প্রাচীর নির্মাণ ও পয়ঃপ্রণালী সংস্কার | ... | ৫ লক্ষ ৯০ হাজার টাকা |
| (ছ) লালগোলা স্পেশ্যাল জেলের সংস্কার সাধন | ... | ১ লক্ষ ১৫ হাজার টাকা |
| (জ) দমদম কেন্দ্রীয় কারার জলসরবরাহ ও অনাময় ব্যবস্থার উন্নতি সাধন | ... | ৮ লক্ষ ১৫ হাজার টাকা |
| (ঝ) কারাগারে পরিচালিত শিল্পের আধুনিকীকরণ কারাগৃহের উন্নতি সাধন ও জেল হাসপাতালগুলির উন্নয়ন | ... | ৪ লক্ষ ১৮ হাজার টাকা |
| মোট | ... | ২৪ লক্ষ ১০ হাজার টাকা |

১২) আগামী বৎসরে আরও কতকগুলি নির্মাণসূচি সম্পাদনের জন্য যোজনা বাজেট ও রাজ্য বাজেটে আর্থিক বরাদ্দের দাবি রাখা হয়েছে। আশা করা যায়, গৃহীত প্রকল্পগুলি নিষ্পন্ন হলে কারা প্রশাসনের ক্রমোন্নতি সাধিত হবে এবং বন্দিরা সুষ্ঠু পরিবেশে অধিকতর সুযোগসুবিধা ভোগ করতে পারবেন।

১৩) গত সেপ্টেম্বর মাসের বাজেট ভাষণে এই কথা উল্লেখ করেছিলাম যে, বিভিন্ন কারাগারের জন্য খাদ্যদ্রব্য, ঔষধ ও নিত্যপ্রয়োজনীয় সামগ্রী সরবরাহের যে বিধি ও রীতি চালু আছে, তা সমালোচনার যথেষ্ট অবকাশ রাখে। অসৎ ব্যবসায়ী একশ্রেণীর কারাকর্মী, চিকিৎসক ও স্থবির আইনের এক দুষ্টচক্র এই সংগ্রহ ব্যবস্থাকে কলুষিত করে রেখেছে, জেলের এই সরবরাহ প্রণালীর সামান্য হলেও কিছুটা এই সময়ের মধ্যে পরিবর্তন করা গিয়েছে এবং সরবরাহ পদ্ধতির ব্যাপক পরিবর্তন একটি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

১৪) পশ্চিমবাংলার কারাগারগুলির উন্নতিবিধানের বেশ খানিকটা নির্ভর করে কারাকর্মীদের নিষ্ঠা ও দক্ষতার উপর। বিভিন্ন সময়ে তাঁরা আমার কাছে তাঁদের অভাব অভিযোগ, অসুবিধার কথা তুলে ধরেছেন। তাঁদের এইটুকু আমি আশ্বাস দিতে পারি যে, তাঁদের বিভিন্ন-ধরনের অসুবিধার প্রতিকারের উপায় সরকার অত্যন্ত সহানুভূতির সঙ্গে বিবেচনা করছেন। পূর্বতন সরকার কারারক্ষী সমিতির স্বীকৃতি বাতিল করে দিয়েছেন। আমাদের সরকার যাতে তাঁদের সমিতিকে স্বীকৃতি দান করেন তার জন্য তাঁরা আবেদন জানিয়েছেন। সরকার এ বিষয় সহানুভূতির সঙ্গে বিবেচনা করছেন। কারা প্রশাসনের উন্নতি বিধানের পূর্বশর্তই হল কারাকর্তৃপক্ষ ও কারাকর্মীদের মধ্যে একটি সুস্থ সম্পর্ক গড়ে তোলা। প্রশাসনের মাথায় যাঁরা আছেন তাঁরা যেমন বর্তমান সরকারের প্রগতিশীল এবং মানবিক দৃষ্টিভঙ্গি সঠিকভাবে অনুধাবন করে তা কার্যকর করতে সচেষ্ট হবেন তেমনি কারারক্ষী এবং অন্যান্যরাও নিজেদের ন্যায়সঙ্গত দাবি-দাওয়া প্রতিষ্ঠিত করার জন্য যেমন সংগ্রাম করবেন, তেমনি তাঁদের

কর্তব্যবোধ যেন আদর্শস্থানীয় হয়।

১৫) পূর্বতন সরকার পশ্চিমবাংলার কারাগারগুলিতে যে শ্বাসরোধকারি, অস্বাস্থকর ও অগণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি করে গিয়েছেন, রাতারাতি তা পরিবর্তন সম্ভবপর নয়। তবুও বহু অসুবিধা ও সীমাবদ্ধতার মধ্যে কারা প্রশাসনকে যতটুকু পরিচ্ছন্ন করা যায় এবং কারা আবাসিক ও কারাকর্মীবন্ধুদের যতদূর সুযোগ-সুবিধা সম্প্রসারিত করা যায়, তার জন্য আমাদের সরকার বদ্ধপরিকর। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে আমি মাননীয় সদস্যগণকে আবেদন জানাব, তাঁরা যেন স্বরাষ্ট্র (কারা) বিভাগের ১৯৭৮ আর্থিক বছরের প্রস্তাবিত ব্যয়বরাদ্দের দাবি মঞ্জুর করেন।

## Demand No. 22

**Shri A.K.M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সুদীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় ১৯৭৮-৭৯ সালের যে বাজেট পেশ করেছেন তার মধ্যে যে মৌলিক দৃষ্টিভঙ্গি আছে তাকে সমর্থন জানানোর জন্য আমি তাঁর বাজেটকে সমর্থন জানাচ্ছি। আজকে মাননীয় মন্ত্রী যে তালিকা পেশ করেছেন তাতে আমি আনন্দিত যে কারা বন্দির সংখ্যা কমেছে। ৭ই ফেব্রুয়ারি তারিখের তিনি হিসাব দিয়েছেন। কিন্তু সমাজ ব্যবস্থার আমূল পরিবর্তন না হলে এই ধরনের অপরাধ সমাজে থাকবে, তারজন্য সমস্ত জেল ব্যবস্থা সমস্ত রাষ্ট্রকে করতে হয়। কিন্তু সেখানে একদিকে যেমন প্রচেষ্টা থাকা দরকার যাতে মানুষ অপরাধ না করে, আর একদিকে সমাজ ব্যবস্থার মৌলিক পরিবর্তন সেখানে প্রয়োজন, সেখানে হয়ত মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গিগত কিছু পার্থক্য হবে। আমি তাঁর মতো একই সুরে বলতে চাই যে আমি শ্রেণী সংগ্রামে বিশ্বাস করি। কিন্তু গণতান্ত্রিক ব্যবস্থাতে সশস্ত্র শ্রেণী সংগ্রাম এবং গণতন্ত্র পাশাপাশি চলতে পারে না। গণতান্ত্রিক শাসন ব্যবস্থায় যে ধরনের শ্রেণী সংগ্রাম চলতে পারে সেই ধরনের শ্রেণী সংগ্রাম প্রয়োজন। কিন্তু যতক্ষণ এই সমাজ ব্যবস্থার পরিবর্তন হচ্ছে না ততক্ষণ এই ধরনের জেল ব্যবস্থা রাখতে হবে। কিন্তু সেখানে অপরাধীর প্রতি কি দৃষ্টিভঙ্গি হবে সেই দৃষ্টিভঙ্গি বড় করে গড়ে তোলা দরকার। আমি মহাত্মা গান্ধীর একটা কথা মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই— Criminals should be treated as patients in hospital, admitting such patients for treatment and cure. নীতি বিজ্ঞানের ছাত্র হিসাবে আমি মনে করি প্রতিশোধাত্মক কোনও দৃষ্টিভঙ্গি দিয়ে শাস্তি দেওয়া কোনও প্রগতিশীল সমাজে চলতে পারে না, একমাত্র সংশোধনের দৃষ্টিভঙ্গিতে শাস্তি দেওয়া সম্ভব, সেইভাবে জেলগুলির সমস্ত সংস্কার, পরিবর্তন দরকার। মাননীয় মন্ত্রী কিছু কিছু সংস্কারের আভাস দিয়েছেন, তাতে আমি আনন্দিত, কিন্তু আরও অনেক সংস্কারের প্রয়োজনীয়তা রয়েছে। ১৯৫২ সালে পূর্বতন জেল মন্ত্রী ডাঃ জীবনরতন ধর কিছু কিছু জেল সংস্কারের ব্যবস্থা করেছিলেন, যদিও সেটা পর্যাপ্ত ব্যবস্থা ছিল বলে আমি মনে করি না, তাহলেও তাঁর আমলে কিছু কিছু সংস্কার হয়েছিল, শারীরিক শাস্তি দেওয়া থেকে, ম্যানুয়াল লেবার থেকে বন্দিদের নিরসন দেওয়া,

রিক্রিয়েশন, গেমসের ব্যবস্থা করা, এই সমস্ত ব্যবস্থা তখন করা হয়েছিল এবং অপ্রেসিভ মেজার তুলে দেওয়া হয়েছিল। জেলগুলিতে লাইব্রেরি, পাঠাগারের সংস্কার সাধন করে প্রতিটি জেলে পাঠাগার তৈরি করা হয়েছিল। কয়েদীদের সংবাদপত্র দেওয়া এগুলি তখন চালু হয়েছিল। তারপর কোথায় জেলের সংস্কার হবে, তা না হয়ে ধীরে ধীরে জেল ব্যবস্থার কত পরিবর্তন হয়ে গেল, পরিবর্তন অগ্রগতির দিকে নয়, অধঃগতির দিকে।

[1-40 – 1-50 P.M.]

১৯৬৪ সালে যখন আমি আলিপুর সেন্ট্রাল জেলে ছিলাম তখন দেখেছিলাম যে সেখানে অনেক কিছু নেই, তাহলেও জেল পঞ্চায়েত ছিল, মোটামুটি সিনেমা দেখাবার ব্যবস্থা ছিল। যদিও সেগুলি অপসংস্কৃতি মূলক সিনেমা ছিল, তাহলেও মোটামুটি সিনেমা দেখানো বা রিক্রিয়েশনাল অ্যাকটিভিটিস ১৯৬৪ সালে দেখেছি। জরুরি অবস্থার এক বছরে প্রেসিডেন্সি জেলে আমার যে অভিজ্ঞতা হয়েছে তাতে মনে হয়েছিল যেটুকু সংস্কার ১৯৫২-৫৩ সালে হয়েছিল সেটা সম্পূর্ণ জেল থেকে চলে গেছে। জেলে সেই পঞ্চায়েতও নেই, সেই রিক্রিয়েশনাল অ্যাকটিভিটিসও নেই। ওয়েলফেয়ার অফিসার, তিনি পোস্ট-অফিসের চিঠি আদান-প্রদান করা ছাড়া আর কিছুই করেন না। চুরি, দুর্নীতি প্রচুর ছিল এবং জেলগুলি দুর্নীতির একটা আখড়া ছিল। এই অবস্থার পরিবর্তন কি ভাবে হয় সেই সম্পর্কে যদি বক্তব্য রাখতেন তাহলে বুঝতাম। আর একটা বক্তব্য রাখব যদিও জেলের সঙ্গে এটা প্রত্যক্ষ ভাবে জড়িত নয়, আমি মাননীয় জেল মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি এই ব্যাপারে তৎপর হয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে আলোচনা করুন সেটা হচ্ছে লালবাজার পুলিশ লক আপ। এই রকম একটা জায়গা পৃথিবীতে থাকতে পারে সেটা না গেলে ঠিক বিশ্বাস করা যায় না। সেখানে যে কোনও ঋতুতেই হোক প্রত্যেক বন্দির ভাগ্যে ২ খানা করে কম্বল ছাড়া আর কিছুই নেই। সেই কম্বলে দাগ এখনও শরীরে হয়েছে এবং সেখানে যতদিন বেশি সম্ভব অর্থাৎ ১৪ দিন রাখার পর আবার জেল কাস্টোডিতে দেওয়া হল, আবার জেল--আমার নিজের ব্যক্তিগত অভিজ্ঞতা আছে, আমি প্রেসিডেন্সি জেল থেকে বেল আউট হয়ে এলাম, সাজানো মামলা ছিল, ম্যাজিস্ট্রেট আমাকে বেল দিয়ে দিলেন। তারপর আবার আর একটা কেসে আমাকে লালবাজারে নিয়ে যাওয়া হল। ম্যাজিস্ট্রেট আমাকে বেল দিয়ে দিলেন এক দিনের বেশি লালবাজারে রাখতে দিলেন না তখন মিসা করা হল। কিন্তু যে কথা আমি বলছিলাম যে লালবাজার পুলিশ লক আপে কোনও সাবান নেই, সেখানে সাবান ব্যবহার চলেনা। একটার বেশি কাপড় রাখতে পারেনা, দাঁতন এর ব্যবস্থা নেই। সেখানে মানুষকে কি ভাবে অমানুষ করা যায় তার ব্যবস্থা রয়েছে। আমার উপর কোনও শারীরিক পীড়ন করা হয় নি কিন্তু অনেক বন্দিকে আমাদের জনসংঘ, সমিতির অনেক বন্দির উপর শারীরিক নিপীড়ন চলেছিল এবং লালবাজারের চার তলার উপরে একটা ঘর আছে, আমি জানি সেখানে নকশালপন্থী বন্দিদের উপর কি ধরনের নিপীড়ন চলেছিল। অপরাধী ধরা পড়ার পর, তাকে ম্যাজিস্ট্রেটের কাছে হাজির করার পর সে জেলে যেতে পারে সেই ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এবং যে সমস্ত সুযোগ সুবিধা তিনি করেছেন, কিছু কিছু আমি দেখেছি তার জন্য এই বাজেটকে সমর্থন জানাচ্ছি। আরও

অনেক কিছু পরিবর্তন করতে হবে, মৌলিক দৃষ্টিভঙ্গিতে পরিবর্তন করতে হবে। আমি ভেবে পাইনা, প্রেসিডেন্সি জেল সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে কোনও উল্লেখ পেলাম না। এই প্রেসিডেন্সি জেলে একটা ওয়ার্ড আছে যেখানে বাচ্চা শিশুরা আছে, কয়েক শত শিশু সেখানে আছে। অন্যান্য জেলের কথা সঠিক ভাবে বলতে পারব না। কিন্তু কি করে জেলের বাসিন্দা হতে পারে? রাস্তায় কুড়িয়ে পাওয়া ছেলে হতে পারে, তাদের জন্য অনেক ব্যবস্থা হতে পারে, বেসবকারি উদ্যোগে গৌরী, আয়ুব, মৈত্রেয়ী দেবী, এঁরা বারাসাতের কাছে খেলাঘর বলে একটা প্রতিষ্ঠান গড়েছেন। সেখানে এই ধরনের অনেক কুড়িয়ে পাওয়া ছেলে, বাংলাদেশের তথা কথিত অনেক অবাঞ্ছিত ছেলে তাদের মানুষ করা হচ্ছে নানা রকম সংশোধন মূলক প্রচেষ্টার মাধ্যমে সেখানে তাদের লেখা পড়ার উন্মুক্ত পরিবেশ করা হচ্ছে। সেখানে জেল খানার খাঁচার মধ্যে শিশুদের রাখা কোনও সভ্য দেশে হয় বলে আমার জানা নেই, সেটা ভারতবর্ষেই হয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে সেই সম্পর্কে যদি কোনও বক্তব্য থাকত তাহলে আমি খুশি হতাম। এটা জেলের কোনও বিষয় নয়। জেল থেকে সরিয়ে নিয়ে তাদের উন্মুক্ত পরিবেশে রাখতে হবে। তারপরে বহু রকম জুভেনাইল ডেলিনকুয়েন্টস, যারা অনেক কারণে জেলের মধ্যে আছে। তাদের শিক্ষার জন্য চরিত্র সংশোধনের জন্য কোনও প্রচেষ্টা আমি দেখিনি। তারপর আর একটা অদ্ভুত ব্যাপার হচ্ছে লুনটিক্স যারা তাদের জন্য উন্মাদ আশ্রমের ব্যবস্থা নেই, কোনও চিকিৎসা ব্যবস্থা নেই, তাদের জেল খানার খাঁচার মধ্যে রাখা হয় এবং জেলগুলির যে অবস্থা, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে পরিস্থিতি ছিল সেই পরিস্থিতি কিন্তু অনেক ডিটোরিয়েট করেছিল। বিভিন্ন সময়ে আমরা দেখেছি এবং জরুরি অবস্থার সময়ে চরম শোচনীয় অবস্থা হয়েছিল। যেমন জীবনরতন ধর ১৯৫৩ সালের বাজেট বক্তৃতা থেকে বলছি, তার সময়ে তিনি কতকগুলি ব্যবস্থা করেছিলেন Daily routine consists of literary education for two hours. এ ধরনের ব্যবস্থা তখন কতটা কার্যকর হয়েছিল আমি জানি না, কিন্তু তাঁর বাজেট বক্তৃতায় এগুলি আমি দেখেছি। পার্টিকুলারলি জুভেনাইল ডেলিংকয়েন্টসদের জন্য এবং ১৪ বছরের কম বয়সের ছেলেদের জন্য অন্তত অনেক রকম ব্যবস্থা ছিল। শুধু তাই নয়, লিটারেসি ড্রাইভ দেওয়া হয়েছিল এবং রাত্রে লক-আপ-এ লেখাপড়ার ব্যবস্থা পর্যন্ত ছিল। কিন্তু দেখছি আস্তে আস্তে সেগুলি লোপ হয়ে গেল। এগুলি আপনাকে আবার করতে হবে যদি আপনি সত্যিকারের কারা সংস্কার করতে চান। মানুষকে জেলের ভেতর রেখে শুধু শাস্তিদানের ব্যবস্থা করবেন না, প্রত্যেকটি মানুষ যাতে সুশিক্ষিত হয় তার ব্যবস্থা করতে হবে এবং আনুষ্ঠানিক শিক্ষার পাশাপাশি আনুষ্ঠানিক শিক্ষার ব্যবস্থা রাখতে হবে এবং এগ্রিকালচার, পোলট্রি, ডেয়ারির ব্যবস্থা করতে হবে, এবং তার ব্যাপক সম্প্রসারণ দরকার তারপর, দেখুন মহিলা বন্দিদের কি অবস্থা। পুরুষ বন্দিদের মধ্যে কিছু কিছু যোগাযোগ হয়, কিন্তু মহিলা বন্দিরা একেবারে সেক্লুডেড অবস্থায় থাকেন এবং সেখানে রাজনৈতিক বন্দি এবং অন্যান্য বন্দিদের ভেতর কোনও ব্যবধান নেই। শুধু তাই নয়, পশ্চিমবাংলার জেলে এই মহিলা বন্দিদের উপর যে ধরনের নিগ্রহ করা হয় তা বর্ণনা করা যায় না। অনেক মহিলা রাজনৈতিক বন্দিকে বাধ্য করা হয় অসৎ জীবন যাপন করতে এবং

যেঘটনা ঘটে সেটা বলার অপেক্ষা রাখে না। তারপর, প্রেসিডেন্সি জেলে একজন নকশাল বন্দি শ্রীমতী মলিনা ডাক অত্যন্ত দুরবস্থার মধ্যে রয়েছে বলে আমি তাঁর মুক্তির জন্য দাবি জানাচ্ছি। তবে যদি তাকে মুক্তি না দেন তাহলে অন্তত তাঁকে একটা সুস্থ পরিবেশে রাখার ব্যবস্থা করুন। তারপর, জেলে বন্দিদের জন্য কাপড়, মশারি, কম্বল প্রভৃতির ব্যবস্থা করতে হবে। জেলের ভেতর খাদ্য নিয়ে, অন্যান্য বিষয় নিয়ে চরম দুর্নীতি বিস্তার লাভ করে আছে সেটা আমরা জানি। বিড়ি থেকে আরম্ভ করে নানা রকম ক্ষেত্রে সেখানে দুর্নীতি হয়। সাধারণ বন্দিদের জন্য ডায়েটের মূল্য ঠিক করা আছে সেটা অত্যন্ত কম। প্রত্যেকটি জেল দেখছি ওভারক্রাউডেড। অবশ্য শুনলাম এখন নাকি বন্দি কমেছে এবং সেকথা শুনে আমি আনন্দিত হলাম। তারপর, জেলের ভেতর মদ, গাঁজা চরস এবং ভাংগের আখড়া গড়ে উঠেছে, এগুলি বন্ধ করা দরকার। রিক্রিয়েশনাল অ্যাকটিভিটিস জেলের ভেতর আরও বাড়াতে হবে এবং লক-আপে যাতে রেডিও, টেলিভিসনের ব্যবস্থা করা যায় সেদিকে দৃষ্টি দিতে হবে। বাথরুমের অবস্থা অত্যন্ত সাঙ্ঘাতিক। প্রায়শই Search হয় তখন লক-আপ অনেকক্ষণ ধরে বন্ধ থাকে এবং সেই বেলা ১০ টার সময় খুলবে। ইতিমধ্যে যদি বাথরুমে যাবার প্রয়োজন হয় তাহলে কোনও উপায় নেই। তারপর যখন লক-আপ খুলল তখন স্বাভাবিক ভাবে একসঙ্গে অনেক লোক এসে জমা হয়ে যায় এবং তখন বাথরুমের ব্যবহারের দিক থেকে ভয়ানক অসুবিধা হয়। আমাদের জরুরি অবস্থার সময় এই ধরনের অসুবিধা হয়েছে। তারপর ইন্টারভিউর ক্ষেত্রে ভাল ব্যবস্থা করা দরকার। জরুরি অবস্থার সময় আমাদের তো খাঁচার মধ্যে বন্ধ করে রাখা হয়েছিল। মন্ত্রী মহাশয়ের কাছে আমার আর একটা বক্তব্য হচ্ছে, এই জেলগুলি ঘন ঘন পরিদর্শন করা দরকার এবং তারজন্য বিধানসভার সদস্যদের নিয়ে একটা সর্বদলীয় কমিটি করা দরকার এবং তাঁরা বিভিন্ন সাব-জেল, ডিস্ট্রিক্ট জেল এবং সেন্ট্রাল জেল পরিদর্শন করবেন। এছাড়া সমাজে বিভিন্ন স্তরে যেসমস্ত লোক রয়েছেন, যেমন শিক্ষক, আইনজীবী তাঁদের ভিজিটর হিসাবে নিয়োগ করুন। বিধানসভার একটা সর্বদলীয় কমিটি থাকবে এবং তাঁরা বিভিন্ন জেল পরিদর্শন করবেন এবং মাননীয় স্পিকার যদি সেই কমিটির প্রেসিডেন্ট হন তাহলে ভাল হয়। হাউসের স্পিকার সেই কমিটির সঙ্গে সমন্বয় রেখে যদি কাজ চালান তাহলে খুব ভাল হবে।

[1-50 – 2-00 P.M.]

জেলের সংস্কার সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে আমি সময় অভাবে সে সম্বন্ধে কিছু বলতে পারলাম না। অল ইন্ডিয়া জেল ম্যানুয়াল কমিটি করা হয়েছে এবং কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার বিভিন্ন কমিটি করেছেন। উত্তরপ্রদেশের জেলে কিছু কিছু সংস্কার করা হয়েছে। আপনারা দৃষ্টিভঙ্গি পরিবর্তন করবার কথা যা বলেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে আপনারা ওপেন প্রিজন চালু করুন এবং কনভিক্ট কলোনির ব্যবস্থা করুন এবং পশ্চিম-বাংলার এগুলি যাতে তাড়াতাড়ি হয় তারজন্য আমি আনুরোধ জানাচ্ছি। আমি কিছু কিছু ত্রুটি বিচ্যুতি বাজেটের মাধ্য দেখছি, কিন্তু সময় অভাবে বলতে পারলাম না বিশদভাবে। আপনারা জেল সংস্কার করবার জন্য মনোনিবেশ করছেন এবং সেই মৌলিক দৃষ্টিভঙ্গির জন্য আমি আপনাদের এই বাজেট সমর্থন করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের স্বরাষ্ট্র কারা মন্ত্রী যে ব্যয় বরাদ্দ হাউসে পেশ করেছেন সে সম্বন্ধে আমি কিছু বলতে চাই। স্যার, এই ভাল মানুষটির জন্য আমার অত্যন্ত দুঃখ হচ্ছে। আমি তাঁর সৎচেষ্টাকে অভিনন্দন জানাচ্ছি। পশ্চিমবাংলার বিভিন্ন জেলে গিয়ে নকশাল বন্দি এবং কংগ্রেস বন্দিদের সঙ্গে সুস্থভাবে আলোচনা করা হয়েছে এবং তাদের অভাব অভিযোগ জেনে কিছুটা চেষ্টা করা হল, কিন্তু হঠাৎ কোথা থেকে চাপ এল জানিনা। একথা কি সত্য যে নকশাল বন্দি এবং কংগ্রেস বন্দি যারা রয়েছে হাজতে তাদের অভিযোগের কথা শোনা হবে না এবং তাদের সঙ্গে কোনও আলোচনা চলবে না? আমাদের কারা মন্ত্রী যে দৃষ্টিভঙ্গি নিয়ে একটা পরিবর্তন আনবার চেষ্টা করছেন সেখানে কেন এরকম হল? স্যার, একটা কথা আছে, 'অসৎ সঙ্গে সর্বনাশ', .আমি সেই কথাটা মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই। তিনি একটা পরিবেশ সৃষ্টি করবার চেষ্টা করছিলেন কিন্তু দেখছি একটা চাপ এসেছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছ কয়েকটা সাজেশন রাখছি। মন্ত্রী মহাশয় জানেন তিনি জেল বাজেট এনেছেন কারারক্ষীদের জন্য এবং কারার মধ্যে যারা রয়েছে তাদের রক্ষণাবেক্ষণের জন্য। কিন্তু আমি বেদনার সঙ্গে জানাচ্ছি জেলের মধ্যে যারা রয়েছে তারা নরক যন্ত্রণায় দিন কাটাচ্ছে সেই সেই অভিজ্ঞতা তাঁর আছে। আমি এবারে একটা অপ্রাসঙ্গিক কথায় যাচ্ছি। ওঁরা প্রায়ই এখানে ৩০ বছরের রেফারেন্স দেন এবং সেই প্রসঙ্গে আমি একটা গল্প বলছি। একজন দুর্দান্ত বক্সার বকিসং লড়ত। ৬ বছর ৬টি টার্মে সে বকিসং লড়েছে এবং ৫ রাউন্ডে বকিসং লড়ে অন্য বকসারকে সে নকআউটে ধূলিস্যাৎ করে দিত। পরে তিনি অসুস্থ হলেন এবং একজন নভিস্ট বকসার একসিডেন্টলি তাকে নকআউট করে দিলেন। আমরা ৩০ বছর শাসন করেছি ঠিকই। ৩০ বছর আমরা ওঁদের নকআউট করেছি কিন্তু এবারে হঠাৎ অসতর্ক মুহূর্তে ওঁরা ফার্স্ট রাউন্ডে লড়ছেন। কিন্তু আমার ওঁদের জন্য আতঙ্ক হচ্ছে এবং সেজন্যই বলছি ওই ৩০ বছরের উদাহরণ আর যেন না দেন। আমরা শাসন করতে জানি বলে গত ৩০ বছর আমরা ভারতবর্ষ শাসন করেছি এবং ভারতবর্ষের মানুষ আমাদের ৩০ বছর শাসন করতে দিয়েছে। কিন্তু আপনারা ৫ বছরের ভার্ডিকট নিয়ে এসে প্রথম বছরেই যেমন শুরু করেছেন তাতে আমার ভয় হচ্ছে। যাইহোক, স্যার, আমি অন্য প্রসঙ্গে আসছি। জেলখানার মধ্যে আজকে বিশেষভাবে আমি লক্ষ্য করেছি যে আজকে কারাবন্দি যে সমস্ত আছে মাননীয় মন্ত্রী মহাশয় সৎভাবে যে টাকাটা ফিক্স করবেন--যেটা ঠিকভাবে ব্যয় হয় না, সেটা হচ্ছে কিনা আপনি লক্ষ্য রাখবেন। তদের ডায়েটের জন্যে, তাদের হেল্থের জন্য ঠিকমতো ব্যয় হচ্ছে কিনা, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জানাতে চাই কয়েকটি কথা এইগুলির দিকে আপনি উপযুক্ত লক্ষ্য রাখবেন যাতে ঠিকমতো এইগুলি ব্যয় হয়। আপনি জানেন আজকে কতকগুলি ঘটনা ঘটেছে নকশাল বন্দিদের, কংগ্রেস বন্দিদের বেছে বেছে, - কয়েকটি জেলখানার রেফারেন্স দিতে পারি, বেছে বেছে কোন জায়গায় ইনস্ট্রাকশন যাচ্ছে, সুপারিনটেনডেন্টের উপর ইনস্ট্রাকশন যাচ্ছে, আপনি জানেন না, আপনি জেল মন্ত্রী আপনাকে ডিঙ্গিয়ে ইনস্ট্রাকশন যাচ্ছে যে এদের উপর অত্যাচার কর, এদের উপর টরচার কর। এটা যাতে বন্ধ হয়, আপনি স্বাধীনভাবে এই ডিপার্টমেন্টকে চালাবার চেষ্টা করুন এটা আপনার কাছে অনুরোধ। আর একটা কথা বলি, এই জেলকোড রিভাইস হওয়া দরকার আপনিও বলেছেন, আপনাকে

অনুরোধ করি এটার তদন্ত হওয়ার দরকার আছে। ১৯৬৭ সালে এই জেলকোড রিভিসন, অ্যামেন্ডমেন্ট করার জন্য আপনাদের মন্ত্রী মাননীয় প্রশান্ত শূরকে ভার দেওয়া হয়েছিল। এক বৎসর লক্ষ লক্ষ টাকা ব্যয় করেও কিন্তু উপযুক্ত রেজাল্ট পাওয়া যায়নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয় যিনি এই বিভাগের ভারপ্রাপ্ত আছেন তিনি স্বাধীনচেতা মানুষ বলে তাঁর সম্বন্ধে আমার ধারণা আছে, এটা এনকোয়ারি করুন যে জেলকোডের রিভিসনের নাম করে ৬৭। সালে এত অপচয় কেন হল। আমি জানি আপনাদের দলবাজির কথা বলবেন, আপনি ইনডিপেনডেন্টলি এনকোয়ারি করুন। আবার শুনছি, স্যার, জেল কোড রিভিসনের জন্য আপনারা চিন্তা করছেন, তাহলে কি আবার প্রশান্ত শূরের মতো কাউকে কিছু খোরাক যোগাবার জন্য ডেলি অ্যালাউন্স, কিছু মেনটেনেন্স অ্যালাউন্স দেবার প্রয়োজন হয়েছে কিনা সেটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে চিন্তা করার জন্য অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন, আমার সঙ্গে একমত হবেন যে জেলখানায় যাদের আমরা পাঠাই, সরকার থেকে যাদের পাঠায়, ক্রিমিন্যাল, সরকারের উদ্দেশ্য নয় যে তারা চিরকাল ক্রিমিন্যাল থাকুক, চিরকাল তারা সমাজবিরোধী থাকুক। এই উদ্দেশ্য বামফ্রন্ট সরকারেরও নয়, কোনও সরকারেরই নয়, অকারণ সমালোচনা করে কোনও লাভ নেই, তাই জেলখানার মধ্যে যারা যায় এরা ক্রিমিন্যাল হয়ে সকলেই জন্ম গ্রহণ করে না, অ্যাক্সিডেন্টলি যারা কোনও কারণে জড়িয়ে পড়ে তাদের সংশোধনের জন্য আপনি কোনও চিন্তা এখন পর্যন্ত করেন নি। আপনি একজন সজ্জন মানুষ, আপনার কাছে আশা করেছিলাম আপনি অ্যাক্সিডেন্টালি এই ক্রিমিন্যাল অ্যাকটিভিটিসের মধ্যে ঢুকে পড়ে, যারা নাবালক অবস্থায়, শিশু অবস্থায় এই ক্রিমিন্যাল অ্যাকটিভিটিসের মধ্যে প্রবেশ করে তাদের উপর মানসিক টরচার করা হচ্ছে তাদের মানসিক যন্ত্রণা থেকে মুক্তি দেবার জন্য, তাদের পরিবর্তন করার জন্য, তাদের চিরকাল সমাজবিরোধী আখ্যা না দেবার জন্য, সমাজের নাগরিকরূপে পরিবর্তন করার জন্য, আপনি কোনও চিন্তা করেন নি, এরজন্য কোনও শিক্ষার ব্যবস্থা করেন নি। আপনাকে অনুরোধ করছি ৫৩ সালে মাননীয় জীবন বাবু একটা বাজেট বক্তৃতায় এখানে আলোচনা করেছিলেন জেলখানায় সুস্থ পরিবেশ আনার জন্য শিক্ষা ব্যবস্থা চালু করার জন্য, অনেক পণ্ডিত ব্যক্তি সেখানে যায়, অনেক সুস্থ ব্যক্তি সেখানে যায় অকারণে, সেখানে উপযুক্ত জারনাল, লিটারেচার, সেখানে উপযুক্ত কালচার প্রভৃতির ব্যবস্থা করার জন্য জীবন বাবু চিন্তা করে গিয়েছিলেন, আমি আশা করেছিলাম আপনার মতো সজ্জন মানুষের কাছ থেকে যে আপনি এর কিছু উল্লেখ রাখবেন। সম্প্রতি ৬ কোটি ১৬ লক্ষ টাকা থেকে ২ লক্ষ টাকা ব্যয় করলে বিভিন্ন জেলখানায় এইগুলি আপনি আয়োজন করতে পারেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি ব্যয় বরাদ্দে একথা না থাকলেও আপনি চিন্তা করুন, জীবন বাবুর কথাগুলি আপনি ইমপ্লিমেন্টেশন করার জন্য নিশ্চয় চেষ্টা করবেন এই আশা রাখব। তারপর, লাস্টলি, আমি বলতে বাধ্য হচ্ছি আপনি চিন্তা করুন এই ডিপার্টমেন্টটা থাকবে কিনা, কারণ এটা খুব চিন্তার ব্যাপার আপনাদের বামফ্রন্ট আসবার পর আমি কতকগুলি প্রমাণ আপনাকে দেব, পকেটমার, রেপ কেসের আসামী, ওয়াগান ব্রেকার , অ্যান্টি সোশ্যাল, ক্রিমিন্যাল, তাদের আপনারা রাজবন্দি বলে আখ্যা দিচ্ছেন আর রাজবন্দি বলে ছেড়ে দিচ্ছেন। হয়তো কয়েকজন মুষ্টিমেয় কংগ্রেস, কয়েকজন এস. ইউ.সি. এবং কয়েকজন জনতা পার্টির, মুষ্টিমেয় কয়েকজন

নকশাল ছাড়া ম্যাকি্সমাম কারা ভিতরে আছে?

[2-00 – 2.10 P.M.]

সবাইতো জেলখানা থেকে বেরিয়ে যাচ্ছে এসবের দরকার হবে না। ম্যাক্সিম্যাম ক্রিমিন্যাল বেরিয়ে যাচ্ছে, তাই কারারক্ষীর দরকার হবে না, ডায়েটের দরকার হবে না। তাই মাননীয় হোম মিনিস্টার যে এই ক্রিমিন্যাল বন্দিদের রাজবন্দি আখ্যা দিয়ে তাদের মুক্তির চেষ্টা করছেন, এ সম্বন্ধে চিন্তা করুন। এদের মধ্যে ম্যাকসিমাম হচ্ছে অ্যানটিসোশাল, তারা বেরিয়ে যাচ্ছে, তাদের যাতে সংশোধন হয়, সে বিষয়ে চিন্তা করার অবকাশ আছে, তারজন্য চিন্তা করুন, এই বলে আপনাকে ধন্যবাদ দিয়ে বক্তব্য শেষ করছি। জয় হিন্দ, বন্দে মাতরম্।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এখানে মাননীয় জেল বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট স্পিচ দিয়েছেন তাকে আমি সমর্থন করে দুই একটা কথা বলতে চাই। আমরা দেখেছি বৃটিশ আমল থেকে শুরু করে কংগ্রেসি আমলের ৩০ বছরে কিভাবে জেলকে ব্যবহার করা হয়েছে। বৃটিশ সাম্রাজ্যবাদে আমরা দেখেছি এবং কংগ্রেস আমলেও দেখেছি, আপনারা রাজনৈতিক প্রতিপক্ষকে জব্দ করার জন্য কি নির্যাতন করা হয়েছে এবং জেলের মধ্যে ক্রিমিন্যাল কত বেশি তৈরি করা যায় সেটাও দেখা গেছে এবং এটাও দেখা গেছে সেটা কিভাবে হয়। কারামন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের মধ্যে এই বক্তব্য রেখেছেন যে জঞ্জাল শাশ্বত করার ব্যবস্থা হয়েছিল, তার পরিবর্তন করা দুই একদিন বা অল্প সময়ের কাজ নয়, সেগুলি ধীরে ধীরে দূর করতে অগ্রসর হতে হবে। সেই হিসাবে তিনি সংস্কারের কথা, সংশোধনের কথা বলেছেন। আগের দিনের, বৃটিশ আমলের কথা ছেড়ে দিলেও কংগ্রেস আমলের চিরকালের একছত্র রাজত্বে প্রতিপক্ষের উপর কি অত্যাচার তাঁরা করতেন, আমি নিজে তার ভুক্তভুগী, এখানে আরও অনেকে আছেন যাঁরা কংগ্রেসি শাসকদের বিরুদ্ধে সংগ্রাম করে আমরা সেদিন অনেক দাবি দাওয়া আদায় করেছি। আমরা দীর্ঘ ৫৬ দিন লাগাতার ধর্মঘট করে কংগ্রেসি মন্ত্রীসভাকে বাধ্য করেছিলাম যে রাজনৈতিক বন্দিদের অন্তত্পক্ষে সর্বনিম্ন দাবিগুলি মেনে নিতে। পরবর্তীকালে সেগুলি আবার শেষ পর্যন্ত ওদের যে মন্ত্রিসভা হয়েছিল, যে সাজানো বিধানসভা, যে জাল বিধানসভা বলে চিহ্নিত করা হয়েছে, সেগুলি কেটে দিয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, জাল বিধানসভা বলে চিহ্নিত করা হয়েছে, এব্যাপারে আপনি রুলিং দেবার পরেও মাননীয় সদস্য বলছেন জাল বিধানসভা বলে চিহ্নিত করা হয়েছে। দ্যাট শ্যুড বি একসপাঞ্জড। আপনি স্যার, এটা অ্যালাউ করছেন? আপনি স্যার, একথা বলতে মাননীয় সদস্যদের বারণ করেছেন, কিন্তু তা সত্ত্বেও আপনার রুলিং মানছে না।

**শ্রী শচীন সেন ঃ** জেলের মধ্যে ওঁরা যে অবস্থার সৃষ্টি করেছিলেন, তাতে তাকে ক্রিমিন্যাল তৈরি করার কারখানা বলা হয়েছে। ছিঁচকে চোর যখন জেল থেকে বেরিয়ে আসে তখন সে পাকা চোর হয়ে বেরিয়ে আসে। সাধারণ ছিনতাইকারি যখন জেল থেকে বেরিয়ে আসে, তখন সে হয় ডাকাতের সর্দার, কংগ্রেসি আমলে এই ধরনের দুর্নীতি জেলের

মধ্যে চলে আসছে। আজেকে তার পরিবর্তন এবং সংশোধন একদিনে হয়? যে দৃষ্টিভঙ্গি তাঁর বক্তৃতায় আমাদের কারামন্ত্রী মহাশয় রেখেছেন, তাতে তিনি স্বীকার করেছেন যে এই দুর্নীতিগুলি তিনি দূর করার চেষ্টা করছেন। আমি আন্তরিকভাবে এটা সমর্থন করছি যে এই যে অব্যবস্থাগুলি ছিল, সেগুলির প্রতি সজাগ দৃষ্টি রেখে আমাদের আমূল পরিবর্তনের দিকে যেতে হবে। আমাদের কতকগুলো অসুবিধা আছে। আমরা এটা জানি যে জেল কোডের খানিকটা পরিবর্তনের মধ্য দিয়ে এই সংশোধনগুলি কিছু কিছু করা হয়তো সম্ভব। কিন্তু আরও পরিবর্তন করা দরকার। বৃটিশ আমলের জেল কোড মোটামুটি ৩০ বছর কংগ্রেস চালু রেখেছিল। সেই জেল কোডের পরিবর্তনের চেষ্টা হয়েছিল, বাধা এসেছিল কংগ্রেসের তরফ থেকে এবং সেটা সম্পূর্ণ রূপে দেওয়া হয় নি। আবার প্রচেষ্টা হচ্ছে। মন্ত্রী মহাশয় যে প্রতিশ্রুতি দিয়েছেন সেটাকে সমর্থন জানাই । কারণ জেল কোডের পরিবর্তন করা দরকার। মন্ত্রী মহাশয় সত্যিকারের জেলের মধ্যে সংশোধন করার কথা বলেছেন। ক্রিমিন্যালকে আরও ক্রিমিন্যাল না করে তাকে খানিকটা সংশোধনের প্রচেষ্টা করা দরকার এবং বিশেষ করে রাজনৈতিক প্রতিপক্ষকে জব্দ করার নীতি পরিবর্তন করা দরকার। আমরা এটা জানি জেলের অভ্যন্তরে সাধারণত রাজনৈতিক প্রতিপক্ষকে নির্যাতন করার একটা প্রচেষ্টা চলে। জনসাধারণ এটা বিচার করে দেখেন। জনসাধারণের পক্ষ নিয়ে যারা আন্দোলন করে সেই রকম রাজনৈতিক প্রতিপক্ষকে অপদস্থ করা বা তার উপর নির্যাতন চালানো--সে পথ বামপন্থী সরকার গ্রহণ করতে চায় না। তারা যে নীতি নিয়েছেন সেটা বিগত কয়েক মাসেই প্রমাণ হয়ে গিয়েছে ব্যাপকভাবে রাজনৈতিক বন্দিদের মুক্তি দিয়ে। যেভাবে কংগ্রেস আমলে ব্যাপকভাবে শাস্তি দেওয়ার ব্যবস্থা করেছিলেন প্রতিপক্ষ রাজনৈতিক দলকে সেটা এই সরকার করবে না। যেসব প্রগতিমূলক প্রস্তাবগুলি উত্থাপন করা হয়েছে আমরা নিশ্চয় আশা করব, ক্রমে ক্রমে সেদিকে অগ্রসর হতে পারব এবং বিগত ৩০ বছর যে শ্বাসরোধকারী অবস্থায় ছিল সেটা থেকে বেরিয়ে জেলে সংশোধন করা হবে--সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এই কটি কথা বলে জেলের বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে এই কারা বাজেটকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আজকে এই বাজেট নিয়ে অনেক আলোচনা করবার ছিল, তার কারণ আমাদের ভারতবর্ষের কারাগার সম্পর্কে যে ব্যবস্থা ইংরেজ আমল থেকে প্রচলিত হয়ে আছে তার বিরুদ্ধে মান্দালয় জেল থেকে লেখা নেতাজী সুভাষচন্দ্র বসুর একটা চিঠি স্মরণীয়। তিনি বলেছিলেন, জেলের অভ্যন্তরে যেভাবে বন্দিদের উপর ব্যবহার করা হয় এবং পরিবেশ সৃষ্টি করা হয়েছে, যখন ভারতবর্ষ স্বাধীন হবে তাহলে প্রথম কাজ হবে এই কারাগারে যে সমস্ত অব্যবস্থা আছে তা দূর করা। শুধু তাই নয় হিজলী জেলে যখন গুলি চালনা হয়, কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর এই ব্যবস্থার বিরুদ্ধে প্রথম প্রতিবাদ করে মনুমেন্টের তলে যেকথা বলেছিলেন তা আজও স্মরণীয়। সেখানে তিনি বলেছিলেন,-

'যাহারা তোমার বিষাইছে বায়ু,
নিভাইছে তব আলো,

তুমি কি তাদের ক্ষমা করিয়াছ,
তুমি কি বেসেছো ভাল?'

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে কারামন্ত্রীর কাছে এই কথাগুলো বলতে চাই, আজকে বামপন্থী সরকারের মৌলিক দৃষ্টিভঙ্গির পরিবর্তন হয়েছে। বৃটিশ এবং ৩০ বছরের কংগ্রেসি অপশাসন থেকে জানি এতো সহজে পরিবর্তন করতে পারব না। কিন্তু বিগত সাত বছরের বিভীষিকাময় দিনগুলি তো আমরা ভুলতে পারি না।

[2-10 – 2-20 P.M.]

এই জেলখানায় যেভাবে অত্যাচার হয়েছে গত ৭ বছর ধরে সেই জেলখানার অভ্যন্তরে যে সমস্ত ঘটনা ঘটেছে তার বিরুদ্ধে আমরা দেখেছি অ্যামেনেসটি ইনটারন্যাশনাল সংস্থা প্রথম বিশ্বের কাছে জরুরি অবস্থাকালীন সময়ে ভারতবর্ষের প্রতিটি জেলে সাধারণ রাজনৈতিক বন্দিদের উপর জেলে কি অকথা আত্যাচার হয়েছে তা প্রকাশ করেছে। পশ্চিমবাংলায় বিগত সাত বছরের সেই বিভীষিকাময় দিনগুলি সম্পর্কে একটি বই প্রকাশিত হয়েছে। মাননীয় কারামন্ত্রীকে এ সম্বন্ধে বলতে চাই যে সেই বইখানি আমাদের হাতে এসে পৌঁচেছে বইটির নাম হল ভারতীয় গণতন্ত্রের স্বরুপ। সারা ভারতবর্ষের সমস্ত জেলখানায় যেভাবে অত্যাচার হয়েছে যেভাবে নিপীড়ন হয়েছে মানুষের উপর তার সচিত্র সংবাদ সেখানে পরিবেশন করা হয়েছে। আমি তারই দু-একটি কথা এখানে উল্লেখ করতে চাই। আজকে মৌলিক দৃষ্টিভঙ্গি নিয়ে কারার অভ্যন্তরে যে সব দুর্নীতি আছে তার পরিবর্তন করার দরকার আছে। এবং অতীতে জেল কাবাগারের যে অবস্থা ছিল সেই অবস্থা নিশ্চয় থাকবে না। মানুষকে সংশোধন তাকে মানুষের সমাজে সুপ্রতিষ্ঠিত করা, এই দৃষ্টিভঙ্গি নিশ্চয় থাকবে। এবং তার জন্য আমরা আগেও লড়াই করেছি এবং এখনও আন্দোলন করব। তাই অতীতের কিছু ঘটনার উল্লেখ করার দরকার আছে। আজকে মন্ত্রী মহাশয় যে পদক্ষেপ গ্রহণ করেছেন এবং যে বাজেট তিনি উপস্থিত করেছেন তার তিনটি বিষয়ে আমি বিশেষভাবে সমর্থন করব। কারণ জেলখানার অভিজ্ঞতা আমার আছে, আমি সেই কথাই আপনাদের বলব। ১৯৭১ সাল থেকে ১৯৭৩ সাল পর্যন্ত আমি প্রথম দেখেছি জেলখানায় বন্দিদের উপর যেভাবে অত্যাচার করা হয়েছে এবং যেভাবে হত্যা করা হয়েছে তার সম্বন্ধে আপনাদের তদন্ত করার দরকার আছে এবং সেটা আমাদের জানা দরকার। আশা করি এটা আপনি আমাদের জানাবেন। শুধু তাই নয়, আমার কাছে তথ্য রয়েছে পশ্চিমবাংলার প্রতিটি জেলখানায় সেই সময় বন্দিদের উপর কিভাবে অত্যাচার করা হয়েছে। মেদিনীপুর জেলে ১০ জনকে হত্যা করা হয়েছে, বহরমপুর জেলে ১০ জনকে হত্যা করা হয়েছে, দমদম সেন্ট্রাল জেলে ১৫ জনকে হত্যা করা হয়েছে আলিপুর সেন্ট্রাল জেলে ৬ জনকে হত্যা করা হয়েছে। কোথাও তাদের অমানুষিকভাবে লাঠি পিটিয়ে হত্যা করা হয়েছে, কোথাও গুলি করে হত্যা করা হয়েছে। গত সাত বছর ধরে জেলখানায় যে সমস্ত ঘটনা ঘটেছে এই বইতে তার তথ্যগুলি রয়েছে। আমি আপনার কাছে সেই সমস্ত বক্তব্য তুলে ধরতে চাই। অতীতের এই সমস্ত অভিজ্ঞতা নিয়ে আপনি আগামী দিনে পদক্ষেপ নেবেন এটা আমরা চাই। আজকে এই বাজেটে যেটা সবচেয়ে আমার দৃষ্টি আকর্ষণ করেছে সেটা হচ্ছে যে গত ৩০ বছরের

মধ্যে যেটা হয় নি আপনি প্রথম সেই পদক্ষেপ নিয়েছেন যে উন্মাদদের সম্প
করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কারা মন্ত্রীকে বলতে চাই,
সালে আমি যখন প্রেসিডেন্সি জেলে ছিলাম তখন আমি দেখেছি কিভাবে সেই জে
অভ্যন্তরে পাগলদের উপর অত্যাচার করা হত। তাদের চিকিৎসার জন্য ঔষধের
যেসমস্ত জিনিস দেওয়া হত তার প্রতিটি জিনিস সেখানে চুরি হত এবং আমার মনে
এবং এখানে আমাদের মন্ত্রী নিরুপমা দেবিও জানেন যে সেই ১৯৬২ সালে সেই স
সমস্ত পাগলদের উপর অত্যাচার হচ্ছিল দেখে তার প্রতিবাদ আমরা যারা রাজবন্দি
তারা জানিয়েছিলাম এবং তার জন্য জেল সুপারিনটেনডেন্টের সঙ্গে আমাদের দারুণ
সৃষ্টি হয়েছিল। আমি সেইজন্য আপনাকে অভিনন্দন জানাই যে পাগলদের সম্পর্কে
যথাযথ সিদ্ধান্ত গ্রহণ করেছেন বলে। আজকে আপনি যে পদক্ষেপ নিয়েছেন
অভিনন্দনযোগ্য। শুধু মেয়েদের সম্পর্কে নয়, ছেলেদের সম্পর্কেও এই কথা আমি
অবশ্য আমি যেহেতু মেয়েদের জেলে ছিলাম সেইহেতু মেয়েদের উপর দৃষ্টি আকৃষ্ট হ
তাছাড়া কিশোর ও শিশুদের জেলখানা যেটা করেছেন সে কথা সন্দীপ বাবু বলেছেন।
মাননীয় সদস্যের সঙ্গে এক মত --তিনি এটা বলেছেন সত্যই আমাদের সমাজে সামগ্রি
পরিবর্তন প্রয়োজন বিশেষ করে জেল কারাগারের পরিবর্তন প্রয়োজন। মানুষকে বন্দি
রাখা হয় --কেউ হয়তো ভুল বশত কোনও ঘটনায় জড়িয়ে পড়ে তার জন্য তাকে
শাস্তি দেওয়ার মনোবৃত্তি সমাজতান্ত্রিক রাষ্ট্রে হবে না। এটা আমরা চাই যে তাদের সং
হবার সুযোগ দেওয়া হোক। কিন্তু জেলখানার ভিতর যে অস্বাস্থ্যকর আবহাওয়া,
জেলখানায় তাদের উপর অত্যাচার করা হয়, খাওয়া এবং ঔষধের যে ব্যবস্থা আমি
বিরুদ্ধে প্রতিবাদ করি এবং আপনার দৃষ্টি আকর্ষণ করি যে আপনি এই সমস্ত বা
সজাগ দৃষ্টি রাখবেন এবং জেলখানা যাতে কলুষমুক্ত হতে পারে সেদিকে আপনার প
হওয়া দরকার। কিশোরদের সম্পর্কে আমি বলব--শিশু ও কিশোরদের কারাত
ক্রিমিন্যালদের সঙ্গে রাখা হয়। ঐ সব শিশুরা জানে না তারা কি কারণে জেলে এ
কিন্তু ঐ সমস্ত ক্রিমিন্যালদের সঙ্গে থাকতে থাকতে তাদের মানসিক সুস্থতা হয়ত
হয়ে পড়ে এবং আগামী দিনে তারা যখন ফিরে আসে তখন ক্রিমিন্যাল হয়ে আসে
তো আমরা চাই না, আমরা তাদের পরিবর্তন করতে চাই। আমরা তাদের সমাজের
পরিবেশে সামগ্রিক জীবনে উন্নীত করতে চাই। সেই দৃষ্টিভঙ্গি আজকে কারাগার স
হওয়া উচিত। যতীন দাস বৃটিশ আমলে কারাগারের অভ্যন্তরে অত্যাচার, অনাচারের বি
অনশন করে আত্মাহুতি দিয়েছিলেন এই জন্য যে, জেলখানায় মানুষকে বন্দি করে রে
অন্যায় অবিচার করা হচ্ছে আগামী দিনে ভারতবর্ষের মানুষকে যেন এর হাত থেকে
করা হয়। বিশেষ করে আমি কবিগুরুর কথা স্মরণ করে আমি এই বাজেটকে সমর্থন
এই কথা বলব আমরা আশা করেছিলাম যথাযথ উন্মুক্ত কারাগার, এই কথাটি থাকবে
পরিবেশ না হলে ঐ সমস্ত কিশোর, মহিলাদের আপনি কি করে সুস্থ করবেন? আমি
সাজেশন দিচ্ছি আপনি এই সম্পর্কে একটু ভাবনা চিন্তা করবেন। আমি একটি সা
দিচ্ছি আপনি এই সম্পর্কে একটু ভাবনা চিন্তা করবেন। মলিনা ধঁক সম্পর্কে
আবেদন রয়েছে। আমি প্রথম বিধানসভায় আপনার কাছে আবেদন করেছিলাম। আ

আবার সেই আবেদনের পুনরাবৃত্তি করছি মেয়েদের উপর যেভাবে অত্যাচার হয়েছে এবং এখনও যেভাবে অত্যাচার হচ্ছে—বিশেষ করে মলিনা ধঁক সম্পর্কে সমস্ত পশ্চিমবাংলার মহিলাদের পক্ষ থেকে আমি আপনার কাছে আবেদন করেছিলাম, তার মুক্তির জন্য অবিলম্বে সচেষ্ট হন, সে যাতে সুস্থ পরিবেশে জেলখানায় থাকতে পারে সেই ব্যবস্থা করুন। এইগুলি দরকার এই যে আগামীদিন ভারতবর্ষে সমাজতান্ত্রিক পদক্ষেপ নিয়ে যাতে জেল কারাগারকে সম্পুর্ণভাবে কলুষমুক্ত করতে পারি—আমি এই আশা করব এবং সেই কারণে আপনার বাজেটকে সমর্থন জানাচ্ছি।

**श्री आबुल हासान :** मिस्टार स्पीकार सर, इन्दिरा गाँधि के गुण्डे विधान सभा के साउत्म से गुजर गये, जहाँ पर 114 धारा लागू है। उन गुण्डे को जहाँ पुलिस रोक नहीं सकी। यही नहीं मे गुण्डे पुलिस को चले गया। मगर हमारी पुलिस इतनी वहादुर है कि आदमी को गिफ्पार नहीं कर साकी।

**শ্রী গুনধর মাইতি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন করি। আমি যে যে বিষয় বলব ঠিক করেছিলাম তার সবগুলিই মন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতায় উল্লেখ করেছেন। দৃষ্টিভঙ্গি খুব স্বচ্ছ আছে। ইতিপুর্বে কয়েকজন মাননীয় সদস্য অনেক পয়েন্ট বলে গেছেন, তার সঙ্গে আমি একমত। সেন্ট্রাল জেলের ভিতর হাসপাতাল আছে। সেখানে শত দুর্নীতি সত্ত্বেও কিছু কিছু চিকিৎসার ব্যবস্থা আছে, ঔষধের ব্যবস্থা আছে। কিন্তু ছোট ছোট সাবজেলগুলিতে চিকিৎসার ব্যবস্থা একেবারে নেই।

[2-20 – 2-30 P.M.]

সেখানে চিকিৎসার ব্যবস্থা যাতে হয় সে দিকে আপনি লক্ষ্য রাখবেন এই অনুরোধ রাখছি। তারপর মহিলা বন্দিদের সম্বন্ধে কয়েকটি কথা বলি। অনেক মহিলা প্রসুতি অবস্থায় জেলখানায় যায়। প্রসুতি অবস্থায় জেলখানায় গেলে সেখানে তাদের জন্য বিশেষ খাদ্যের প্রয়োজন হয় কিন্তু তার কোনও ব্যবস্থা নেই, এদিকে নজর দেওয়া দরকার। তা ছাড়া অনেক মহিলা এক বা দেড় বছরের শিশুকে কোলে করে নিয়ে জেলখানায় যায়। সেখানে খাদ্যের যে ব্যবস্থা আছে তাতে যে অপরাধী হয়ে গিয়েছে তার জন্যই খাদ্যের ব্যবস্থা থাকে কিন্তু তার বাচ্চা ছেলের জন্য কোনও খাদ্যের ব্যবস্থা থাকে না। স্যার, আমি জেলখানায় এ দৃশ্য দেখেছি যে, সেখানে মাকে হয়ত খেতে দিয়েছে ছেলে তার মার খাবার চাইছে, মা বলছে, আর খাসনি, ছেলের হাত ধরে রেখে মা আর ছেলে সেই খাবার ভাগাভাগি করে খাচ্ছে। স্যার, আমি মনে করি এ ব্যাপারে একটা ব্যবস্থা হওয়া দরকার। সেখানে জেলখানার যে আইন রয়েছে সেই আইনের আমূল পরিবর্তন করতে হবে। তা ছাড়া জেলখানার একটা আয় হয় সেটা আমরা জানি। সেখানে ক্ষুদ্র শিল্পও গড়ে তোলা যায়। এইসব কথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি শেষ করলাম।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে ব্যয়বরাদ্দের প্রস্তাব রেখেছি তার উপর এতক্ষণ ধরে যে আলোচনা হল তা আমি মনোযোগ দিয়ে শুনলাম।

স্যার, আমি নিজেকে খুব সৌভাগ্যবান বলে মনে করছি কারণ কেউ আমার বাজেটের বিরোধিতা করলেন না। তবে সুনীতিবাবু বিরোধিতা করলেন, কি স্বপক্ষে বললেন তা আমি বুঝতে পারলাম না। যাই হোক, তিনি কতকগুলি সাজেশন রেখেছেন আমি সংক্ষেপে সেটা নিয়ে আলোচনা করছি। কারাগারে যেগুলি হওয়া দরকার বলে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষ যে সব সাজেশন রেখেছেন সেই কথার জের টেনে আমি কতটা করা সম্ভব, কতটা করতে পেরেছি, কতটা করা সম্ভব নয়—যেটা অনেকে প্রত্যাশা করেছেন সরকারের কাছ থেকে সে সম্বন্ধে খুব সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। এখানে মূল কথাটি হচ্ছে, বাইরের সমাজের পরিবেশ যদি দুর্নীতিতে ভরা থাকে, অবিচারে ভরা থাকে তাহলে 'যত যোগ্য মন্ত্রীই হন, যত ভাল বামফ্রন্ট সরকারই হোক না কেন সবটা করা যায় না। বাইরের পরিবেশ যদি দুর্নীতি পরায়ন হয়, কলুষযুক্ত হয়, পাপে ভরা থাকে এবং যেটা স্বাভাবিক এই ক্লাশ ডিভাইডেড সোসাইটিতে স্বভাবতই সেই ছোঁয়া থেকে কারাগারগুলিও মুক্ত হতে পারে না। সুতরাং মূল কথা হচ্ছে, এই পরিবেশের পরিবর্তনের সঙ্গে জেলের পরিবেশের পরিবর্তন নির্ভরশীল। এটা অত্যন্ত ঘনিষ্ঠভাবে যুক্ত সেকথা প্রথমেই আমি বলে রাখছি। কিন্তু তা সত্ত্বেও জেলের ভেতর পরিবেশ বা অবস্থা কিছুই পরিবর্তন করা যায় না তা নয়। আমি এই প্রসঙ্গে অল্প সময়ের মধ্যে দু-একটি কথা বলতে চাই। খুব অল্প সময়ের মধ্যে আমাদের সরকার যেটা করতে পেরেছে সেটা ভারতবর্ষের মধ্যে প্রথম যে আন্ডার-ট্রায়াল প্রিজনাররা ঐচ্ছিক পরিশ্রম করলে কোনও মজুরির ব্যবস্থা ছিল না, ভারতবর্ষের মধ্যে প্রথম পশ্চিম-বাংলায় আমাদের সরকার এটা করেছেন, তারা ঐচ্ছিক পরিশ্রম করলে তাদের মজুরি দেবার ব্যবস্থা করেছেন। তাছাড়া যারা কনভিকটেড তাদের মজুরি বৃদ্ধির ব্যাপারটা আমরা চিন্তা করছি। খুব শীঘ্রই একটা নির্দেশ আমরা দিচ্ছি। এটা অনেকেই হয়ত না জেনে বলেছেন, আমি খবরটা দেবার জন্য এটা বলে দিলাম। তারপর যেটা আমাদের মনকে খুব পীড়িত করে—কিশোর বন্দিদের ব্যাপারটা —সেখানে যেসমস্ত কনভিকটেড কিশোর প্রিজনররা রয়েছে বা স্ট্রে বয়েস রয়েছে তাদের সরকার বারাসাতে আনছেন এবং আমরা একটা কিশোর কারাগার সেখানে চালু করেছি। সেখানে লেখাপড়ার ব্যবস্থা করা হয়েছে, টেলিভিশনের ব্যবস্থা করা হচ্ছে, খেলাধুলার ব্যবস্থা করা হচ্ছে। তারপর এন.সি.এল.-যেটা সবচেয়ে অমানবিক দিক সেটা সম্বন্ধে আমি আমার বাজট ভাষণে উল্লেখ করেছি। বিশেষ করে যেকথাটা আমি বলতে চাই সেটা হচ্ছে জেল কোড রিভিসন। রিভিসন কমিটির কথা আমি উল্লেখ করতে চাই এই জন্য যে এটা আমরা কাজ করতে গিয়ে বার বার পেয়েছি এই জেল কোড রিভিসন করতে গিয়ে এবং কিছুদিন আগে পর্যন্ত, পুরো সময়, বন্দিদের প্যারোলে মুক্তি দেবার কথা উঠলে আমরা দেখেছি যে জেল কোড আমাদের হাতকে, মুখ্যমন্ত্রীর হাতকে আইন মন্ত্রীর হাতকে চতুর্দিক থেকে বেঁধেছিল এবং সেই ইতিহাস আপনারা সকলে জানেন। শুধু সেই ব্যাপারে নয়, বহু ব্যাপারে জেল কোড একটা বিরাট প্রাচীরের মতো হয়ে দাঁড়িয়েছে। পূর্বতন সরকারের আমলে জেল কোড রিভিসন কমিটি সুখময় দত্তের নেতৃত্বে যে ৮২ দফা সুপারিশ করেছিলেন তার যদি কিছুটা চালু হত তাহলে আমরা খুশি হতাম। সেটাকে আরও পূর্নাঙ্গ করার জন্য, বিশেষ করে জেল সম্পর্কে যাদের অভিজ্ঞতা আছে, যারা দেশকর্মী, তাদের নিয়ে আমরা অনতিবিলম্বে যাতে জেল কোড রিভিসন কমিটি গঠিত হয় তার চেষ্টা

করছি। কিছুটা যে আমাদের সরকার করেছেন তার বড় প্রমাণ হল --আমি সার্টিফিকেটের কথা বলছি না--আপনারা জানেন যে অ্যামনেস্টি ইন্টারন্যাশনাল বিভিন্ন জেল পরিদর্শন করেছেন ওঁদের সরকার থাকাকালীন এবং তারা বলেছেন যে আমরা পশ্চিমবাংলার জেলের যে ব্যবস্থা দেখলাম এবং সারা ভারতবর্ষের কয়েকটা জেলও আমরা দেখে এসেছি--এটা কারা মন্ত্রীর সার্টিফিকেট দেবার জন্য নিশ্চয় বলেন নি, সরকারকে সার্টিফিকেট দেবার জন্য বলেন নি, তাদের মতামত সম্বন্ধে স্টেটসম্যান পত্রিকায় উল্লেখ রয়েছে--এখন পর্যন্ত এই অল্প সময়ের মধ্যে পশ্চিমবঙ্গ সরকার যে পরিবর্তন সাধিত করেছেন সেটা নিশ্চয় প্রশংসার যোগ্য। সম্প্রতি সি.পি.আই.(এম.এল) বন্দিরা তাঁদের কিছু বাইরে বেরিয়েছেন, তাঁরা আমার কাছে এবং মুখ্যমন্ত্রীর কাছে জানিয়েছেন যে অল্প সময়ের মধ্যে যে পরিবর্তন দেখা গেছে জেলের মধ্যে সেই পরিবর্তনকে কলুষিত করার জন্য নানারকম চেষ্টা চলছে। ঐ যে দূরে যাঁরা বসে আছেন, যাঁরা নিজেদের সাচ্চা মার্কসবাদী বলে পরিচয় দেন, তাঁদের মধ্যে কিছু ছেলে এবং -আমি যখন সেখানে গিয়েছিলাম, আমি যতদুর জানি, একটা কংগ্রেসি ছেলে বলে পরিচিত, বোধ হয় খুব সম্ভব সমাজবিরোধী--জেলের মধ্যে একটা অসম্ভব হৈচৈ বাধাবার চেষ্টা করেছিল। আমাকে, এবং আমাদের পি.ডাব্লু.ডি.-এর মন্ত্রী যিনি আছেন ও আমাদের শ্রদ্ধেয় গণেশ ঘোষ মহাশয় আছেন, তাঁদের অপদস্থ করার চেষ্টা হয়েছিল। আমি অবশ্য তাতে গুরুত্ব দিইনি। আমি জানি সাধারণ আবাসিকরা তাদের দূরে ছুঁড়ে ফেলে দেবে। তারা যে ভাবে একটা হল্লা বাধাবার চেষ্টা করেছিল তাতে তারা ব্যর্থ হয়েছিল এবং বিশেষ করে মজুরি বৃদ্ধি ইত্যাদির প্রশ্নগুলি, যে প্রশ্নগুলিকে আমরা মীমাংসা করতে পেরেছি সম্ভবত তাদের সেই প্রচেষ্টা বাধাপ্রাপ্ত হয়েছিল। আমি পরিশেষে এই কথা আবার বলতে চাই যে আমরা যে সমস্ত কথাগুলি বলেছি সেই কথাগুলোকে আমরা কিছু কিছু কার্যকর করার চেষ্টা করেছি। ওপেন এয়ার প্রিজন সম্পর্কে প্রশ্ন উঠেছে এবং সেটাও আমাদের সরকারের বিবেচনাধীন রয়েছে। আমরা অল্প সময়ের মধ্যে যেটুকু করেছি সেটাকে আরও কি ভাবে প্রসারিত করা যায় সেটা আমরা নিশ্চয়ই দেখব এবং আমি এই কথা বলতে চাই যে সমস্ত পরিকল্পনাগুলো আমরা নিয়েছি সেগুলি চালু করতে আমরা সক্ষম হব বলে আশা করি এবং যে পরিবেশ রয়েছে সেটাকে মুক্ত করতে পারব, কিছু পরিমাণ সংশোধন করতে পারব। এই কথা বলে আমি যে বাজেট বরাদ্দ আপনাদের কাছে পেশ করেছি সেই বাজেট বরাদ্দ অনুমোদন করার জন্য অনুরোধ জানাব এবং যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে সেগুলোর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri A.K.M.Hassanuzzaman that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Debabrata Bandyopadhyay that a sum of Rs. 6.16,00,000/- be granted for expenditure under Demand No. 22, Major Head : "256-Jails," was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 2.30 p.m till 1 p.m on Monday, the 20th March, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta on Monday, the 20th March, 1978 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 4 Ministers of State, and 155 Members.

[1-00 - 1-10 P.M.]

### Held over Starred Questions
### (to which oral answers were given)

#### পল্লী পাঠাগার

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২১।) শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া : শিক্ষা (প্রাথমিক মাধ্যমিক ও লাইব্রেরি) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পল্লী অঞ্চলের পাঠাগারগুলির সংগঠন, অনুমোদন, সরকারি আর্থিক সাহায্য ও পরিচালনা বিষয়ের নিয়ম/নীতি কি;

(খ) আর্থিক সাহায্যপ্রাপ্ত পল্লী-পাঠাগারগুলির লাইব্রেরিয়ান ও সাইকেল-পিওন নিয়োগের পদ্ধতি কি;

(গ) কোচবিহার জেলার মাথাভাঙ্গা ২নং ব্লকের ছেড়ামারী পল্লী-পাঠাগারের লাইব্রেরিয়ান ও সাইকেল-পিওন পদের নিয়োগের জন্য এ পর্যন্ত কি ব্যবস্থা লওয়া হইয়াছে; এবং

(ঘ) ঐ ব্যবস্থা উপরোক্ত সরকারি নীতির সহিত কিরূপ সামঞ্জস্যপূর্ণ?

**শ্রী পার্থ দে :**

(ক) পল্লী অঞ্চলের স্পনসর্ড গ্রামীণ লাইব্রেরি জেলা সমাজ শিক্ষা উপদেষ্টা কমিটির সুপারিশক্রমে স্থাপন করা হয়। এখানে একজন লাইব্রেরিয়ান এবং একজন সাইকেল পিওন কার্য পরিচালনার জন্য থাকেন। এদের নিয়োগ কমিটি সুপারিশ করেন এবং জেলা সমাজ শিক্ষা আধিকারিক-এর অনুমোদন নিয়ে নিয়োগও করেন। এই সকল গ্রন্থাগারের সম্পূর্ণ ব্যয়ভার সরকার বহণ করিয়া থাকেন। কিন্তু সরকারি নির্দেশ কার্যকর করার বিষয়ে ইহারা সম্পূর্ণ বাধ্য নয়। সরকারি নির্দেশ না মানিলে সরকার ইচ্ছা করিলে অবশ্য অনুদান বন্ধ করিতে পারেন। তবে সেই ক্ষেত্রে সংশ্লিষ্ট কর্মচারীর বেতনও বন্ধ হইয়া যাইবে।

এই গ্রন্থাগারগুলি ছাড়াও কিছু সাধারণ পাঠাগার আছে। তাহাদের কিছু 'রেজিস্ট্রেশন অফ সোসাইটি অ্যাক্ট' অনুসারে রেজিস্ট্রিকৃত আবার কিছু কিছু রেজিস্ট্রি না করাও আছে। এই সকল ক্ষেত্রে সরকার হইতে জেলা সমাজ শিক্ষা উপদেষ্টা কমিটির সুপারিশ অনুসারে কিছু কিছু এককালীন অনুদান প্রয়োজনে দেওয়া হয়। এই সকল গ্রন্থাগারগুলির সংগঠন ও পরিচালন ব্যবস্থা নিজস্ব।

(খ) এই ক্ষেত্রে সরকার নির্দেশিত যোগ্যতাবলী অনুযায়ী পরিচালক সমিতি সুপারিশ করেন। সেই সুপারিশ অনুযায়ী তাঁরাই জেলা সমাজ শিক্ষা আধিকারিক এর অনুমোদন নিয়ে নিয়োগ করেন।

(গ) পদ দুইটির জন্য জেলা সমাজ শিক্ষা আধিকারিক (ভারপ্রাপ্ত) ছেড়ামারী পল্লী গ্রন্থাগারের পরিচালক সমিতি এই মর্মে নির্দেশ দিয়েছেন যে তাঁরা যেন সমষ্টি উন্নয়ন আধিকারিক ও ব্লকের সমাজ শিক্ষা সম্প্রসারণ আধিকারিককে অন্তর্ভুক্ত করিয়া একটি নির্বাচন কমিটির মাধ্যমে উপযুক্ত প্রার্থী মনোনয়ন করেন। পরিচালন কমিটি উপযুক্ত প্রার্থী মনোনয়ন করেন এবং অনুমোদনের জন্য জেলা সমাজ শিক্ষা আধিকারিকের (ভারপ্রাপ্ত) নিকট পেশ করেন। কিন্তু জেলা সমাজ শিক্ষা আধিকারিক (ভারপ্রাপ্ত) এখনও উক্ত নির্বাচন বিষয়ে কোনও অনুমোদন দেন নাই।

(ঘ) দেখা যায় যে জেলা সমাজ শিক্ষা আধিকারিক দুইজন বিশেষজ্ঞ নির্বাচন কমিটিতে নেবার জন্য সুপারশি করেন। এই জাতীয় নির্বাচন কমিটিতে প্রয়োজনবোধে সব সময়েই বিশেষজ্ঞের সাহায্য নেওয়া হয়। ইহা অসঙ্গত নহে।

উল্লেখ করা যায় যে এই বিশেষ ক্ষেত্রে আপত্তি ওঠায় জেলা সমাজ শিক্ষা আধিকারিক তার অনুমোদন এখনও দেন নাই।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** ঐ যে পল্লী পাঠাগারের যে কমিটি আছে সেই কমিটির ম্যানেজমেন্টকে বলা হচ্ছে সেই কমিটি নির্বাচিত কমিটি না অরগ্যানাইজড কমিটি?

**শ্রী পার্থ দে :** এটা কোনও বিশেষ পল্লী পাঠাগার সম্পর্কে প্রশ্ন করছেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** হ্যাঁ, আমি মাথাভাঙ্গা ২নং ব্লকের ছেড়ামারী পল্লী পাঠাগার সম্পর্কে জিজ্ঞাসা করছি।

**শ্রী পার্থ দে :** এটার জন্য নোটিশ চাই। তবে আমি সাধারণভাবে বলে রাখছি যে এই ধরনের লাইব্রেরিগুলি তারা নিজস্ব সংগঠনে তৈরি করে রেজিস্ট্রি করেন এবং রেজিস্ট্রি করে অ্যাপ্লাই করেন। তারপর অনুমতি দেওয়া হয়। কোনও একটি বিশেষ পাঠাগারে নির্বাচিত কমিটি আছে কি নেই সেটা নোটিশ না দিলে বলতে পারব না।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** রেকগনাইজড স্কুলের যে নিয়ম-কানুন আছে সেইরকম বেসরকারি কমিটিগুলি সম্বন্ধে কোনও নিয়ম-কানুন আছে কি?

**শ্রী পার্থ দে :** সাধারণভাবে এই রকম কোনও বিশেষ আইন-কানুন নেই। সেই ধরনের আইন করার কথা আমরা আগের সভায় বলেছি।

**মাধ্যমিক শিক্ষক**

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৬।) **শ্রী অনিল মুখার্জি :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মাধ্যমিক শিক্ষকের সংখ্যা কত; এবং

(খ) উক্ত শিক্ষকদের প্রতি মাসে বেতন দানের পদ্ধতি কি?

**শ্রী পার্থ দে :**

(ক) (৩১.৩.৭৬ পর্যন্ত) মাধ্যমিক শিক্ষকদের সংখ্যা ৮৯,৯৬৫ জন।

(খ) সরকারি বিদ্যালয়সমূহে প্রধান শিক্ষক মহাশয়গণ প্রতি মাসে সংশ্লিষ্ট ট্রেজারী হইতে অর্থ তুলিয়া বেতন প্রদান করেন।

সরকারি উদ্যোগে প্রতিষ্ঠিত বিদ্যালয়মসূহে এবং অন্যান্য মঞ্জুরীকৃত বেসরকারি বিদ্যালয়ে, বিদ্যালয় পরিচালক সমিতিসমূহ শিক্ষকদের বেতন প্রদান করেন।

**শ্রী সন্তোষকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রতি মাসে বেতন দেবার যে পরিকল্পনা সরকার কর্তৃক নেওয়া হয়েছে সেটা কোন দিনে কার্যকর হবে?

**শ্রী পার্থ দে :** এটা সম্পর্কে সভা আগে থেকেই জানেন। তাহলেও আমি বলে দিচ্ছি, আমরা দুটি পরিকল্পনা করেছি। একটা হচ্ছে অল্পদিনের জন্য সেখানে ৩ মাসের বেতন বেসরকারি স্কুলের ক্ষেত্রে দেওয়া হবে। এটা এপ্রিল মাস থেকে চালু হবে। পরবর্তী পরিকল্পনা কার্যকর করতে সময় লাগবে। প্রত্যেক বিদ্যালয়ে যারা হিসাব রাখেন তাদের ব্যাঙ্ক থেকে প্রতি মাসে প্রয়োজনীয় অর্থ দিয়ে দেওয়া হবে। আমরা চেষ্টা করছি প্রত্যেক মাসে যাতে শিক্ষক এবং কর্মচারিরা বেতন পান।

**শ্রী আবদুল কুয়ায়েম মোল্লা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে সংখ্যা আপনি বললেন এতে মহিলা এবং পুরুষ কি রকম আছে?

**শ্রী পার্থ দে :** নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দোলুই :** এই ৮৯,৯৬৫ জন শিক্ষকদের মধ্যে কতজন সি. পি. এম আছেন?

(নো রিপ্লাই)

**সরকারি দুগ্ধ প্রকল্প পরিবেশিত দুগ্ধের মানোন্নয়ন**

***২০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৮।) শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারের অধীন কলকাতা দুগ্ধ প্রকল্প দ্বারা পরিবেশিত

(১) স্ট্যাণ্ডার্ড মিল্ক,

(২) কাউ মিল্ক-এ,

স্বাভাবিক শতকরা ২৫ ভাগ গো-দুগ্ধ ও মিল্ক পাউডার, শতকরা ৭৫ ভাগ মিল্ক ফ্যাট, সলিড ননফ্যাট ও প্রোটিন-এর পরিমাণ কত থাকে;

(খ) স্বাভাবিক গো-দুগ্ধ মিল্ক ফ্যাট, সলিড ননফ্যাট ও প্রোটিন-এর পরিমাণ কত থাকে;

(গ) সরকার সরবরাহকৃত গো-দুগ্ধ ও স্বাভাবিক দুগ্ধের মধ্যে কোনও মানগত বৈষম্য আছে কি?

(ঘ) থাকিলে, সরকারি 'গো-দুগ্ধের' মানোন্নয়নের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা;

(ঙ) স্ট্যাণ্ডার্ড মিল্ক চা ভিন্ন অন্য প্রয়োজনে ব্যবহারের অনুপযুক্ত এই মর্মে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি; এবং

(চ) স্ট্যাণ্ডার্ড মিল্ক-এর পরিবর্তে মিল্ক পাউডার বিক্রয় করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) কলকাতা দুগ্ধ প্রকল্পে বর্তমানে স্ট্যাণ্ডার্ড মিল্কের পরিবর্তে টোণ্ড মিল্ক সরবরাহ করা হয়।

টোণ্ড মিল্কে স্বাভাবিক দুধ প্রায় ৪০.৫৬ শতাংশ এবং রিকম্বাইণ্ড দুধ বাকি ৫৯.৪৪ শতাংশ।

কাউমিল্কে মিল্ক পাউডার ব্যবহার করা হয় না।

কাউ মিল্কে থাকে ৪ শতাংশ ফ্যাট ও সলিডণ্ট ৮.৫ শতাংশ প্রোটিন সহ সলিডণ্ট ফ্যাট এবং টোণ্ড মিল্কে থাকে ৩% শতাংশ ফ্যাট ও ৮.৫ শতাংশ প্রোটিন সহ সলিড নট ফ্যাট।

(খ) মিল্ক ফ্যা.. ৪ শতাংশ এবং প্রোটিন সহ সলিড নট ফ্যাট ৮.৫ শতাংশ।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

(ঙ) প্রশ্ন ওঠে না।

(চ) না।

তারিখ ১৬.৩.৭৮

[1-10 - 1-20 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন টোণ্ড মিল্ক সরবরাহ করা হয়, স্ট্যাণ্ডার্ড মিল্ক, কাউ মিল্ক, সরবরাহ করা হয় না?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** মাননীয় সদস্য আমার প্রস্তাবটি শুনেছেন, এতে পরিষ্কার বলা আছে ১৯৭৫ সাল থেকে পশ্চিমবঙ্গের কোথাও স্ট্যাণ্ডার্ড মিল্ক সরবরাহ করা হয় না।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** এখন পশ্চিমবঙ্গে কি কি ধরনের মিল্ক কি কি দামে সরবরাহ করা হচ্ছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** এটা নোটিশ দিলে ভাল হয়। তবু বলছি, টোণ্ড মিল্ক, ডবল মিল্ক, এবং কাউ মিল্ক সরবরাহ করা হয়। দাম ৩.০০, ১.৮০ এবং ১.৬০ পয়সা। এটা সাবজেক্ট টু কারেকশন।

## Recognition of Higher Secondary Schools

***208.** (Admitted question No. ***384.**) **Shri Suniti Chattaraj** and **Shri Bhola Nath Sen :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library) Department be pleased to state—

(a) whether the present West Bengal Board of Secondary Education has drawn up any scheme for according recognition to Secondary and Higher Secondary Schools; and

(b) if so, what are the salient features of the scheme?

**Shri Partha De :**

(a) It has been reported by the West Bengal Board of Secondary Education that no such scheme has been drawn up. The Board has, however, referred the matter to Govt. for consideration of the financial aspect of recognition. The entire policy is being examined.

(b) Does not arise.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বোর্ড এটা সরকারের কাছে পাঠিয়েছেন, তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সরকারের এ বিষয়ে কিছু চিন্তা আছে কি না?

**শ্রী পার্থ দে :** সরকারের চিন্তা আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** একটু স্পেশিফিকেলি বলবেন—চিন্তাটা কি?

**শ্রী পার্থ দে :** আমরা পশ্চিমবাংলায় যতগুলি বিদ্যালয় এ ধরনের অনুমোদনের জন্য আবেদন করেছিলেন তাদের সম্বন্ধে আমরা একটা ইন্সপেকশন করব, এপ্রিল মাস ১৯৭৮, থেকে শুরু হবে—জেলা বোর্ড এবং ডাইরেক্টরেট মিলিত ভাবে করবেন কতকগুলি প্রশ্নের ভিত্তিতে। উত্তর পাওয়া গেলে ঠিক করা হবে, আগামী বছর আবেদনকারী বিদ্যালয়গুলির মধ্যে কতগুলি অনুমোদন পাবে, কতগুলি পাবেনা। যারা পাবে না তাদের জানিয়ে দেওয়া হবে স্কুল রাখবেন কি রাখবেন না। যারা পাবে তাদের ধাপে ধাপে অনুমোদন দেওয়া হবে। যেখানে বিদ্যালয় নেই সেখানে—অনুমোদন চাওয়া হয়নি অথচ বিদ্যালয়ের প্রয়োজনীয়তা আছে সেখানে গ্রামের লোকের সাহায্য নেওয়া হবে এবং এই পরিকল্পনা অনুযায়ী চলতে হবে।

এইভাবে স্বতস্ফূর্ত ভাবে স্কুল গড়ে উঠছে না বলে আমরা চিন্তা করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** এপ্রিল মাস থেকে যে সারভে করার কথা বললেন সেটা মাধ্যমিক ক্ষেত্রে না উচ্চ মাধ্যমিক ক্ষেত্রে হবে?

**শ্রী পার্থ দে :** মাধ্যমিকের কথাই বলেছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** উচ্চ মাধ্যমিকের ক্ষেত্রে দেখা যাচ্ছে কিছু কিছু জায়গায় এখনও প্রয়োজন আছে ১১/১২ ক্লাশকে রেকগনিশন দেওয়ার কথা কি চিন্তা করবেন?

**শ্রী পার্থ দে :** সেটা আলাদা প্রশ্ন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** কংগ্রেস সরকারের আমলে জেলায় জেলায় সারভে করার জন্য যে সারভে টিম করা হয়েছিল তারা একটা রিপোর্ট সরকারের কাছে জমা দেন। সেটা সম্পর্কে কি কিছু জানেন?

**শ্রী পার্থ দে :** বিগত সরকারের আমলে যা কিছু হয়েছিল তার সবটাই নূতন ভাবে দেখার প্রয়োজন আছে এবং দেখা হচ্ছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** যে সমস্ত মাদ্রাসা রেকগনিশনের অপেক্ষায় আছে তাদের সম্বন্ধে কি একই নিয়ম হবে?

**শ্রী পার্থ দে :** স্বাভাবিকভাবে তাই হবে।

## Removal of Khatals from Calcutta and Suburbs

***209.** (Admitted question No. ***652.**) **Shri Satya Ranjan Bapuli** and **Shri Rajani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) the number of Khatals removed from Calcutta and suburbs during the period from 21st June, 1977 to 31st January, 1978 and the areas where such removal of Khatals took place; and

(b) whether the Government has fixed any target date for removing other Khatals ?

**Shri Amritendu Mukherjee :**

(a) None; does not arise.

(b) no.

[1-20 – 1-30 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই :** শহরের দূষিত পরিবেশকে দূর করার জন্য খাটাল উচ্ছেদের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** হ্যাঁ, কিন্তু অসুবিধা হচ্ছে যে, হাইকোর্ট থেকে কিছু খাটালওয়ালারা ইনজাংশন পেয়েছে, কিছু ইনজাংশন ভেকেট করা হয়েছে—কিছু হয় নি বলে বাধা হচ্ছে। গত ১৭ই রাত্রে ও ১৮ই সকালে পরীক্ষামূলক ভাবে আমরা ৫০টা মোষ রিমুভ করেছি কলকাতা শহর থেকে। কিন্তু ক্যাটেল লাইসেনসিং অ্যাক্ট অনুসারে গভঃ সরাসরি এ কাজ করতে পারে না কোর্টে যেতে হয়। আমরা ৫০টা যা পাকড়াও করেছি পুলিশের সাহায্যে সেগুলি কোর্টের এক্তিয়ারের মধ্যে আছে। কোর্ট হুকুম দিলে সেগুলি হরিণঘাটায় নিয়ে যাব।

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** কলকাতায় শহরে খাটাল অপসারণের সঙ্গে সুবার্বও কি যুক্ত আছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** প্রথমে সি. এম. ডি. এ এলাকায় বেআইনি যে মোষ আছে সেগুলিকেই স্টেজ বাই স্টেজ সরাব।

## Taking over of trade in textbooks by the Government

***210.** (Admitted question No. ***600.**) **Shri Rajani Kanta Doloi** and **Shri Dawa Narbu La** : Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library) Department be pleased to state—

(a) whether the present Government has any proposal to take over

the entire trade in textbooks for primary and secondary school students from private publishers so as to make textbooks available at cheap rates; and

(b) if so, what is the contemplation of the Government in the matter ?

**Shri Partha De :**

(a) No.

(b) Does not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই :** প্রাইভেট পাবলিসার্সদের কাছ থেকে প্রাইমারি সেকেণ্ডারি স্কুলের টেকস্ট বুক নেবার সময় বেশি দাম দিয়ে কিনতে হয় এবং ঠিক সময় পাওয়া যায় না এটা কি জানেন?

**শ্রী পার্থ দে :** এর সঙ্গে সংশ্লিষ্ট কয়েকটা প্রশ্ন আছে। একটা হচ্ছে প্রাথমিক স্কুলের ছেলেমেয়েদের বই সরকারের দ্বারা প্রকাশ করা হয় এবং তা বিনা মূল্যে দেওয়া হয়। এগুলি বইয়ের দোকান মারফৎ বিতরণ করা হয় না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** সেকেণ্ডারি স্কুলের স্টুডেন্টস এর জন্য টেকস্ট বুকগুলির এনটায়ার ট্রেড কি সরকারের নিয়ন্ত্রণে নেবার কথা বিবেচনা করছেন?

**শ্রী পার্থ দে :** উত্তর দিয়ে দিয়েছি।

## Setting up of a sub-office of the W. B. Board of Secondary Education in hill areas of Darjeeling district

***211.** (Admitted question No. ***625.**) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether there is any proposal to set up a sub-office of the West Bengal Board of Secondary Education in the hill areas of Darjeeling district; and

(b) if answer to (a) be in the affirmative, the time by which the proposal is likely to be implemented ?

**Shri Partha De :**

(a) No.

(b) Does not arise.

## Supersession of the Managing Committees of Schools

***212.** (Admitted question No. ***1155.**) **Dr. Saswati Prasad Bag :**

Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library) Department be pleased to state—

(a) the number of schools where the Managing Committees have been superseded during 1974-75, 1975-76, 1976-77 and 1977-78;

(b) the reasons adduced therefor?

**Shri Partha De :**

(a) It has been ascertained from the West Bengal Board of Secondary Education that in the following number of Schools the Managing Committees were superseded during the years noted against each

| | | |
|---|---|---|
| 1974-75 | — | 146 |
| 1975-76 | — | 172 |
| 1976-77 | — | 234 |
| 1977-78 | — | 307 |
| (upto 16-3-78) | | |

(b) The Board has reported that the reason for superseding the existing Managing Committees are either—

(i) failure of the Committee to reconstitute it according to prescribed rules after the expiry of the Statutory term,

or

(ii) mal-administration and financial irregularities,

or

(iii) internal conflict among the members of the Committee leading to administrative deadlock,

or

(iv) refusal of the Committee to comply with the order of the Board on some important matters like implementation of the award of Appeal Committee of the Board etc.

**শ্রী কিরণময় নন্দ :** সরকার আর কতগুলি স্কুলকে সুপারসিড করার কথা চিন্তা করছেন?

**শ্রী পার্থ দে :** যতগুলি দরকার ততগুলি করা হবে।

### দশ-শ্রেণীবিশিষ্ট উচ্চ বিদ্যালয় অনুমোদন

*২১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৯।) **শ্রী জন্মেজয় ওঝা :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে দশ-শ্রেণীবিশিষ্ট কতগুলি উচ্চ বিদ্যালয়ের স্বীকৃতি লাভের আবেদনপত্র ১লা মার্চ, ১৯৭৮ তারিখে সরকারের বিবেচনাধীন আছে;

(খ) তন্মধ্যে, কতগুলি ক্ষেত্রে বর্তমান বৎসরে মাধ্যমিক পরীক্ষায় ছাত্রছাত্রী প্রেরণের অনুমতি প্রত্যাহার করা হইয়াছে; এবং

(গ) এই সমস্ত বিদ্যালয়গুলিকে স্বীকৃতিদানের বিষয়ে সরকারের নীতি কি?

**শ্রী পার্থ দে :**

(ক) বিদ্যালয় সমূহের স্বীকৃতি লাভের আবেদন পত্র সরকার কর্তৃক বিবেচিত হয় না।

(খ) পঃবঃ মধ্যশিক্ষা পর্ষদ জানাইয়াছে যে ১৯৭৭ সালের মাধ্যমিক পরীক্ষায় ছাত্রছাত্রীদের প্রেরণের জন্য ৯৭১টি অনুমোদিত বিদ্যালয়কে বিশেষ অনুমতি দেওয়া হইয়াছিল। এক বৎসর কোনও অনুমোদিত এইরূপ বিদ্যালয়কে বিশেষ অনুমতি দেওয়া হয় নাই।

(গ) স্বীকৃতি দানের নীতি সরকারের বিবেচনাধীন আছে।

### মুর্শিদাবাদ জেলার স্কুলসমূহে শরীরশিক্ষা ও খেলাধূলার উন্নয়ন

*২১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৪।) **শ্রী অমলেন্দ্র রায় :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও লাইব্রেরি) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার বিভিন্ন স্কুলকে ১৯৭৬-৭৭ ও ১৯৭৭-৭৮ সালে (১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত) (১) শরীরশিক্ষা, (২) খেলাধূলা উন্নয়ন (ছেলে ও মেয়েদের), (৩) ক্যাম্পাস ওয়ার্কস, প্লেগ্রাউণ্ড, স্টেডিয়াম ও সমাজকল্যাণ বাবত মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী পার্থ দে :**

১৯৭৬-৭৭ সালে মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ছিল—

| | |
|---|---|
| (১) শারীরিক শিক্ষার জন্য | ১২,০০০ |
| (২) খেলাধূলার জন্য | ২,১০০ |
| (3) Compus Works, Play Ground, Stadium এর জন্য | ৩,১৫,৩৩০ |
| (4) Swimming Platform এর জন্য | ৩,০০০ |
| মোট | ৩,৩২,৪৩০ |

১৯৭৭-৭৮ সালে মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ছিল—

| | | |
|---|---|---|
| (১) | শারীরিক শিক্ষার জন্য | ৬,০০০ |
| (২) | খেলাধূলার জন্য | ২,৩৫০ |
| | **মোট** | ৮,৩৫০ |

**বিদ্যালয়ের নাম ও মঞ্জুরীকৃত অর্থের বিবরণ সঙ্গে দেওয়া হল।**

১৯৭৬-৭৭ সালে মুর্শিদাবাদ জেলায় যে সকল স্কুলকে শারীরিক শিক্ষার সরঞ্জামের জন্য অর্থ মঞ্জুর হইয়াছে তাহার বিবরণ—

| নং | বিদ্যালয়ের নাম | | মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ |
|---|---|---|---|
| ১। | ডেবামপুর জে. এন. একাডেমী | ........... | ৩০০.০০ টাকা |
| ২। | সর্ব্বাঙ্গপুর জে. কে. এম. এ. বিদ্যাপীঠ | ........... | ৩০০.০০ টাকা |
| ৩। | দফরপুর আর. কে. জুনিয়ার হাইস্কুল | ........... | ২০০.০০ টাকা |
| ৪। | দাদপুর হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ৫। | গোরাবাজার আই. সি. ইন্সটিট্যুশন | ........... | ৩০০.০০ টাকা |
| ৬। | অমৃত কুণ্ডু কে. কে. বিদ্যাপীঠ | ........... | ৩০০.০০ টাকা |
| ৭। | শবল দহ হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ৮। | বালিয়া পি. এন. এস. হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ৯। | ভগীরথপুর হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ১০। | দেবীপুর এস. জি. ডি. হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ১১। | কে এন. কলেজ স্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ১২। | নিমগ্রাম বেলুড়ি হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ১৩। | রামপাড়া মগন পাড়া হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ১৪। | ছাব ঘাটি কে. ডি. বিদ্যালয় | ........... | ৩০০.০০ টাকা |
| ১৫। | হাসানপুর আর. এম. বিদ্যাপীঠ | ........... | ৩০০.০০ টাকা |
| ১৬। | গুড়া পশলা এম. কে. শিক্ষানিকেতন | ........... | ২০০.০০ টাকা |
| ১৭। | বড়লা আর. ডি. সেন হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ১৮। | ভগবানগোলা হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ১৯। | রঘুনাথ গঞ্জ হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |
| ২০। | পুরন্দরপুর জুনিয়ার হাইস্কুল | ........... | ৩০০.০০ টাকা |

| | | | |
|---|---|---|---|
| ২১। | সাহাপুর সাঁওতাল হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ২২। | আমতলা হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ২৩। | ঝাউবন হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ২৪। | আন্দুলিয়া এম. এম. হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ২৫। | কুলি চৌরাস্তা সাধারণ বিদ্যাপীঠ | ………… | ৩০০.০০ টাকা |
| ২৬। | বারুইপাড়া হাইস্কুল | ………… | ১৫০.০০ টাকা |
| ২৭। | ছাতিনা কান্দি জি. পি. হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ২৮। | রুকুলপুর হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ২৯। | দেবীপুর হাইস্কুল | ………… | ২০০.০০ টাকা |
| ৩০। | চানক বিবেকানন্দ বানীমন্দির | ………… | ৩০০.০০ টাকা |
| ৩১। | বেলডাঙ্গা সি. আর. জি. এশ হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ৩২। | হরিহর পাড়া হাইস্কুল | ………… | ২০০.০০ টাকা |
| ৩৩। | খাগড়া জি. টি. ইন্সটিট্যুশন | ………… | ৩০০.০০ টাকা |
| ৩৪। | জিতপুর পাল ইন্সটিট্যুশন | ………… | ২০০.০০ টাকা |
| ৩৫। | সলুয়া ডাঙ্গা হাইস্কুল | ………… | ১৫০.০০ টাকা |
| ৩৬। | জিয়াগঞ্জ আর. বি. এস. বিদ্যামন্দির | ………… | ২০০.০০ টাকা |
| ৩৭। | হিন্দুস্থান এম. ডি. গার্লস হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ৩৮। | রঘুনাথগঞ্জ গার্লস হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ৩৯। | কান্দী রাজ এম. সি. গার্লস হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ৪০। | লালবাগ এম. এম. সি গার্লস হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| ৪১। | কেশর কুমারী বালিকা বিদ্যালয়; আজিমগঞ্জ | ………… | ৩০০.০০ টাকা |
| ৪২। | আউরঙ্গাবাদ বালিকা বিদ্যালয় | ………… | ৩০০.০০ টাকা |
| ৪৩। | মহাকালী পাঠশালা গার্লস হাইস্কুল | ………… | ৩০০.০০ টাকা |
| | | | **১২,০০০.০০ টাকা** |

**শ্রী হবিবুর রহমান :** আপনি যে অর্থ বরাদ্দের কথা বললেন সেই অর্থ সম্পূর্ণ ব্যয় হয়েছে কিনা?

**শ্রী পার্থ দে :** নোটিশ দিলে দেখব।

## মুর্শিদাবাদ জেলায় গো-উন্নয়ন প্রকল্প

***২১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১২।) শ্রী অমলেন্দ্র রায় :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ইন্টেন্সিভ ক্যাটেল ডেভেলপমেন্ট ব্লকস কিভাবে চিহ্নিত করা হইয়াছে; এবং

(খ) কোন কোন ব্লককে উহার অন্তর্ভুক্ত করা হইয়াছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :**

(ক) মুর্শিদাবাদ জেলায় নিবিড় গো-উন্নয়ন প্রকল্প যে সব অঞ্চলে চালু করা হইয়াছে যেখানে সামগ্রিক গো-উন্নয়নের জন্য বিবিধ অনুকুল পারিপার্শ্বিক অবস্থা বিদ্যমান।

(খ) মুর্শিদাবাদ জেলার লালগোলা, ভাগবানগোলা, জিয়াগঞ্জ, মুর্শিদাবাদ, বেলডাঙ্গা, নওদা এবং হরিহরপাড়া থানা নিবিড় গো-উন্নয়ন প্রকল্পের আওতাভুক্ত।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** এছাড়া মুর্শিদাবাদ জেলায় আর কোনও প্রকল্প চালু করার কথা ৈন্তা করছেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** এবারে নতুন বাজেটে সেই বিষয়ে মাননীয় সদস্য জানতে ৷ারবেন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** কাঁদি মহকুমায় আপনি এই ধরনের কোনও প্রোগ্রাম চালু ়রতে পারবেন কিনা এবং কতদিনে পারবেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** আমি পূর্বেই বলেছি যে আজকে আমার বাজেট আপনাদের াছে উপস্থিত করছি, সেখানে আমরা নতুন পরিকল্পনা কতগুলি গ্রহণ করেছি সেটা জানতে ারবেন।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মন্ত্রী মহাশয় (ক) প্রশ্নের উত্তরে বলেছেন যে গো-উন্নয়নের কটা পরিবেশ ছিল—গো-উন্নয়নের পরিবেশ সেখানে ছিল, অন্য জায়গায় ছিল না, সেটা াটেল পপুলেশনের বেসিসে গেছেন, না অন্য বেসিসে গেছেন জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** মুর্শিদাবাদ জেলায় নিবিড় গো-উন্নয়ন প্রকল্প যখন চালু হয় থন সেখানে ৬টি আর্টিফিসিয়াল ইনসেমিনেসান সেন্টার করা হয়েছিল এবং ৬১ টি র্টিফিসিয়াল ইনসেমিনেসান সাব-সেন্টার করা হয়েছিল। এর সঙ্গে একটা গো-বীজ সংগ্রহ, রক্ষণ কেন্দ্র করা হয়েছিল যেখান থেকে গো-বীজ সরবরাহ করা হত, প্রায় ৫০ হাজার ুকে এই প্রকল্পের আওতাভুক্ত করা হয়েছিল। এই হচ্ছে বর্তমান স্বাভাবিক পরিবেশ যে রিবেশকে ভিত্তি করে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার সময় সেখানে গো-উন্নয়ন প্রকল্প গ্রহণ া হয়েছে। তারপর ইনটেনসিভ কাল্টিভেশন করে ক্যাটেল ডেভেলপমেন্ট এরজন্য পরিকল্পনা ওয়া হয়েছে। এই হচ্ছে স্বাভাবিক পরিবেশ।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মন্ত্রী মহাশয় কি অবগত আছেন বেলডাঙ্গা মিল্ক কো-অপারেটিভ ইউনিয়ন, বিমুল, তারা কাঁদি মহকুমায় একটা চিলিং প্ল্যান্ট করেছে এবং সেখানে প্রচুর পরিমাণ দুধ তারা সংগ্রহ করছে।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** বিমুল সরাসরি পশ্চিমবঙ্গ সরকার পরিচালনা করছেন না, কো-অপারেটিভ আইন অনুসারে কো-অপারেটিভ পরিচালনা করছেন। তাঁরা অনেক পরিকল্পনা গ্রহণ করেছেন যে পরিকল্পনার কথা সব সময় রাজ্য সরকারকে জানান না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** বিমুল কাঁদি মহকুমায় যেভাবে দুধ কিনে নিচ্ছে তাতে নিবিড় প্রকল্প যদি কাঁদি মহকুমায় না করা হয় তাহলে সাধারণ মানুষের দুধের অভাব হবে এটা মন্ত্রী মহাশয় মনে করেন কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** এটা অনুমানের কথা। মাননীয় সদস্য শ্রী অতীশ সিনহা এর সঠিক প্রশ্নের বেসিসে ছিল। এই বেসিস না জানলে অনুমানে কিছু বোঝা যায় না।

### পাঠ্যপুস্তকের জন্য সরবরাহকৃত কাগজ খোলা বাজারে বিক্রয়

*২১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৭।) **শ্রী এ. কে. এম হাসানুউজ্জামান :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্কুলের খাতা ও পাঠ্যপুস্তকের ব্যবহারের জন্য মিল কর্তৃক সরকারকে সস্তাদরে সরবরাহ করা হোয়াইট প্রিন্টিং কাগজ বাজারে প্রকাশ্য বিক্রয় হইতেছে, এই মর্মে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কিনা; এবং

(খ) আসিয়া থাকিলে, উক্ত বিষয়ে লিপ্ত ব্যক্তিদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**শ্রী পার্থ দে :**

(ক) হ্যাঁ।

(খ) পুলিশের সহায়তায় এ বিষয়ে অনুসন্ধান করা হইতেছে।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে হোয়াইট পেপার বাজারে বিক্রি হচ্ছে, এই ব্যাপারে কি রকম অভিযোগ তিনি পেয়েছেন?

**শ্রী পার্থ দে :** আগে এই কনসেশনাল কাগজ যেটা কেন্দ্রীয় সরকারের তরফ থেকে রাজ্য সরকারের কাছে বিতরণ করবার জন্য দেওয়া হয়, সেই কাগজ সাদা কাগজ হিসাবে বিক্রি করার জন্য বিগত সরকার অনুমতি দিয়েছিলেন। সেই সময় কিছু অভিযোগ উঠেছিল যে এই সাদা কাগজ বাজারে যে দামে বিক্রি হয়, সেই দামে বিক্রয় করা হচ্ছে। যদিও এর

দাম বাজারের দামের চেয়ে কম। আমরা আসার পর এই সাদা কাগজ বাজারে বিক্রয় করা বন্ধ করে দিয়েছি। অভিযোগটা আগের, তবে সত্যকারের এই অভিযোগের ভিত্তি আছে কি না, সেটা বিচার করে দেখা হচ্ছে। আর একটা অভিযোগ ছিল, কেউ কেউ দুর্নীতি করছেন, যারা এই কাগজগুলো সরকারের কাছ থেকে পান। কি অ্যাসোসিয়েশন আছে, যারা একসারসাইজ বুক তৈরি করেন। তাদের এইগুলো দেওয়া হয়। আরও কিছু ব্যক্তি সম্পর্কে অভিযোগ ছিল, নির্দিষ্ট নাম করে বলার দরকার নেই। এই সম্পর্কে অনুসন্ধান চলছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** পুলিশের সাহায্যে তদন্ত হচ্ছে কি? এফ. আই. আর. হয়েছে কি? এই সম্পর্কে কেউ গ্রেপ্তার হয়েছে কি না?

**শ্রী পার্থ দে :** এই বিষয়ে ইনভেস্টিগেশন হচ্ছে। পুলিশের কাছে কোনও কমপ্লেন আছে কি না তা শিক্ষা দপ্তরের জানা নেই।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** আপনাদের অভিযোগের ভিত্তিতে কেউ গ্রেপ্তার হয়েছে কি না? কারোর বিরুদ্ধে কেস করা হয়েছে কি না?

**শ্রী পার্থ দে :** সেটা আমার জানা নেই।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অনেকগুলো প্রশ্ন, যেগুলো এক সপ্তাহ দুসপ্তাহ আগে দেওয়া হয়েছে, সেইগুলোকে আপনি হেলড ওভার করে দিচ্ছেন। আপনার কাছে এই বিষয়ে প্রটেকশন চাইছি।

**মিঃ স্পিকার :** আপনি বলেছেন, আমি এই বিষয়ে মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করব যাতে এই রকম ভাবে হেল্ড ওভার না হয়।

## Adjournment Motion

**মিঃ স্পিকার :** আমি জনাব সামসুদ্দিন আহমেদ, জনাব সামসুদ্দিন আহমেদ জনাব এ. কে. এম. হাসানুজ্জামান ও শ্রী ভোলানাথ সেই—এঁদের প্রত্যেকের কাছ থেকে একটি করে মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম নোটিশটিতে জনাব সামসুদ্দিন আহমেদ হুগলি জেলার পাণ্ডুয়া থেকে আদি সপ্তগ্রামের দিকে জি. টি. রোডের কাছাকাছি বালিখাদ ইজারা দেওয়ার ফলে তৎসন্নিহিত গ্রাম ও গ্রামবাসীদের বিপদাবস্থা এবং জি. টি. রোডের ধস নামার আশঙ্কা সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন, বিষয়টি সম্পূর্ণ স্থানীয় ব্যাপার এবং এর প্রতিকার সাধারণ প্রশাসনিক ব্যবস্থার মধ্যে রয়েছে। এটি এমন কোনও গুরুত্বপূর্ণ জরুরি প্রকৃতির বিষয় নয় যার জন্য সভার স্বাভাবিক কাজ মুলতুবি রাখা যেতে পারে। অতএব মুলতুবি প্রস্তাবের নোটিশে আমার অসম্মতি জ্ঞাপন করছি। দ্বিতীয় নোটিশটিতে জনাব এ. কে. এম. হাসানুজ্জামান ১৯৭৮ থেকে ১৯৮৩ সালের পঞ্চবার্ষিকী পরিকল্পনা রচনায় জাতীয় উন্নয়ন পরিষদের বৈঠকে পশ্চিমবাংলা এবং অন্যান্য রাজ্যের সঙ্গে কেন্দ্রের মত পার্থক্যের বিষয়ে আলোচনা করতে চেয়েছেন। জাতীয় উন্নয়ন পরিষদ বৈঠক সম্পর্কিত বিষয়ে রাজ্য মন্ত্রী সভার প্রত্যক্ষ কোনও দায়িত্ব নেই। কাজেই

বিষয়টি এই সভার মুলতুবি প্রস্তাবের উপযোগী নয়। আমি এই মুলতুবি প্রস্তাবের নোটিশটি নাকচ করছি। তৃতীয় মুলতুবি প্রস্তাবের নোটিশে শ্রী ভোলানাথ সেই লোকসভার সদস্য শ্রী জ্যোতির্ময় বসুর সঙ্গে মহামান্য রাজ্যপালের সুন্দরবন পরিদর্শন ও জনসভায় ভাষণ সম্পর্কে আলোচনার জন্য আজকের সভার নির্দিষ্ট কাজ মুলতুবি রাখতে চেয়েছেন। এই প্রস্তাবে লোকসভার বিরুদ্ধে অভিযোগ করা হয়েছে এবং এই বিষয়ে রাজ্য মন্ত্রী সভার কোনও কাজ বা কাজের ব্যর্থতার উল্লেখ নেই। সুতরাং বিষয়টিতে রাজ্য মন্ত্রী সভার কোনও দায়িত্বের প্রশ্ন আসে না। অতএব এই মুলতুবি প্রস্তাবের নোটিশটিতেও আমার অসম্মতি জ্ঞাপন করছি।

**Shri Bholanath Sen :** Sir, I accept your ruling but on a point of order I seek some clarification so that we know where we stand in future. Sir, the position is that in 'Dakshini Barta' a news was published. About that I have accepted your decision but I am asking your guidance. Sir, Article 19 of the Constitution gives us the right to freedom of speech. Then Article 194 gives us freedom of speech bigger than Article 19 and Article 211 gives only restriction on discussion that the conduct of the Supreme Court Judges or the High Court Judges should not be discussed in the House. Now, Sir, point is, under our rule 328 the use of the President's or Governor's name for the purpose of influencing the debate cannot be discussed in the House. This I can understand. The question that is causing a little bit confusion in our mind and for which we are seeking your clarification and guidance is that if a newspaper can carry on information about Governor with impugnity, people can talk in public about Governor with impugnity and I shall place before you on the table innumerable decisions where the conduct of the Governor as Governor had been the subject matter of Lok Sabha and various Bidhan Sabhas' discussion. The Lok Sabha discussed, various Bidhan Sabhas including West Bengal Legislative Assembly discussed. While going through the paper last night I found that you yourself raised this point not only in this House but also in Court—you must know this—and I am placing before you this aspect of the matter and I seek your guidance whether in future the citizens will be free to discuss the conduct of the Governor in the public and will go scot free and whether the right of the legislators will be limited to such an extent that they will not be able to discuss the conduct of the Governor. Sir, this creates complete confusion in our mind. I was reading the Supreme Court Judgements and found that it happened in Punjab Legislature and the Speaker adjourned the House till much after 31st March, 1968 or 1969 and the Governor prorogued during adjournment and passed an Ordinance saying that the House be summoned and that the House should not be adjourned by the Speaker without the consent of the majority of the members. Then the House was

resummoned, the House sat and then the Speaker said that this Ordinance was of no value and, thereafter, the matter went up to Supreme Court and the Supreme Court said, the House was nothing but a creature of the Constitution and the Governor's conduct was certainly a subject matter on which one could speak viz whether or not the Governor exercised his power of prorogation in colourable exercise of his powers.

Sir, I am not asking for your decision to-day. I am only asking you to kindly give a decision so that in future we know our position. I am laying on the table before you materials for your consideration.

[1-40 - 1-50 P.M.]

**Mr. Speaker** : Here it is clear from our Rule 328(5) that "A member while speaking shall not reflect upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution." Adjournment motion is not the method by which this can be discussed. If you want to discuss about it you can do it on a substantive motion drawn up in proper terms and conditions.

**Shri Bholanath Sen** : Sir, what I want to say is that on the last occasion when Shri Kashi Kanta Maitra raised the point, a confusion was created in our minds as to what extent we are permitted and to what extent we are not.

**Mr. Speaker** : Kindly refer to our Rule 328(5), page 162 i.e. "A member while speaking shall not reflect upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution."

**Shri Bholanath Sen** : Under the Constitution there is no bar.

**Mr. Speaker** : I am not saying that there is bar. You will have to bring a substantive motion to discuss about the matter. You and Shri Kashi Kanta Maitra have practically raised the same matter but it is not the way to discuss the matter.

**Shri Bholanath Sen** : Please give us a ruling as to what extent we can discuss it.

**Mr. Speaker** : আপনারা Substantive motion আনুন।

**শ্রী রজনীকান্ত দোলুই** : অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, গত কয়েকদিন আগে

এখানে আমাদের বিরোধী দলের নেতা কাশীকান্ত মৈত্র যে কথা তুলেছিলেন গভর্নরের অ্যাকটিভিটিস সম্বন্ধে কোনও আলোচনা করা যায় কিনা। আপনি একটা রুলিং দিয়েছিলেন, আপনার রুলিং এর আমি বিরোধিতা করছিনা। তারপরে, স্যার, খবরের কাগজে এখানে গভর্নরের অ্যাক্টিভিটিস সম্বন্ধে কথাবার্তা বেরিয়েছে সে সম্বন্ধে তিনি আপনার কাছে তাঁর বক্তব্য রেখেছেন।

**মিঃ স্পিকার ঃ** এটা কি পয়েন্ট অব অর্ডার হচ্ছে?

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে যে বক্তব্য মিঃ ভোলানাথ সেন রেখেছিলেন আমিও সেই বক্তব্য রাখছি।

**মিঃ স্পিকার ঃ** এর তো আমি জবাব দিয়েছি, আবার কি বক্তব্য রাখছেন? you will have to bring a substantive motion.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, এর উপর আপনার একটা ক্যাটিগোরিক্যাল রুলিং চাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** আমি তো বলেছি যে সাবস্টানশিভ মোশন এলে আমি রুলিং দেব।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** হুগলি জেলার পাণ্ডুয়া হইতে আদি স্বাস্থ্যকেন্দ্রের দিকে জি টি রোডের কাছাকাছি সরকারি কর্মচারিদের সহায়তায় বালি কাটার ইজারা দেবার ফলে বহু গ্রাম ও গ্রামবাসী বিপন্ন। এমন কি জি. টি. রোডের উপরেও ধস নামার উপক্রম হতে যাচ্ছে। চাষীগণকে সাময়িকভাবে লোভ দেখাইয়া, অতি অধিক অর্থ দিয়া তাদের সেখানে এই বালি উঠাবার ব্যবস্থা করার ফলে এমন ধসের অবস্থা সৃষ্টি হয়েছে যে জি. টি. রোড এবং তার পার্শ্ববর্তী এলাকা, এমন কি যে সমস্ত ব্যবস্থা ইত্যাদি রয়েছে সেগুলি ধসের কবলে যেতে পারে এই রকম আশঙ্কা দেখা দিয়েছে। জেলা ম্যাজিস্ট্রেটের নির্দেশ সত্ত্বেও খাদাওয়ালারা সরাসরি সরকারি নির্দেশ অগ্রাহ্য করে আছেন। সর্বাপেক্ষা সদর চন্দন নগর ও আরামবাগ মহকুমা ক্ষতিগ্রস্ত হতে চলেছে। চাষীরা জমি থেকে উচ্ছেদ হয়ে আছেন। এই ধরনের একটি গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলোচনার জন্য আজকে সভার নিত্য নৈমিত্তিক কার্য বন্ধ রাখা হউক।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

১৯৭৮-৮৩ সালের পঞ্চবার্ষিকী পরিকল্পনা প্রণয়নের ব্যাপারে কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজ্য সরকারের দাবির প্রতি ঔদাসীন্য এবং তদহেতু জাতীয় উন্নয়ন পরিষদের বিগত অধিবেশনে কেন্দ্রীয় সরকারের সহিত পশ্চিমবঙ্গ সরকারের প্রকাশ্য মত পার্থক্য।

•

কেন্দ্রীয় সরকারের নিকট পশ্চিমবঙ্গ ও অন্যান্য রাজ্য সরকার অধিকতর আর্থিক ক্ষমতা দাবি করিয়াছে। এই বৎসরের শেষ দিকে সপ্তম অর্থ কমিশনের সুপারিশ পাওয়ার পর অঙ্গরাজ্যের আর্থিক চিত্র পাওয়া যাইবে। কিন্তু সপ্তম অর্থ কমিশনের সুপারিশের জন্য অপেক্ষা না করিয়া কেন্দ্রীয় পরিকল্পনা কমিশন ১৯৭৮-৮৩ সালের পঞ্চ বার্ষিক পরিকল্পনা রচনা

করিয়াছেন এবং রাজ্যগুলিকে এই পরিকল্পনা বিবেচনার জন্য পর্যন্ত সময় না দিয়া জাতীয় উন্নয়ন পরিষদের মঞ্জুরীর জন্য তাহা উপস্থাপিত করা হয়। এই অবাস্তব পরিকল্পনার বিবেচনাকালে পশ্চিমবঙ্গ ও অন্যান্য রাজ্যের সহিত কেন্দ্রের মত পার্থক্য দেখা দিয়াছে এবং আগামী পঞ্চ-বার্ষিকী পরিকল্পনার প্রশ্নে বিশৃঙ্খলা দেখা দিয়াছে। এই গুরুত্বপূর্ণ জরুরি বিষয়ের আলোচনার জন্য আপাতত এই সভার কাজ মুলতুবি রাখা হউক।

**শ্রী ভোলানাথ সেন :** গত ১৮ই মার্চ সাপ্তাহিক 'দক্ষিণীবার্তা' পত্রিকার একটি খবরে প্রকাশিত হয় যে, রাজ্যপালের একান্ত সচিব শ্রী কোলমীর মাধ্যমে জানা যায় যে, রাজ্যপাল কোনও রাজনীতিক উদ্দেশ্য নিয়ে সুন্দরবনে যাননি। রাজ্যপাল সুন্দরবনে জনসাধারণের সাথে মিশতে গিয়েছিলেন। কিন্তু সি. পি. এম. লোকসভার সদস্য জ্যোতির্ময় বসু এই সুযোগে এক নূতন রাজনীতি খেলার সুযোগ নেন। একটা অত্যন্ত দুঃখের কথা যে তাঁকে দিয়ে বক্তৃতা করানো হয়। রাজ্যপাল যখন সি. পি. এম-এর ঐ সমস্ত জনসভায় যোগ দিচ্ছেন ব্যাপারটা দেখানো হচ্ছিল যেন রাজ্যপাল এই কার্যকলাপ অনুমোদন দেবার জন্য সুন্দরবনে এসেছিলেন।

আমি প্রস্তাব করছি যে, আজকে সভার কাজ এক ঘন্টা মুলতুবি রেখে রাজ্যপালের একান্ত সচিবের প্রেস বিজ্ঞপ্তি আলোচনা করা হোক প্রকৃত সত্য উদ্‌ঘাটনের জন্য।

**শ্রী অনিল মুখার্জি :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, এইমাত্র আপনি রুলিং দিলেন যে রাজ্যপালকে সংশ্লিষ্ট করে, প্রেসিডেন্টকে সংশ্লিষ্ট করে কোনও অ্যাডজোর্নমেন্ট মোশন আনা যাবেনা, মোশন আনা যাবে কিন্তু অ্যাডজোর্নমেন্ট মোশন আনা যাবেনা, আপনার রুলিং তিনিতো মানছেননা, এজন্যই আমি পয়েন্ট অব অর্ডার তুলেছি।

**মিঃ স্পিকার :** তিনি যে অ্যাডজোর্নমেন্ট মোশন এনেছিলেন, আমি সেটা সংশোধিত আকারে তাঁকে পড়তে দিয়েছি, কিন্তু তিনি বাকি অংশটুকুও পড়ে দিয়েছেন।

**শ্রী অনিল মুখার্জি :** আপনি যে অংশটুকু বাদ দিতে বলেছিলেন, সেটুকু প্রসিডিংস থেকে বাদ দেওয়া হোক, এক্সপাঞ্জ করা হোক।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**অধ্যক্ষ মহোদয় :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

| | | |
|---|---|---|
| ১) অনুমোদিত গ্রামন্নোয়নগুলির বাড়ি তৈরি বই আসবাবপত্রর জন্য কেন্দ্রীয় আর্থিক সাহায্য করছে না সরকার | : | শ্রী হবিবুর রহমান, শ্রী সামসুদ্দিন আহমদ, শ্রী কাজী হবিবুর রমহান, শ্রী কৃষ্ণকান্ত রায় এবং শ্রী দাওয়া নারবুলা। |
| ২) সাঁওতালডিহি বিদ্যুৎ ইউনিট অচল হওয়া | : | শ্রী সামসুদ্দিন আহমদ, শ্রী কৃষ্ণ-দাস রায়, শ্রী দাওয়া নরবুলা |

| | | |
|---|---|---|
| ৩) মেডিসিন ডিলার্স শ্রমিক কর্মচারিদের ধর্মঘটে ঔষধ প্রতিষ্ঠানে লক আউট ও বন্ধ | ঃ | শ্রী কৃষ্ণদাস রায়, শ্রী সামসুদ্দিন আহমদ, শ্রী কাজী হাবিবুর রহমান শ্রী দাওয়া নরবুলা |
| ৪) বাদুড়িয়া থানার লবঙ্গ গ্রামে ডাকাতি | ঃ | শ্রী কৃষ্ণদাস রায়, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী শেখ ইমাবুদ্দিন, শ্রী হবিবুর রহমান |
| ৫) কলকাতা এবং সংলগ্ন এলাকায় রবিবারও লোডশেডিং | ঃ | শ্রী রজনীকান্ত দলুই। |
| ৬) ভি. আই. পি. রোডের সি. আই. টি. কলের জলে | ঃ | শ্রী রজনীকান্ত দলুই |
| 7) Tragic motor launch disaster near Diamond Harbour on 18.3.78 | : | Shri A. K. M. Hassan Uzzaman and Shri Rajani Kanta Doloi. |
| 8) Reported defalcation of Provident Fund money of Nataji Nagar College employees | : | Shri Bhola Nath Sen. |
| 9) Incidence of stage collapse during Kishore Kumar Night at Kulti Station | : | Shri Rajani Kanta Doloi |

আমি, Tragic motor launch disaster near Diamond Harbour on 18.3.78 Shri A. K. M. Hassanuzzaman and Shri Rajani Kanta Doloi কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন নিতে পারেন।

[1-50 – 2-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** (আগের টার্নের সঙ্গে সংযুক্ত কলিং অ্যাটেনশনের অংশ)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ওইখানে দেখুন মিঃ স্পিকার স্যার, ফিরে কি সব কথাবার্তা হচ্ছে। (শ্রী যামিনীভূষণ সাহার দিকে দেখাইয়া।)

**মিঃ স্পিকার ঃ** (শ্রী যামিনীভূষণ সাহার উদ্দেশ্যে) এই রকম রেওয়াজ নয়। কোনও নিয়ম কানুনই যদি আপনারা না মানেন তাহলে কি করে হবে?

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Mohammed Amin** : Mr. Speaker, Sir, with deep sorrow and a heavy heart I would place before the House some details of the calamitous incident that took place at Diamond Harbour on 18.3.78 at about 10-00 A.M. According to preliminary reports, a launch "M. V. Sadhana" was waiting near the Diamond Harbour Jetty in order to leave for Hijli Sarif of Midnapore with passengers on board when the launch capsized. S.D.C. Diamond Harbour, the police and the local people immediately rushed to the spot and started rescue operations. The Divisional Commissioner, the District Magistrate and S.P. hurried to the place of occurrence and supervised the rescrue operations. The launch was also hauled out with the help of a crane. Sixteen persons including two children lost their lives as a result of the disaster. Three persons were admitted in the Sub-divisional Hospital and three others were released after first aid. No report of missing persons has yet been received. A criminal case has been registered under section 282/ 304A/ 120B IPC against the Serang, driver and other staff of the launch.

I visited the area immediately on information. My heart goes out in all sympathy to those who have lost their dear and near ones and also to those who have sustained injuries. No words or relief monetary or otherwise,—are any compensation for the loss of lives. Nevertheless, I have assured, during my visit that the Government will consider extending some financial assistance to the bereaved families. It is proposed immediataly to give a sum of Rs. 1000/- to each of the bereaved families from the Chief Minister's Relief Fund. I have also ordered a detailed enquiry into the incident. We are going to adopt all precautionary measures in an effort to prevent recurrence of similar incidents. In case it transpires that the calamity was caused by negligence, mischief or any other human failure, deterrent action will be taken against the erring persons.

I take the opportunity to place on record, my sincere gratitude to all—officials and non-officials, Calcutta Port Trust, Oil and Natural Gas Commission and others who came forward to assist the rescue operations actively. My sincere thanks are, in particular, due to the local youths and Shri Guha, the Young S.D.O. Diamond Harbour but for whose initiative and determination the rescue operation could start in time.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : অধ্যক্ষ মহাশয়, কালকে যখন মন্ত্রী মহাশয় গিয়েছিলেন আমরা

ছিলাম। ডিসাসটার হয়ে গিয়েছে, দুঃখ প্রকাশ করে বললেন, আমি একটা প্রশ্ন রাখতে চাই। হিজলীতে একটা বিরাট ধর্মোৎসব হয় মুসলমানদের। সেখানে যাবার জন্য তারা লঞ্চে উঠেছিল। সেখানে কোনও সিকিউরিটি অ্যারেঞ্জমেন্ট ছিল না। একটা লঞ্চে ৫/৭ শত লোক উঠেছিল। এটা প্রশাসনের চরম ব্যর্থতা, জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের ব্যর্থতা।

(গোলমাল)

এই যে লঞ্চ ডুবে গেল কেন গেল? তাতে বহু লোক উঠেছিল। এবং তার জন্য কোনও ব্যবস্থা ছিল অ্যাডমিনিস্ট্রেশনের তরফ থেকে। এটা কি জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের ব্যর্থতা নয়; তাহলে প্রশাসন কেন রাখা হয়েছে?

**মিঃ স্পিকার :** আপনি এই বক্তব্য পুলিশ বাজেটে রাখতে পারেন, প্রশাসনের বাজেটের মধ্যে রাখতে পারেন এখানে কোনও বক্তব্য রাখতে পারেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** কেন এটা হল সে সম্বন্ধে মন্ত্রী মহাশয় কোনও উত্তর দেবেন না এটা কি কথা?

**Mr. Speaker :** I can ask your leader. I have also proceeded with House-hours according to the direction of the Business Advisory Committee and not according to Mr. Bapuli's, when he sits and just rises and goes on saying. Please take your seat.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলুন সেখানে কি কোনও প্রশাসনিক ব্যর্থতা ছিল না।

**মিঃ স্পিকার :** সে আলোচনা আপনি এখন এখানে করতে পারেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে কোথায়ও নেই যে প্রশাসনিক ব্যর্থতার জন্য এই রকম জিনিস ঘটেছে।

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি আলোচনা হয় তাহলে আমাদের বক্তব্য আছে আমাদের বলতে দিতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** প্রশাসনিক যে দুর্বলতা আছে সেটা মন্ত্রী মহাশয় বলবেন না?

**Mr. Speaker :** Mr. Bapuli, please take your seat.

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, আপনি ঠিক করে দিন যে মিনিস্টাররা স্টেটমেন্ট করার পর কোনও মেম্বারের আর কোনও বক্তব্য তার উপর থাকতে পারে না।

**মিঃ স্পিকার :** এখানে তো আমি কন্ট্রোলিং পাওয়ারে রয়েছি। এর পর দেখছি আপনি হাউসকে কন্ট্রোল করার চেষ্টা করছেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** স্যার, ঐ বিবৃতির একটা কপি আমাদের মধ্যে সারকুলেট করে দেবার ব্যবস্থা করুন এই অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** আচ্ছা আমি দেখব।

## Mention Cases

**শ্রী সন্তোষ রাণা :** মাননীয় স্পিকার মহাশয়, গত ১১ই মার্চ সিউড়ি জেলে জনৈক রাজনৈতিক বন্দি শ্রী শ্যামল রায়কে অমানুষিকভাবে নির্যাতন করা হয়। জেলখানায় মেরে তার হাত ভেঙ্গে দেওয়া হয়। এবং সেই রকম অবস্থায় কোনও রকম চিকিৎসার ব্যবস্থা না করে মেদিনীপুর জেলে তাঁকে আবার চালান দেওয়া হয়। এই খবর যখন তার মা জানতে পারেন তখন পুলিশ গিয়ে তাঁর মাকে বলে এই খবর যদি কোনও রকমভাবে কেউ জানতে পারে তাহলে তোমাকেও পেটানো হবে। এই ব্যাপারে বিহিত ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ভোলানাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি কলেজের প্রফেসাররা মিলে একটা প্রভিডেন্ট ফাণ্ড তৈরি করেন এবং সেই প্রভিডেন্ট ফাণ্ডে গভর্নিং বডির কোনও কন্ট্রিবিউশন নেই এবং কলেজ অথরিটিরও কোনও কন্ট্রিবিউশন নেই। প্রফেসাররা নিজেরাই কন্ট্রিবিউট করেন। সেই কন্ট্রিবিউটেড ফাণ্ড যেটা আছে তাতে ঠিক হয় যে ইলেকটেড রিপ্রেজেন্টেটিভ সেটাকে অপারেট করবেন। এবং এটা ঠিক হয় যে প্রিন্সিপ্যাল অপারেট করবেন। মিঃ বি. রায় চৌধুরী, এবং প্রফেসার এস. আর. ঘোষ এটা অপারেট করার কথা। দে আর অল ইলেকটেড পারসেন্স। এই টাকা সেন্ট্রাল ব্যাঙ্কের রিজেন্ট পার্ক ব্রাঞ্চে জমা ছিল। প্রায় ৭০ হাজার টাকার মতো অর্থ সেখানে ছিল। ১৯৭৮ সালের ১৫ই মার্চ থেকে এদের অপারেট করা বন্ধ করে দেওয়া হয়েছে। এখন যিনি নেতাজী নগর কলেজের অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত হয়েছেন গত ১৫ই ফেব্রুয়ারি তারিখে, তিনি এখন ঐ টাকা ১৫ই মার্চ ১৯৭৮ তারিখ থেকে তুলছেন। ব্যাঙ্ক অ্যাকাউন্ট থেকে সেই সব ইলেকটেড রিপ্রেজেনটেটিভরা আর তুলতে পারছেন না, অ্যাডমিনিস্ট্রেটার এখন সেই টাকা তুলছেন। এই ব্যাপারে এনকোয়ারি করে একটা রিপোর্ট এই হাউসের সামনে রাখার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

[2-00 – 2-10 P.M.]

**श्री रविशंकर पान्डे :** माननीय अध्यक्ष महोदय, मेरा कहना यह हैं कि विपमता और अराजकता कि भावना आज यहाँ वड़ी तेजी से बढ़ रही हैं। वावा भूत नाथ और वावा तारक नाथ का फोटो लगाकर, उस पर माला चढ़ कर गरिव जनता के लुटनेका धन्धा वना लिया गया हैं। मर, भटका, सट्टा, जूआ और घुड़दौड़ आदि के धन्धे में गरीव आदमी वर्वाद हो रहा हैं। पुलिस इस ओर चुपचाप हैं। गरीव लोग किसी प्रकार २ रु०–५ रु० मेहनत मजदूरी करके कमाते हैं और सट्टा-भटका-जूआ-घुड़दौड़ में १ रु० के वदले १०

रु०—१०० पाने की लालच में उस कमाई को लगा देते हैं। यह रोग इतनी तेजी से बढ़ रहा हैं कि गरीव वर्वाद हो रहे हैं। आज जन-जीवन विपन्न हो रहा हैं। आज जो लोग यहाँ ठिक-ठिक कर रहे हैं, वे ही लोग इसको रोकने में वाधा दे रहे हैं। मैं तो इस सरकार से अनुरोध करुँगा कि चूँकि यह गरीवों की सरकार वनी हैं, अतएव इन गरीबों क वचाने का उपाय फैरन करना चाहिए। सट्टा-मटका-जूआ-घुड़दौड़ को रोकने की व्यबस्था करनी चाहिए। पुलिस जो निष्कृय हो रही हैं, उसे इस दिशामें लगाना वहुत ही आवश्यक हैं।

आज धनी वर्ग और धनी हो रहा हैं और गरीव बर्ग और गरीव हो रहा हैं। आज नये-नये होटल-एआरकंडीशन रेस्टूरेन्ट खुल रहे हैं, किन्तु गरीव और असहाय जनता को दो समय का भोजन और आवास के लिए जगह मिलनी कठिन हो रही हैं। इससे वर्गविभेद वढ़ रहा हैं। लोगों में असन्तोप फैल रहा हैं।

अध्यक्ष महोदय, आपका ध्यान एक वहुत ही आवश्यक विपय की ओर दिलाना चाहता हूँ। वह यह हैं कि कलकत्ते के फूट पाथों पर खुले आभ शराव विक रहा हैं। कोई रोक-थाम नहीं हैं। ऐसा लगता हैं कि सड़क पर शराव की दुकान खुल गई हैं। एक-एक जगह ५०-५० आदमी वैठकर मदिरापान करते हैं। पुलिस देख कर भी आँख वन्द कर लेती हैं। इस तरह से यहाँ का समाज वर्वादो के पथ की ओर अग्रसर हो रहा हैं। अभी एक शरावी ने डकेंर्स लेन में एक पानवाले को जान से मार दिया। शराव की दूसरी घटना यह हैं कि एक शराबीने ढाका पट्टी में एक आदमी ने छूरा मार दिया। वह आदमी ७ महीनें अस्पताल में रहने के वाद मर गया।

अतएव सरकार को इन सब बुराइयों को कड़ाई से रोकना चाहिए।

एक वात के लिए मैं और अनुरोध करुँगा कि हवड़ा पुल के नीचे की जमीन को रैन-वसेरा के रुपमें परिणित कर दिया जाय। इससे गरीबों और भिखारियों का वहुत हित होगा।

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার কালীগঞ্জ থানার কামারী গ্রামে সম্প্রতি এক ভীষণ শিলা বৃষ্টির ফলে ১ হাজার বিঘা জমির গম, ছোলা ইত্যাদি ফসল নষ্ট হয়ে গেছে। কিছু ঘর বাড়িও ক্ষতিগ্রস্ত হয়েছে। মাননীয় রিলিফ ও কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে ঐ এলাকার গরিব-কৃষকদের যেন অবিলম্বে কিছু সাহায্য এবং রিলিফের ব্যবস্থা করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় চিনা গণ-সমিতির পক্ষ থেকে যে শুভেচ্ছাদল এসেছে তাদের জন্য বামফ্রন্ট সরকার আগামী ২১ তারিখে একটি

গণ সম্বর্দ্ধনার আয়োজন করেছেন, ভাল কথা এবং সেই সম্বর্দ্ধনা সভায় মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুও উপস্থিত থাকবেন, এই কার্ডে সেটা উল্লেখ আছে, যে কার্ড আমাদের তথ্য দপ্তর থেকে মাননীয় বুদ্ধদেববাবু প্রকাশ করেছেন। কিন্তু এর সাথে সাথে ঐ চাইনিজ ডেলিগেটের যিনি লিডার মিঃ ওয়াং পিং নাং, সৌজন্যের স্বার্থে তাঁর নামটাও এখানে উল্লেখ করা বোধ হয় প্রয়োজন ছিল—এই বিষয়ে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার পূর্বাঞ্চলের একটি কারখানা—ডি. আই. ডি. কারখানা—সেই কারখানার মালিক পক্ষ কারখানাটি এখান থেকে স্থানান্তরের চেষ্টা করছেন। তারা মেশিন পত্র সারাবার নামে গোপনে একটির পর একটি মেশিন পত্র সরিয়ে নিয়ে যাচ্ছেন। শ্রমিকরা এই ব্যাপারে আতঙ্কিত। তাদের জীবিকা বন্ধ হয়ে যেতে পারে। এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, এখনই এই কাজ বন্ধ হওয়া দরকার।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকৃষ্ট করছি। স্যার, মুর্শিদাবাদ জেলার সামশেরগঞ্জ থানার চরশিবপুর মৌজাতে প্রায় ১৫ শত বিঘা জমি আছে। সেখানে অল্প জমিই খাস জমি আছে। সেই জমি ১৯৭৪/৭৫ সালে স্থায়ীভাবে বন্দোবস্ত দেওয়া হয়েছে। এখন মাত্র ১১ একর ৩৪ শতক খাস জমি আছে এবং সেটাও এখন জলমগ্ন অবস্থায় আছে। এ ছাড়া সেখানকার বাকি সমস্ত জমিই রায়তী জমি। এর অধিকাংশের মালিক হচ্ছেন ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী। এই রায়তী জমির উপর গত ১৩.১.৭৭ তারিখে কিছু দুষ্কৃতকারী জোর করে বাড়ি করতে যায়। সেখানে তখন চাষীরা প্রশাসনের সাহায্য নেয় এবং সেখানে হরিপদ মণ্ডল, নিবারণচন্দ্র সরকার, গোপাল মণ্ডলকে সশস্ত্র অবস্থায় অ্যারেস্ট করা হয় এবং সেই জমি ভেকেট করা হয় বাড়ি হটিয়ে দিয়ে। তারপর চাষীরা সেখানে শান্তিপূর্ণ ভাবে চাষবাস করছিল। গত ১৮.১০.৭৭ তারিখে আবার কিছু দুষ্কৃতকারী স্থানীয় C.P.I(M) নেতৃবর্গের সহায়তায় এবং কতিপয় সরকারি কর্মচারীর কুপরামর্শে আবার সেখানে ঘর তৈরি করতে শুরু করে। চাষীরা সেখানে আবার স্থানীয় প্রশাসনের সাহায্য চায় কিন্তু পুলিশ নিষ্ক্রীয় থাকে এমন কি ডায়রি পর্যন্ত নেয় না। স্যার, এই প্রসঙ্গে বলতে চাই যে, নিমতিতার ধুসড়িপাড়া, সামসেরগঞ্জ থানার পাল্লারপুর উদ্বাস্তু কলোনি, মুর্শিদাবাদ, নদীয়া এবং রাজমহল প্রভৃতি এলাকা থেকে উদ্বাস্তুদের নিয়ে এসে সেখানে বাড়ি তৈরি করাচ্ছে ঐ দুষ্কৃতকারীরা। স্যার, এই সমস্ত উদ্বাস্তুদের সরকার কর্তৃক দেয় বাড়ি এবং জমি জমা আছে কিন্তু তা সত্ত্বেও তারা এইসব করছে। সেখানে ১৪৪ এবং ৪৫ ধারা জারি থাকা সত্ত্বেও গত ১৮.১০.৭৭ তারিখ থেকে আজ পর্যন্ত ২৮০টি ঘর উঠেছে। স্যার, ধুলিয়ানের একজন জোতদার, তার নাম হচ্ছে, ললিতকুমার জৈন, চর-পারশিবপুর মৌজায় তার ৭০ বিঘা জমি আছে। সেখানে কিছু ঘরবাড়ি উঠেছিল কিন্তু স্থানীয় সি. পি. এম. নেতৃবৃন্দের সহায়তায় সেই জমি ভেকেটেড হয়ে গিয়েছে, অথচ ঐ সব সংখ্যালঘু সম্প্রদায়ের জমি-রায়তী জমি, যার খাজনা ১৩৮০ সাল পর্যন্ত দেওয়া আছে এবং যেগুলি অবিলম্বে ভেকেটেড হওয়া উচিত সেগুলি হচ্ছে না। এ সম্পর্কে জে. এল. আর. ও'র পরিষ্কার রির্পোট রয়েছে যে এই সমস্ত জমি রায়তী জমি এবং এই সমস্ত বাড়ি ভেকেটেড হওয়া উচিত, তা না হলে শান্তিভঙ্গ হতে পারে অথচ পুলিশ বা প্রশাসনের তরফ

থেকে কোনও ব্যবস্থা করা হচ্ছে না। সেখানে স্যার, চাষীরা এখন ভীত সন্ত্রস্ত অবস্থায় দিন কাটাচ্ছে এবং যে কোনও দিন সেখানে শান্তিভঙ্গের আশঙ্কা রয়েছে। আমি স্যার, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সেখানকার চাষীদের একটি আবেদন-পত্র এবং জে. এল. আর. ও'র এনকোয়ারীর রিপোর্টের একটি অ্যাটেস্টেড কপি দিচ্ছি এবং অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা অবলম্বনের দাবি জানাচ্ছি। সেখানে যাতে সংখ্যালঘু সম্প্রদায়ের চাষীরা শান্তিপূর্ণ ভাবে চাষবাস করতে পারে এবং বসবাস করতে পারে সে দিকে দৃষ্টি দেবার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লবন নিয়ে যে একটা ফাটকাবাজি চলছে, তার একটা করুণ কাহিনী আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাইরে থেকে লবন আনবার জন্য তিনি বিভিন্ন লোককে অনুমতি পত্র দিচ্ছেন। এই অনুমতি পত্র নিয়ে বাইরে থেকে লবন আনতে কিলো প্রতি ৩২ পয়সা খরচ পড়ে। কিন্তু কলকাতায় লবন বিক্রি হচ্ছে ৮০ পয়সা কিলো দরে। প্রত্যহ প্রায় ১৪/১৫ ট্রাক লবন বাংলাদেশে চলে যাচ্ছে সরকারি কর্মচারী এবং সরকারি প্রশাসনের যে লোক আছে, তাদের সহায়তায় সেইগুলো চলে যাচ্ছে। আপনি জানেন বোধহয় কয়েক ট্রাক লবন যখন বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছিল, তখন ধরা পড়েছে। পশ্চিমবাংলায় যে লবনের অভাব চলছে, তার উপর এই ফাটকাবাজি চলছে, আমি খাদ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, উনি সেদিন বলেছিলেন লবনের ব্যাপারে প্রবলেম সলভ করবেন সেই জন্য আমি তাঁকে অনুরোধ জানাচ্ছি তিনি যেন এই গুরুতর বিষয়টির প্রতি লক্ষ্য দেন এবং সেই বিষয়ে হাউসে একটা স্টেটমেন্ট করেন, বর্তমানে ফাটকাবাজি বন্ধ হবে কি না।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যদিও তিনি এখানে উপস্থিত নেই—একটা দারুণ বিভ্রান্তির সৃষ্টি হয়েছে, পশ্চিমবাংলার মানুষ তাঁর কাছে জানতে চাইছে, আমরা তাঁর কাছে জানতে চাইছি, বর্তমানে মাদ্রাসা বোর্ড থাকবে কি না এই সম্পর্কে তিনি স্পষ্ট ভাবে তাঁর পরিকল্পনার কথা বলুন।

**শ্রী কৃষ্ণদাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার বিদ্যাসাগর সেন্ট্রাল কোঅপারেটিভ ব্যাঙ্কে প্রায় আট বছর হতে চলল কোনও নির্বাচন হয়নি। ফলে দল রাখতে গিয়ে তারা যে সমস্ত কুকীর্তি করছে, সেইগুলো জনগণের পক্ষে হিতকর নয়। সেখানে চাষীরা দীর্ঘদিন পরে লোন পাচ্ছে, সময় মতো পাচ্ছে না, ফলে চাষের ক্ষতি হচ্ছে। অবিলম্বে যাতে সেখানে নির্বাচন হয় তার জন্য সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমি মন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। নেতাজী সুভাষচন্দ্র বোস, তিনি একজন [illegible] নেতা হওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকার [illegible] জানু[illegible] [illegible] জাতীয় ছুটির

দিন বলে ঘোষণা করেন নি। এটা যেন করা হয়, এই বিষয়ে আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। এবং আর একটি প্রস্তাব রাখছি, নেতাজীর মৃত্যু রহস্য সম্পর্কে যেন একটা সর্বদলীয় কমিটি করা হয়, এই ব্যাপারে যেন তদন্তের ব্যবস্থা হয়, এই সর্বদলীয় কমিটির মাধ্যমে।

**মিঃ স্পিকার :** এই সব জিনিস মেনশন আওয়ারে চলে না। এটা আপনাদের জানা উচিত।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ব্যাপার আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং পশ্চিমবাংলার পুনর্বাসন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাসনাবাদের জনসংখ্যা ১০ হাজারের মতো হবে। ইতিমধ্যে দণ্ডকারণ্য থেকে প্রায় ৯ হাজারের মতো মানুষ সেখানে উপস্থিত হয়েছে। তারা স্থানীয় চাষীদের বাঁশ কেটে নিয়ে যাচ্ছে এবং তাদের ঝুপড়ি বানাচ্ছে, সেখানে খাদ্যের কোনও ব্যবস্থা নেই, সেখানকার সমস্ত পুকুরের জল বিষাক্ত হয়ে গেছে। বর্তমানে সেখানে ৩ জন লোক মারা গেছে। সেখানে বর্তমানে একটা সাম্প্রদায়িক দাঙ্গার টেনশন চলছে। সেখানে একটা ইস্তাহারের মাধ্যমে সকলকে খেপিয়ে দেবার চক্রান্ত চলছে। অতীতে কংগ্রেস এই জিনিস করেছিল বর্তমানে জনতা পার্টিও তাই করবার চেষ্টা করছে। এই সম্পর্কে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন। সেখানকার অবস্থা অত্যন্ত সঙ্গীন। সেখানে ওষুধ পাঠাবার ব্যবস্থা করুন। আজকে সকালবেলায় দেখে এসেছি তিন লরি লোক সেখানে গেছে। যে কোনও মুহুর্তে দাঙ্গা হাঙ্গামা সৃষ্টি হতে পারে। ওখানে উস্কানি দেবার যে ইস্তাহার বিলি করা হয়েছে, তার মধ্যে কংগ্রেসিরাও আছেন, তারাও উস্কানি দিয়ে যাচ্ছেন। এই সম্পর্কে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীকে জানাতে চাইছি যে, হুগলি জেলার পাণ্ডুয়া, মগবা, বলাগড়, এই বেল্টে ডি. ভি. সি.-র জল এসেছিল এবং সেই জলের সাহায্যে চাষীরা ধান চাষ করেছিল। সেখানে জমিতে যে পরিমাণ জল এসেছিল তাতে চাষীরা সেখানে চাষ না করলে জমিগুলির খুবই ক্ষতি হত, সেখানে আগাছা জন্মাত এবং তাতে পরে চাষ করতে অসুবিধা হত। এখন সেখানে জমিতে ধান হয়েছে। কিন্তু সেই ধান গাছের জন্য এখন সেখানে ডি. ভি. সি-র জল একটু একটু করে দেওয়ার প্রয়োজন রয়েছে। কারণ এখন আর জল না দিলে সেই ফসল সব নষ্ট হয়ে যাবে। তাই আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীকে জানাচ্ছি সেখানে ডি. ভি. সি. থেকে একসেস ওয়াটার একটু একটু করে দিয়ে ঐ ধান গাছগুলি বাঁচাবার চেষ্টা করার জন্য।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুতর পরিস্থিতির উল্লেখ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাঁকুড়া জেলায় বহু ভূমিহীন খেতমজুর প্রতি বছর বর্ষার পর ধান কাটার সময়ে বর্ধমান এবং অন্যান্য জেলায় যায়, তারপর তারা মার্চ মাসের মাঝামাঝি আবার বাঁকুড়ায় ফিরে আসে। কিন্তু ফিরে আসার পরও তাদের হাতে অর্থ উপার্জনের মতো কোনও কাজ থাকে না। যার ফলে তাদের জন্য সেখানে টেস্ট রিলিফের ব্যবস্থা করা হয়। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এবছর এখনও পর্যন্ত সেখানে টেস্ট রিলিফের কোনও ব্যবস্থা করা হয়নি। এই সমস্ত ভূমিহীন খেত-মজুরদের কাজ দেওয়ার জন্য বাঁকুড়া

জেলায় অবিলম্বে টেস্ট রিলিফের ব্যবস্থা করা প্রয়োজন। এবং সেই ব্যবস্থা যাতে সত্বর করা হয় তার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার নিজমৈতালী জুনিয়ার হাইস্কুলের প্রধান শিক্ষক শ্রী ইন্দুভূষণ জানা ১৭/৫/৬৫ সাল থেকে সেখানে চাকুরি করে আসছেন। অথচ আজকে তিনি সেখানে ভাতা ও ইনক্রিমেন্ট পাচ্ছেন না। তিনি একটি রেকগনাইজড স্কুলের প্রধান শিক্ষক '৬৫ সাল থেকে চাকুরি করছেন। এই সব কারণে তিনি কর্তৃপক্ষের এই বিষয়ে প্রতি বহুবার দৃষ্টি আকর্ষণ করেছেন, কিন্তু কোনও প্রতিকার হয়নি। আমরা জানতে পারছি যে, যদি ইতিমধ্যে এবিষয়ে কোনও প্রতিকার না হয়, তাহলে তিনি আগামী ২৯শে মার্চ, ১৯৭৮ থেকে আমৃত্যু অনশন করবেন বলে সিদ্ধান্ত নিয়েছেন। তাই আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করছি, আপনি অবিলম্বে এবিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন, যাতে তাঁকে অনশন করতে না হয়।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ, আমি ৩৯১ ধারায় নোটিশ অনেক আগেই দিয়েছিলাম, কিন্তু আজকে আমি সুযোগ পেয়েছি। স্যার, মালদহ জেলার হবিবপুর থানার রাঘবপুর গুজিয়ার ট্রাইবাল মেম্বার মিঃ রাজু মার্ডি একটি দরখাস্ত চীফ মিনিস্টারের কাছে পাঠিয়েছেন এবং তার একটি কপি আমাকে দিয়েছেন। তাতে দেখছি ধান লুঠ করে নিয়েছে সি. পি. এম. নেতৃবৃন্দ। ধান লুঠ করে নিয়েছে, গাছ কেটে নিয়েছে, বাড়ি থেকে বের করে দিয়েছে। তিনি অন্য এক পার্শ্ববর্তী এলাকায় এক আত্মীয়ের বাড়িতে আশ্রয় গ্রহণ করেছেন। কিন্তু সেখানেও হামলা করা হচ্ছে এবং বলা হচ্ছে, তোমাকে মেরে ফেলব। যদিও সব জায়গায় এই জিনিস চলছে, তথাপি এই ঘটনা আরও মারাত্মক। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব এই জাতীয় পাশবিক, অমানুষিক বর্বর অত্যাচার বন্ধ করার জন্য।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী হারাণচন্দ্র হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার সাঁকরাইল অঞ্চলে প্রায় ৩০/৪০ হাজার অধিবাসী নিয়ে সাঁকরাইল এম. টি. মল্লিক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র অবস্থিত। এই অঞ্চলের আশেপাশে কোনও স্বাস্থ্য কেন্দ্র নাই। এই হাসপাতালে ৩ জন ডাক্তার আছেন, কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, এই ৩ জন ডাক্তার কখনই নিয়মিতভাবে আসেন না ফলে রোগীদের সঙ্গে এবং এলাকার সাধারণ মানুষের সঙ্গে প্রায়ই বিক্ষোভ এবং মারামারি হয় কারণ আউটডোরে প্রতিদিন প্রায় ৩০০ থেকে সাড়ে ৩০০ মতন রোগী আসেন। এখানে ডাক্তার না থাকার জন্য ভাল করে চিকিৎসা হয় না। এমনকি কলেরা রোগীরা স্বাস্থ্যকেন্দ্রে এসে ফিরে যান। সেইজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, যাতে এই সাঁকরাইল হাজী এম. টি. মল্লিক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের অব্যবস্থা তাড়াতাড়ি দূর হয় তার জন্য তদন্ত করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন এবং সাথে সাথে রোগীদের যাতে নিয়মিত চিকিৎসার সুযোগ পান সেইদিকেই

দৃষ্টি দিতে অনুরোধ করব।

**श्री छेदीलाल सिं :** माननीय स्पिकार सर, मैं माननीय मुख्यमंत्री और स्वास्थ मन्त्री का ध्यान गार्डेनरीच के लोगों की कठिनाईयों की ओर दिलाना चाहता हूँ। गार्डेनरीच की आवादी ढ़ाई लाख लोगों की हैं। जिसमें कम से कम ७० हजार लोग कल-कारखानों में काम करते हैं। लेकिन उनके लिए स्वास्थ विभाग की ओर से कोईन्तजाम नहीं किया गया हैं। कोई अस्पताल का भी इन्तजाम नहीं हैं। मैं आपके माध्यम से माननीय स्वास्थ मंत्री का ध्यान आकर्पित करना चाहता हूँ कि गार्डेनरीच में जहाँ ७० हजार लोग कल-कारखानों में काम करने वालों मजदूर रहते हैं, वहाँ उनके लिए एस० आई० हास्पीटल की व्यवस्था करना वहुत जरुरी हैं।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কুচবিহার জেলায় ক্যানসার রোগ ক্রমান্বয়ে বেড়ে চলেছে। এই ক্যানসার রোগীদের চিকিৎসার ব্যবস্থা করা হোক, বিশেষ করে বায়োপসি কেন্দ্র খোলা দরকার কারণ আপনি জানেন ক্যানসার রোগ চিকিৎসা করা দুঃসাধ্য ব্যাপার। যেভাবে কুচবিহার জেলায় ক্যানসার রোগ বেড়ে চলেছে তাতে সকলেই উদ্বিগ্ন। সেইজন্য স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব যেন সেখানে ইমিডিয়েট একটি বায়োপসি কেন্দ্র খোলা হয়।

**শ্রী সন্তোষকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কলকাতা শহরে যে মানুষ টানা রিকসা চলছে তার প্রচলন অন্য কোথাও নেই। এটা সম্পূর্ণ মানবতা বিরোধী। তাই আমি পরিবহন মন্ত্রী এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করে আপনার মাধ্যমে বলতে চাই যে এই মানুষ টানা রিকসার বদলে অটো রিকসা চালু করা হোক অথবা কোনও সমর্থনযোগ্য বিকল্প ব্যবস্থা নেওয়া হোক।

## Laying of Reports

### The Annual Report on the Working of the West Bengal State Leather Industries Development Corporation Limited for 1976-77

**Shri Bhabani Mukherjee :** Sir, with your permission I beg to lay the Annual Report on the Working of the West Bengal State Leather Industries Development Corporation Limited for the year 1976-77.

### The Annual Report on the Working and Affairs of the State Fisheries Development Corporation Limited for 1976-77

**Shri Bhabani Mukherjee :** Sir, with your permission I beg to lay

the Annual Report on the Working and Affairs of the State Fisheries Development Corporation Limited for the year 1976-77.

**The Annual report on the Working and Affairs of the Durgapur Projects Limited for 1976-77**

**Shri Bhabani Mukherjee :** Sir, with your permission I beg to lay the Annual Report on the working and Affairs of the Durgapur Projects Limited for the year 1976-77.

## Voting on Demands for Grants

### DEMAND No. 55

**Major Heads : 310—Animal Husbandry, 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings), and 710—Loans for Animal Husbandry**

**Shri Amritendu Mukherjee :** Sir, on the recomendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,58,75,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads : "310—Animal Husbandry, 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings). and 710—Loans for Animal Husbandry".

### DEMAND No. 56

**Major Heads : 311—Dairy Development, 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 711—Loans for Dairy Development (Excluding Public Undertakings)**

**Shri Amritendu Mukherjee :** Sir, on the recomendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,18,44,000 be granted for expenditure under Demand No. 56, Major Heads : "311—Dairy Development, 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 711—Loans for Dairy Development (Excluding Public Undertaking)".

**শ্রী অমৃতেন্দু মুখোপাধ্যায় :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনার অনুমতি নিয়ে, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৫নং দাবির অন্তর্ভুক্ত "৩১০—অ্যানিম্যাল হাজব্যাণ্ড্রী", "৫১০—ক্যাপিট্যাল আউটলে অন অ্যানিম্যাল হাজব্যাণ্ড্রী (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" এবং "৭১০—লোনস ফর অ্যানিম্যাল হাজব্যাণ্ড্রী" খাতে ১৯৭৮-৭৯ সালের জন্য ১১,৫৮,৭৫,০০০ (এগার কোটি আটান্ন লক্ষ পঁচাত্তর হাজার)

টাকা ব্যয়বরাদ্দের দাবি উপস্থিত করছি।

কৃষি অর্থনীতিতে পশুপালনের স্থান বিশেষ গুরুত্বপূর্ণ। আমাদের পশুসম্পদ রক্ষা এবং তার উন্নতিবিধানের ভার রয়েছে আমার বিভাগের ওপর। আমি যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছি এ রাজ্যের পশুপালন ও পশুচিকিৎসা ব্যবস্থা অব্যাহত রাখা আর তার সম্প্রসারণের জন্য এই বরাদ্দের প্রয়োজন।

গো-উন্নয়ন, মুরগী-উন্নয়ন, শূকর ও ছাগ-উন্নয়নই এ রাজ্যের পশুপালন কর্মসূচির প্রধান অঙ্গ।

গো-উন্নয়ন

পশ্চিমবঙ্গের যে গো-সম্পদ রয়েছে সংখ্যার দিক দিয়ে তা অনেক বেশি হলেও উৎপাদনের দিক দিয়ে তা মোটেই উপযুক্ত নয়। তাই আমাদের গো-উন্নয়ন কর্মসূচির লক্ষ্য হল সংকর প্রজনন, পশুখাদ্যের উন্নত ব্যবস্থা ও পশুচিকিৎসা ব্যবস্থার সুযোগ সৃষ্টি করে এবং বর্তমানে যে ব্যবস্থা আছে তার আরও সম্প্রসারণ ঘটিয়ে এ রাজ্যে দুধের উৎপাদন বাড়িয়ে তোলা। ১৯৭২ সালের পশুগণনার হিসাব অনুসারে এ রাজ্যের গো-মহিষের সংখ্যা যথাক্রমে ১ কোটি ১৮ লক্ষ ৭০ হাজার এবং ৪ লক্ষ ২০ হাজার। এর মধ্যে উৎপাদনক্ষম গবাদির সংখ্যা প্রায় ৩৭ লক্ষ। দেশি গাইগরুর মাথাপিছু দুধ উৎপাদন ক্ষমতা বছরে ২৮০ লিটার থেকে ২৯০ লিটারের মতো। চার বছর বয়স থেকে এরা উৎপাদনক্ষম হয়। আমাদের দেশের গরিবদের পক্ষে বিনা আয়ে একটি গাইগরুকে এতদিন ধরে পালন করা খুবই কঠিন। তা ছাড়া দুবার বাছুর উৎপাদন কালের মধ্যেও প্রায় ১৮ মাসের ব্যবধান থাকে। সেজন্য আমাদের দেশে দেশি গাইগরুর বংশধারার উন্নতি করানো দরকার। এ কারণে আমরা তিনটি বিষয়ের ওপর বিশেষ জোর দিয়েছি—(১) গাইগরুর সন্তান উৎপাদনের বয়সকে চার বছর থেকে আড়াই বছরে কমিয়ে আনা, (২) দুটি বাছুর উৎপাদনকালের ব্যবধানকে দেড় বছর থেকে ১৩-১৪ মাসে কমানো এবং (৩) গাই-পিছু দুধের উৎপাদনকে এক দোহনকালের মধ্যে ১,৮০০ থেকে ২,৫০০ লিটার পর্যন্ত বাড়িয়ে তোলা। পরীক্ষা-নিরীক্ষার ফলে দেখা গেছে বিদেশি হলস্টিন, জার্সী ও জাতের ষাঁড়ের সাহায্যে গো-প্রজনন ব্যবস্থা করালে উল্লিখিত ফল পাওয়া যেতে পারে। গো-উন্নয়ন কর্মসূচিতে বিদেশি ষাঁড়ের পুংবীজের সাহায্যে কৃত্রিম উপায়ে সংকর প্রজনন ব্যবস্থার মধ্য দিয়ে পশ্চিমবাংলার গো-উন্নয়ন কাজে আমরা হাত দিয়েছি। সারা রাজ্যে একই সঙ্গে গো-উন্নয়নের কাজ চালানোর মতো প্রয়োজনীয় টাকা এবং দক্ষ লোকের অভাব রয়েছে। এ অবস্থায় কতকগুলো নির্দিষ্ট অঞ্চল বেছে নিয়ে সেখানে নিবিড়ভাবে গো-উন্নয়নের কাজ শুরু করা হয়েছে। "নিবিড় গো-উন্নয়ন প্রকল্প" আর "কী ভিলেজ প্রকল্প" নামে দুটি প্রকল্প তৈরি করে এই কাজ করা হচ্ছে। এ পর্যন্ত নদীয়া, ২৪-পরগনা, মালদহ-পশ্চিম দিনাজপুর এবং কোচবিহারে মোট চারটি "নিবিড় গো-উন্নয়ন প্রকল্প" চালু হয়েছে। ১৯৭৭-৭৮ সালে আমরা জলপাইগুড়ি-শিলিগুড়ি অঞ্চলে একটা এবং বর্ধমান-বীরভূম অঞ্চলে একটা—মোট দুটো "নিবিড় গো-উন্নয়ন প্রকল্প" চালু করছি। ১৯৭৮-৭৯ সালে মেদিনীপুর অঞ্চলে আরও একটা "নিবিড় গো-উন্নয়ন প্রকল্প" চালু করা হবে। উল্লিখিত অঞ্চলে কৃত্রিম প্রজনন, উন্নত পশুখাদ্য ব্যবস্থা ও চিকিৎসার সুযোগ বৃদ্ধি ক'রে গো-উন্নয়নের কাজ আমরা

ত্বরান্বিত করছি। "কী ভিলেজ প্রকল্পে"র মধ্যে দিয়ে আমরা নিবিড় গো-উন্নয়ন প্রকল্পের আওতাভুক্ত অঞ্চলের বাইরেও সংকর প্রজননের সাহায্যে গো-উন্নয়নের কাজ চালাচ্ছি। ১৯৭৮-৭৯ সালে হুগলি জেলায় একটা পুংবীজ সংগ্রহ কেন্দ্র সহ দুটো নতুন "কী ভিলেজ প্রকল্পের"র প্রস্তাব আমরা করেছি। "নিবিড় গো-উন্নয়ন প্রকল্পের আওতাভুক্ত অঞ্চলে ৪৫টি কৃত্রিম প্রজনন কেন্দ্র আর "কী ভিলেজ প্রকল্প"ভুক্ত অঞ্চলে ২৭টি কেন্দ্র থেকে এখন কাজ চলছে। এ ছাড়া পার্বত্য অঞ্চলের জন্য বিশেষ উন্নয়ন প্রকল্প, খরা-প্রবণ এলাকা উন্নয়ন প্রকল্প, ঝাড়গ্রাম অঞ্চল উন্নয়ন প্রকল্প এবং অন্যান্য কয়েকটি প্রকল্পের অধীনে আরও ২০টি কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র আছে। পশ্চিমবাংলার এখন মোট ৯২টি কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র রয়েছে। এসমস্ত গো-প্রজনন কেন্দ্রে পুংবীজ সরবরাহ করার জন্য আমাদের ২২টি কেন্দ্রীয় পুংবীজ সংগ্রহ কেন্দ্র ছিল। ১৯৭৭-৭৮ সালে ইতিমধ্যে দুটো নতুন কেন্দ্রীয় পুংবীজ সংগ্রহ কেন্দ্র খোলা হয়েছে এবং আরও ছয়টি নতুন পুংবীজ সংগ্রহ কেন্দ্র খোলার প্রস্তুতিপর্ব শেষ হয়েছে। ১৯৭৮-৭৯ আর্থিক বছরে চারটি অনুরূপ কেন্দ্র খোলার প্রস্তাব আমরা করছি।

[2-30 – 2-40 P.M.]

বিজ্ঞানের সাহায্যে পশ্চিমবাংলার গো-সম্পদ উন্নয়নের উদ্দেশ্যে যে সমস্ত ব্যবস্থার কথা আমি উল্লেখ করেছি তার দ্বারা ১৯৭৭-৭৮ সালের শেষ পর্যন্ত ১০ লক্ষ ৫ হাজার উৎপাদনক্ষম গাইগরুকে অন্তর্ভুক্ত করা যাবে। আমাদের কর্মসূচির সাহায্যে আগামী ১৯৭৮-৭৯ আর্থিক বছরের শেষে মোট ১১ লক্ষের বেশি গাইগরুকে গো-উন্নয়ন কর্মসূচির আওতায় আনা যাবে। এই লক্ষ্যমাত্রা পূরণ হবে বলে আমি আশা করি।

উন্নতমানের পুংবীজের ঘাটতি গো-সম্পদ উন্নত করার পথে বড় বাধা। এই ঘাটতি কিছুটা পূরণের জন্য মেদিনীপুর জেলার শালবনীতে বিদেশি ষাঁড়ের একটি খামার স্থাপনের কাজ আমরা শুরু করেছি। কেন্দ্রীয় সরকার এই প্রকল্প বাবদ আর্থিক সাহায্য দেবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৮-৭৯ সালে পশ্চিমবাংলায় ৫৫ হাজার সংকর জাতের "বকনা" পাওয়া যাবে। সংকর জাতের বকনাদের পূর্ণতা প্রাপ্তির জন্য আন্দাজ ২৮ মাস সময় লাগে। এই সময়কালে বকনাগুলোকে লালনপালন করার খরচ বহন করা কৃষিশ্রমিক, গ্রাম্য গরিব কুটিরশিল্পী, অল্পজমির গরিব ও প্রান্তিক কৃষকদের পক্ষে খুবই কষ্টসাধ্য।

কেন্দ্রীয় সরকারের অর্থসাহায্যে আমরা একটা বিশেষ পশুপালন কর্মসূচি হাতে নিয়েছি। এই কর্মসূচির সাহায্যে পশ্চিমবাংলায় ৫,৫২০টা সংকর জাতের বকনা পালনের ব্যবস্থা করা হয়েছে। গরিব আদিবাসী, পাহাড়ী নরনারী, কৃষিশ্রমিক, স্বল্প ও প্রান্তিক জোতের কৃষকদের মধ্যে এই সংকর জাতের বকনা প্রতিপালন সাহায্য দেওয়া হয়েছে। প্রতিপালন খরচের ৫৫ শতাংশ থেকে ৬৬.৫ শতাংশ পর্যন্ত সরকার থেকে দেওয়া হবে এবং বাকি অংশ বিনিয়োগকারী প্রতিষ্ঠানের কাছ থেকে ঋণ হিসাবে পাওয়া যাবে। দার্জিলিং মালদহ, পশ্চিম দিনাজপুর, বর্ধমান, হুগলি, ২৪ পরগনা, নদীয়া, ও মুর্শিদাবাদ জেলায় এই বিশেষ পশুপালন কর্মসূচির কাজ আরম্ভ হয়েছে।

খরা-প্রবণ এলাকা উন্নয়ন কর্মসূচির মধ্যে দিয়ে বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় ১৯৭৭-৭৮ সালে ৮০০টা বকনা বাছুর প্রতিপালনের ব্যবস্থা করা হচ্ছে। আমি আগেই বলেছি যে, উন্নত মানের পুংবীজ না হলে সংকর জাতের উন্নত গাইগরু পাওয়া যাবে না। তাই উন্নত মানের পুংবীজ সংগ্রহ ও পশুসম্পদ উন্নয়নের জন্য তার ব্যবহার খুবই গুরুত্বপূর্ণ কাজ।

আগের দিনের কংগ্রেস শাসক দল এই গুরুত্বপূর্ণ কাজে বিশেষ কোনও গুরুত্ব দেন নি। পশুসম্পদ উন্নয়নের খাতে কংগ্রেস শাসক দল অনেক টাকা খরচা করেছেন বটে; কিন্তু এটাকা জনকল্যাণমূলক কাজে যতখানি লেগেছে তার চেয়ে অ-কাজে বেশি খরচা হয়েছে। পশুসম্পদের নিবিড় এবং ধারাবাহিক উন্নয়ন হয় নি।

এ প্রসঙ্গে আরও বলতে চাই—এখনও পর্যন্ত যেসব অঞ্চলে আমরা উন্নত ধরনের গো-প্রজনন ব্যবস্থার 'প্রচলন' করতে পারি নি। এমন অঞ্চলেও সংকর জাতের ষাঁড় রাখার ব্যবস্থা করা হচ্ছে যাতে সেসব অঞ্চলের পশুপালকরা বৈজ্ঞানিক পদ্ধতির সাহায্যে ভাল জাতের গাইগরু পেতে পারেন। অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা বুঝেছি যে, যাতায়াতের অসুবিধার জন্য সুদূর গ্রামাঞ্চলে উন্নত পুংবীজ পৌছে দেওয়া এবং ঠিক সময়মতো ব্যবহারের পদ্ধতি বুঝানো কষ্টকর হয়। যাতায়াতের অসুবিধার ফলে প্রজনন কেন্দ্র পৌছনোর পথেই পুংবীজের অনেকখানি নষ্ট হয়ে ব্যবহারের অনুপযোগী হয়ে যায়। এই অবস্থার প্রতিকারমূলক কোনও পদ্ধতি এতদিন গ্রহণ করা হয় নি। বামজোটের সরকার এর প্রতিকারমূলক ব্যবস্থার কথা ভেবেছেন। গত আট মাসে এ বিষয়ে অনেক গবেষণা ও পরীক্ষা-নিরীক্ষা করা হয়েছে। এবং আধুনিক জীববিজ্ঞানের শিক্ষার উপর ভিত্তি করে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গাতে একটি জমাট পুংবীজ উৎপাদনকেন্দ্র স্থাপন করা চূড়ান্ত সিদ্ধান্ত আমি নিয়েছি। ড্যানিশ সহযোগিতার সাহায্যে এই উৎপাদন কেন্দ্র করা হবে। তার জন্য আমি চার লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব উপস্থিত করেছি। এটা কার্যকর হলে, পুংবীজ দীর্ঘদিনের জন্য জীবন্ত অবস্থায় সংরক্ষণ করা যাবে। ইহার প্রয়োগে গাইগরুর বাছুর উৎপাদনের ক্ষমতা নিষ্ফল হওয়ার আশঙ্কা কমে যাবে। গর্ভবতী গাইগরুর স্বাস্থ্যও স্বাভাবিক থাকবে। পশ্চিমবাংলায় উন্নত জাতের গো-সম্পদের এক নূতন প্রজাতি সৃষ্টি হবে।

গো-উন্নয়ন কর্মসূচিতে পশুখাদ্য উৎপাদনের বিষয় বিশেষ গুরুত্বপূর্ণ। এরাজ্যের বিভিন্ন অঞ্চলে নয়টি পশুখাদ্যশস্য চাষের খামার আছে। হরিণঘাটা-কল্যাণীর খামার এবং মেদিনীপুর জেলার শালবনী খামারের চাষযোগ্য সমস্ত জমিতে যাতে পশুখাদ্যশস্যের চাষ করা যায় সেজন্য সেখানে জলসেচের সুবিধা বৃদ্ধি করা হচ্ছে। হরিণঘাটা-কল্যাণী খামারের অকেজো এবং পুরানো ট্রাক্টরগুলির পরিবর্তে নতুন ট্রাক্টর কেনার ব্যবস্থা হচ্ছে। কৃষক ও অন্যান্য খামারীদের পশুখাদ্যশস্য চাষে উৎসাহ দেবার জন্য এইসব সরকারি খামার থেকে খামারীদের শস্যবীজ ও চারা হ্রাসমূল্যে সরবরাহ করা হয়ে থাকে। এ ছাড়া বিভিন্ন অঞ্চলের জলবায়ুর উপযোগী অধিক ফলনশীল জাতের পুষ্টিকর পশুখাদ্যশস্য উৎপাদনের জন্য পরীক্ষা-নিরীক্ষা চালানো হচ্ছে। কৃষক ও অন্যান্য খামারীদের নিজ নিজ চাষযোগ্য জমিতে এবং অব্যবহৃত বাস্তু জমিতে পশুখাদ্য উৎপাদনে উৎসাহিত করা হচ্ছে। এজন্য তাদের মধ্যে "মিনিকিট"

বিতরণের একটি কার্যসূচি গ্রহণ করা হয়েছে।

**বিশ্বখাদ্যসূচির ৬১৮ নং প্রকল্প**

বিশ্বখাদ্যসূচির ৬১৮ নং প্রকল্পের মাধ্যমে প্রাপ্ত আর্থিক সহায়তায় এ রাজ্যে গো-উন্নয়নের কার্য জোরদার করা হচ্ছে। সংকর গো-প্রজননের কাজে ব্যবহারের উপযোগী পুংবীজ সরবরাহের উদ্দেশ্যে শিলিগুড়ি ও বেলডাঙ্গায় দুটি ষণ্ড খামার স্থাপন করা হয়েছে। বর্তমানে খামার দুটিতে যথাক্রমে ছয়টি এবং ১০টি ষাঁড় আছে। সংকর প্রজননের কাজে ব্যবহারের উপযোগী ষাঁড় সরবরাহের উদ্দেশ্যে হরিণঘাটায় একটি ষণ্ড উৎপাদন খামার স্থাপন করা হয়েছে। এখনও পর্যন্ত এখানে ৫১টি এঁড়ে বাছুর জন্মেছে। এদের মধ্যে ১৬টি প্রজননের ব্যবহারের জন্য বিক্রি করা হয়েছে এবং আরও নয়টি বিক্রয়ের উপযোগী হয়েছে। এরকমের আরও একটি ষণ্ড খামার মেদিনীপুর জেলার ঘাটালে স্থাপন করা প্রস্তাব রয়েছে।

দৈনিক ১০০ মেট্রিক টন গো-খাদ্য উৎপাদনের উপযোগী একটি খাদ্য তৈরির কারখানা শিলিগুড়িতে নির্মাণ করা হচ্ছে। এই কারখানার জন্য খরচ পড়বে প্রায় ৭৪ লক্ষ টাকা। কারখানাটি নির্মাণের কাজ এখন সমাপ্তির পথে। ভাগীরথী কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়নের অধীনে আরও একটি খাদ্য প্রস্তুতের কারখানা স্থাপনের প্রস্তাব রয়েছে।

এই সমস্ত কর্মকাণ্ডের নীট ফল হবে ঃ

(১) রোগমুক্ত সবল পশু-সম্পদের উন্নয়ন।

(২) উন্নত জাতের গাইগরুর দুধ উৎপাদন ক্ষমতা বৃদ্ধি।

(৩) দুধ ও দুগ্ধজাত খাদ্যের যোগান বৃদ্ধি।

(৪) দুধ ছাড়াও পশুজাত অন্যান্য খাদ্যের উৎপাদন বৃদ্ধি।

পশুজাত খাদ্য বলতে মাংসের জন্য উন্নত জাতের শূকর, ছাগল, হাঁস, মুরগী এবং হাঁস-মুরগীর ডিম প্রভৃতির উৎপাদন বৃদ্ধি পাবে। যে বিষয়ে পরে আমি উল্লেখ করব। সমগ্রভাবে পশ্চিমবাংলার কৃষি অর্থনীতির মধ্যে এ উৎপাদনগুলো একটা স্থায়ী সম্পদ সৃষ্টি করবে, গ্রামীণ গরিবদের কর্মসংস্থানের একটা আংশিক সুযোগ আনবে, তাদের আয় বৃদ্ধি করবে এবং জনগণের পুষ্টিকর খাদ্য উৎপাদনও বাড়বে।

**মুরগী উন্নয়ন সম্পর্কে**

১৯৭২ সালের গণনা অনুসারে পশ্চিমবঙ্গে মুরগীর সংখ্যা ছোট-বড় মিলিয়ে ১ কোটি ৫৪ লক্ষ। দেশি মুরগী বছরে ৭০টি মতো ডিম দেয়। সুতরাং আমাদের মুরগী উন্নয়ন কর্মসূচির লক্ষ্য হল উন্নত জাতের মুরগী পালনে উৎসাহ দেওয়া এবং সেই সঙ্গে তাদের রক্ষণাবেক্ষণ সম্বন্ধে শিক্ষা দেওয়া, উৎপন্ন মাংস ও ডিম বিক্রির ব্যবস্থা করা। বর্তমানে এই রাজ্যে ১৩টি মুরগী খামার, পাঁচটি নিবিড় মুরগী উৎপাদন ও বিপনন প্রকল্প এবং অনেকগুলি মুরগী সম্প্রসারণ কেন্দ্র, সংবর্ধন কেন্দ্র ও ব্লক খামার রয়েছে। এই কেন্দ্রগুলি খামারীদের

মধ্যে মুরগীর বাচ্চা, সুষম মুরগী-খাদ্য সরবরাহ্ এবং খামারীদের উৎপাদিত ডিম ও মুরগী বিক্রির ব্যবস্থা করে থাকে। রাজ্য মুরগী খামারগুলির উৎপাদন বাড়াবার জন্যে টালিগঞ্জ মুরগী খামারে "সিলেকটিভ ব্রিডিং প্রোগ্রাম" নামে অধিক উৎপাদনক্ষম মুরগী পালনের একটি কর্মসূচি গ্রহণ করা হয়েছে। অন্যান্য সরকারি খামারে এই মুরগী পালন করে এবং খামারীদের মধ্যে এই মুরগীর প্রচলন করে যাতে এ রাজ্যে ডিমের উৎপাদন বাড়িয়ে তোলা যায় সেজন্যে এদের সংখ্যা বৃদ্ধি করা হচ্ছে। তালিকাভুক্ত খামারীদের খামারে উৎপাদিত ডিম ও মুরগী বিক্রির জন্য মার্কেটিং প্রকল্পের মাধ্যমে সংগৃহীত হয় এবং খামারীদের ন্যায্য দামে উন্নত মুরগী, মুরগীর বাচ্চা এবং মুরগীর খাবার সরবরাহ্ করা হয়।

১৯৭৭-৭৮ সালের বিগত আট মাসে ৬৫টি বিক্রয় কেন্দ্র ও মুরগী খামার থেকে ৪০ লক্ষ ডিম এবং ৩০০ কুইন্টাল মাংস বিক্রি করা হয়েছে। কলকাতার সমস্ত হাসপাতাল ও জেলের প্রয়োজনীয় ডিম এই প্রকল্পের মাধ্যমে সরবরাহ করা হয়ে থাকে।

পোল্ট্রি মার্কেটিং প্রকল্পের তালিকাভুক্ত খামারীগণ ডিপ লিটার প্রণালীতে মুরগী পালন করেন। এই প্রণালীতে মুরগী পালন করতে গেলে নির্দিষ্ট পরিমাণ অর্থব্যয়ের প্রয়োজন হয়। নিম্ন আয়বিশিষ্ট মুরগী খামারীদের পক্ষে এই খরচ সঙ্কুলান করা সম্ভব নয় বলে তারা যাতে সুলভে মুরগী পালন করতে পারে সেজন্য একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে। বর্তমান বছরে সুন্দরবন এলাকায় একটি এবং কোচবিহার ও দার্জিলিং জেলায় একটি করে মোট তিনটি এরূপ ইউনিট স্থাপন করা হবে। এছাড়া ঝাড়গ্রাম অঞ্চলে এবং নিবিড় আদিবাসী উন্নয়ন প্রকল্পভুক্ত ১২টি জেলাতেও অনুরূপ প্রকল্প নেওয়া হবে।

ব্যবসায়িক ভিত্তিতে মুরগী খামার স্থাপনের জন্য মূলধন বিনিয়োগের প্রয়োজন। প্রান্তিকচাষী ও কৃষিশ্রমিকদের পক্ষে এই মূলধন বিনিয়োগ করা সম্ভব নয়। এজন্য বিশেষ পশুপালন প্রকল্পের অধীনে কেন্দ্রীয় সরকারের অর্থানুকূল্যে প্রান্তিক ও ক্ষুদ্রচাষীদের দিয়ে ডিপ লিটার প্রণালীতে তিন হাজার ছোট ছোট মুরগী খামার স্থাপন করা হবে। প্রত্যেক খামারে ৫০ থেকে ১০০ পর্যন্ত মুরগী থাকবে। খামার স্থাপনের জন্য প্রয়োজনীয় অর্থের ২৫ শতাংশ অর্থ ক্ষুদ্রচাষীদের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের অনুদান হিসাবে দেওয়া হবে। প্রান্তিকচাষী ও কৃষিশ্রমিকদের ক্ষেত্রে এই অনুদানের পরিমাণ হবে ৩৩.৫ শতাংশ। অবশিষ্ট অর্থ ব্যাঙ্ক প্রভৃতি বিনিয়োগকারী প্রতিষ্ঠানের কাছ থেকে ঋণ হিসেবে পাওয়া যাবে। খরাপ্রবণ অঞ্চল উন্নয়ন প্রকল্প এবং আদিবাসী উন্নয়ন কর্মসূচির মাধ্যমে যথাক্রমে ৫,৬০০টি এবং ১,০০০টি মুরগী ইউনিট স্থাপনের আর একটি কর্মসূচি নেওয়া হয়েছে। এই কর্মসূচিতে ৮ থেকে ১০ সপ্তাহ বয়সের ৮ থেকে ১০টি মুরগী "ব্যাক ইয়ার্ড" প্রণালীতে পালনের জন্য দেওয়া হবে। খরা-প্রবণ অঞ্চল উন্নয়ন প্রকল্পের ক্ষেত্রে মুরগী পিছু সাহায্যের পরিমাণ হবে তিন টাকা। মুরগী পিছু অতিরিক্ত এক টাকা দেওয়া হবে সাফল্যজনকভাবে মুরগী পালনে উৎসাহ দেবার জন্যে। আদিবাসীদের ক্ষেত্রে এরূপ সাহায্যের পরিমাণ হবে মুরগীর দামের ৫০ শতাংশ এবং ইউনিট প্রতি আরও ১০ টাকা দেওয়া হবে মুরগী পালনে উৎসাহ দেবার জন্যে সাবসিডি হিসেবে। খরা-প্রবণ এলাকার মধ্যে পড়বে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমা এবং পুরুলিয়া জেলা আর আদিবাসী উন্নয়ন প্রকল্পের আওতায় পড়বে কলকাতা, হাওড়া, কোচবিহার ছাড়া বাকি ১৩টি জেলা।

[2-40 – 2-50 P.M.]

কেন্দ্রীয় সরকার "অল ইণ্ডিয়া কো-অর্ডিনেটেড পোল্ট্রি ব্রিডিং" কর্মসূচির অধীনে মেদিনীপুর জেলায় ১,৫০০ মুরগী নিয়ে একটি খামার খোলার প্রকল্প সম্প্রতি অনুমোদন করেছেন বীরভূম জেলার সিউড়ীতে পঞ্চম পরিকল্পনার অধীনে এবৎসর অনুরূপ আর একটি খামার স্থাপনের প্রস্তাব রয়েছে। ১৯৭৮-৭৯ সালে পশ্চিমবঙ্গে একটি হাঁস-পালনের খামার খোলার প্রস্তাব রয়েছে।

১৯৭৭-৭৮ সালের বিগত আট মাসে খামারীদের মধ্যে দুই লক্ষ মুরগী ও মুরগীর বাচ্চা সরবরাহ হয়েছে। পুরো বছরের এই সংখ্যা চার লক্ষে পৌঁছাবে বলে আশা করা যায় ১৯৭৮-৭৯ সালে সাড়ে চার লক্ষ মুরগী বাচ্চা বিতরণের লক্ষ্যমাত্রা ধরা হয়েছে।

**শূকর, ছাগ ও মেষ উন্নয়ন কর্মসূচি**

শূকর উন্নয়নের জন্য হরিণঘাটায় একটি আঞ্চলিক শূকর খামার রয়েছে। এখানে বাচ্চা সমেত এখন ২,০২৬টি শূকর আছে। এই খামারটি ছাড়াও দার্জিলিং জেলার কালিম্পং এবং কার্শিয়ং-এ আরও দুটি ছোট খামার রয়েছে। এই খামারগুলি থেকে গ্রামাঞ্চলে উন্নত জাতের শূকর পালনের জন্য এবং স্থানীয় শূকরের বংশধারার উন্নতিবিধানের জন্য বিতরণ করা হয়। খামারীদের চাহিদা মেটাবার পর অবশিষ্ট শূকর, মাংস হিসাবে এবং হরিণঘাটার বেকন ফ্যাক্টরিতে মাংসজাত দ্রব্যাদি উৎপাদনের কাজে ব্যবহার করা হয়।

১৯৭৮-৭৯ সালের বাজেটে পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর জেলায় হ্রাসমূল্যে শূকর বিতরণের জন্য এক লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে। বিশেষ পশুপালন কর্মসূচিতে, কেন্দ্রীয় সরকারের অর্থানুকূল্যে ২৪-পরগনা জেলার ক্ষুদ্র ও প্রান্তিকচাষী এবং কৃষিশ্রমিকদের দ্বারা ১০টি করে শূকর নিয়ে ২০০টি শূকর-পালন ইউনিট খোলা হবে। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ক্ষেত্রে খরচের ২৫ শতাংশ এবং কৃষিশ্রমিকদের ক্ষেত্রে খরচের ৩৩.৫ শতাংশ সাবসিডি হিসাবে দেওয়া হবে। খরচের বাকি অংশ ব্যাঙ্ক প্রভৃতি প্রতিষ্ঠানের কাছ থেকে ঋণ হিসেবে পাওয়া যাবে। মাংসোপযোগী হলে এগুলি বেকন ফ্যাক্টরিতে ব্যবহারের জন্য কিনে নেওয়া হবে। এছাড়া আদিবাসীদের আর্থিক উন্নতির জন্য প্রতি ইউনিটে তিনটি করে শূকরী এবং দুটি করে শূকর নিয়ে ১০০টি শূকর পালন ইউনিট স্থাপন করা হবে বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, দার্জিলিং, পশ্চিম দিনাজপুর, জলপাইগুড়ি, মালদহ, বীরভূম, বর্ধমান, হুগলি, মুর্শিদাবাদ, নদীয়া ও ২৪-পরগনা এই ১৩টি জেলার আদিবাসী প্রধান অঞ্চলে। শূকর কেনার এবং ঘর তৈরির খরচের ৫০ শতাংশ সাবসিডি হিসেবে দেওয়া হবে। শূকর পরিবহনের খরচ এবং তিন মাসের প্রয়োজনমতো খাবার ১০০ শতাংশ অনুদান হিসেবে দেওয়া হবে।

সহযোগী বৃত্তি হিসেবে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে দরিদ্র শ্রেণীর নরনারীর মধ্যে ছাগপালনের বিশেষ প্রচলন রয়েছে কারণ ছাগপালনের খরচ খুবই কম। তাই খরা-প্রবণ অঞ্চলে দরিদ্র শ্রেণীর মধ্যে এবং আদিবাসী উন্নয়ন কর্মসূচির মাধ্যমে আদিবাসীদের মধ্যে ছাগপালনেও উৎসাহ দেওয়া হচ্ছে যাতে তারা ছাগপালনকে সহযোগী বৃত্তি হিসেবে গ্রহণ করে নিজেদের আয় কিছু পরিমাণে বাড়াতে পারে। ছাগল কেনার জন্যে খরা-প্রবণ অঞ্চলে ১০০ শতাংশ

সাবসিডি এবং আদিবাসী উন্নয়ন কর্মসূচির অধীনে ৫০ শতাংশ সাবসিডি এবং পরিবহন খরচের পুরোটাই অনুদান হিসেবে দেওয়া হবে। এই কর্মসূচিতে গরিব মেয়েদেরও অন্তর্ভুক্ত করা হবে। এই বাবত ১৯৭৮-৭৯ সালের বাজেটে দুই লক্ষ টাকার বরাদ্দ করার প্রস্তাব রয়েছে।

পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর জেলায় আদিবাসীদের মধ্যে মেষপালন বিশেষ জনপ্রিয়। স্থানীয় মেষের মাংস ও পশমের মানের উন্নতির জন্যে বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার আদিবাসীদের মধ্যে উন্নত সংকর জাতের মেষ বিতরণ করার প্রস্তাব রয়েছে। এছাড়া ১০০টি আদিবাসী পরিবারের প্রত্যেকটিকে একটি করে ভেড়া এবং পাঁচটি করে ভেড়ী ৫০ শতাংশ হ্রাসমূল্যে দেবার এবং পরিবহন খরচের পুরাটাই অনুদান হিসাবে দেবার প্রস্তাব রয়েছে।

**শিক্ষণ ও প্রশিক্ষণ**

পশুপালন কর্মসূচির সুষ্ঠু রূপায়ণের জন্য বিভাগের অধীনস্থ কর্মচারী এবং খামারীদের প্রশিক্ষণ দেবার ব্যবস্থা রয়েছে। একটি প্রশিক্ষণ কর্মসূচির মাধ্যমে ২৪-পরগনা, দার্জিলিং এবং মেদিনীপুর জেলায় মুরগী খামারীদের প্রশিক্ষণ দেওয়া হয়। নদীয়া জেলার হরিণঘাটায় এবং দার্জিলিং জেলায় পশুপালন সম্বন্ধে প্রশিক্ষণ দেবার ব্যবস্থা রয়েছে। এছাড়া বিভিন্ন পশুপালন খামারে খামারীদের প্রয়োজনভিত্তিক প্রশিক্ষণের সুযোগ দেওয়া হয়। হরিণঘাটা খামারে টেকনিক্যাল কর্মীদের কর্মকালীন প্রশিক্ষণদের জন্য একটি "ইন সার্ভিস ট্রেনিং সেন্টার" রয়েছে। হরিণঘাটার "স্টেট ইনস্টিটিউট অব অ্যানিম্যাল হাজব্যান্ড্রী অ্যাণ্ড ডেয়ারিং" প্রতিষ্ঠানে টেকনিক্যাল অফিসারদের জন্যে স্বল্পকালীন "রিফ্রেসার কোর্স" চালু করবার প্রস্তাব রয়েছে। শিক্ষিত যুবকদের পশুপালন বিষয়ে ব্যবসাগত প্রশিক্ষণ দেওয়া হয়। এইসমস্ত প্রশিক্ষণপ্রাপ্ত যুবকের অনেকে কৃত্রিম প্রজননের কাজ করে পশুখাদ্য ইত্যাদি বিক্রিতে আত্মনিয়োগ করে স্বনির্ভর হয়েছে।

দোহ উন্নয়ন এবং মুরগী উন্নয়নের কাজে সরকারের সহযোগী প্রতিষ্ঠান হিসাবে ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যাণ্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড সমিতিবদ্ধ হয়েছিল। বামফ্রন্ট সরকার প্রশাসনিক সুবিধের জন্য এই কর্পোরেশনকে পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের কার্যাবলির অন্তর্ভুক্ত করেছেন। কংগ্রেস দলের শাসনকালে এই কর্পোরেশনে এক দুষ্টচক্র গড়ে উঠেছিল এবং এটা দেউলে হতে চলেছিল। এই সংস্থার অধীন এখন দৈনিক মোট ১০০ মেট্রিক টন উৎপাদন-ক্ষমতাবিশিষ্ট কল্যাণী ফিড মিলিং প্ল্যান্ট বর্তমানে দুই শিফটে গড়ে প্রায় যাট টন করে সুষম পশুখাদ্য উৎপাদন করে চলেছে। উৎপাদনের হার আগের চেয়েও বৃদ্ধি পাওয়ায়, এই সুষম পশুখাদ্য ন্যায্যমূল্যে পশু খামারীদের কাছে পৌছে দেওয়ার কর্তব্য পালনে এই প্রতিষ্ঠান বিশেষ সাফল্য লাভ করতে চলেছে। হলদিয়া, খড়্গপুর ও কলকাতার পার্শ্ববর্তী এলাকাগুলিতে এই প্রতিষ্ঠান সরকারি দুধ সরবরাহ করছে, ও মেদিনীপুর মিল্ক ইউনিয়ন স্থাপনে সহায়তা করছে। উত্তরবঙ্গের মালদা-পশ্চিম দিনাজপুরের দুগ্ধ প্রকল্প রূপায়ণ, দ্বিতীয় পশুখাদ্য উৎপাদন কারখানা স্থাপন ইত্যাদি কয়েকটি উন্নয়নমূলক কর্মসূচি বর্তমান সরকারের বিবেচনাধীন। এই কর্পোরেশন যাতে তার কাজের প্রসার ঘটাতে পারে সেজন্য ১৯৭৭-৭৮ এবং ১৯৭৮-৭৯ আর্থিক বছরে পশ্চিমবঙ্গ সরকার ১৫ লক্ষ টাকা হিসেবে ঐ কোম্পানির

শেয়ারে লগ্নি করবেন বলে প্রস্তাব রয়েছে।

**পশুচিকিৎসা**

পশুপালন কর্মসূচিতে পশুচিকিৎসার স্থান বিশেষ গুরুত্বপূর্ণ। বিভিন্ন উন্নয়ন প্রকল্পের মাধ্যমে রাজ্যে যে পশুসম্পদ সৃষ্টি হয়েছে সেই সম্পদকে রক্ষা করা যাবে না যদি একই সঙ্গে আমরা পশুচিকিৎসা ব্যবস্থাকে জোরদার এবং ব্যাপকতর করে তুলতে না পারি। ১৯৭৭-৭৮ সালে যেখানে পশুচিকিৎসা খাতে এক কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল ১৯৭৮-৭৯ সালের বাজেটে সেখানে এক কোটি ৫৬ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এই বরাদ্দ পূর্ববর্তী বছরের বরাদ্দ অপেক্ষা ৫৬ শতাংশ বেশি। এর থেকেই বোঝা যাবে পশুপালনের ক্ষেত্রে আমরা পশুচিকিৎসাকে কতটা গুরুত্ব দিয়েছি।

বর্তমানে পশুচিকিৎসার জন্য এ রাজ্যে ৭৬টি ভেটিরিনারি হাসপাতাল, ৩৩৫টি ব্লক ডিসপেনসারি, ৫২০টি এড সেন্টার এবং ৩৪টি ভ্রাম্যমাণ ক্লিনিক রয়েছে। এই প্রতিষ্ঠানগুলির সাহায্যে চলতি আর্থিক বছরের ডিসেম্বর পর্যন্ত ১৯,৫৯,৫৬৬টি পশুপাখির চিকিৎসা করা হয়েছে। ১৯৭৭-৭৮ সালে তিনটি নূতন পশুচিকিৎসা হাসপাতাল, সাতটি ভ্রাম্যমান ক্লিনিক এবং ২০টি এড সেন্টার স্থাপনের প্রস্তাব রয়েছে। গ্রামাঞ্চলে পশুচিকিৎসা ব্যবস্থা জোরদার করার জন্য ৩৩৫টি ব্লক ডিসপেনসারির প্রত্যেকটিতে পর্যায়ক্রমে একটি করে অতিরিক্ত পশুচিকিৎসকের পদ সৃষ্টি করা হচ্ছে। এ পর্যন্ত ১৮০টি ব্লকে সমসংখ্যক পশুচিকিৎসকের পদ সৃষ্টি করা হয়েছে। বর্তমান বছরে আরও ৪০টি পদ সৃষ্টির প্রস্তাব আছে। গ্রামাঞ্চলে পশুচিকিৎসার সুযোগ বৃদ্ধির জন্য কতকগুলি এড সেন্টারকে ডিসপেনসারিতে রূপান্তরিত করা হবে। বর্তমান বছরে নয়টি এড সেন্টারকে ডিসপেনসারিতে পরিবর্তিত করার প্রস্তাব বিবেচনাধীন আছে।

১৯৭৮-৭৯ সালে তিনটি ডিসপেনসারিকে হাসপাতালে উন্নীত করার প্রস্তাব রয়েছে এবং কয়েকটি হাসপাতালের জন্য নিজস্ব বাড়িও তৈরির প্রস্তাব রয়েছে। এছাড়া তিনটি নতুন হাসপাতাল স্থাপনের প্রস্তাব রয়েছে। ঐ বছর আরও ছটি নতুন ভ্রাম্যমাণ ক্লিনিক স্থাপনের প্রস্তাব রয়েছে এবং সুন্দরবনের নদীবহুল অঞ্চলে পশুচিকিৎসার সুবিধার জন্য তিনটি হাউসবোটে ভ্রাম্যমাণ ক্লিনিক স্থাপন করার প্রস্তাব রয়েছে।

এই রাজ্যের পশুচিকিৎসা হাসপাতাল, ডিসপেনসারি, এবং এড সেন্টারগুলিতে সময়মতো ঔষধ সরবরাহ করার জন্য পশুচিকিৎসা অধিকারের অধীন সেন্ট্রাল মেডিক্যাল স্টোর-এর আটটি সাব-ডিপো রাজ্যের বিভিন্ন অঞ্চলে স্থাপন করা হয়েছে। বর্তমান আর্থিক বছরে হুগলি জেলার শ্রীরামপুরে আর একটি সাব-ডিপো খোলার প্রস্তাব রয়েছে। ১৯৭৮-৭৯ সালে নদীয়া ও বীরভূম জেলায় আরও দুটি সাব-ডিপো খোলার প্রস্তাব রয়েছে।

"প্যারাসাইট" জনিত রোগের ফলে বহু পশুর অকালে জীবনহানি ঘটে। এই রোগ রাজ্যের কতকগুলি বিশেষ অঞ্চলে পশুর উৎপাদন ক্ষমতাকে ক্ষতিগ্রস্ত করে। ঐসমস্ত রোগ প্রতিরোধের জন্য বর্তমানে এই রাজ্যে এ পর্যন্ত নয়টি প্যারাসাইট কন্ট্রোল ইউনিট স্থাপন করা হয়েছে। বর্তমান আর্থিক বছরে আরও তিনটি ইউনিট স্থাপনের প্রস্তাব রয়েছে। ১৯৭৮-৭৯

সালে পশ্চিম দিনাজপুর এবং বাঁকুড়াতে আরও দুটি ইউনিট স্থাপন করার প্রস্তাব রয়েছে। প্যারাসাইটজনিত রোগ অনুসন্ধানের জন্য ঐ বছর মালদহ এবং দুর্গাপুরে দুটি সেন্ট্রাল লেবরেটরি খোলার প্রস্তাব রয়েছে।

পশুপক্ষীর রোগ অনুসন্ধান ও নির্ণয়ের জন্য এবং পশুচিকিৎসকদের পশুরোগ সম্বন্ধে তথ্য সরবরাহের জন্য এ রাজ্যের বিভিন্ন অঞ্চলে ক্লিনিক্যাল লেবরেটরি রয়েছে। ১৯৭৭-৭৮ সালে এরূপ আরও দুটি লেবরেটরি খোলার প্রস্তাব বিবেচনাধীন রয়েছে।

গবাদি পশুর "ফুট অ্যাণ্ড মাউথ" রোগ খুবই সংক্রামক। এই রোগ এ রাজ্যের গো-উন্নয়নের কাজে প্রবল বাধা স্বরূপ। বিশেষ করে বিদেশি ও সংকরজাতের গরু ঐ রোগের সহজ শিকার। এই রোগ দমনের জন্য পশুচিকিৎসা অধিকার দুটি প্রকল্প গ্রহণ করেছে—(১) "ফুট অ্যাণ্ড মাউথ" রোগের বিভিন্ন ধরনের ভাইরাস অনুসন্ধান করে তাদের চিহ্নিত করা এবং (২) নির্বাচিত অঞ্চলে এই রোগ প্রতিরোধের জন্য গো-মহিষগুলির টিকাদানের ব্যবস্থা করা। টিকা দিতে যে খরচ হবে তার অর্ধাংশ পশুমালিকদের দিতে হবে। কেন্দ্রীয় সরকার দেবেন এক-তৃতীয়াংশ আর বাকিটা দেবেন রাজ্য সরকার।

পশুরোগ প্রতিরোধে "রিণ্ডারপেস্ট" (গোবসন্ত) রোগ প্রতিরোধ ব্যবস্থা একটি প্রধান কর্মসূচি। কতকগুলি চেকপোস্ট, ভিজিল্যান্স ইউনিট এবং কোয়ারেনটাইন স্টেশনের সাহায্যে পার্শ্ববর্তী রাজ্যগুলি থেকে এ রাজ্যে ঐ রোগের অনুপ্রবেশ বন্ধ করার ব্যবস্থা রয়েছে। তাছাড়া এ রোগ প্রতিরোধের জন্য টিকা দিবার ব্যবস্থা সহ রোগ অনুসন্ধানের জন্য বর্তমান আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের অর্থানুকূল্যে একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে।

গবাদি ক্ষয়রোগ এবং ব্রুসেলোসিস রোগ (গর্ভপাতজনিত রোগ) দমনের জন্য কয়েকটি কেন্দ্র খোলা হয়েছে এবং আগামী আর্থিক বছরে ব্রুসেলোসিস রোগ সম্বন্ধে অনুসন্ধানের জন্য আরও দুটি কেন্দ্র খোলার প্রস্তাব রয়েছে।

১৯৭৮-৭৯ সালে আরও কয়েকটি রোগ উচ্ছেদ ও দমনের কার্যসূচি হাতে নেওয়ার প্রস্তাব আছে সেগুলি হল হাঁস-মুরগীর রাণীক্ষেত্র রোগ, শূকরের "সোয়াইন ফিভার" এবং মেষরোগ।

পশুরোগ প্রতিরোধের জন্য টিকা প্রস্তুত করা আমাদের এক গুরুত্বপূর্ণ কার্যসূচি। পশুচিকিৎসা অধিকারের অধীনে যে বাইওলজিক্যাল প্রোডাকশন ডিভিসন রয়েছে সেখানে বহুপ্রকার পশুরোগের টিকা প্রস্তুত হয়। টিকা তৈরির ব্যবস্থার সম্প্রসারণ করার জন্য প্রায় ৭০ লক্ষ টাকা খরচ করে এই ডিভিসনটির সম্প্রসারণ করা হচ্ছে। খরচের ৫০ শতাংশ কেন্দ্রীয় সরকারের অনুদান হিসাবে পাওয়া যাবে।

এই রাজ্যে কশাইখানা সংস্কার ও নতুন কশাইখানা স্থাপন করার উদ্দেশ্য নিয়ে ওয়েস্ট বেঙ্গল লাইভস্টক প্রসেসিং ডেভেলপমেন্ট কর্পোরেশন প্রাইভেট লিমিটেড স্থাপন করা হয়েছিল। আমি আমার পূর্ববর্তী বাজেট বক্তৃতায় উল্লেখ করেছিলাম যে, এই কর্পোরেশন হরিণঘাটার

বেকন কারখানার পরিচালনভার গ্রহণ করেছে। এ ছাড়া উক্ত কর্পোরেশন দুর্গাপুরে একটি এবং হাওড়া জেলার আন্দুল-মৌরী গ্রামে একটি—মোট দুটি কশাইখানা স্থাপনের আনুষঙ্গিক কাজ হাতে নিয়েছে। বর্তমান আর্থিক বছরে ঐ কর্পোরেশনের শেয়ার কেনার জন্য ৩৫ লক্ষ টাকা বরাদ্দ রয়েছে। ১৯৭৮-৭৯ সালের জন্য এজন্য ২৭ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশুপালন ও পশুচিকিৎসার বিষয়ে যে সমস্ত উল্লেখযোগ্য কার্যসূচি নেওয়া হয়েছে এবং আগামী বছরে যেসমস্ত কার্যসূচি গ্রহণ করা হবে আমি তাদের একটি সংক্ষিপ্ত বিবরণ দিতে চেষ্টা করেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আগেকার কংগ্রেস শাসকদল পশ্চিমবাংলায় "শ্বেত বিপ্লব" ঘটাবে বলে ঘোষণা করেছিল। তার মানে বোধহয় দুধের সাগর বইয়ে দেওয়া। কংগ্রেস শাসকদলের এই চমক লাগানো নীতির ফল দাঁড়িয়েছে পশ্চিমবাংলায় গোসম্পদ নষ্ট হতে চলেছে, পশ্চিমবাংলায় দুধের সামগ্রিক উৎপাদন কমেছে; সরকারি খামারে দুধের উৎপাদনও কমেছে। বৃহত্তর কলকাতা ও অন্যান্য দুধসরবরাহ প্রকল্পগুলিকে ইউরোপের গুঁড়ো দুধের উপর নির্ভরশীল হতে হয়েছে। এই হয়েছে কংগ্রেসি শাসকদলের শ্বেত বিপ্লবের পরিণতি। কংগ্রেস শাসকদলের কথায় যতই চমক থাক নীতিটাই ছিল আসলে বন্ধ্যা নীতি। কংগ্রেস সরকারের বন্ধ্যা নীতি ঝেঁটিয়ে সাফ করে পশুসম্পদ উন্নয়ন ও তা রক্ষার জন্য, প্রোটিন খাদ্য বৃদ্ধির জন্য, বামজোট সরকার যে নূতন নীতি নিয়েছে আমি তা ব্যাখ্যা করেছি।

পশু সম্পদ উন্নয়ন রোগগ্রস্ত পশুদের সুচিকিৎসার ব্যবস্থা, পশু থেকে মানুষের মধ্যে যেসব রোগ সংক্রামিত হতে পারে সেসমস্ত রোগ-বীজাণু প্রতিরোধের জন্য কার্যকর ব্যবস্থা নেওয়া, গবাদি পশুর জন্য সুষম খাদ্য উৎপাদন ও ন্যায্য দরে বন্টন ব্যবস্থা সম্পর্কে ১৯৭৮-৭৯ সালের জন্য নির্দিষ্ট লক্ষ্যমাত্রা ভিত্তিক কর্মসূচিও আমি বিধানসভায় উপস্থিত করছি। প্রোটিন জাতীয় খাদ্য উৎপাদন কর্মসূচির লক্ষ্যমাত্রাও এই সঙ্গে উপস্থিত করছি। ১৯৭৭-৭৮ সালে সংকরজাত গাই গরুর দুধ উৎপাদনের লক্ষ্য ছিল ১১ লক্ষ ২৮ হাজার মেট্রিক টন। ১৯৭৮-৭৯ সালের ধার্য লক্ষ্যমাত্রা ধরা হল ১২ লক্ষ মেট্রিক টন দুধ। ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবাংলা রাজ্যে ডিম উৎপাদনের লক্ষ্যমাত্রা ধরা ছিল ৭৩ কোটি ৮০ লক্ষ। এ লক্ষ্য পূরণ হয়েছে। ১৯৭৮-৭৯ সালের জন্য লক্ষ্য স্থির করা হয়েছে ৭৬ কোটি ১০ লক্ষ।

গত আট মাসের অভিজ্ঞতায় আমি দেখছি এইসমস্ত কর্মসূচি বিষয়ে জনগণের আগ্রহ কি বিপুল। পশ্চিমবাংলার বামজোটের সরকার জনগণের সাহায্যে ইহার প্রতিশ্রুতি কার্যকর করবে। আমি এটাও লক্ষ্য করছি কংগ্রেস দলের শাসনকালে পশুপালন ও পশুচিকিৎসা বিভাগে ভাল কাজ না করেও রাজনৈতিক দলবাজির সাহায্যে পদোন্নতি করানোর কিছু প্রবণতা উঠেছিল। মূলত স্বজনপোষণ ও নিজ নিজ উপদল জোরালো করার উদ্দেশ্য নিয়ে কংগ্রেস শাসকদল কর্মচারী নিয়োগের নীতি ঠিক করেছিল। কংগ্রেস শাসকদলের এই নীতি বিভাগগুলোর কাজের মান নিচু করে দিয়েছিল এবং দক্ষ, কর্তব্যনিষ্ঠ ও সৎ কর্মচারিদের মধ্যে হতাশা সৃষ্টি করেছিল। বামজোট সরকারের ন্যায়সঙ্গত নূতন নিয়োগ নীতি এবং কর্মচারিদের দুঃখ-দুর্দশা প্রতিকারের জন্য সংবেদনশীল মনোভাব কর্মচারিদের ব্যাপক অংশের মধ্যে নূতন

প্রেরণা ও উৎসাহ এনেছে। তাঁদের সকলের বলিষ্ঠ সহযোগিতায় এ বিভাগের উল্লিখিত কর্মসূচিগুলি কার্যকর হবে বলে আমি দৃঢ় বিশ্বাস রাখি। মাননীয় সদস্যদের পূর্ণ সহযোগিতাও আমি কামনা করি।

মহাশয়, আমি প্রস্তাব করছি যে, ৫৫ নং দাবির অন্তর্ভুক্ত "৩১০—অ্যানিম্যাল হাজব্যাণ্ড্রী", "৫১০—ক্যাপিট্যাল আউটলে অন অ্যানিম্যাল হাজব্যাণ্ড্রী (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" এবং "৭১০—লোনস ফর অ্যানিম্যাল হাজব্যাণ্ড্রী" খাতে ১৯৭৮-৭৯ সালের জন্য ১১,৫৮,৭৫,০০০ (এগার কোটি আটান্ন লক্ষ পচাত্তর হাজার) টাকা ব্যয় বরাদ্দ অনুমোদন করা হোক।

[2-50 – 3-00 P.M.]

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৬নং দাবির অন্তর্ভুক্ত "৩১১—ডেয়ারি ডেভেলপমেন্ট", "৫১১—ক্যাপিট্যাল আউটলে অন ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" এবং "৭১১—লোনস ফর ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" খাতে ১৯৭৮-৭৯ সালের জন্য ২৭,১৮,৪৪,০০০ (সাতাশ কোটি আঠার লক্ষ চুয়াল্লিশ হাজার) টাকা ব্যয়বরাদ্দের দাবি পেশ করছি।

সরকারি দুগ্ধ প্রকল্পগুলি চালু রাখা এবং দোহ-উন্নয়ন প্রকল্পগুলির রূপদানের জন্য এই ব্যয়মঞ্জুরির প্রয়োজন।

**কলকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প**

বৃহত্তর কলকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প, দুধের সরবরাহ ক্রমাগত বাড়িয়ে চলেছে। হরিণঘাটা ও বেলগাছিয়া এই দুই ডেয়ারি থেকে এখন দৈনিক গড়ে ২ লক্ষ ২৭ হাজার লিটার দুধ কলকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলে সরবরাহ করা হচ্ছে। ৭১৫টি বিতরণ কেন্দ্রের মাধ্যমে প্রায় আড়াই লক্ষ ক্রেতাকে এই দুধ সরবরাহ করা হচ্ছে। হুগলি জেলার উত্তরপাড়া, শ্রীরামপুর, চন্দননগর, চুঁচুড়া, ব্যাণ্ডেল ও হুগলিতেও এখন দুধ সরবরাহ করা হচ্ছে। এ ছাড়া পশ্চিমবঙ্গ ডেয়ারি ও পোল্ট্রি কর্পোরেশন খড়্গপুর, হলদিয়া এবং মেদিনীপুরে দুধ সরবরাহ করছে। বেলগাছিয়া সেন্ট্রাল ডেয়ারির উৎপাদন ক্ষমতা দৈনিক ৩ লক্ষ লিটারে উন্নীত করার পর ঐ বাড়তি দুধ সংগ্রহ ও সরবরাহ করার জন্য যে অতিরিক্ত সংখ্যক গাড়ির দরকার সেগুলি রক্ষণাবেক্ষণের জন্য গ্যারেজ সহ একটি কারখানা নির্মাণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। হাওড়া ও পার্শ্ববর্তী অঞ্চলে দুধ সরবরাহের সুবিধার জন্য একটি হিমঘর স্থাপনের প্রকল্প রচনা করা হচ্ছে।

**দুর্গাপুর ডেয়ারি**

দুর্গাপুর ডেয়ারি থেকে বর্তমানে প্রায় ১৪ হাজার ক্রেতাকে দৈনিক গড়ে ১১ হাজার লিটার দুধ সরবরাহ করা হচ্ছে। ডেয়ারি কর্মচারিদের বসবাসের জন্য ৯৮টি বাসগৃহ তৈরি

করা হচ্ছে। বর্তমান বছরের শেষে বাসগৃহ তৈরির কাজ শেষ হয়ে যাবে আশা করা যায়। নির্মাণের কিছুদিন পর থেকে দুর্গাপুর ডেয়ারির যন্ত্রপাতির মধ্যে ত্রুটি ধরা পড়ে। যন্ত্রপাতিগুলি সঠিকভাবে পরীক্ষা করে প্রয়োজনীয় মেরামতির দাবি সেখানকার কর্মচারিরা উপস্থিত করলেও তখনকার কংগ্রেসি মন্ত্রীরা প্রতিকারমূলক কোনও ব্যবস্থাই নেন নি। হিমক্রীম তৈরির যন্ত্রটি শেষ পর্যন্ত কার্যত অচল অবস্থায় পৌছায়। ইণ্ডিয়ান ইনস্টিটিউট অব টেকনোলজি থেকে বিশেষজ্ঞ ইঞ্জিনিয়ারদের সাহায্যে তদন্ত করে এখন প্রয়োজনীয় যন্ত্রপাতি সংগ্রহ ও স্থাপনের কাজ হাতে নেওয়া হয়েছে। মেরামতির পর ভালভাবে দুর্গাপুর ডেয়ারির কাজ চলবে আশা করা যায়।

### নূতন ডেয়ারি স্থাপন

পঞ্চম পরিকল্পনায় পশ্চিমবঙ্গে দুটি নতুন ডেয়ারি স্থাপনের কাজ হাতে নেওয়া হয়েছে এদের মধ্যে বর্ধমানে একটি এবং অপরটি কৃষ্ণনগরে। প্রত্যেকটি ডেয়ারির দৈনিক উৎপাদন ক্ষমতা হবে ২০ হাজার লিটার। বর্ধমান ডেয়ারি নির্মাণের ভার দেওয়া হয়েছে ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের হাতে। এটার নির্মাণ কাজে এ পর্যন্ত ৪৫ লক্ষ টাকা খরচ করা হয়েছে এবং কাজের অগ্রগতিও উল্লেখযোগ্য। প্রায় এক বছরের মধ্যে ডেয়ারিটির নির্মাণকাজ শেষ হবে আশা করা যায়। কৃষ্ণনগর ডেয়ারির জন্য ৮.৪২ একর জমি অধিগ্রহণ করে তা প্রাচীর দিয়ে ঘেরা হচ্ছে। নির্মাণকাজ শীঘ্রই আরম্ভ করা হবে।

### নূতন দুগ্ধ সংগ্রহ কেন্দ্র স্থাপন

আমাদের ডেয়ারিগুলির জন্য কাঁচা দুধ সরবরাহের উদ্দেশ্যে বর্তমানে ২১টি দুধ সংগ্রহ কেন্দ্র চালু রয়েছে। আরও ছয়টি সংগ্রহ কেন্দ্র ১৯৭৭-৭৮ এবং ১৯৭৮-৭৯ এই দুই বছরে স্থাপন করার কথা আছে। প্রয়োজনের চেয়েও বেশি কর্মীদের চাকুরি দিয়ে কংগ্রেস শাসক দল কয়েকটি চিলিং প্ল্যান্ট-এর কাজকর্মে বিশৃঙ্খল অবস্থা এনে ফেলেছিল, এখন চিলিং প্ল্যান্টের কাজকর্ম সুশৃঙ্খল অবস্থায় আনা গিয়েছে।

### দুগ্ধ সমবায় গঠন

গ্রামাঞ্চলে গাইগরু ও মোষ পালনে উৎসাহ দেওয়ার এবং সরকারের ডেয়ারিগুলিতে কাঁচা দুধের যোগান অব্যাহত রাখার জন্য দুগ্ধ সমবায় গঠনের প্রকল্প নেওয়া হয়েছিল। বর্তমান বছরে দশটি এবং ১৯৭৮-৭৯ সালে আরও ১৫টি নূতন সমিতি গঠনের পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে। এই সমবায় সমিতিগুলির সাহায্যে একদিকে যেমন ডেয়ারিগুলিতে কাঁচা দুধের যোগান বৃদ্ধি পাবে, তেমনই গ্রামের গরিব কৃষক, আদিবাসী, তফসিলি সম্প্রদায়ের গরিব জনগণ দুধ উৎপাদন ও ন্যায্য দরে দুধ বিক্রয় করে তাদের আর্থিক অবস্থার উন্নতি করতে পারবেন। গ্রামীণ বেকারদের নূতন্ কর্মসংস্থানের কিছু সুযোগ হবে।

প্রাথমিক পর্যায়ে ঐ সমিতিগুলির কাজকর্ম চালাবার সুবিধার জন্য ঋণ ও অনুদান মঞ্জুর করা হয়। ১৯৭৮-৭৯ সালের বাজেটে ঋণ ও অনুদান বাবত যথাক্রমে ৭৫ হাজার টাকা এবং ২৫ হাজার টাকা বরাদ্দ করার প্রস্তাব রয়েছে।

**দুগ্ধবতী গাভী ক্রয়ের জন্য ঋণদান**

হরিণঘাটার মিল্ক কলোনিতে অবস্থানরত গাইগরু ও মোষের মালিকদের ঋণ দেওয়া হয়। এই ঋণের টাকায় তাঁরা গাইগরু বা মোষ কিনে দুধের যোগান যাতে অব্যাহত রাখতে পারেন এ উদ্দেশ্যেই এই ঋণ দেওয়া হয়। ১৯৭৮-৭৯ সালে এ বাবত ৪ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রয়েছে।

**মাটিগাড়া এবং ডানকুনি ডেয়ারির কর্মচারিদের জন্য বাসগৃহ নির্মাণ**

মাটিগাড়া ও ডানকুনি মাদার ডেয়ারির (মূলক দোহশালা) কর্মচারিদের বাসের জন্য বাসগৃহ তৈরির কাজ চলছে। ১৯৭৮-৭৯ সালের বাজেটে এজন্য ১১ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব রয়েছে।

**টেকনিক্যাল কর্মীদের প্রশিক্ষণ**

সরকারি দোহশালাগুলির সুপরিচালনা এবং নূতন ডেয়ারি স্থাপনের জন্য যথাযথ শিক্ষণপ্রাপ্ত কর্মচারীর দরকার। এজন্যে দুধ উৎপাদন ও সরবরাহ, দুধ বিপণন প্রভৃতি সংশ্লিষ্ট বিষয়ে শিক্ষণের উদ্দেশ্যে টেকনিক্যাল অফিসার ও কর্মীদের ন্যাশনাল ডেয়ারি রিসার্চ ইনস্টিটিউট, ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ড প্রভৃতি প্রতিষ্ঠানে পাঠানোর পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে।

**উদ্বৃত্ত ও নিম্নমানের দুধের অর্থকরী ব্যবহারের জন্য গবেষণা প্রকল্প**

দোহশালায় সংগৃহীত, উদ্বৃত্ত এবং নিম্নমানের দুধের অর্থকরী ব্যবহারের জন্য যে গবেষণা প্রকল্পের কাজ চলছে সেখানে পরীক্ষামূলকভাবে কিছু বিস্কুট এবং চকোলেট তৈরি করা হচ্ছে। আরও কয়েকটি বিক্রয়যোগ্য পণ্য তৈরির জন্য পরীক্ষা-নিরীক্ষা চলছে। পরীক্ষা-নিরীক্ষার ফল আশাপ্রদ।

**বিশ্বখাদ্যসূচির ৬১৮ নং প্রকল্প**

পঞ্চ বার্ষিক পরিকল্পনার মাধ্যমে দোহ উন্নয়নের যে কার্যসূচি গ্রহণ করা হয়েছে তার অতিরিক্ত আর একটি কর্মসূচি বিশ্বখাদ্যসূচির ৬১৮নং প্রকল্পের আর্থিক সহায়তায় গ্রহণ করা হয়েছে। ইতিমধ্যে সেন্ট্রাল ডেয়ারির উৎপাদন ক্ষমতা বৃদ্ধি করা হয়েছে। পাঁচটি দুগ্ধ সংগ্রহকেন্দ্র সহ মাটিগাড়া ডেয়ারি নির্মাণের কাজ শেষ হয়েছে। এই ডেয়ারিতে বর্তমানে মাখন, ঘি এবং কিছু পরিমাণ গুঁড়ো দুধ তৈরি হচ্ছে। এছাড়া কিছু পরিমাণে প্রসেস করা দুধ শিলিগুড়ি, দার্জিলিং এবং জলপাইগুড়ি অঞ্চলে ক্রেতা সাধারণের নিকট বিক্রি করা হচ্ছে। এ সময়ের উল্লেখযোগ্য ঘটনা হল ডানকুনিতে নবনির্মিত ডেয়ারিটি শীঘ্রই চালু করা যাবে। চার লক্ষ লিটার উৎপাদন ক্ষমতা বিশিষ্ট এই মাদার (মূলক) ডেয়ারিটি চালু হলে কলকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলের অনেক ক্রেতার দুধের প্রয়োজন মেটানো সম্ভব হবে। মুর্শিদাবাদ জেলার বহরমপুরে একটি পরিপূরক ডেয়ারি স্থাপনের কাজ হাতে নেওয়া হচ্ছে। এই ডেয়ারি স্থাপনের অনুমিত ব্যয় আড়াই কোটি টাকারও বেশি হতে পারে এবং এর দৈনিক উৎপাদন ক্ষমতা হবে প্রায়

এক লক্ষ লিটার। মেদিনীপুর জেলার ঘাটালে দশ হাজার লিটার সংগ্রহ ক্ষমতাসম্পন্ন একটি দুধ সংগ্রহকেন্দ্র স্থাপন করা হচ্ছে। ইতিমধ্যে এই কেন্দ্রের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে।

বিশ্বখাদ্যসূচির ৬১৮ নং প্রকল্পের অধীনে আর একটি উল্লেখযোগ্য কর্মসূচি হল উৎপাদকদের সমবায় সমিতি গঠনের মাধ্যমে পশ্চিমবঙ্গে দুধের উৎপাদন বৃদ্ধি করা। আমি আমার পূর্ববর্তী বাজেট বক্তৃতায় উল্লেখ করেছি যে, এই উদ্দেশ্যে দার্জিলিং জেলায় এবং নদীয়া ও মুর্শিদাবাদ জেলার অংশ বিশেষকে নিয়ে হিমালয়ান কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়ন লিমিটেড এবং ভাগীরথী কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়ন লিমিটেড নামে দুটি প্রতিষ্ঠান সমিতিবদ্ধ হয়েছে। এই সমিতি দুটির লক্ষ্য হল ১ লক্ষ ২০ হাজার উৎপাদনক্ষম গাভীকে কৃত্রিম প্রজনন, সুষম খাদ্য সরবরাহ এবং পশুচিকিৎসা ব্যবস্থা আওতাভুক্ত করা যাতে প্রতিটি ইউনিয়নে দুধের এক লক্ষ লিটার হিসাবে বাড়িয়ে তোলা যায়। হিমালয়ান কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়ন ইতিমধ্যে ২১৪টি প্রাথমিক দুগ্ধ সমবায় সমিতি গঠন করেছে এবং ভাগীরথী কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়ন এ পর্যন্ত ১৬৯টি প্রাথমিক দুগ্ধ সমবায় সমিতি গঠন করেছে। উক্ত ইউনিয়ন দুটি এখন দৈনিক গড়ে যথাক্রমে প্রায় ১৬ হাজার কিলোগ্রাম এবং সাত হাজার কিলোগ্রাম দুধ সংগ্রহ করছি। ভাগীরথী কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়ন-এর কাজ কর্মে সম্প্রতিকালে নানা দুর্বলতা ও ত্রুটির লক্ষণ দেখা দিয়েছে। মেদিনীপুর কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ইউনিয়ন এখন সমিতিবদ্ধ হয়েছে এবং ইতিমধ্যে ২৭টি প্রাথমিক দুগ্ধ সমবায় সমিতি গঠন করেছে।

পশ্চিমবঙ্গে দোহ-উন্নয়ন সংক্রান্ত যেসমস্ত কাজ চলছে এবং অদূর ভবিষ্যতে যে সমস্ত কাজ হাতে নেওয়া হবে আমি তার একটা সংক্ষিপ্ত বিবরণ দিতে চেষ্টা করেছি। বৈজ্ঞানিক ভিত্তিতে উন্নত জাতের পশুপালন ব্যবস্থা ও পশুসম্পদ উন্নয়ন কর্মসূচি যা ৫৫নং খাতের বরাদ্দের দাবিতে আমি উপস্থিত করেছি তা কার্যকর হলে এ রাজ্যে দুধের চাহিদা অনেকটা মেটানো যাবে। শিশু ও রোগীদের আরও বেশি পরিমাণে দুধ সরবরাহ নিশ্চিত করা যাবে এবং সেই সঙ্গে গ্রামের মাঝারি ও গরিব কৃষক ও ভূমিহীন কৃষিজীবী আদিবাসী, হরিজন, পাহাড়ী প্রভৃতি স্তরের গ্রামীণ জনগণের সম্মুখে উপার্জনের ও কর্মসংস্থানের একটা নূতন উপায় হবে। গ্রামীণ অর্থনীতিতে একটা স্থায়ী সম্পদের ভিত্তি সৃষ্টি হবে।

এই কর্মসূচি সফল করার এক আবশ্যিক কাজ হল অপচয় ও নানাবিধ অনাচার দূর করার ধারাবাহিক প্রয়াস। বামফ্রন্ট সরকারের ক্ষমতা লাভের পর এই স্বল্প সময়ের মধ্যে এ বিষয়ে কিছু কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে। এখানে উল্লেখ করতেই হবে যে, আমাদের দোহ-উন্নয়ন প্রকল্পে ক্রমাগত লোকসান হচ্ছে। দুধ উৎপাদনে সরকার উৎপাদকদের সহায়ক দর দিয়ে থাকেন; যে দর যেকোনও রাজ্যের চেয়ে অনেক বেশি। এই দর উৎপাদককে আরও উৎপাদন করার উৎসাহ ও উদ্যোগ দেয়। অন্যদিকে সরকার এও দেখেন যাতে এই দুধ বহু সংখ্যক খরিদ্দার তাঁদের ক্রয় ক্ষমতার মধ্যে পেতে পারেন। মূলত এই প্রকল্পটি জনকল্যাণমূলক, যার উদ্দেশ্য দুধ উৎপাদন ও বণ্টনের সমতা রক্ষা করা। দুধ বণ্টন প্রকল্প বহুলাংশে ভরতুকিমূলক এবং এই ভরতুকি প্রায় সব প্রকল্পেই আছে। মূলত ভরতুকির জন্য টাকার অঙ্কে বেশি লোকসানটা চোখে পড়ে। এছাড়াও দোহ-উন্নয়ন প্রকল্পে নানাবিধ বে-হিসেবি খরচ, অপচয়,

অনাচার ও দুর্নীতিমূলক কাজকর্মের এবং প্রয়োজনের অতিরিক্ত কর্মী নিয়োগের ফলে লোকসানের অঙ্ক অনেক বৃদ্ধি পেয়েছে। কংগ্রেসি শাসকদলের কতকগুলি নীতিই এসমস্তের জন্য দায়ী। মাত্র আট মাস সময়ের মধ্যে কংগ্রেস শাসকদলের এইসমস্ত কু-নীতির জের সংশোধন করা যায় না। কংগ্রেস শাসকদলের সৃষ্ট অবস্থা হরিণঘাটা, বেলগাছিয়া ডেয়ারি দুটিতে কাজকর্মের ক্ষেত্রে নানা জটিলতা ও মাঝে মাঝে সুষ্ঠ পরিচালনায় বাধা সৃষ্টি করছে। কিন্তু ভাল লক্ষণ হল—এই দুটি ডেয়ারির কর্তব্যনিষ্ঠ, সৎ ও দক্ষ কর্মীরা যাঁরা দোহ-প্রকল্পের কাজকে জাতীয় সেবামূলক কর্তব্য হিসাবে গ্রহণ করেছেন তাঁরা এই অনাচার, অপচয় ও দুর্নীতির বিরুদ্ধে ধারাবাহিক সংগ্রাম করে ডেয়ারি দুটির কাজকর্মে শৃঙ্খলা, কর্তব্যনিষ্ঠা ও সেবামূলক কর্মপ্রচেষ্টা চালু রেখেছেন। হাসপাতাল ও বৃহত্তর কলকাতায় দুধ যোগান, দূরদূরান্তের চিলিংপ্ল্যাণ্ট থেকে দুধ সংগ্রহ ক্ষেত্রে ডেয়ারি পরিবহন কর্মীদের কাজও উল্লেখযোগ্য। আমার গভীর আশা আছে যে, দোহ-প্রকল্পের কর্তব্যনিষ্ঠ কর্মীদের সক্রিয় সহযোগিতার মধ্য দিয়ে কংগ্রেসি শাসকদলের কু-নীতির জের সংশোধন করা যাবে এবং দোহ-কর্মসূচিগুলি অবশ্যই সফল করা যাবে। এই কর্মসূচি রূপায়ণের ক্ষেত্রে আমি মাননীয় সদস্যদের সক্রিয় সহযোগিতা কামনা করি।

মহাশয়, আমি প্রস্তাব করছি যে, ৫৬নং দাবির অন্তর্গত "৩১১—ডেয়ারি ডেভেলপমেন্ট", "৫১১—ক্যাপিটাল আউটলে অন ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" এবং "৭১১—লোনস ফর ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" খাতে ১৯৭৮-৭৯ সালের জন্য ২৭,১৮,৪৪,০০০ (সাতাশ কোটি আঠার লক্ষ চুয়াল্লিশ হাজার) টাকা ব্যয় বরাদ্দ অনুমোদন করা হোক।

[3-00 – 3-30 P.M.] (Including Adjournment)

**মিঃ স্পিকার :** ৫৫ নম্বরে তিনটি এবং ৫৬ নম্বরে একটি ছাঁটাই প্রস্তাব আছে। সবগুলি নিয়মানুগ।

**Demand No. 55**

**Shri Kazi Hafijur Rahman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri A. K. M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Krishnadas Roy :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-.

**Demand No. 56**

**Shri A. K. M. Hassanuzzaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

(At this stage the House was adjourned till 3.30 p.m.)

(After recess)

[3-30 – 3-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এক মিনিট বলছি। পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক কল্যাণ সমিতির নেতৃত্বে ৮/১০ হাজার শিক্ষক তাদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে এসেছেন। দূরে পুলিশ তাদের আটক করেছে। তাদের দাবি মাননীয় শিক্ষামন্ত্রী বা অন্য কোনও মন্ত্রী এই প্রাথমিক শিক্ষক কল্যাণ সমিতির সঙ্গে যেন দেখা করেন।

**অধ্যক্ষ মহাশয় :** যদি কেউ মাননীয় মন্ত্রী উপস্থিত থাকেন তিনি যেতে পারেন। তবে যাঁর ব্যয়-বরাদ্দ তিনি তো যেতে পারেন না। শ্রী কিরণময় নন্দ এবার এই ব্যয়-বরাদ্দের উপর আলোচনা শুরু করুন।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছুক্ষণ আগে হাসনাবাদ সম্পর্কে একটা মেনশন করেছিলাম। সেখানে যদি ইমিডিয়েটলি ইনটিরিম রিলিফের ব্যবস্থা যদি না করা যায়, তাহলে আবহাওয়া খুব খারাপ, দাঙ্গা হতে পারে। সেইজন্য রিলিফ মিনিস্টার অথবা চীফ মিনিস্টারের একটা স্টেটমেন্ট চাইছি।

**মিঃ স্পিকার :** এটা রেওয়াজ হতে পারে না। আপনি সরকার পক্ষের লোক আপনি মন্ত্রীর কাছে যেতে পারেন। প্রত্যেকবার একজন দৃষ্টি আকর্ষণ করবেন আর যদি মন্ত্রীকে স্টেটমেন্ট করতে হয় তাহলে সেটা রেওয়াজ হবে। আপনি তো এখন বলছেন, একবার ভাবুন তো, সত্যরঞ্জন বাপুলি যখন রোজ করতে চাইবেন, তখন কি হবে।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পশু পালন দপ্তরের মন্ত্রী ১১ কোটি ৫৮ লক্ষ ৭৫ হাজার টাকার ব্যয়-বরাদ্দের জন্য প্রস্তাব হাউসের কাছে রেখেছেন, সে সম্পর্কে মাননীয় পশু পালন মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় অনেক কথা বলে গিয়েছেন। অনেক পশু পালনের উন্নতি, চিকিৎসার অনেক উন্নতির কথা বলে গিয়েছেন। কিন্তু একটা জিনিস আমি এখানে স্পষ্টভাবে বলতে চাই যে এই সরকারের পুস্তিকা লেখা এক আর কাজ অন্য রকম। আজকে পশুপালন বিভাগের মন্ত্রী মহাশয়কে যে বিজ্ঞপ্তি সরকারি কর্মচারিরা ছাপিয়ে দিয়েছেন সেটাই তিনি সেই তোতা পাখীর মতো বলে চলে গেলেন যে এই এই করবেন এত টাকা খরচ করবেন এত পরিকল্পনা আছে আর কংগ্রেসের সব দোষ দিয়ে চলে গেলেন। আমি একটি কথা পশু পালন বিভাগের মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে তাঁরা জুন মাস থেকে ক্ষমতায় এসেছেন আজ মার্চ মাস শেষ হতে চলল একটা আর্থিক বৎসর শেষ হতে চলেছে আপনি পশু পালন খাতে অনেক বিবৃতি রেখেছিলেন কিন্তু তাতে কি কাজ হয়েছে? আপনাকে অনুরোধ করব আপনি যে কথাগুলি বলছেন পশু পালন তার চিকিৎসা তার ব্যবস্থা এসব শহরের জন্যই করেছেন। কিন্তু গ্রামে পশু চিকিৎসার জন্য কি করেছেন। আজকে পশু পালন দপ্তরের কার্যকলাপ শহরের জন্য এক রকম আর গ্রামের জন্য আর এক রকম। আজকে গ্রামে যে অবস্থা আছে তার উন্নতির কোনও ইঙ্গিত আমি দেখতে পাচ্ছি না। বিভিন্ন প্রস্তাব এখানে রেখেছেন গ্রামের মানুষ তাতে কতটুকু উপকৃত হবে? আজকে কৃষির উন্নতির সাথে সাথে পশু পালন দপ্তরকে যদি সাথে সাথে উন্নত করতে না পারেন তাহলে গ্রামের অর্থনৈতিক

উন্নতি কখনই হতে পারে না। আজকে জাতীয় আয়ের যদি উন্নতি করতে হয় তাহলে কৃষি দপ্তরের সাথে পশু পালন দপ্তরকে পাশাপাশি রাখতে হবে। আজকে যে অ্যামবুলেটরি ক্লিয়ারিং ভ্যান যে করেছেন তাতে গ্রামের মানুষের কি উপকার হবে? যেখানে রাস্তা আছে যেখান দিয়ে ঐ গাড়ি যেতে পারবে সেখানের উন্নতি হতে পারে। কিন্তু সেই গণ্ডগ্রামে যেখানে একটা রাস্তা ঘাট নেই সেখানকার অবস্থা কি হবে? অথচ একটা অ্যাম্বুলেটারি ক্লিয়ারিং ভ্যানে যা খরচ তাতে ৭টি হেলথ সেন্টার খোলা যায়। অথচ এত বিরাট খরচ করে পশ্চিমবাংলার এই বিরাট গ্রামাঞ্চল সেখানকার সাধারণ মানুষের কতটুকু উপকার হবে। এটা ব্যাপকভাবে যদি না করতে পারেন তাহলে পশু চিকিৎসার কোনও উন্নতি হবে না। যখন গো মড়ক লাগে আমরা দেখেছি সেখানে কোনও ব্যবস্থা থাকে না। ব্লকে যে পশু চিকিৎসক থাকে ভেটেরেনারী ডাক্তার তাঁর কাছে গিয়ে সংবাদ দিলে তিনি বলেন গরু এখানে নিয়ে এস। তা নাহলে আমাকে যদি সেখানে যেতে হয় তাহলে ১৬ টাকা ফী দিতে হবে। যে গরু হাঁটতে পারে না তাকে কি করে সেখানে আনা যাবে— ৭/৮ মাইল দূর এলাকা থেকে ব্লকে নিয়ে আসতে হবে ঐ সমস্ত গরু ছাগলকে চিকিৎসার জন্য। আবার সেখানে ডাক্তার আছেন কোনও ঔষুধপত্র নেই—সেখানে একটি প্রেসক্রিপশন পাওয়া যাবে আর কিছুই পাওয়া যাবে না। গ্রামে ঔষধ পাওয়া যায় না। বাজার থেকে কিনতে হলে শহরে আসতে হবে। এই ভাবে পশু চিকিৎসার যে ব্যবস্থা করেছেন তাতে গ্রামের মানুষের কতটুকু উন্নতি হবে? আপনি অনেক প্রস্তাব রেখেছেন কিন্তু গ্রামের লোকের তাতে কতটুকু উপকার হবে এ বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। ঐ শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে রাইটার্স বিল্ডিংস থেকে অফিসাররা যে খসড়া তৈরি করে দেন সেইটাই হুবহু আপনারা পড়ে দেন। কিন্তু গ্রামের কি করে উন্নতি হবে তার কোনও ব্যবস্থা এখনও হয় নি।

[3-40 – 3-50 P.M.]

আপনারা বিভিন্ন জায়গা—গ্রাম সফর করতে যান। কিন্তু আমার জেলার কথা জানি না, দেখাও হয়নি। বিভিন্ন মন্ত্রীরা উন্নয়নমূলক কাজের জন্য বিভিন্ন জায়গা, গ্রাম সফর করতে যান, এম. এল. এ., বিভিন্ন সরকারি অফিসারদের সাথে সেই সময় কাজ কর্ম আলোচনার জন্য এক ঘন্টা সময় অতিবাহিত করেন, আর বাকি সময়টা ব্যয় করেন পার্টির জনসভার কাজে। কাজেই সেই একই গতানুগতিক অবস্থা দেখছি। কিন্তু গ্রামের প্রকৃত অবস্থা কি এবং সেখানে কি কি অসুবিধা আছে সেগুলি জানতে হলে যে অর্থ সরকারি ট্যুরে ব্যয়িত হচ্ছে সেই সময় ও টাকার সদ্ব্যবহার করতে হবে। গ্রামের বিভিন্ন জায়গায় গিয়ে তাদের গৃহপালিত জন্তুদের কিভাবে চিকিৎসার সুযোগ সুবিধা দেওয়া যায় সেটা দেখতে হবে। গ্রামের সাধারণ মানুষ, কৃষকদের গরু, ছাগল ইত্যাদি পশুর কি অসুবিধা আছে সেটা দেখতে হবে। এই জিনিসগুলি আজকে উপলব্ধি করতে হবে। কিন্তু সেই সমস্ত জিনিস দেখবার তাদের সময় হয় না। দেশের দশের সেবার চেয়ে তাদের কাছে দলই হচ্ছে বড়। গ্রামের মানুষের পশুর অসুবিধাগুলি শোনার চেয়ে তারা দলবাজি করতেই ব্যস্ত থাকছেন। পশ্চিমবাংলার মন্ত্রীরা যেখানে যাচ্ছেন জনসাধারণের উন্নয়নমূলক কাজের কথা শোনার চেয়ে দলবাজিতেই বেশি করে মেতে উঠেছেন, সরকারি টাকার অপচয় ঘটাচ্ছেন। অফিসারদের লিখে দেওয়া একেবারে তোতাপাখীর বুলির মতো পড়ে গেলেন যে গৃহপালিত পশুর জন্য আমরা এই এই করতে

চাই, এই করব। কিন্তু বাস্তবে আমরা সম্পূর্ণ অন্য চিত্র প্রত্যেক জায়গায় দেখতে পাচ্ছি। তিনি প্রথমেই বলেছেন, কৃষি অর্থনীতিতে পশুপালনের স্থান বিশেষ গুরুত্বপূর্ণ। আমাদের পশু সম্পদ রক্ষা এবং তার উন্নতি বিধানের ভার রয়েছে আমার বিভাগের ওপর। আমি যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছি এ রাজ্যের পশুপালন ও পশু চিকিৎসা ব্যবস্থা অব্যাহত রাখা আর তার সম্প্রসারণের জন্য এই বরাদ্দের প্রয়োজন।" এই কথা তিনি স্বীকার করেছেন। নিশ্চয় আমরা বুঝি সরকারি কাজ কর্ম করতে গেলে, পশু চিকিৎসা সম্প্রসারণ ও উন্নতি করতে গেলে ব্যয় বরাদ্দের অনুমতি চাওয়া দরকার, আরও বেশি টাকা বাড়ানো দরকার। কিন্তু সেই টাকার যদি সদ্ব্যবহার না হয়, বাস্তবে যদি কাজে না লাগে তাহলে সেই টাকা দিয়ে লাভ কি আছে? এই ব্যয় বরাদ্দের অনুমতি আপনাদের সংখ্যা গরিষ্ঠতা আছে, ভোটের জোরে বোতাম টিপে পাশ করিয়ে নিয়ে যেতে পারেন, কিন্তু তাতে সাধারণ মানুষের কিছু কল্যাণ হবে না। বিগত ৫ বছরে কংগ্রেস যে ব্যয় বরাদ্দ পাশ করিয়ে নিয়ে গিয়েছিলেন, আপনারাও সেই একই গতানুগতিক কথা বলে ব্যয় বরাদ্দ দাবি করছেন। বিগত কংগ্রেস সরকার তারা যেমন পশ্চিমবাংলার সাধারণ মানুষ, কৃষকের পশুপালনের উন্নতি বিধানে টাকা বরাদ্দ চেয়েছিল, তার উপর আপনারা যেমন এখন দোষারোপ করছেন, ঠিক তেমনি ভাবে তারাও আপনাদের উপর ১৯৬৭/৬৯ সালের যুক্তফ্রন্ট সরকারের উপর দোষারোপ করেছেন। কংগ্রেস সরকার বলেছিলেন বিগত যুক্তফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় ক্ষমতায় এসে পশ্চিমবাংলাকে শ্মশান করে দিয়ে গিয়েছিল আমরা সেখান থেকে পশ্চিমবাংলাকে উদ্ধার করেছি। আপনারাও সেই একই কথা বলছেন। বিগত সরকারের উপর দোষ চাপিয়ে নিজেদের ঢাকতে চাইছেন, নিজেদের দোষ লাঘব করার চেষ্টা করছেন। আপনারা বলতে চাইছেন পশ্চিমবাংলার মানুষের জন্য আমরা উন্নতি করব, কিন্তু উন্নতির কোনও রূপরেখা আদৌ চোখে পড়ল না। আমি পশ্চিমবাংলার গ্রামাঞ্চল থেকে নির্বাচিত হয়ে এসেছি। আমাদের মেদিনীপুর জেলার কথা বলতে পারি মেদিনীপুর জেলার মানুষেরা পশুপালন দপ্তরের এমন কোনও কাজের নমুনা দেখিনি যে কাজ তাদের কাছে ভালমতো সাড়া জাগাতে পেরেছে। পশ্চিমবাংলার গ্রামে পশু সংরক্ষণ, উন্নত জাতের পশু চাষ আমরা দেখতে পাইনি। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব পশ্চিমবাংলার বিভিন্ন জায়গার ব্লকে যাতে ভেটিরিনারি এড সেন্টার চালু করা যায় তার ব্যবস্থা করুন। আমি আশা করব আপনি সেদিকে বেশি করে লক্ষ্য রাখবেন। আপনি বলেছেন এই বছর ২০টি এড সেন্টার চালু করবেন বলেছেন। পশ্চিমবাংলায় মোট ২ হাজার ৯৯৬ টি অঞ্চল আছে। তার মধ্যে মাত্র ৫৫০ টিতে এড সেন্টার চালু হয়েছে। তাহলে ভেবে দেখুন এখনও পশ্চিমবাংলার কত অঞ্চল বাকি থেকে গিয়েছে যেখানে সরকারি এড আদৌ পৌছায় না, যার সাহায্যে পশু চিকিৎসার ব্যবস্থা হতে পারে। কাজেই এইদিকে বেশি করে জোর দেবার জন্য আমি অনুরোধ করছি। আমি আর একটি কথা বলতে চাই মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন গো উন্নয়নের কাজ জোরদার করা হচ্ছে। এর জন্য বিভিন্ন রকম গবেষণা চালাবেন। পশু খাদ্য উৎপাদনের জন্য কারখানা তৈরি করবেন। অস্ট্রেলিয়া থেকে তিনি ষাঁড় আনবেন, তার থেকে মানুষ উপকৃত হবে। এর জন্য তিনি কৃত্রিম প্রজননের ব্যবস্থা রেখেছেন। এই পশু উৎপাদন কাদের জন্য করছেন? খাটালের মালিকদের জন্য করছেন, যাদের প্রচুর টাকা আছে, যারা বেশি টাকায় খাদ্য কিনতে পারবে, পশু কিনতে পারবে। এই কৃত্রিম প্রজনন ব্যবস্থায় পশু উৎপাদন করে আপনি খাটাল মালিকদেরই উন্নতির ব্যবস্থা

করছেন। গ্রামের মানুষের কাছে এই পশু, কৃষি কাজ, দুধের ব্যবস্থার জন্য, পৌছায় না। পল্লীগ্রামে কৃত্রিম প্রজনন ব্যবস্থার সাহায্যে কিভাবে ওষুধ প্রয়োগ করলে উন্নত মানের বীজ তৈরি হবে, সেই শিক্ষা দেওয়া হয় না, আর কিভাবে ওষুধ পৌছবে তার কথাও তিনি বলেন নি। উন্নত মানের খাদ্য গ্রামের সাধারণ কৃষকরা কি করে জোগাড় করবে, তার কথাও বলেন নি। উন্নত কৃত্রিম বীজ, খাদ্য তৈরি করার কথা যেটা বলছেন সেটা শুধু ঐ শহরের খাটাল মালিকদের জন্য। এতে আপনি গ্রামের জনসাধারণের জন্য কি উন্নতি করলেন? শহরের খাটাল মালিকরা তো লক্ষ লক্ষ কোটি কোটি টাকা উপায় করছে, তাদের জন্য আপনি আবার ব্যবস্থা করে দিলেন। খড়, বিচালি, ঘাস ছাড়া গ্রামের মানুষের তাদের গরুকে অন্য খাদ্য দেবার মতো কোনও ব্যবস্থা নেই।

আপনার কাছে আমার অনুরোধ, প্রতিটি ব্লকে না পারেন অন্তত প্রতিটি মহকুমাতে একটি করে ফিডার ইণ্ডাস্ট্রিজ তৈরি করুন যেখান থেকে পশুখাদ্য সরবরাহ করা যাবে। আর তা করে সেখানে সাবসিডি দেবার ব্যবস্থা করুন যাতে গ্রামের কৃষকরা স্বল্প মূল্যে পশুখাদ্য পেতে পারে এবং সেই উন্নত মানের পশুখাদ্য আরও বেশি করে পশুদের খাইয়ে তাদের পুষ্টি সাধন করিয়ে আরও বেশি করে দুধ যাতে পেতে পারে তার ব্যবস্থা আপনি করুন। আপনি নিশ্চয় জানেন, আজকে গ্রামবাংলার গরু, বলদগুলির স্বাস্থ্যের অবস্থা কি। আজকে শহরের একটি গরু আর গ্রামের একটি গরুকে যদি পাশাপাশি রেখে বিচার করেন তাহলেই বুঝতে পারবেন গ্রামের গরুগুলির কি অবস্থা হয়েছে। যেমন আপনাদের দৌলতে আজকে গ্রামের একজন কৃষক এবং শহরের একজন লোকের স্বাস্থ্যের অবস্থা হয়েছে তেমনি গ্রাম ও শহরের পশুদের পাশাপাশি রেখে বিচার করলে দেখবেন, শহরের একটা গরু যেখানে অনেক হৃষ্ট-পুষ্ট সেখানে গ্রামের একটা গরুর মাত্র ২/৩ বছর প্রাণশক্তি থাকে, তারপর সে মারা যায়। এই হচ্ছে আজকের অবস্থা। আজকে গ্রামের গরুগুলিকে বাঁচাবার জন্য তাদের যে উন্নতমানের খাদ্য দরকার, তাদের জন্য যে চিকিৎসা ব্যবস্থার দরকার তার ব্যবস্থা এর আগের সরকারও করে যান নি, আপনারাও আজকে যে সব কথা বলছেন তাতেও গ্রামের মানুষদের জন্য কোনও সুব্যবস্থা হবে না, আপনারাও গতানুগতিকভাবে একই কথা বলে চলেছেন। আপনারা যে সব কথা বলছেন এর দ্বারা শহরের খাটালওয়ালাদের সুবিধা হবে এবং তারাই এতে লাভবান হবে, আর লাভবান হবে শহরের কিছু কিছু বড়লোক যাদের গরুপোষা একটা শখে দাঁড়িয়েছে—হয়ত আপনাদের মধ্যেও কারুর কারুর এই শখ থাকতে পারে—এর দ্বারা এইসব লোকরাই লাভবান হবে, গ্রামের কৃষকরা এতে লাভবান হবে না। আপনি আপনারা বাজেট বক্তৃতার মধ্যে অনেক বড় বড় বুলি আউড়েছেন কিন্তু বাস্তবিকপক্ষে এসব কিছু ফলপ্রসূ হবে বলে আমার মনে হয়না। যদি আমরা দেখতাম আপনারা সমস্ত মহকুমাতে অথবা ব্লকে ফডার ইণ্ডাস্ট্রিজ খোলবার কথা বলেছেন তাহলে বুঝতাম সত্যিকারের আপনারা কৃষকদের জন্য চিন্তা ভাবনা করছেন, তাদের কাছে পশু খাদ্য পৌছে দেবার কথা ভাবছেন কিন্তু আপনারা সে সম্বন্ধে কিছুই বলেন নি। শুধু শহরের গরুগুলির কি করে পুষ্টিসাধন করা যায়, তাদের কি করে উন্নতিসাধন করা যায় সে দিকেই আপনারা বিশেষ ভাবে লক্ষ্য দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পশুপালন দপ্তরের মন্ত্রী মহাশয়কে আরও বলতে চাই যে, আপনি আপনার ডিপার্টমেন্ট সম্বন্ধে দাবি করেছেন যে, বিভিন্নভাবে আপনি সেখানে সরকারি কর্মচারিদের দাবিদাওয়া মিটিয়ে দিয়েছেন, তাদের দিকে লক্ষ্য রেখেছেন কিন্তু আজকেই

যে ঘটনা ঘটেছে সেটা হচ্ছে, সেন্ট্রাল ডেয়ারির ড্রাইভাররা সেখানকার অফিসারদের ঘেরাও করেছেন তাদের দাবি, দাওয়া বা পাওনা আদায়ের জন্য। তারপর আপনারা সরকারে আসার পর একটি অদ্ভুত দলবাজি আপনারা সৃষ্টি করেছেন। আপনারা বলেছেন, যে সমস্ত সরকারি কর্মচারিদের চাকরি গিয়েছে অন্য সময়ে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে তাদের আপনারা চাকরি ফিরিয়ে দেবেন। সে ক্ষেত্রে আমরা দেখছি, সি. পি. এম-এর যতজনের চাকরি গিয়েছিল তাদের যথাযোগ্য জায়গাতে যথাসময়ে চাকরি ফিরিয়ে দিয়েছেন কিন্তু অন্যান্য যে সমস্ত রাজনৈতিক দলের লোক যারা কর্মচারী ছিলেন—তাদেরকে এখনও পুনর্বহাল করেন নি। আমি একটা উদাহরণ দিচ্ছি—আপনি গভর্নমেন্ট ফাইল নং থ্রিপি-১৪/৭৬টা দেখবেন, সেখানে একজনকে এইভাবে চাকরি থেকে ছাঁটাই করা হয়েছিল। ৩৭ জনকে আপনার ডিপার্টমেন্টের ছাঁটাই করা হয়েছিল, তার মধ্যে ৩০ জন সি. পি. এম কর্মীকে আপনার চাকরি ফিরিয়ে দিয়েছেন কিন্তু বাকি ৭ জনের মধ্যে এখনও ৩/৪ জন চাকরি ফিরে পায়নি। তার মধ্যে ঐ থ্রিপি-১৪/৭৬ ফাইলটি খুলে দেখবেন—নামটা আমার ঠিক মনে পড়ছে না, বোধ হয় সাম ব্যানার্জি হবে—যেহেতু সে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির সমর্থক নয় সেইহেতু আজ পর্যন্ত তার চাকরি আপনারা ফিরিয়ে দিলেন না। চাকরি ফিরিয়ে দেবার ক্ষেত্রেও আপনারা বৈষম্যমূলক নীতি নিয়ে চলেছেন। সেখানে কমিউনিস্ট পার্টির যারা সমর্থক তাদের চাকরি গেলে চাকরি ফিরিয়ে দেবেন কিন্তু অন্য রাজনৈতিক দলের সমর্থক হলে এবং তার চাকরি গেলে সেই চাকরি ফিরিয়ে দেবার ব্যাপারে আপনারা টালবাহানা করছেন। আপনাদের এই দুমুখো নীতি নিশ্চয় চলতে পারে না। সমস্ত দলের সমর্থক সরকারি কর্মচারিদের আমি আশা করব আপনি একই দৃষ্টিভঙ্গিতে দেখবেন। আপনারা কো-অর্ডিনেশন কমিটির সহযোগিতা চান, ভাল কথা, নিশ্চয় চাইবেন কিন্তু তাই বলে অন্য যে সংস্থাটি আছে সরকারি কর্মচারিদের—স্টেট গভর্নমেন্ট এমপ্লয়িজ ফেডারেশন—তাদের প্রতি বৈষম্যমূলক আচরণ করবেন এটা হতে পারে না। স্যার, এই সংস্থার অন্তর্ভুক্ত যে সমস্ত সরকারি কর্মচারিরা আছেন সেখানে জনসাধারণের তাদের প্রতি কোনও অভিযোগ না থাকা সত্ত্বেও উদ্দেশ্যপ্রণোদিত ভাবে তাদের হ্যারাস করার জন্য সুদুর জেলাগুলিতে বদলি করা হচ্ছে। যারা ফিল্ড অ্যাসিসটেন্ট পদে চাকরি করে, নামমাত্র বেতন পায় তাদের এইভাবে বদলি করা হচ্ছে। স্যার, বছরের এই সময়ে তাদের বদলি করলে তাদের ছেলেমেয়েরা লেখাপড়া করার সুযোগ পাবে কি করে—কি করে স্কুলে ভর্তি হবে? যদি ডিসেম্বরে বদলি করা হত তাহলে বুঝতাম সরকারের একটা পলিসি আছে কিন্তু তা না করে ওরা ওদের হিংসা চরিতার্থ করার জন্য, রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য স্টেট গভর্নমেন্ট এমপ্লয়িজ ফেডারেশনের লোকেদের এই সময় বিভিন্ন জেলাতে বদলি করছেন। এরা খুবই সামান্য বেতন পায়। স্যার, সরকার ঘোষণা করেছিলেন যে সাধারণ কর্মচারিদের স্বার্থ তারা রক্ষা করবেন কিন্তু কার্য ক্ষেত্রে আমরা দেখছি সম্পূর্ণ অন্য রকম নীতি নিয়ে ওরা চলেছেন। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, ফিল্ড অ্যাসিসটেন্ট যারা আছে, যারা অল্প টাকা মাহিনা পায় তারা যে জেলার লোক সেই জেলায় তাদের রাখুন। যে ব্লকে তাদের বাড়ি সেই ব্লকেই তাদের রাখতে হবে একথা বলছি না কিন্তু সেই জেলার মধ্যে যে কোনও ব্লকে তাকে কাজ দিন।

[3-50 - 4-00 P.M.]

আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ডেয়ারি ডেভেলপমেন্ট যেটা ডানকুনিতে ছিল, তাকে আপনি ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের হাতে তুলে দিয়েছেন, এটা কেন করলেন? কেন পশ্চিমবাংলা সরকার এই ডেয়ারিকে নিজের অধীনে না রেখে ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের হাতে তুলে দিলেন কিসের জন্য? আজকে এর জন্য কয়েক লক্ষ টাকা খরচ করেছেন পশ্চিমবঙ্গ সরকার, তা বোর্ডের হাতে দিয়ে দেওয়া হল। তার ফলে সেখানে ক্যাজুয়েল হিসাবে যে সমস্ত ছেলেরা কাজ করত, তাদের ভবিষ্যত কি হবে, আমি জানি না। ডানকুনির যে ডেয়ারি তা আপনি বোর্ডের হাতে তুলে দেবেন না। দুর্গাপুরে যে আইস্‌ক্রীম কারখানা আছে, হিমক্রীম তৈরি হয়, তা গ্রীষ্মকালে না করে আপনারা শীতকালে করেন। এর পিছনে আপনাদের কি উদ্দেশ্য আছে। এই ডিপার্টমেন্টের কি গোপনতা আছে আমি জানিনা। আপনার দপ্তরের অফিসাররা প্রাইভেট সেক্টারে যে সমস্ত আইস্‌ক্রীম কোম্পানি আছে, তাদের সঙ্গে আঁতাত করে এই কাজ করছে। কারণ গ্রীষ্মকালে যদি এই হিমক্রীম তৈরি হয় তাহলে কোয়ালিটি, প্রভৃতি যে সমস্ত কোম্পানি আছে তাদের বিক্রি কমে যাবে, যার জন্য এই গোপন আঁতাত হয়েছে আপনাদের ডিপার্টমেন্টের অফিসারদের সঙ্গে। সুতরাং গ্রীষ্মকালে যাতে দুর্গাপুরে আইস্‌ক্রীম তৈরি করা হয়, তার ব্যবস্থা করুন। শীতকালে আইস্‌ক্রীম তৈরি হবার ফলে আপনারা লোকসান দিচ্ছেন বিক্রি হচ্ছে না, শীতকালে কে আইস্‌ক্রীম খাবে? সুতরাং রাজ্য সরকারের সঙ্গে এই সব কোম্পানিগুলোর একটা অশুভ আঁতাত গড়ে উঠেছে। আপনার বিভাগ থেকে একটা আইস্‌ক্রীম কারখানা সল্ট লেকে হওয়ার কথা ছিল, কিন্তু সেটা আপনারা বন্ধ করে দিলেন। আপনারা সল্ট লেকে আইস্‌ক্রীম কারখানা গড়ে তুলুন, এবং বেকার ছেলেদের কর্মসংস্থানের ব্যবস্থা করুন। এই সব বেকার ছেলেদের ছোট ছোট স্টল করে যদি এজেন্সি দিয়ে দেন তাহলে বেকার সমস্যা অনেকটা মিটবে। এবং বিভিন্ন আইস্‌ক্রীম কোম্পানি যে মুনাফা লুটছে, সেই মুনাফা লোটা তাদের বন্ধ হবে। এই সবগুলো যদি করতে পারতেন তাহলে আপনাদের বাজেটকে আমি সমর্থন জানাতে পারতাম। এই বাজেটের ফলে গ্রামাঞ্চলে কোনও উন্নতি হবে না। সাধারণ মানুষের উন্নতি হবে না, এই বাজেট বক্তৃতা মুষ্টিমেয় লোকের দলবাজির উদ্দেশ্যে হয়েছে, এতে সর্বশ্রেণীর মানুষের উন্নতি হতে পারে না। এক শ্রেণীর কর্মচারিদের হেয় প্রতিপন্ন করার জন্য, নিজেদের রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য একটা বৈষম্যমূলক আচরণ নিয়েছেন, আমি এর তীব্র প্রতিবাদ করে এবং এই বাজেটকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুনর্বাসন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, কয়েক হাজার উদ্বাস্তু হাবড়া থানা থেকে এখানে এসেছে, তাদের সেখানে জল নেই, পুনর্বাসনের ব্যবস্থা হয়নি। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি একবার রাজভবনের কাছে গিয়ে, তাদের সঙ্গে দেখা করুন, তাদের কথা শুনুন, এই অনুরোধ আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে বক্তৃতা দিয়ে উঠে জনতা পার্টির কিরণময় নন্দ বললেন যে গত পরশুদিন যে মিছিল এখান দিয়ে যাচ্ছিল, তারা নাকি ১৪৪ ধারা ব্রেক করে যাচ্ছিল। ট্রেজারী বেঞ্চের সঙ্গে নাকি ইন্দিরা গান্ধীর আঁতাত

হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, ওঁরা ভয় পাবেন, ওঁরা ভূত দেখছেন। গত পরশুদিন ব্রিগেডে ইন্দিরা গান্ধী যে বক্তৃতা দিয়েছিলেন, সেখানকার বিশাল জনসভা দেখে ওঁদের টনক নড়ে গেছে, ওঁরা স্বাভাবিক ভাবেই ভীত হবেন। আজকে আমাদের পশু পালন বিভাগ এর ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আমাদের সামনে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন, সেই ভাষা আমরা দেখতে পাচ্ছি, যেগুলো অফিসাররা করে দিয়েছেন, সেইগুলো ঠিক আছে বাকি সব আলিমুদ্দিন স্ট্রিট থেকে যে নির্দেশ দেওয়া হয়েছে যে কংগ্রেস সম্পর্কে গালাগালি করতে হবে, সেই রকম ভাবে করে গেছেন। উনি বলেছেন শেষ দিকে, আগেকার শাসন কালে কংগ্রেস দল শ্বেত বিপ্লব ঘটাবেন বলে ঘোষণা করেছিলেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে প্ল্যান অ্যাণ্ড প্রোগ্রাম আমাদের আমলে ছিল, সেইগুলোকে ইন টোটো ফলো আপনারা করছেন। কোথাও দুটি সেন্টার বাড়ছে, কোথাও দুটি সেন্টার কমছে, সেন্টারগুলি এখানে হবে, কি ওখানে হবে, সেটাই বলছেন। বিগতকালে পূর্বতন কংগ্রেস সরকার যে কাজগুলি গ্রহণ করেছিল সেই কাজগুলির কথাই আপনি বলেছেন, কোনও নতুন হরিণঘাটা স্থাপনের বা দুর্গাপুর স্থাপনের পরিকল্পনা দেখছি না। উনি শ্বেত-বিপ্লবে কথা বলেননি। আমরা সেটা বলেছিলাম। কি করে বলবেন? ওঁনারা তো শ্বেত-বিপ্লবের বিশ্বাস করেননা। ওঁরা রক্তাক্ত বিপ্লবে বিশ্বাস করেন। সুতরাং ওঁদের কাছ থেকে শ্বেত বিপ্লবের কথা আমরা শুনতে পাব না। আমরা জানি বাংলা দেশে একটা প্রবাদ আছে মধ্যবিত্ত বাঙালি মায়েরা বিজয়া দশমীর দিন মা দুর্গাকে বরণ করার সময় মা দুর্গার কাছে বর প্রার্থনা করেন এবং মা দুর্গা তাঁদের জিজ্ঞাসা করেন যে, তোদের কি বর চাই? বাঙালি মায়েরা তখন বলেছিলেন, "আমাদের সন্তান যেন থাকে দুধে-ভাতে।" সুতরাং আমাদের মায়েদের একমাত্র কামনা হচ্ছে দুধ-ভাত দিয়ে সন্তানকে পালন করা। কিন্তু এখানে আমরা দেখছি গ্রামের দুধকে মন্ত্রী মহাশয় শহরে নিয়ে আসছেন। তিনি গ্রামের গোয়ালাদের বলছেন, তোমরা সব দুধ হরিণঘাটার, ডানকুনির ডেয়ারিতে সাপ্লাই কর! উনি একবারও বললেন না যে, গ্রামের দুধ গ্রামে থাক, গ্রামের মানুষ সেই দুধ খাক। এর ফলে কি হবে? না, দুধের রঙটা কি রকম তাই ভবিষ্যতে গ্রামের লোক জানতে পারবে না। তখন যদি কেউ দুধের রঙ কি রকম জিজ্ঞাসা করে, তাহলে বক দেখিয়ে বলতে হবে বকের মত দুধের রঙ সাদা।

**অধ্যক্ষ মহোদয় :** তখন বক পাওয়া যাবে কিনা জানলেন কি করে?

**শ্রী রজনীকান্ত দোলুই :** স্যার, তখন বক পাওয়া যাবে, কারণ বকও ওঁনার ডিপার্টমেন্টের মধ্যে পড়ে এবং সেটা উনি তখনও রাখবেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলব ডাঃ রায় হরিণঘাটা ডেয়ারির যে পরিকল্পনা করেছিলেন তাতে গুঁড়া দুধ নিয়ে এসে দুধ তৈরি করে শহরে সরবরাহ করার পরিকল্পনা ছিল। তিনি কোথাও বলে যাননি, গ্রাম থেকে দুধ নিয়ে এসে শহরকে খাওয়াতে হবে। তাই আমি আজকে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই বিষয়গুলি চিন্তাভাবনা করার জন্য। আপনি এ বিষয়ে ওয়েস্ট বেঙ্গলের দায়-দায়িত্বে আছেন। কিন্তু আজকে আপনি এগুলিকে সেন্ট্রাল আণ্ডারটেকিং-এর সঙ্গে অ্যাড করে দিচ্ছেন, ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্টের হাতে তুলে দিচ্ছেন। এগুলি তুলে দেওয়ার ফলে যে অসুবিধা হবে, সেটা আপনি চিন্তা করেছেন কি?

আপনি দেখেছেন ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্টের মাধ্যমে পাউডার কেনা হয় এবং যখন আমাদের পাউডারের দাম বাড়বে তখন সেখানে একটা আনহেল্দি কমপিটিশন তৈরি হবে। তারপর সেখানে যে এমপ্লয়িরা আছেন এবং তারা যে বেতন পাচ্ছেন সেই বেতন আপনি দিতে পারবেন না। তারা জারে দুধ বিক্রি করে, আপনি বোতলে বিক্রি করেন। এর ফলে একটা আন-হেল্দি সিচুয়েশন তৈরি হবে, এমপ্লয়িদের মধ্যে ফ্রাস্ট্রেশন দেখা দেবে। আপনি আজকে অনেক নতুন নতুন কথা বলছেন, আমাদের দোষের কথা বলছেন, কিন্তু তবু আমি আপনাকে এটা দয়া করে ভেবে দেখতে অনুরোধ করছি। এই সব জিনিস যাতে সেন্ট্রাল গভর্নমেন্ট আণ্ডারটেকিং-এর হাতে না যায় সেটা দেখবার জন্যও অনুরোধ করছি। নিজেদের হাতে এটা রাখুন। তারপর আপনার বাজেটের মধ্যে দেখছি দুটি দুগ্ধ সেন্টার করছেন, পুং-বীজ দেবার ব্যবস্থা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব পুং-বীজ সরবরাহ করুন, কিন্তু কোনও সি. পি. এম.—বীজ সরবরাহ করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা লক্ষ্য করেছি বহু মাস্টার রোল ওয়ার্কার ডেয়ারিগুলিতে রয়েছে, তারা ক্যাজুয়াল লেবার, তাদের ১৪/১৫ বছর ধরে ক্যাজুয়াল রাখা হয়েছে, মাস্টার রোলে রাখা হয়েছে, তাদের সম্বন্ধে দয়া করে চিন্তা করবার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। মন্ত্রী মহাশয় দয়া করে তাদের রেগুলারাইস করুন। তারপর একটা কথা খুবই পরিষ্কার যে, আজকে এই বিভাগ পার্টীবাজি করছে। তার প্রমাণ হচ্ছে ১৪/২/৭৮ তারিখে রাইটার্স বিল্ডিংস-এ বসে, নিজের চেম্বারে বসে ইন্টারভিউ নিয়ে মন্ত্রী মহাশয় সেন্ট্রাল ডেয়ারির কর্মী নিয়োগের প্যানেল তৈরি করেছেন পার্টী ক্যাডারদের মধ্যে থেকে। এটা তিনি সেন্ট্রাল ডেয়ারিতে গিয়ে করতে পারলেন না, কারণ তাহলে পার্টীবাজি করা যাবে না, ধরা পড়ে যাবেন। তাই রাইটার্স বিল্ডিংস-এ বসে করেছেন এবং নিজেদের লোকেদের মধ্যে থেকে প্যানেল করেছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করছি, এটা তিনি কার স্বার্থে করলেন?

[4-00 – 4-10 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৪.৩.৭৮ তারিখে সেন্ট্রাল ডেয়ারিতে যে স্ট্রাইক হয়েছিল সেই স্ট্রাইক পুলিশ দিয়ে ভাঙ্গা হয়েছে। সেই স্ট্রাইক আইনানুগ ছিল অথচ সেই স্ট্রাইককে পুলিশ দিয়ে ভাঙ্গা হয়েছে কিন্তু আমরা লক্ষ্য করেছি আর. এস. পির ওর্য়াকাররা, ফরওয়ার্ড ব্লকের ওয়ার্কাররা, মার্কসিস্ট ফরওয়ার্ড ব্লকের ওয়ার্কাররা, জনতা পার্টি এমনকি কংগ্রেসি ওয়ার্কারিরা স্ট্রাইক করলে সেটা আইনানুগ হয়না, পুলিশ দিয়ে ভাঙ্গা হয় কিন্তু সি. পি. এম. ওয়ারকাররা স্ট্রাইক করলে সেটা হয় আইনানুগ, লিগ্যাল ডিমাণ্ড। সেখানে পুলিশ পাঠানো হয় না। এই যে দুমুখো নীতি এই দু' মুখো নীতি চলতে পারে না। সুতরাং আপনাকে বলতে হবে স্ট্রাইক লিগ্যাল কি ইল্লিগ্যাল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডেয়ারিতে দু' রকমের বেতন চালু আছে। ওয়েজ রেট হচ্ছে ৮ টাকা ১০ পয়সা কিন্তু ডেয়ারিতে দেখা গেছে একই কাজ করছে অথচ সেখানে কর্মচারিরা কেউ পাচ্ছেন ৭ টাকা ৯০ পয়সা আবার কেউ পাচ্ছেন ৬ টাকা ৪ পয়সা। সুতরাং এর ভিতর দুর্নীতি রয়েছে। এটা দেখা দরকার বলে আমি মনে করি। দ্বিতীয়ত হায়ার ট্রাক সিস্টেম বন্ধ করুন। ট্রাকের পিছনে প্রায় ১ লক্ষ ২০ হাজার টাকা খরচ

করা হচ্ছে। এই অপচয়টা বন্ধ করা দরকার। ট্রাকের জন্য যখন টেণ্ডার ডাকা হয় তখন তাদের সাথে কিছু টাকা পয়সার লেনদেনের ব্যাপার থাকে এবং এই টাকা আপনাদের পার্টি ফাণ্ডে যাচ্ছে। সুতরাং ডেয়ারির জন্য ম্যাকসিমাম ভেহিকিল্ বাড়ান। সেন্ট্রাল ডেয়ারির জায়গা রয়েছে যথেষ্ট অথচ নেতাজী সুভাষ রোডে একটি ঘর নেওয়া আছে। সেখানে ৩ থেকে ৬ হাজার টাকা খরচ করা হচ্ছে। সেন্ট্রাল ডেয়ারিতে যে জায়গা আছে সেখানে অফিস করা যায় এবং তারজন্য আপনারা প্ল্যান অ্যাণ্ড প্রোগ্রাম করুন কিন্তু তা না করে শুধু এত টাকা গচ্চা দিচ্ছেন কেন? তারপর দুধের সেল সম্পর্কে কিছু বলব। এই যে দুধ সেল হচ্ছে, ধরুন, ২০০ লিটার সেল হল সেই ২০০ লিটারের দামের হিসাব আপনার বিভাগ দেখছেন না, তার কোনও হিসাব নেই, সেই হিসাব রাখার কোনও ব্যবস্থা নেই অথচ আমরা দেখেছি, রেলওয়ে এতবড় একটা ডিপার্টমেন্ট কতগুলি টিকিট সেল হচ্ছে তার হিসাব এবং টাকার হিসাব ভালভাবে চেক করা হয়। কিন্তু এখানে দেখা যাচ্ছে যে দুধ বাজারে ছাড়া হয় তার বিক্রির টাকা ঠিকমতন আসছে না সেখানে বহু টাকা বহু অফিসারের মাধ্যমে বহু জায়গায় চলে যাচ্ছে। এগুলি দয়া করে দেখবার জন্য আমি অনুরোধ করছি। তারপর দেখছি প্রতিদিন প্রায় ১০ হাজারের মতন বোতল নষ্ট হচ্ছে। কনট্রাক্টররা যে বোতল সাপ্লাই করেন সেই বোতল গুনবার ব্যবস্থা নেই তারফলে তারা কত বোতল দিল তা জানা যাচ্ছে না এবং তারপর যে বোতল নষ্ট হচ্ছে তার হিসাব রাখা হচ্ছে না ফলে আপনারা এমপ্লয়িদের উপর দোষ চাপাচ্ছেন। আপনারা বলছেন যে এমপ্লয়িরা বোতল নষ্ট করছে। ডিপার্টমেন্টের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হয়। বোতল যারা সাপ্লাই করেন যে সমস্ত কন্ট্রাকটররা তাদের সাথে অফিসারদের যে আঁতাত রয়েছে যে ইল্লিগ্যাল ভেতর ভেতর সম্পর্ক আছে সেটা যদি খোঁজ নিয়ে দেখতেন তাহলে এত বোতল নষ্ট হত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার খাটাল সম্পর্কে কিছু বলি। উনি বলেছেন যে খাটালগুলি সরিয়ে দেবেন। কবে নাগাদ খাটাল সরাবেন? শিয়ালদহ থেকে বালিগঞ্জ স্টেশন পর্যন্ত গোবর জলে একেবারে ভর্ত্তি হয়ে আছে। আপনি এই অ্যাসেম্বলিতে স্পেসিফিক দিন বলে দিন যে অমুক দিন সরিয়ে দেবো। বলে দিন যে এই দিনে বিষাক্ত হাওয়ার পরিবর্ত্তন করব। ভেটেরিনারি অফিসাররা গ্রামে গঞ্জে যায়। তারা মানুষের সেবায় আত্ম নিয়োগ করেন। কিন্তু সেখানেও পলিটিকস ঢুকে পড়েছে। যারা সি. পি. এম ক্যাডারের সাথে ঘুরবে না, যারা সি. পি. এম. ক্যাডারের কথা মতো কাজ করবে না তাদের সরিয়ে দেওয়া হচ্ছে। এই রকম ঘটনা উনি অস্বীকার করতে পারবেন না। সি. পি. এমের কথা শোনেনি বলে তাকে হাওড়া থেকে হুগলি, বর্ধমান থেকে নর্থবেঙ্গল এই রকম ভাবে ট্রান্সফার করা হচ্ছে। সুতরাং এই দলবাজি বন্ধ করুন। দলবাজি বন্ধ করে বৃহত্তর স্বার্থের খাতিরে, পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থের খাতিরে চিন্তা করুন তাহলে আমার মনে হয় আপনার কাছ থেকে ভাল ফল আশা করব। উনি দুধের, ডিমের মন্ত্রী, কিন্তু ওঁর চেহারার মধ্যে প্রোটিন শর্ট পড়েছে, সেইজন্য মস্তিষ্ক ভাল করে চালনা হচ্ছে না। সেইজন্য বলছি স্যার, উনি ভালকরে ভবিষ্যতে যে বাজেট আনবেন সেই বাজেট আরও যেন সুন্দর হয়, তাতে যেন প্রোটিনের চিহ্ন থাকে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মোতাহার হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পশুপালন মন্ত্রী তাঁর দপ্তরের ১৯৭৮-৭৯ সালের বাজেটে মোট ৩৮ কোটি ৭৭ লক্ষ ১৯ হাজার টাকা ব্যয়

বরাদ্দের প্রস্তাব আমাদের সামনে রেখেছেন। এই ব্যয় বরাদ্দের প্রস্তাবের আলোচনার উপর অংশ গ্রহণ করে ২/৪টি কথা বলছি। গুরুজনরা তখনকার দিনে আশীর্বাদ করতেন 'সুখে থেকো দুধে ভাতে খেও। কিন্তু আজকাল গুরুজনেরা এই আশীর্বাদ করতে সাহস পান কিনা বা যাদের আশীর্বাদ করেন তারা সেটা বিদ্রুপ ভাবে কিনা তাতে আমার যথেষ্ট সন্দেহ আছে। কারণ আজকাল এই বস্তুটি একেবারে দুষ্প্রাপ্য হয়ে পড়েছে। মানুষের খাদ্য তালিকায় যতরকম বলকারক খাদ্য আছে তার মধ্যে দুধ অন্যতম প্রধান খাদ্য—ডাক্তারেরা তা বিশেষ করে জানেন। এটি একটি কমপ্লিট ফুড,—মোর অর লেস কমপ্লিট ফুড। এতে সবকিছুই আছে, প্রোটিন, ফ্যাট, মিনারেলস, ভিটামিন—যেসব জিনিসগুলির অভাবে স্বাস্থ্য ভেঙ্গে যায়। আপনারা ভালভাবে জানেন সুস্থ মানুষের জন্য দুধ পাওয়া তো দুরের কথা, অনেক সময় রোগীর জন্য শিশুদের জন্য পর্যন্ত সংগ্রহ করতে পারা যায় না। যে দুধ আমরা বাজার থেকে নিয়ে আসি তাতে কতটা কি আছে তা সকলেই জানেন—তাকে জলমেশানো দুধ না বলে দুধ মেশানো জল বলা চলে। আমাদের যেখানে প্রতিদিন পার ক্যাপিটা ৩৮৫ গ্রাম দুধের প্রয়োজন, সেখানে আমাদের পার ক্যাপিটা ১৩৫ গ্রাম পাওয়া যায়। অ্যাভেলেবিলিটি অফ মিল্ক ইন ইণ্ডিয়া, যদিও আমাদের ক্যাটল পপুলেশন ইণ্ডিয়ায় ২৩ কোটি যেটা ওয়ার্ল্ড ক্যাটল পপুলেশনের ২৫ পারসেন্ট তবুও মিল্ক প্রোডাকশন ওয়ার্ল্ডস মিল্ক এর মাত্র ৫ পারসেন্ট। আমাদের মন্ত্রী মহাশয় ভাষণে বলেছেন বছরে আমাদের দেশে গাই গরুর দুধ উৎপাদন করে ২৮০ থেকে ২৯০ লিটারের মতো। কিন্তু বিদেশে এগ্রিকালচারাল অ্যাডভানসড কান্ট্রিসে গাই গরু বছরে ৩ হাজার থেকে ৪ হাজার লিটার দুধ দেয়। এই সমস্যা সমাধান করতে গেলে উন্নত ধরনের গাই-গরুর দরকার। কিন্তু এই সরকারের পক্ষে এই মন্ত্রীর পক্ষে এটা সম্ভব কিনা তাতে আমাদের সন্দেহ আছে। সেদিন প্রশ্নোত্তরকালে দেখা গেল আমাদের এক মাননীয় সদস্য প্রশ্ন করেছিলেন গ্রামীণ দুগ্ধ সরবরাহ প্রকল্প মানেটা কি? মাননীয় মন্ত্রী মহাশয় সেই প্রশ্নের কোনও সদুত্তর দেন নি বা দিতে পারেন নি। সেদিন তাঁকে জিজ্ঞাসা করা হয়েছিল কটা চিলিং প্ল্যান্ট স্থাপন করেছেন? তিনি বলেছিলেন, বর্তমান আর্থিক বছরে ৬টা চিলিং প্ল্যান্ট স্থাপন করা হবে, কিন্তু কোথায় কোথায় করা হবে তার কোনও উল্লেখ করেননি। বর্তমান আর্থিক বছরের আর মাত্র ১১টি দিন বাকি, অথচ কোথায় কোথায় করা হবে তা তিনি এখনও আমাদের জানাতে পারলেন না।

[4-10 – 4-20 P.M.]

আজকে তাঁর যদি জবাবি ভাষণে বলেন কোথায় কোথায় করাবেন এবং কতদূর পর্যন্ত কাজ এগিয়েছে তা হলে ভাল হয়। আমরা অন্য জায়গা থেকে শুনেছি যে এটাও হচ্ছে না। এর জন্য বরাদ্দ টাকা অন্য খাতে ডাইভারসন হয়ে গেছে তাই আমাদের সংশয় জেগেছে যে মন্ত্রী মহাশয় সেদিন সদস্যদের মিসলিড করেছেন যে আরও ৬টা চিলিং প্ল্যান্ট হবে। সেজন্য আপনি সুস্পষ্ট ভাবে জানান চিলিং প্ল্যান্ট হচ্ছে কি না, হলে কোথায় কোথায় হচ্ছে বা এই টাকা অন্য খাতে ডাইভারসন হয়ে গেছে কি না। আমরা জানি বীরভূম জেলায় মুরারই-এ একটা চিলিং প্ল্যান্ট করবার কথা ছিল, কিন্তু সে বিষয়ে কোনও উদ্যোগ দেখতে পাচ্ছি না। সেটার কি হল মন্ত্রী মহাশয় জানাবেন কি? রাজনৈতিক উদ্দেশ্যে প্রণোদিত হয়ে যদি কাজ করেন তা হলে কোনও দিনই সমস্যার সমাধান হবে না। আমাদের পশ্চিমবাংলা কৃষির উপর

নির্ভরশীল রাজ্য। এগ্রিকালচার অ্যাডভান্স কানট্রি যেগুলো সেগুলোতে অ্যানিমাল হাসবেন্ড্রির কন্ট্রিবিউশন খুব বেশি। আমাদের দেশে অ্যানিম্যাল হাসবেন্ড্রির কনট্রিবিউশন থেকে ন্যাশনাল ইনকাম হয় মাত্র ৬ পারসেন্ট। সুতরাং গ্রামীণ অর্থনীতিকে যদি ভাল করতে হয় তাহলে এ বিভাগের উপর জোর দিতে হবে। যেভাবে এই দপ্তর চলছে তাতে আশা করতে পারি না যে এই বিভাগ ভালভাবে কাজ করতে পারবে। আমাদের দেশে ট্রাকটার ইত্যাদি দিয়ে চাষ খুব কম হয়। গরুর উপরেই নির্ভরশীল। সেজন্য উন্নত ধরনের গরুর প্রয়োজন—প্রয়োজন আছে উন্নত ধরনের ছাগল, মুরগীর। এগুলি শুধু উৎপাদন করলে হবে না, এদের যদি রোগ মুক্ত করতে না পারা যায় তাহলে খুব অল্প সময়ের মধ্যে সমস্ত প্রকল্পগুলি নষ্ট হয়ে যাবে। সেই হিসাবে পশু চিকিৎসার ব্যবস্থা আরও জোরদার করা দরকার। এই খাতে আপনি ৫৬ লক্ষ টাকা বাড়িয়েছেন কিন্তু এটা খুবই সামান্য। পশু চিকিৎসাকে আরও সম্প্রসারণ করার দিকে আপনি লক্ষ্য রেখে আরও বেশি বৃদ্ধি করতে পারলে ভাল হত। শহর ভিত্তিক এই চিকিৎসা কেন্দ্রগুলি না করে প্রত্যেক অঞ্চলে যাতে পশু চিকিৎসা কেন্দ্র হয় সেদিকে লক্ষ্য রাখবেন। ভ্রাম্যমান চিকিৎসা কেন্দ্র আরও করা দরকার। এই দপ্তরে অ্যাডিশনাল নিউট্রেশনাল প্রোগ্রাম বলে একটা ভাল প্রোগ্রাম ছিল সেটা আপনারা ড্রপ করেছেন কি না জানি না। কারণ তার কোনও উল্লেখ আপনার এই ভাষণের মধ্যে নেই। এ সম্বন্ধে আরও কিছু বলেন ভাল হয়। এ ডিপার্টমেন্টের কাজ সরেজমিনে তদন্ত করে কিভাবে এর উপর নির্ভর করে গ্রামীণ অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাওয়া যায় সেজন্য গত ২রা নভেম্বর ১৯৭২ সালে কমিটি অব এনকোয়ারি অন স্টেট লাইক স্টক ফার্ম বলে একটা কমিটি করা হয়েছিল যাতে ১০ জন সদস্য ছিলেন। এই কমিটি কয়েকটা মিটিং করে সরকারের কাছে ৯৬ টা সুপারিশ করেছিলেন। বিগত সরকার অনেক সুপারিশ রূপায়িত করবার চেষ্টা করেছিলেন, কিন্তু এখনও অনেক বাকি আছে। আমি জানি না তিনি সেসব জানেন কি না—বা জানলে সেগুলি কার্যকর করবেন কি না। সেটা জানালে বাধিত হব। মন্ত্রী মহাশয় তাঁর ভাষণে কংগ্রেস সরকারের উপর অনেক দোষারোপ করেছেন। এটা তাঁর লেখা, বাকিটা অফিসারদের লেখা। তিনি বলেছেন, বামজোট সরকারের ন্যায়সঙ্গত নূতন নিয়োগ নীতি এবং কর্মচারিদের দুঃখ-দুর্দশা প্রতিকারের জন্য সংবেদনশীল মনোভাব কর্মচারিদের ব্যাপক অংশের মধ্যে নূতন প্রেরণা ও উৎসাহ এনেছে।' কিন্তু আমার পূর্ববর্তী বক্তা যেসব কথা বলে গেলেন তা থেকে এটা সুস্পষ্ট ভাবে বোঝা যায় যে তিনি দলীয় স্বার্থ চরিতার্থ করবার জন্য কাজ করছেন। তাহলে এটা বোঝা কঠিন যে কি করে এই সরকারের নীতি তাদের মধ্যে প্রেরণা জাগাচ্ছে? সেজন্য অনুরোধ করব রাজনীতি বাদ দিয়ে গ্রামীণ অর্থনীতিকে মজবুত করার জন্য ভবিষ্যতে কি কাজ করবেন সে কথা তিনি তাঁর জবাবি ভাষণে বলবেন। এই কথা বলে আমি শেষ করছি।

[4-20 – 4-30 P.M.]

**শ্রী জ্ঞানেন্দ্রনাথ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করতে গিয়ে এই কথাই বলব, আজকে জীব বিজ্ঞানের আধুনিক শিক্ষার উপর ভিত্তি করে তিনি যে ভাবে পশু ও গো উন্নয়নের কর্মসূচি রেখেছেন তাতে পশ্চিমবাংলার জনসাধারণ নিঃসন্দেহে সে পরিকল্পনাকে সমর্থন করবেন এবং তাঁর এই বাস্তবসম্মত দৃষ্টিভঙ্গি অভিনন্দন যোগ্য। তিনি তাঁর বক্তৃতার মধ্যে বিশ্লেষণ করে বলেছেন যে:

এই সমস্ত কর্মকাণ্ডের নীট ফল হবে :-

(১) রোগমুক্ত সবল পশু-সম্পদের উন্নয়ন।

(২) উন্নত জাতের গাইগরুর দুধ উৎপাদন ক্ষমতা বৃদ্ধি।

(৩) দুধ ও দুগ্ধজাত খাদ্যের যোগান বৃদ্ধি।

(৪) দুধ ছাড়াও পশুজাত অন্যান্য খাদ্যের উৎপাদন বৃদ্ধি।

পশ্চিমবাংলার জনসাধারণ ও অবহেলিত মানুষের জন্য আজকে পুষ্টিকর খাদ্যোৎপাদনের এই যে কর্মসূচি গ্রহণ করেছেন, সেটা নিঃসন্দেহে একটা সুনির্দিষ্ট কর্মসূচি যেটা কংগ্রেস আমলের চেয়ে অনেক তফাৎ। মাননীয় মন্ত্রী মহাশয় বিগত দিনে যে বাজেট পেশ করেছিলেন সেই বাজেটে তিনি যে লক্ষ্যমাত্রা ধার্য করেছিলেন সেই লক্ষ্যমাত্রা তাঁর বক্তব্যের মধ্যে অত্যন্ত স্পষ্টভাবে বলেছেন যে পূর্ণ হয়েছে। ১৯৭৮-৭৯ সালের জন্য তিনি দুগ্ধের দিক থেকে লক্ষ্যমাত্রা স্থির করেছেন ১২ লক্ষ মেট্রিক টন এবং ডিম উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করেছেন ৭৬ কোটি ১০ লক্ষ। ওপাশের কংগ্রেসের যেসব বন্ধুরা অসংগত সব আলোচনা করবার চেষ্টা করেছেন আমি তাঁদের জিজ্ঞাসা করি আজকে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে মাননীয় মন্ত্রী মহাশয় যে সুনির্দিষ্ট কর্মসূচি এবং পরিকল্পনা এই বাজেটের মধ্য দিয়ে উপস্থিত করেছেন এই পরিকল্পনা তাঁদের শাসনে কখনও কোনও অবস্থায় তাঁরা রচনা করতে পেরেছিলেন কিনা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি কংগ্রেসের শাসনকালে অনেক হৈ চৈ করে ঢাক-ঢোল পিটিয়ে এখানে আলোচনা করেছিলেন যে তাঁরা পশ্চিমবঙ্গে সবুজ বিপ্লব করবেন। মাঝে মাঝে তাঁরা সবুজ বিপ্লবের কথা বলেছেন, কিন্তু ইতিহাসের শিক্ষায় আমরা দেখি সেই বিপ্লবের মানে হচ্ছে প্রতি-বিপ্লব-এর অভ্যুত্থান, এই অর্থে কংগ্রেসিরা সেই বিপ্লব করতে চেয়েছিলেন, তার পরিণামে আমরা দেখতে পাচ্ছি পশ্চিম বাংলার সাধারণ মানুষকে নির্ভর করতে হচ্ছে পশ্চিমী দেশ থেকে আনা গুঁড়ো দুধের উপর। এই হচ্ছে তাঁদের সবুজ বিপ্লব। সেই বিপ্লবের কাজকর্মকে ঝেঁটিয়ে বিদেয় করে তিনি নতুন পরিকল্পনা নিয়ে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করার জন্য এগিয়ে এসেছেন, সেজন্য আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাই। বিজ্ঞানসম্মতভাবে তিনি যে প্রজনন ব্যবস্থা পরিচালন করার কথা ঘোষণা করেছেন তাকে আমি সমর্থন করি। এই প্রসঙ্গে দু'একটা কথা আমি মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই সেটা হচ্ছে উন্নত জাতের গরু ছাড়া যেমন দুধের যোগান বৃদ্ধি করা সম্ভব নয়, তেমনি সেই গরুকে প্রতিপালন করার জন্য আজকে গো-খাদ্যের প্রয়োজনীয়তা রয়েছে। সুতরাং সেদিক থেকে আজকে পশ্চিমবঙ্গে গোচারণভূমির অভাব রয়েছে। সেদিক থেকে পশ্চিমবঙ্গের হরিণঘাটা, কল্যাণী, মেদিনীপুরের শালবনী ইত্যাদিতে যে সরকারি খামারগুলি রয়েছে সেই খামারে উন্নত ধরনের গো-খাদ্য চাষ করা দরকার এবং যারা পশু পালক তাদের সেখানে এনে শিক্ষিত করে তোলার ব্যবস্থা করা দরকার। গো খাদ্যের আর একটা বিষয় হচ্ছে খোল যেটা পশ্চিমবঙ্গে উৎপন্ন হয় না। কেন্দ্রীয় সরকার আজকে সেই খোল বাইরে রপ্তানি করার অনুমতি দিয়েছেন, যার ফলে আজকে সারা পশ্চিমবঙ্গে গো খাদ্যের অভাব সৃষ্টি হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব কেন্দ্রীয় সরকারের সাথে পরামর্শ করে বাইরে খোলের

রপ্তানি বন্ধ করে দিয়ে অন্তত পশ্চিমবঙ্গের যোগান যাতে বাড়তে পারে সেই ব্যবস্থা তিনি যেন করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দোহন ব্যবস্থা হরিণঘাটাতে যেটা ছিল আমরা সবাই জানি তার অব্যবস্থার জন্য ১৯৭৭ সালেও প্রচুর বাছুর সেখানে মারা গেছে। বর্তমানে তার কিছুটা উন্নতি হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আগামী দিনে যাতে এই ব্যবস্থার উন্নতি হয়, বাছুরগুলিকে যাতে রক্ষা করা যায় সেই দিকে তিনি যেন বিশেষ দৃষ্টি দেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় মুরগী উন্নয়ন প্রকল্পতে ১৯৭৮-৭৯ সালে মন্ত্রী মহাশয় যে লক্ষ্য মাত্রা স্থির করেছেন সেটা হচ্ছে ৪ লক্ষ মুরগী এবং মুরগীর বাচ্চা সাধারণ মানুষের মধ্যে বিতরণ করা হবে। এই ক্ষেত্রে এই লক্ষ্য ভিত্তিক কর্মসূচি যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় সেইজন্য অনুরোধ জানাচ্ছি। তাছাড়া গ্রামে যে সমস্ত কর্মহীন মেয়েরা রয়েছেন, সেই সমস্ত মেয়েরা অত্যন্ত কষ্টের মধ্যে দিন যাপন করতে বাধ্য হয়, সেই সমস্ত মেয়েদের ছাগ উন্নয়ন প্রকল্প অনুসারে তাদের কাছে যাতে ছাগল পৌছয়, সেই প্রকল্পে সেই মেয়েরা যাতে অংশ গ্রহণ করতে পারে, তার জন্য আমি আপনার কাছে অনুরোধ জানাব। ১৯৭৭ সালের ডিসেম্বর পর্যন্ত মোট ১৯ লক্ষাধিক পশু এবং পাখী চিকিৎসা করা হয়েছে এবং এর মধ্যে আমি বলতে চাই গ্রামে যেভাবে ব্যাপক ভাবে এই চিকিৎসা পদ্ধতি সম্প্রসারিত হওয়া দরকার, সেই পর্যায়ে এখনও পর্যন্ত যায়নি যাতে করে গ্রামের সাধারণ কৃষকের হালের বলদ এবং তাদের বাড়িতে যে সমস্ত গাই গরু রয়েছে, সেই সমস্ত ক্ষেত্রে যাতে চিকিৎসা সম্প্রসারিত হয় সেদিকে লক্ষ্য রাখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি গ্রামে যে সব চিকিৎসা কেন্দ্র আছে, সেইগুলির মধ্যে নানারকম অব্যবস্থা রয়েছে, সেখানে ডাক্তারবাবুরা প্রায়ই যান না। সেখানে ওষুধপত্র যা থাকে তার সদ্বব্যহার খুব কম হয়। সেদিকে আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, যাতে করে ডাক্তারবাবুরা বেশি করে থাকেন, এবং চিকিৎসার সুযোগটা সমস্ত মানুষের মধ্যে সম্প্রসারিত হয়, সেই জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমি এই প্রসঙ্গে কংগ্রেস বন্ধুদের কাছে বলতে চাই, তাঁরা অতীতে যে ভাব এই ডিপার্টমেন্টকে কেন্দ্র করে কেলেঙ্কারীর সৃষ্টি করেছিলেন, আমরা নিশ্চয়ই সেই জিনিস সৃষ্টি করে তাদের বাধিত করব না। তেমনি আমার কিছু কিছু সাংবাদিক বন্ধুদের কাছে গর্বের সঙ্গে ঘোষণা করতে চাই, তাঁরা অতীতে কেলেঙ্কারীর ইতিহাস লিখে তাঁদের যে কষ্ট পেতে হয়েছে, আমরা নিশ্চয়ই সেই কষ্ট দেব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং মন্ত্রী মহাশয়ের বাস্তব দৃষ্টিভঙ্গির জন্য তাঁকে অভিনন্দন জানিয়ে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 P.M.]

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের পশু পালন এবং পশু চিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ১১ কোটি ৫৮ লক্ষ ৭৫ হাজার টাকার ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তাকে আমি সমর্থন করছি। সঙ্গে সঙ্গে তাঁকে জানাব এই আমলারা কিভাবে মন্ত্রীদের ভুল পথে পরিচালিত করেন। দেখুন—গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, রিপোর্ট অন কমিটি অন এনকোয়ারি অন স্টেট লাইফস্টক ১৯৬৬ সালের যে সেনসাস রিপোর্ট, সেখানে বলছেন ১ কোটি ৩৯ লক্ষ গবাদি পশু আছে এবং ১৯৭২ সালের যে সেনসাস রিপোর্ট, তাতে বলছেন ১ কোটি ২২ লক্ষ ৯০ হাজার, তাহলে কি গরু কমে

গেল? ইন্দিরা গান্ধী স্বৈরাচারী শাসনে গরুর সংখ্যা কি কমে গেল? এই যে ভুল তথ্য পরিবেশন—এই যে আমলাতন্ত্রিক কাঠামো, এদের দ্বারা মন্ত্রী মহাশয়ের যে শুভ প্রয়াস আমরা দেখতে পাচ্ছি, তা বাস্তবে রূপায়িত হবে না। দেখা যাচ্ছে, ১ কোটি ২৯ লক্ষ পোল্ট্রি ইনক্লুডিং ডাক্স, তার মধ্যে ৬.৩ লক্ষ হচ্ছে মেষ আর ৪৮.৫ হচ্ছে ছাগল। আমাদের মাথাপিছু পার স্কোয়ার মিটারে যেখানে মানুষের বসতি হচ্ছে ৫০৭, সেখানে দেখা যাচ্ছে ৩৫৯ হচ্ছে পশুর সংখ্যা। আজকে আমি জানতে চাই এই যে গবাদি পশুপালন দপ্তর, এই দপ্তর আপনার কাছে ভুল তথ্য পরিবেশন করছেন। আপনার বক্তব্যের মধ্যে থাকা উচিত ছিল যে পশ্চিমবাংলার মানুষের জন্য কত পরিমাণ দুগ্ধ প্রয়োজন, কত পরিমাণ দুগ্ধ উৎপাদন হচ্ছে। আমাদের পশ্চিমবাংলার মানুষের প্রয়োজনীয় দুগ্ধ কি ভাবে সরবরাহ করব, তার পরিকল্পনা থাকা উচিত ছিল। ১৯৪৩ সালে ব্রিটীশ আমলে এখন থেকে ৩৫ বছর আগে একটা এক্সপার্ট কমিটির রিপোর্ট ছিল তাতে সি. ই. বার্লিনগার, জে. এ. সিং লিটন এবং মিস্টার হেডো-তাদের যে সাজেশন ছিল যে আমাদের দেশে উন্নত মানের ষাঁড় এবং উন্নত ধরনের দেশি গাইকে উন্নত করতে হলে উন্নত ধরনের ষাঁড়ের প্রয়োজন। এই সম্পর্কে ৩৫ বছর আগে যে সাজেশন পশুপালন দপ্তরে রেখেছিলেন কংগ্রেসি বন্ধুরা ৩৫ বছর ধরে তাকে বাস্তবে রূপায়িত করবার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি। আজকে সমালোচনের জন্য সমালোচনা নয় আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাব যে আপনার দপ্তরে ঘুঘুর বাসা ৩০ বছর ধরে আছে এবং এরাই সমস্ত অপকর্মের সঙ্গে জড়িত। আপনি জানেন যে ভূমি কেলেঙ্কারীর কথা—শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে ভূমি কেলেঙ্কারীর কথা আপনারা সকলেই জানেন। আমরা যখন ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার এর কথা বলি—সেখানে আমরা দেখছি পঃবাংলায় ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার দেওয়া হয়েছে শুধু কেনা বেচা এবং দুধের মূল্য নিয়ন্ত্রণের জন্য জয়েন্ট ডিরেক্টরের নিচে আর কারও হাতে দেওয়া হয় নাই। ফার্ম ম্যানেজার এবং সুপারিনটেণ্ডেন্ট অফ লাইফস্টক, ডিস্ট্রিক্ট লেবেলে লাইফস্টক অফিসারদের হাতে দেওয়া নাই। জয়েন্ট ডিরেক্টরের নিচে কারও হাতে দেওয়া হয় নাই। অতএব পাওয়ারটাকে কনসেনট্রেট করা আছে ঐ সেক্রেটারি এবং ডিরেক্টর লেবেলে। আজকে এটাকে ডিসেন্ট্রালাইজড করার দরকার আছে। আমরা দেখি হরিণঘাটায় ডেয়ারি ফার্মএ সেখানে লেদ মেশিন, ড্রিল মেশিন প্রভৃতির নাট বল্টু কিনতে পারেনা—তার জন্য কাজ বন্ধ হয়ে থাকে। কল্যাণীতে লাইফস্টক ফার্ম আছে সেখানে আমরা কি দেখি যেখানে ১০০ মেট্রিক টন এর উৎপাদন ক্ষমতা অথচ ৬০ মেট্রিক টনের বেশি উৎপাদন হচ্ছে না। এমন ভাবে গো-শ্লো ট্যাকটিকস চলছে। কেননা স্যার, আপনি জানেন ৭২ সালে কংগ্রেস ক্ষমতায় আসার পর এরা কি ভাবে ব্যাপক ভাবে লোক ঢুকিয়েছে—আজকে তাদের কাজ দিতে পারা যাচ্ছেনা। আজকে মাস্টার রোলে যে সমস্ত কর্মচারী আছে তাদের বিভিন্ন প্রকল্পে কাজ দেওয়া উচিত—যেখানে ন্যূনতম মজুরির হার সরকার ঠিক করে দিয়েছেন ৮টাকা ১০ পয়সা কিন্তু এই সমস্ত কর্মচারিদের তা দেওয়া হচ্ছেনা। কিছুদিন আগে মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় বলেছেন কৃষি খামারে মজুরদের ৮ টাকা ১০ পয়সা মজুরি দেওয়ার কথা ঘোষণা করেছেন সেখানে আমরা দেখছি হরিণঘাটায় কর্মচারিদের ৬/৭ টাকার বেশি মজুরি দেওয়া হচ্ছে না। অথচ বছরের পর বছর তারা মাস্টার রোলে চাকরি করে যাচ্ছেন। আজকে আমরা দাবি করছি এই সমস্ত কর্মচারিদের স্থায়ী

করতে হবে। সঙ্গে সঙ্গে আমি বলতে চাই যে টু-ফিক্স আপ প্রাইস অফ পোলট্রি প্রডাক্টস, পার্ক প্রডাক্টস, ফার্ম প্রডাক্টস এটা করতে হবে। আজকে পাওয়ারটাকে ডিরেক্টর অফ অ্যানিমাল হাজবেণ্ডারী হাতে না দিয়ে—ডিরেক্টার অফ অ্যানিম্যাল হাজবেণ্ডারি শুধু ক্লিয়ারেন্স দেবে এই রকম করা উচিত। কারণ সেখানে কিছু এদিকে ওদিকে ব্যবস্থা থাকে। স্যার, ২৩ নম্বর নেতাজী বোস রোডে একটী ডেয়ারি পোল্ট্রি অফিস আছে সেখানে শ্যামল বসু চৌধুরি বলে এক ভদ্রলোক আছে বোধহয় তিনি ম্যানেজিং ডিরেক্টার হবেন—এই ভদ্রলোকের আচরণ অত্যন্ত খারাপ। আমি একজন বেকার যুবককে একটি গরু খাবারের লাইসেন্স দেবার জন্য রেকমেণ্ড করে পাঠিয়েছিলেন তাতে এই ভদ্রলোক বলেছিলেন যে মন্ত্রীকেই মানিনা তো এম. এল. এ. কোনও ছার? এই রকম আমলাতান্ত্রিক মনোভাব মন্ত্রী মহাশয়ের দপ্তরে আছে। এই রকম মনোভাব দীর্ঘ ৩০ বছর ধরে গজিয়ে উঠেছে—যদিও আমরা জানি এই ছয় মাসে তা কমবে না। মন্ত্রী মহাশয় যে পরিকল্পনা গ্রহণ করেছেন তাকে বাস্তবে রূপায়িত করতে হলে প্রথমেই এই দপ্তরের ঘুঘুর বাসা এবং মৌচাকে ঢিল মারতে হবে। পশু চিকিৎসা খাতে যে টাকা ব্যয় করবার জন্য ধরা হয়েছে তাকে আমি স্বাগত জানাচ্ছি। কিন্তু আমি মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি দিতে বলছি যে এই সমস্ত পশু চিকিৎসালয়ে ডাক্তারদের সময় মতো পাওয়া যায় না এবং যদি বা পাওয়া যায় তাহলে ডাক্তারদের এক্সট্রা ফি দিতে হয় তাছাড়া তাদের নিকট হইতে চিকিৎসা পাওয়ার কোনও ব্যবস্থা নাই। এক্সট্রা ফি না দিলে চিকিৎসা হয়না এবং ওষুধ বাইরে থেকে কিনতে হয়। আপনার যে প্রোজেক্ট অফিসগুলি আছে সেখানে বসে তাস খেলতে দেখেছি। আমি কিছুদিন আগে আপনার কাছে অভিযোগ করেছিলাম বারাসতে যে দপ্তর আছে সেখানে বসে তাস খেলে অফিসারদের খোঁজ পাওয়া যায়না। এই যে আপনার প্রশাসনযন্ত্রে যে ঘুঘুর বাসা আছে সেই বাসাকে যদি আপনি ভাঙ্গতে না পারেন, তাহা হলে আপনার শত শুভ প্রচেষ্টা ব্যর্থ হবে। দীর্ঘ ৩০ বৎসর ধরে যারা অপেক্ষা করল আমি আপনার কাছে আবেদন জানাব বামফ্রন্টের যে কর্মসূচি গ্রামের মানুষকে প্রকল্পে জড়িত করতে হবে, গ্রামের বেকার যুবকদের জড়িত করতে হবে। আপনাকে আরও গ্রামমুখি প্রকল্পকে নিয়ে যেতে হবে। সঙ্গে সঙ্গে ফডার লাইসেন্সগুলি আমি দেখেছি মাড়োয়াড়ীদের কুক্ষিগত, এটা আপনার কাছে আমার আবেদন যে বাঙালি বেকার যুবকদের এটা দেওয়ার ব্যবস্থা করবেন এই কথা বলে এই সাজেশনগুলি আপনার কাছে রাখছি এবং আবার ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ার এর কথা বলে আমি আপনার ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্পিকার, স্যার, আমি বাজেট সমর্থন করে আপনার মাধ্যমে আমাদের মন্ত্রী মহাশয়কে কিছু নিবেদন করতে চাই। তিনি কলকাতায় দুধ সরবরাহ করছেন এবং দুধ সরবরাহ বাড়াবার চেষ্টা করছেন এটা ভাল কথা। সঙ্গে সঙ্গে কলকাতায় সরবরাহ করতে গিয়ে পাড়াগ্রাম যেন মরুভূমিতে পরিণত না হয় সেদিকে তিনি লক্ষ্য রাখবেন। আপনি গরু উৎপাদন বাড়াবার চেষ্টা করছেন কিন্তু আপনার '৭২ সালের গণনা আবার নূতন করে করানো উচিত বলে মনে করি, কত গাই আছে এবং তা থেকে কত দুধ পান। আমরা দেখছি যে আর্টিফিশিয়াল ইনসেমিনেশন সেন্টার অত্যন্ত কম এবং ইনসেমিনেশন দ্বারা সমগ্র এলাকার গরুগুলিকে গর্ভবতী করা হচ্ছেনা। দুধ নেবার সঙ্গে সঙ্গে আপনি যদি দুধের

প্রডাকশন পাড়াগ্রামে না বাড়ান তাহলে পাড়াগ্রামের লোকেরা—দুধ দেওয়ায় তারা কিছু টাকা পাবে ঠিকই, কিন্তু পাড়াগ্রামের সন্তানরা দুধ থেকে বঞ্চিত হয়ে যাবে এই দিকে লক্ষ্য রাখতে হবে। আর একটি জিনিস আমি দেখেছি হলষ্টিন গাই যেটা আপনারা ইনসেমিনেশন করে তৈরি করছেন, সেই হলষ্টিন গাই যারা পোষে তারা বেশি দুধের লোভে বাছুরটাকে না খেতে দিয়ে মেরে ফেলে। অধিকাংশ গাভীকে দেখেছি তাদের বাছুর নেই, আপনাকে সেদিকেও লক্ষ্য রাখতে হবে যাতে এই উন্নত জাতের গাভীগুলির বাছুর বেঁচে থাকে। পশু চিকিৎসা সম্বন্ধে যে ব্যবস্থা গ্রামে গ্রামে আছে যেটা অতি সামান্য। একটা গঞ্জ থেকে দূর পাড়াগ্রামে যেতে গেলে সেখানে ডাক্তাররা অনেক ফি দাবি করে কিম্বা বলে যে গরুটা নিয়ে আসো। পশু চিকিৎসার ব্যাপারে পাড়াগ্রামের লোকেরা খুব উদাসীন। ছেলের রোগ হলে যে পয়সা খরচ করে, গরুর রোগ হলে সেই পয়সা খরচ করতে চায়না। এখানে হাতুড়ে ডাক্তাররা চিকিৎসা করে। আমরা সরকারি ভাবে সেই পশু চিকিৎসা ব্যবস্থাটাকে আরও উন্নত একটু ওষুধ দেবার ব্যবস্থা যদি না থাকে তাহলে পাড়াগ্রামের গাভীগুলির ভাল অবস্থা হবেনা। আপনি ছাগলের কথা বলেছেন, ছাগল ভাল জিনিস, লাভও বেশি হয়, বছরে দু'বার বাচ্চা হয়। ছাগলে কি না খায় পাগলে কি না বলে, এই বলে একটি কথা আছে। ছাগল তখনি লাভবান হয় যখন পরের ফসল খায়। সেই ছাগলের ফডারের কথা আপনি কিছুই বলেননি। ছাগলের ফডার যদি যোগাড় না করা যায় তাহলে ছাগল পরের ফসল খেয়ে লাভবান হবে ও অপরের ফসল নষ্ট করবে। এই ছাগলের ফডারের জন্য কাঁচা ঘাস বা কাঁচা পাতা, সেটার কথাও আপনাকে সঙ্গে সঙ্গে চিন্তা করতে হবে। ছাগল চাষ, মুরগী চাষ এবং শূয়রের চাষ করার টাকা কোনও ফাণ্ড থেকে দেয় আমি জানিনা, এস এফ ডি আছে, সি এফ ডি, আছে, নানা ফোরাম আছে এবং এক একটা অর্গানাইজেশন কেবল এক এক জায়গায় কাজ করে, সব জায়গায় কাজ করেনা। পাড়াগ্রামের লোকদের মুরগী পোষার ব্যাপারে কোনও সাহায্য, ছাগল পোষার ব্যাপারে কোনও সাহায্য এবং শূয়র পোষার ব্যাপারে সাহায্যের অত্যন্ত সামান্য অংশ গিয়ে পৌছায়। ছাগলের ব্যাপারে আর একটা জিনিস দেখতে হবে যে যে ছাগলের দুধ বেশি হয় সেই ছাগল পাড়াগ্রামে সরবরাহ করবেন এটাই লোকে আশা করবে। এতে দুটি কাজ পাবো, দুধ এবং ছাগল দুটিই আমাদের হবে। মুরগী পোষার ব্যাপারে আপনারা যে সিস্টেম বলেছেন তা পাড়াগ্রামে কম পায় এবং সে বিষয়ে তার প্রচারও নেই। মুরগীর বাচ্চাকে সরবরাহ করার যে ব্যবস্থা সে ব্যবস্থাও অত্যন্ত কম আছে। আপনি মুরগী পোষার ব্যবস্থা যদি করেন পাড়াগ্রামে তাহলে গরিব চাষীরা এখন যেভাবে মুরগী পোষে তাতে নানা জায়গা থেকে নানা কিছু খুটে খেয়ে নানা রকম অসুখ তাদের হয় যার ফলে মাঝে মাঝে তারা মারা যায়। এই ব্যবসায় যদি লাভবান হতে হয় তাহলে আপনাকে মুরগী চিকিৎসা ও মুরগীর বাচ্চা সরবরাহ করার ব্যবস্থা—যেটা ব্লকে ব্লকে ছিল, যেটা বর্তমানে উঠে গিয়েছে, সেটা করতে হবে। মুরগীর মাংসের কথা বলেছেন, এটা অত্যন্ত উপাদেয় মাংস। শুনেছি রাইটার্স বিল্ডিংএ সস্তা দরে বিক্রি হয় এবং বড় বড় অফিসাররা তা পায় কিন্তু ছোট ছোট অফিসার বা কর্মচারিরা তা পায়না। এই মাংস যদি দিতে হয় তাহলে বড় বড় অফিসারদের বেশি পয়সা আছে তারা বাজার থেকে কিনতে পারে, গরিব মানুষরা যাতে পায় সেই ব্যবস্থা আপনি করবেন।

[4-40 - 4-50 P.M.]

আমি এবার কলকাতায় দুধ সরবরাহ সম্বন্ধে কিছু বলব। (এখানে লাল আলো জ্বালানো হয়) আমি স্যার, মুর্শিদাবাদ জেলায় দেখেছি একটা গাড়িতে লেখা আছে ফ্লাড অপারেশন, পরে জানতে পেরেছি ওটা হচ্ছে দুধের গাড়ি। দুধ কলকাতায় সরবরাহ করা হয়, কিন্তু ওখানে লীন পিরিয়ড বলে দুধের কম দেওয়া হয়, কিন্তু আমি জিজ্ঞাসা করি কলকাতায় যে দুধ বিক্রি হয়, সেখানে লীন পিরিয়ড বলে কম দাম নেওয়া হয়? আর এই দুগ্ধ প্রতিষ্ঠানে কোটি কোটি টাকা লোকসান যাচ্ছে, এখানে ডিরেক্টর, আই এ এস অফিসার যাঁরা আছেন তাঁরা মোটা মোটা টাকা খাচ্ছেন এই কারণেই এত লোকসান হচ্ছে, এই অবস্থার রদ বদল হওয়ার দরকার। আশা করি তিনি কলকাতার দুগ্ধ ব্যবসাকে লাভবান করার চেষ্টা করবেন। এই আশা করে, হাউসে যে বাজেট বরাদ্দ রেখেছেন, তাকে সমর্থন করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পশুপালন দপ্তরের উপর দুটি বাজেট—২৭ কোটি ১৮ লক্ষ ৪৪ হাজারের একটি, আর একটি হচ্ছে ১১ কোটি ৫৮ লক্ষ ৭৫ হাজারের। দুটো মিলিয়ে দাঁড়াচ্ছে ৩৮,৭৭,১৯,০০০ টাকা। তার উপর দুধ, ঘি, মাখন, ডিম, মুরগীর মাংস এসব শুনে মনটা বেশ ভরে উঠে। পশ্চিম বাংলায় যদি ৫ কোটি লোক বাস করে তাহলে মাথা পিছু বরাদ্দ দাঁড়ায় সাড়ে সাত টাকা, যদি এস্টাবলিশমেন্ট খরচ আড়াই কোটি টাকা ছেড়ে দিই তাহলে মাথা পিছু বরাদ্দ দাঁড়ায় ৫ টাকা। এই যে বরাদ্দ মাথা পিছু সেটা সুন্দরবনে যে বাস করে, তারও মাথা পিছু ৫ টাকা, আবার যে নদীয়ায় বাস করে তারও মাথা পিছু ৫ টাকা এবং কলকাতায় যে বাস করে তারও জন্য মাথা পিছু যদি একই সমান হয়, তাহলে তাকেই বলব সম বন্টন। আমরা যে গ্রাম বাংলায় বাস করি সেখানে কি দেখতে পাই? একটু আগে সত্যবাবু বলে গেলেন মুরগীর মাংস রাইটারস বিল্ডিংসে বিলি করা হয়, সেখানে অফিসাররা তা সস্তা দামে খান। গ্রামবাংলায় আমরা মুরগীর মাংসতো দূরের কথা গ্রামে যারা বাস করে তারা দুধ খেতে পাচ্ছেনা, এমন কি বাচ্চাদের খাওয়াবার জন্য দুধ পাইনা। হরিণঘাটার দুধ কলকাতায় আসে, আমি এ বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এখানে কলকাতায় আমুল থেকে আরম্ভ করে, ল্যাক্টোজেন থেকে আরম্ভ করে সব রকম বেবি ফুডই পাওয়া যায়। হরিণঘাটার দুধ যে রাস্তা দিয়ে আসে, সেই রাস্তার উপর যে সাধারণ মানুষ বাস করে, বারাসতের সাধারণ মানুষ, দে-গঙ্গার সাধারণ মানুষ তারা কোনওদিন দেখলনা সেই দুধের রং সাদা না কালো। দীর্ঘদিন ধরেই এই অবস্থা চলে আসছে। আশা করি গ্রাম বাংলার লোকের কথা ভেবে মাননীয় মন্ত্রী মহাশয় এই দৃষ্টিভঙ্গি পাল্টাবার চেষ্টা করবেন। গ্রামের অর্থনীতি কৃষিভিত্তিক অর্থনীতি, সেই অর্থনীতি কৃষির সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি উন্নয়ন করার জন্য উন্নত জাতের ষণ্ড এনেছেন। লর্ড লিনলিথগোর আমলের কথা মনে পড়ে। তিনি যখন ভারতের গভর্নর জেনারেল তখন অস্ট্রেলিয়া থেকে উন্নত জাতের ষণ্ড এনে ক্রস ব্রিডিং করে পশুপালনকে যাতে উন্নত করা যায় তার চেষ্টা করা হয়েছিল। তার পর বহু যুগ কেটে গেছে, বহু বছর কেটে গেছে। আমি হিমুল পরিদর্শন করতে যেয়ে দেখে এসেছি সেখানে উন্নত জাতের ষণ্ড আছে, সেখানে পরিকল্পনা করে ব্রিডিং করার চেষ্টা হচ্ছে। আমি ২৪ পরগনার

মানুষ হিসাবে বলতে পারি, কি দক্ষিণ ২৪ পরগনায়, কি উত্তর ২৪ পরগনায় কোথাও এই জাতের ষণ্ড আছে কিনা আমার জানা নাই। আমার দু' নম্বর কথা হচ্ছে ভূষি। ওই ভূষি নিয়ে এর আগে কেলেঙ্কারী হয়েছে। গ্রামবাংলার এই ভূষির [illegible] কি ব্যবস্থা, গ্রাম বাংলায় যারা পশুপালন করে, সেই সমস্ত গরিব কৃষকদের কিভাবে এই ভূষি দেবেন জানতে চাই। গ্রাম বাংলায় পশুর খাদ্যের অভাব, তাই গ্রামে ব্লক থেকে প্রতি অঞ্চল থেকে এই পশুখাদ্য কিভাবে বিতরণের ব্যবস্থা করা হচ্ছে? গ্রাম বাংলার অর্থনীতি পোল্ট্রির সঙ্গে জড়িত। হ্যাঁ মুরগী ইত্যাদি পালন করে সাধারণ মানুষ অতিরিক্ত অর্থ আয়ের সুযোগ নিয়ে থাকে। কিন্তু দেখা যায় এই হাঁস মুরগীর যখন রোগ দেখা দেয় তখন তার জন্য ভেটেরিনারী সার্জেন পাওয়া যায়না। এটা বাস্তব অভিজ্ঞতা সাধারণ মানুষের। [শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় কিছু বলিতে থাকেন] বীরেনবাবু চিৎকার করলে হবে না। আপনার গলায় জোর থাকলেও, আমার গলায় জোর আছে, আমিও চিৎকার করতে পারি। চিৎকার করে আমাকে দমাতে পারবেন না। সেখানে দেখা গিয়েছে ভেটারনারী সারজেনকে খবর দিলে সময়ে তারা যান না, যোগাযোগ করেন না। সাধারণ মানুষ পশু পালন দপ্তরের কাছ থেকে কোনও সুযোগ পান না। আমি মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করি এই মাথাভারী প্রশাসন সম্পর্কে এবং অফিসারদের এই যে জনসাধারণের প্রতি সহানুভূতিহীন মনোভাব গড়ে উঠেছে, এর পরিবর্তনের জন্য। আমি মনে করি মন্ত্রী মহাশয় এ বিষয়ে সচেষ্ট হবেন। কারণ এমনিই অবস্থা দেখা গিয়েছে পশু চিকিৎসার জন্য যে ঔষুধ সেই ঔষুধ কিনতে বাজারে পাওয়া যায় না। বাইরে যদি কিনতে চাই ভেটারনারী সারজেনরা যে ঔষধ লিখে দেন তা পাওয়া যায় না সাধারণ বাজারে। অধিকাংশ ক্ষেত্রে এটা দেখা যায়। অধিকাংশ ক্ষেত্রেই তা আউট অফ মার্কেট। আমি নিজের গরুর জন্য ঔষধ কিনতে যেয়ে বাজারে ঔষধ পাই নি। এক একটা ব্লকে ভেটারনারী সারজেন থাকেন। ব্লক থেকে সুদূর গ্রামাঞ্চলের দুরুত্ব কোনও জায়গায় এক মাইল, কোনও জায়গায় ১০ মাইল এবং সেখানে ভেটারনারী সারজেনকে খবর দিলে তারা সেখানে যেতে চান না। বা সেখানে তাদের অ্যাসিস্টেন্টকে পাঠান না। এটা যদি ডিসেন্ট্রালাইজ করে অঞ্চল ভিত্তিক কোনও ব্যবস্থা পশু পালন দপ্তর করেন, তাহলে সেখানে সুবিধা হয়। আমি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, উত্তর ২৪-পরগনার দু' নম্বর ব্লক যেখানে সেখান থেকে শেষ প্রাতে হলদিবেড়িয়াঘাট—এই অঞ্চলের প্রায় ১৫/২০ মাইলের ব্যবধান। অতএব এত দূরে ব্লকে গিয়ে ভেটারনারী সারজেনের সাহায্য নিয়ে পশুর উন্নয়ন করা সাধারণ মানুষের পক্ষে সম্ভব হয় না। তাই আমি অনুরোধ করি, ওই কেন্দ্রের অন্তর্গত, বারাসাত ব্লকের অন্তর্গত, বেলিয়াঘাটা, না হয় গোলাবাড়ি, না হয় আলিপুর—যেকোনও জায়গায় সাব-সেন্টারের ব্যবস্থা করা হোক। আর একটা কথা আমি বলব .............

**Mr. Deputy Sepaker :** According to the schedule the time allotted for discussion on Demands Nos.55 and 56 will be over at 4.50 p.m. but I find some more time will be required to complete the discussion. Therefore, under Rule 290 of the Rules of Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly, I seek consent of the House for extending the time for discussion on Demands by half an hour. I hope the House will agree to it.

(Voices—Yes, Yes)

Taking the sense of the House I extend the time by half an hour.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে ব্যাপারে বলছিলাম, ডানকুনি প্রকল্প সম্বন্ধে মন্ত্রী মহাশয় বলেছেন, প্রকল্প চালু হয়ে গেলে, দেগঙ্গা, শ্যামডাঙ্গা, বারাসাত—এই সমস্ত জায়গায় তিনি দুধ খাওয়াবেন। জানি না, সেই ডানকুনি প্রকল্প কতদিনে শেষ হবে, সাধারণ মানুষের কাছে তিনি দুধ তুলে দিতে পারবেন। তবে একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করি, এই যে সরকারি প্রকল্প, যেমন হিমুলে যেয়ে দেখে এসেছি, লক্ষ লক্ষ কোটি কোটি টাকার যন্ত্রপাতি কেনা হয়েছে, কিন্তু মেশিন আইডেল হয়ে পড়ে রয়েছে। এখনও আমাদের হিমুল কো-অপারেটিভ সোসাইটি লসে রান করছে। এইসব জিনিসগুলো বিবেচনা করে দেখুন। সেই সঙ্গে বলব, মেদিনীপুরের জন্য, উত্তর ২৪-পরগনার জন্য, দক্ষিণ ২৪-পরগনার জন্য এবং প্রত্যেকটি জেলার জন্য একটি করে প্রকল্প চালু করুন। সব জায়গায় দুধ দেওয়ার ব্যবস্থা করুন। সব মানুষ যাতে দুধ পায় তার জন্য ব্যবস্থা করুন। তবে একটা কথা বলব, আমরা যতদূর সরকারি প্রকল্প দেখেছি সবগুলো লোকসানে রান করছে। বহু টাকা লোকসান হয়েছে। তার মধ্যে নিশ্চয় হরিণঘাটার লোকসান আছে, হিমুলের লোকসান আছে। আমাদের যদি সব জায়গায় লোকসান হয় তাহলে দেশের মানুষকে এই লোকসানের ভার বহন করতে হবে। তারজন্য ট্যাক্স করতে হবে সাধারণ মানুষের উপর। এর ফল ভোগ করে কিন্তু কিছু মাথাভারী লোক। এর মাধ্যমে কিছু তেলা মাথায় তেল দেওয়া হয়। কিছু লোক এর সুবিধা ভোগ করে থাকে।

[4-50 – 5-00 P.M.]

এই যে অ্যাডমিনিস্ট্রেটর আপনার তার জন্য মানুষদের উপর আরও ট্যাক্সেশন হচ্ছে। আর কলকাতায় হ্যাবসদের সংখ্যা বেশি আর গ্রাম বাংলায় হ্যাবনটসদের সংখ্যা বেশি। আমার একটা নির্দিষ্ট কথা যে কলকাতার মানুষের পার ক্যাপিটা ইনকাম বেশি আর গ্রাম বাংলার মানুষদের পার ক্যাপিটা ইনকাম কম। আপনি গ্রাম বাংলার মানুষদের উপর একটু সিমপ্যাথি দেখাবেন। যাতে গ্রাম বাংলার গরিব মানুষরা একটু দুধ পায় যেসব লো ইনকামগ্রুপের লোক আছে তারা যাতে একটু দুধ পাবার সুযোগ পান তার ব্যবস্থা করবেন। আর আমরা দেখছি সমস্ত সরকারি সংস্থায় লোকসান হচ্ছে। এই সমস্ত লোকসান বন্ধ করবার চেষ্টা করুন। নিশ্চয় গ্রাম বাংলার সাধারণ মানুষ এটা সহ্য করবে না। এখনও ডিম বিভিন্ন জায়গা থেকে আমদানি করতে হয় যেমন মাদ্রাজ থেকে এখনও এখানে ডিম আমদানি হয়, বিহার থেকে, ইউ. পি. থেকে ডিম আমদানি করা হয়। আর আমি গ্রামের মানুষ, আমিও যদি এই কলকাতায় ডিম বেচে যাই। আজকে এতেও কলকাতার চাহিদা মিটছে। তাহলে দেখুন গ্রাম বাংলার কি অবস্থা কি তার চিত্র আমি সেই চিত্রের দিকে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে আমার বাজেট বরাদ্দের বিরোধিতা করা হয়েছে। কিন্তু কি বিরোধিতা করতে চান সেটা আমি ঠিক

বুঝতে পারলাম না। আমি যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছি তাতে কিছু উৎপাদন বাড়াতে চেয়েছি। তাঁরা এর বিরোধিতা করতে চান? এর বিরোধিতা করার কি আছে? আমাদের সীমিত ক্ষমতা দিয়ে আমরা দুধের উৎপাদন পশ্চিমবাংলায় বাড়াতে চেয়েছি। সেটাতে কি তাঁরা বিরোধিতা করছেন? এখন আমরা মূলত ইউরোপ থেকে গুঁড়া দুধ, বাটার অয়েল পশ্চিমবাংলার শিশু ও রোগীদের জন্য আমদানি করে থাকি। ইউরোপের সমস্ত মাল্টি ন্যাশনাল কর্পোরেশন,—পশ্চিম জার্মানী, ফ্রান্স, ডেনমার্ক ইত্যাদি জায়গায় মাল্টি ন্যাশনাল কর্পোরেশনের বড় বড় সমস্ত একচেটিয়া পুঁজিপতি এবং আরও বহু জায়গার ব্যবসায়ী যারা এই গুঁড়া দুধের কারবার করে তাদের থেকে আমরা দুধ নিয়ে আসি। আমরা দেশে দুধ সরবরাহ না বাড়িয়ে কি এদের থেকে দুধ আমদানি করবার চেষ্টা করব? সেই দিকে কি আমাদের ঝোঁক রাখতে হবে? এখানে বহু জ্ঞানী লোক রয়েছেন আমি তাঁদের জিজ্ঞাসা করি এই কথা। তাই আমাদের বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে একটা উদ্যোগ নিয়েছে, একটা পদক্ষেপ গ্রহণ করেছে যে যদি ভাল জাতের গরু না আমরা সৃষ্টি করতে পারি তাহলে ভাল এবং বেশি দুধ উৎপাদন হবে না। আমরা সেই পদ্ধতি গ্রহণ করেছি। আমরা চেষ্টা করেছি যাতে গ্রাম বাংলায় এবং শহরে সস্তা দরে দুধ পরিবেশন করতে পারি। এর কি ওঁরা বিরোধিতা করছেন? আমি আশ্চর্য হয়ে গেলাম মাননীয় সদস্য কিরণময় নন্দ মহাশয় বলেছেন যে দলবাজি করা হচ্ছে। আমি জোর করে বলতে পারি এটা সম্পূর্ণ অসত্য কথা। কংগ্রেস রাজত্বকালে হরিণঘাটা ডেয়ারিতে, বেলগেছিয়া এবং বিভিন্ন চিলিং প্ল্যান্টে দলবাজি করে সব লোক রিক্রুট করেছে। তাদের অনেকে কোনও কাজ করে না। আমরা সেখানে চেষ্টা করছি সব লোকদের নিয়ে কাজ করাতে।

আমরা দলবাজি করছি না। এই কথা ঠিক যে ৩০ জনকে আমরা চাকরিতে ফিরিয়ে নিয়েছি। কংগ্রেস গভর্নমেন্টের আমলে অকারণে, বিনা কৈফিয়তে মিশায় আটক করে তাদের চাকরি থেকে ছাঁটাই করা হয়েছিল। তারা সব মাস্টার রোল ওয়ার্কার। এই সমস্ত লেবারদের ছাঁটাই করা হয়েছিল। কংগ্রেসি গুণ্ডারা গিয়ে গুণ্ডামী করে তাদের তাড়িয়ে দিয়েছিল, মিশায় জেলে গিয়েছিল। পরবর্তীকালে তারা খালাস পেয়েছে। তাদের চাকরিতে ফিরিয়ে নেওয়া হয়েছে। কাজেই সেখানে কোনও দলবাজি করা হয় নি। **(ভয়েস) : শ্রী সন্তোষ রাণা : সবাই চাকরি ফিরে পায় নি, ৩ জন মাত্র পেয়েছে।** ৩ জন চাকরি ফিরে পেয়েছে, একজনের পুলিশ রিপোর্টে আটকে আছে। আমরা এদের ফিরিয়ে নিয়েছি। মাননীয় সদস্য কিরণময় নন্দ জেনে রাখুন, সংযুক্ত সোসালিস্ট পার্টির ওয়ার্কার, মাননীয় সদস্য কাশীকান্ত মৈত্রও সুপারিশ করেছেন। আমি তাঁর কথা বিবেচনা করছি এবং আরও কয়েকজনকে আমরা ফিরিয়ে নিয়েছি। কংগ্রেস দলের মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ শুনে রাখুন কংগ্রেস দলের লোক যাদের মিশায় দিয়েছিল, তাদেরও আমি চাকরি ফিরিয়ে নিয়েছি। সুতরাং দলমত নির্বিশেষে কংগ্রেসি স্বৈরশাসন জরুরি অবস্থার সময়ে যারা নির্যাতিত হয়েছিল তাদের চাকরিতে ফিরিয়ে নিয়েছি। বামফ্রন্ট সরকারের নীতিই হচ্ছে দলমত নির্বিশেষে সকলকে সরকারি সুযোগ দিতে হবে, রাজনৈতিক কারণে কাউকে বরখাস্ত করা হবে না। মাননীয় সদস্য কিরণময় নন্দ যে কথাটি বললেন সেটা তিনি ভাল করে অনুসন্ধান করুন। ভাল করে অনুসন্ধান না করে বিধানসভায় একটা ভুল তথ্য বা মন্তব্য পরিবেশন করাটা বোধ হয় ঠিক নয়। তিনি ফিল্ড অ্যাসিস্ট্যান্টদের চাকরি সম্পর্কে বলেছেন, তাদের বদলি সম্পর্কে বলেছেন। এই কথা ঠিক যে তারা খুব অল্প মাইনে

পায়। তাদের পে স্কেল বর্দ্ধিত করেছি সম্প্রতি এবং তারা নিজ নিজ জায়গায়, জেলায় যাতে কাজ করতে পারে তার জন্য ব্যবস্থা করছি। কিন্তু কংগ্রেস রাজত্বে রাজনৈতিক বিচারে অন্যায় করে দক্ষিণ বাংলার লোককে উত্তরবাংলায়, আর উত্তরবাংলার লোককে দক্ষিণ বাংলায় পাঠানো হয়েছিল। এটা কংগ্রেস রাজত্বেই হয়েছিল। আমরা ন্যায় বিচার করবার চেষ্টা করছি। আমরা তাদের নিজ নিজ জেলায় পাঠাবার ব্যবস্থা করছি। মাননীয় সদস্য অধ্যাপক হরিপদ ভারতী একটি কথা বলেছেন, তার মতো লোক যখন এই মন্তব্য করেছেন তখন সেটার উত্তর দেওয়া উচিত বলে আমি মনে করছি। তিনি বলেছেন ৩/৪ বছরের বেশি যারা গ্রামে একই পোস্টে আছে তাদের আমরা বদলি করেছি। আমরা তাদের কাজের বিচার করে অত্যন্ত যুক্তি সঙ্গত কারণ নিয়েই বদলি করেছি। এখানে কোনও দলবাজি হয় নি। এই ব্যাপারে আমরা কো-অর্ডিনেশন কমিটি, ফেডারেশনের সদস্যদের মতামত নিয়েই বদলি করেছি। সুতরাং ন্যায় বিচারই হয়েছে; অবিচার কিছু হয় নি। রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে, দলবাজি নিয়ে কিছুই হয় নি। ডানকুনি ডেয়ারি এসট্যাবলিশমেন্ট সম্পর্কে প্রশ্ন করেছেন। এই ডানকুনি ডেয়ারি ডেভেলপমেন্ট প্রোজেক্টকে আমরা আগামী ১৮ মাসের জন্য ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের হাতে পরিচালনা দিচ্ছি; শুধু পরিচালনা মাত্র। এর মধ্যে গুজরাটি, বাঙালি—বাঙালি, অবাঙালির প্রশ্ন আমি আনছি না। এই কথা সকলেই জানেন ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ড ভারতবর্ষে সব থেকে ভাল সংগঠন দুধ-এর ব্যবসা, সংগ্রহ এবং ডেয়ারি পরিচালনা ব্যাপারে। আমাদের পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের ডাইরেক্টরেট মারফত যদি আমরা এখনই এটা চালাতে চাই তাহলে হিসাব করে দেখেছি ২ বছরে অন্ততপক্ষে ২০ লক্ষ টাকা লোকসান হবে। পশ্চিমবঙ্গ সরকারের এই টাকা আপনারা লোকসান দিতে রাজি হবেন? নিশ্চয় রাজি হবেন না। সুতরাং আমরা ডানকুনি ডেয়ারি সম্পর্কে ভেবেছি এবং ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের সঙ্গেও আলোচনা করেছি। ১৮ মাস তারা চালাবেন এক-ইভিন (Block even point) পয়েন্ট পর্যন্ত। অর্থাৎ যে অবস্থায় এলে লোকসান হবে না, লাভের সুযোগ হবে, সেই অবস্থা পর্যন্ত তারা চালাবেন। পশ্চিমবাংলার লোকজনের চাকরির অবকাশ যাতে থাকে সেটা আমরা নিশ্চয় দেখব এবং ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ড-এর যারা কর্মকর্তা তাদের কাছে আমরা এই বক্তব্য রেখেছি। তারা তার জবাব দিয়েছেন আমাদের পশ্চিমবাংলা থেকেই কর্মচারী নিয়োগ করা হবে। তবে দু-একজন বড় ইঞ্জিনিয়ার ও ম্যানেজার তারা হয়ত অন্য জায়গা থেকে নিয়ে আসতে পারে।

[5-00 – 5-10 P.M.]

কংগ্রেসের শ্রী রজনী দলুই মহাশয় বলেছেন, কোনও নতুন পরিকল্পনা নেই। পরিকল্পনা আছে বই কি। দুধের ব্যাপারে আপনারা যে ভুল পরিকল্পনা করেছিলেন আমরা সেটা বাদ দিয়ে দেয়েছি। তারপর সরকারি দলের মাননীয় সদস্য শ্রী জ্ঞান বিশ্বাস বলেছেন, শ্বেত বিপ্লব মানে প্রতি বিপ্লব। আমি রাজনীতির তত্ত্বকথার মধ্যে যাচ্ছি না। তবে হ্যাঁ, শ্বেত বিপ্লব মানে প্রতি বিপ্লব, জগতের রাজনৈতিক-ইতিহাস সেই কথাই বলে। কংগ্রেসি মহাশয় আপনারা যে শ্বেত বিপ্লবের কথা বলেছিলেন তার ফল হয়েছে এই যে, ঐ ইউরোপের গুঁড়ো দুধের উপর নির্ভর করতে হচ্ছে। আমরা আমাদের বামফ্রন্ট সরকারের সঙ্গে পরামর্শ করে সেই নীতি বদলে গ্রামে গ্রামে নতুন করে শঙ্কর জাতীয় গাই সৃষ্টির চেষ্টা করছি। দেশি গাই এবং বিদেশি

ষাঁড়ের সংমিশ্রণে সেই শঙ্কর জাতীয় গরু হবে। সেই গরু হয়ত আজকেই দুধ দেবে না কিন্তু ২/৩ বছর পরে সেই গরু দুধ দেবে এবং তাতে দুধের উৎপাদন বেশি হবে। তারপর গ্রাম থেকে দুধ নিয়ে এসে শহরে বিক্রি করা হচ্ছে এই অভিযোগ ঠিক নয়। এতদিন পর্যন্ত গ্রামের দুধ উৎপাদকরা ন্যায্য দাম পেতেন না। এখন ন্যায্য দামে গ্রামের দুধ উৎপাদকদের কাছ থেকে দুধ নিয়ে এসে আমরা শহরের অল্প আয়ের লোকেদের কাছে বিক্রি করছি। সরকারি দুগ্ধ পরিকল্পনার এটাই হচ্ছে দৃষ্টিভঙ্গি। এই সঙ্গে সঙ্গে গ্রামে পশুদের উন্নয়ন এবং পশু খাদ্যের উন্নয়নের ব্যাপারেও চেষ্টা করা হচ্ছে, ব্যবস্থা করা হচ্ছে। সেখানে গ্রামের দুধ উৎপাদকরা যাতে নিজেরা খেতে পারেন এবং বাড়তি দুধ যাতে কিছুটা বিক্রি করতে পারেন সে জন্য চেষ্টা করা হচ্ছে, ব্যবস্থা করা হচ্ছে। দুধকে একটা শিল্প হিসাবে আমরা নিতে চাই, একে একটা ব্যবসা হিসাবে আমরা গড়ে তুলতে চাই। আগে এই ব্যবসাটা একটা সম্প্রদায়ের মধ্যে সীমাবদ্ধ ছিল, এখন সেই ব্যবসাটা আমরা গ্রামের কৃষক, মধ্যবিত্ত, কুটিরশিল্পী—সকলের মধ্যে সেই ব্যবসাটা সম্প্রসারণ করতে চাই। এর মাধ্যমে গ্রামীণ অর্থনীতির উন্নতি হবে, লোকের কর্মসংস্থান হবে, গ্রামের লোকের আয় বাড়বে বা একটা আয়ের পথ খুলে যাবে। এখন দুধ শহরে আসে। পশ্চিমবাংলা সরকার যতখানি দুধ সংগ্রহ করেন তার চেয়ে বেশি দুধ সংগ্রহ করে পশ্চিমবাংলা বা কলকাতার বড় বড় মিষ্টান্ন ব্যবসায়ীরা। অনেক বড় বড় মিষ্টান্ন ব্যবসায়ী আছেন, বলুন, তারা কোথা থেকে ছানা পান? দু/একজনের হয়ত নিজস্ব ডেয়ারি থাকতে পারে কিন্তু সকলের তো নিজস্ব ডেয়ারি নেই। আজকে গোটা পশ্চিমবাংলার গ্রামের দুধ শুষে নিয়ে আসে তারা কলকাতায়—এসব কি আপনারা দেখেন না? আজকে ট্রেনের ডেলি প্যাসেঞ্জার যারা আছেন তারা জানেন, ট্রেনে করে শত শত মণ ছানা প্রতিদিন নিয়ে আসা হয়। আমরা মিল্ক প্রডাকশন কনট্রোল অ্যাক্ট—সেটাকে আস্তে আস্তে প্রয়োগ করবার চেষ্টা করছি যাতে এখানে কিছু বাধা দেওয়া যায়, গ্রামের দুধ গ্রামে থাকে এবং তা করে সেটা সরকার ন্যায্য দামে নিয়ে এসে যাতে গ্রামও শহরের জনসাধারণের মধ্যে বিক্রি করতে পারে। ডানকুনি ডেয়ারি চালু হলে আমরা একটা পরিকল্পনা করেছি সেটা হচ্ছে, আমরা প্লাস্টিকের প্যাকেটে করে দুধ দেব—তার নাম হচ্ছে, স্যাচেট। আমরা গ্রামের মুদিখানার দোকানেও সে দুধ বিক্রি করতে পারি। তারপর কলকাতায় যে Bulk vending মেশিন নিয়ে আসার পরিকল্পনা আছে সে বিষয়ে আমি আলোচনা করেছি। সেখানে বোতাম টিপলে দুধ বেরিয়ে আসবে। সেখানে যার যেমন সামর্থ খরচ করার সেই অনুযায়ী দুধ নিতে পারবেন। স্যাচেষ্ট অর্থাৎ প্লাস্টিকের প্যাকেটে আমরা ২৫০/৫০০ এক লিটার— এই রকম সমস্ত প্যাকেট আমরা গ্রামে বিলি করতে পারব। ডানকুনি ডেয়ারি হলে সেটা করতে পারব। পরে বর্ধমানের ডেয়ারি চালু হলে সেটা আরও প্রসারিত হবে, কৃষ্ণনগরেরটা হলে আরও প্রসারিত হবে। Beldanga feeder balancing dairy plant. করা হচ্ছে, তাতে আরও প্রসারিত হবে। মাননীয় সদস্য হাসানুজ্জামান সাহেব বলেছেন, আমরা গ্রামের লোকরা কি পাব না? হ্যাঁ নিশ্চই সবাই সুযোগ পাবে। আমরা চেষ্টা করব। কিন্তু আপনারা যদি এক বছরের মধ্যে গ্রামে সরবরাহ চান তাহলে সম্ভবপর হবেনা। আমাদের এই পরিকল্পনা। এই পরিকল্পনাকে আপনারা সমর্থন করুন, এটাকে কার্যকর করতে সহায়তা করুন তাহলে ধাপে ধাপে আমরা এই পরিকল্পনাকে এগিয়ে নিয়ে যেতে পারব। বীরভূমে মুরারী চিলিং প্লান্ট হবে কিনা এই প্রশ্ন উঠেছে। আমি কোনও নির্দিষ্ট জায়গায় কথা এখনই বলতে পারছি না। আমার বাজেট

বক্তৃতায় আমি উল্লেখ করেছি এবং আমি বলতে চাই যে আমরা আগামী বছরে অর্থাৎ ১৯৭৮-৭৯ সালে আরও ৬টি সংগ্রহ কেন্দ্র স্থাপন করব। সংগ্রহ কেন্দ্র মানে চিলিং প্লান্ট। আমরা সংগ্রহ কেন্দ্র স্থাপন করব সেখানে যেখানে দুধের সম্ভাবনা বেশি, যেখানে ক্যাটল উন্নয়নের জন্য আর্টিফিসিয়াল ইনসেমিনেশন কিছুটা চালু হয়েছে, যেখানে দুধ পেল গ্রামের দুধের অভাব হবেনা সেই সমস্ত জায়গায় আমরা চিলিং প্লান্ট করতে চাই। কংগ্রেস সরকারের আমলে যে চিলিং প্লান্ট হয়েছে তা আমরা দেখেছি। আমি নদীয়া জেলার লোক আপনারা জানেন। তখন যারা চিলিং প্ল্যান্ট করেছিলেন তা আমরা দেখেছি। কালনাতে যে চিলিং প্ল্যান্ট আছে সেটা শুকনো, সেখানে দুধ পাওয়া যায় না কাটোয়া চিলিং প্ল্যান্ট, চিত্রশালা চিলিং প্ল্যান্ট ইত্যাদি যে সব চিলিং প্ল্যান্ট আছে, অনেক জায়গায় দুধ পাওয়া যায়না। এক একটা চিলিং প্ল্যান্ট করতে অন্ততপক্ষে ৩ থেকে ৪ লক্ষ টাকা খরচ হচ্ছে। অতএব ব্রহ্মডাঙ্গায় চিলিং প্ল্যান্ট বসানোর পক্ষপাতি আমি নই। যেখানে দুধ পাওয়া যাবে এবং যেখানে দুধ সরবরাহ করলে জনসাধারণের উপকার হবে সেখানে করা হবে এবং আমরা সেই সব জায়গায় চিলিং প্ল্যান্ট করার কথা চিন্তা করছি। তারপর পশু চিকিৎসার ব্যবস্থার অনেক ত্রুটি আছে এটা আমি স্বীকার করি। প্রথম ঘাটতি হচ্ছে এই যে যথেষ্ট পরিমাণ ঔষধ আমরা পশু চিকিৎসার কেন্দ্রগুলিতে দিতে পারিনা। আমাদের এবারের বাজেটে এক কোটি টাকার উপর আরও ৫৬ লক্ষ টাকা বরাদ্দ করেছি। কিন্তু মাননীয় সদস্যরা এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ওষুধের দাম এত বেড়ে গেছে—শুধু মানুষের ওষধের দাম বেড়েছে তা নয়, পশুর ঔষধের দামও বেড়ে গেছে। আপনারা জানেন যে পশুর ঔষধ বেশি লাগে, মানুষের ঔষধ কম লাগে। সুতরাং সেখানে এক কোটি ৫৬ লক্ষ টাকা খুব নয় এটা আমি স্বীকার করি। আমি চেষ্টা করব যাতে আরও বরাদ্দ বামফ্রন্ট সরকারের কাছ থেকে আরও টাকা নিতে পারি। পশু চিকিৎসার জন্য প্রয়োজন মতো ঔষধ না দিতে পারলেও সব জায়গায় বেশি পরিমাণ ঔষধ দেবার চেষ্টা করব এই ব্যাপারে আমি এখন থেকে একটা পরিকল্পনা করেছি। আপনারা দেখেছেন যে প্রায় ১৮০ টি ব্লকে পশু চিকিৎসকের পদ সৃষ্টি করেছি যাতে ব্লকে ব্লকে ভেটেরিনারী সার্জেনরা যেতে পারেন এবং বর্তমান বছরে আরও ৪০টি পদ সৃষ্টির জন্য আমি প্রস্তাব রেখেছি এবং সব সমেত ১২০টি নতুন পশু চিকিৎসকের পদ সৃষ্টি করে যাতে ব্লকে ব্লকে তাঁরা গিয়ে চিকিৎসার ব্যবস্থা করতে পারেন সেই ব্যবস্থা আমি রেখেছি। পশু খাদ্য সম্পর্কে মাননীয় সদস্য জ্ঞান বিশ্বাস প্রশ্ন তুলেছেন। আমাদের গো-চারণ ভূমির অভাব আছে, পশু খাদ্যের ঘাটতি রয়েছে। পশ্চিমবাংলায় খোলের দাম অত্যন্ত বেশি। ভূষির দাম আমার জানা নেই। এখন পশু পালন বিভাগ থেকে ভূষি বিলি করা হয় না। আগে ভূষি কেলেঙ্কারী হয়েছিল, মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ সেটা ভাল ভাবে বলতে পারেন। বিষয়টা ওয়াংচু কমিশনে গিয়েছিল কিনা আমি জানিনা। তবে খবরের কাগজে পড়েছি যে ভুষি কেলেঙ্কারীতে লক্ষ লক্ষ টাকা তছরূপ হয়েছে। আমি জানি না এই সমস্তর জন্য দায়ী কারা। আমরা সেই তছরূপ বন্ধ করার জন্য বদ্ধপরিকর। কিন্তু আমাদের এখানে সমস্যা হচ্ছে পশ্চিমবাংলায় খোল পাওয়া যায়না। কেন্দ্রীয় সরকারী, কংগ্রেসের সরকারের আমলে সমস্ত খোলের একটা অংশ বাইরে রপ্তানি করার প্রস্তাব করেছিলেন এবং এখনও সেটা চলছে। বাদাম খোল, ত্রিষির খোল, শাল বীজের খোল, এর একটা অংশ ইউরোপে রপ্তানি করা হয় ফরেন কারেন্সি অর্জন করার জন্য। আমি কিছুদিন আগে দিল্লিতে গিয়েছিলাম। তখন ন্যাশনাল রিসার্চ

কাউন্সিলের মিটিং ছিল। আমি সেই মিটিংয়ে যোগ দিয়েছিলাম। এই বিষয় নিয়ে আমি কৃষিমন্ত্রী মহাশয়, মাননীয় শ্রী বারনালা সাহেবের সঙ্গে কথা বলেছি এবং প্রস্তাব করেছি যে অন্তত পশ্চিমবাংলা যাতে বাদাম খোল, শালবীজ, খোল, কৃষিজাত খোল-এর নির্দিষ্ট বরাদ্দ পায় তার ব্যবস্থা করতে হবে। এই ব্যাপারে আমরা কেন্দ্রের উপর নির্ভরশীল। আমি আশা করব মাননীয় সদস্যরা যদি আমার সঙ্গে সহযোগিতা করেন তাহলে নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের উপর চাষ সৃষ্টি করে পশ্চিমবাংলার জন্য পশু খাদ্যের ব্যাপারে অন্তত খোল জাতীয় পদার্থ আমরা বেশি আনতে পারি এবং তা সুলভে যাতে বিলি করতে পারি সেই ব্যবস্থা করব।

[5-10 – 5-20 P.M.]

কর্মচারিদের সম্বন্ধে যে কথা বলা হয়েছে, সে বিষয়ে আমাদের বক্তব্য আমরা আমাদের বাজেট বক্তৃতার মধ্যে উল্লেখ করেছি যে, আমাদের যারা ড্রাইভার আছেন তাদের অমানুষিক পরিশ্রম করতে হয়, শিলিগুড়িতে যান এবং শিলিগুড়ি থেকে দুধ নিয়ে আসতে হয়। তাদের মাইনে বৃদ্ধি হওয়া যে দরকার সে বিষয়ে কোনও সন্দেহ নেই। বামফ্রন্ট সরকার কর্মচারিদের জন্য পে-কমিশন বসিয়েছেন, আমাদের বিভাগ থেকে আমাদের সমস্ত ড্রাইভারদের যাতে ন্যায়-সঙ্গত হারে মাইনে বৃদ্ধি হয় তার জন্য আমরা নিশ্চয়ই সেখানে প্রস্তাব উত্থাপন করব। ইতি মধ্যে আমাদের যে মাইনে এবং ওভার টাইম ভাতা আছে সেই মাইনে এবং ভাতা ছাড়াও স্পেশ্যাল পে পান। যারা হেভি ট্রাক, বড় বড় ট্রাকগুলি চালান তারা মাইনে, ভাতা এবং ওভার-টাইম ছাড়াও ৩০ টাকা করে স্পেশ্যাল পে পান। অন্য ড্রাইভারদের মধ্যে যাঁরা সাধারণ ভ্যান জাতীয় গাড়ি চালান তাঁরাও সেখানে মাইনে, ভাতা এবং ওভার টাইম ছাড়া ১৫ টাকা করে স্পেশ্যাল পে পান। তবুও আমরা মনে করি এটা যথেষ্ট নয় সুতরাং পে-কমিশনের সামনে তাদের মাইনে বৃদ্ধির দাবি জোরের সঙ্গে উত্থাপন করতে হবে এবং আমরা তা করব। এদের প্রতি ন্যায় বিচার করতে হবে। তারপর আর একটি কথা এখানে আলোচনা হয়েছে যে, এম. আর. ডাব্লু-র মাইনে দু' রকম আছে। একথা ঠিক যে এম. আর. ডাব্লু-র মাইনে দু-রকম আছে। আমরা এটা নিয়ে ফাইনান্স ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করছি। তাদের মধ্যে এক শ্রেণী অপর এক শ্রেণীর চেয়ে ৮০ পয়সা বেশি পাচ্ছে। এই ৮০ পয়সা যাতে সকলকে দেওয়া হয় তার জন্য আমরা চেষ্টা করব এবং বর্তমানে আমরা চেষ্টা করছি। সুতরাং প্রত্যেক কর্মচারী যাতে এই ৮০ পয়সা বেশি পায় সেটা আমরা নিশ্চয়ই দেখব। এটা মাসখানেকের মধ্যে করতে পারব বলে আশা করছি। তারপর মাননীয় সদস্য সত্যবাবু যে প্রস্তাবগুলি করেছেন এ. আই. সেন্টার বৃদ্ধি করার প্রসঙ্গে, সে সম্পর্কে আমি তাঁকে বলব যে, আমরা এ. আই. সেন্টার বৃদ্ধি করব। মাননীয় সদস্য হাসানুজ্জামান সাহেব বলেছেন প্রকল্পের লোকসানের কথা। আমিও আমার বক্তৃতায় বলেছি যে, প্রকল্প লোকসানে চলেছে; বিশেষ করে দুগ্ধ প্রকল্প। আমি আপনাদের অবগতির জন্য বলতে চাই যে, আমরা ৮ মাস এই বিভাগের ভার নেবার পর লোকসান কিছু কমেছে, কিন্তু এখনও আরও কমা দরকার। ১৯৭৭/৭৮ সালে যে রিভাইসড এসটিমেট হয়েছে তাতে লোকসান কমে ২ কোটি ৮ লক্ষ টাকায় দাঁড়াচ্ছে। লোকসান যেখানে ১৯৭৬/৭৭ সালে ছিল ২,২৬,৫৬,০০০ টাকা, সেখানে এ বছর যে প্রস্তাব করা হয়েছে তাতে সেটা দাঁড়াবে ১,৮৮,৭৯,০০০ টাকা এবং এটাকে তারপরে

আরও কমিয়ে আনব। তবে একথা ঠিক যে, এর সঙ্গে ডেপ্রিসিয়েশন এবং ইন্টারেস্ট যোগ হলে এটা একটু বাড়বে। সুতরাং লোকসান যেটা হচ্ছে, সেটা আমরা কমিয়ে আনবার চেষ্টা করছি। দুধ বেশি সংগ্রহ হলে এবং বেশি বিক্রি হলে লোকসানের মাত্রা কমে আসে। যাই হোক আমার এই ব্যয়-বরাদ্দের প্রস্তাবকে যে সকল মাননীয় সদস্যরা সমর্থন করেছেন, তাঁদের ধন্যবাদ জানিয়ে যাঁরা একে সমর্থন করেননি, বিরোধিতা করেছেন তাঁদের কাছে পুনরায় সমর্থন চেয়ে যে সমস্ত কাট মোশন এসেছে তার বিরোধিতা করে ৫৫ এবং ৫৬ নং দাবির যে প্রস্তাব পেশ করেছি তার মঞ্জুরির দাবি করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

### Demand No. 55

The motion of Shri Kazi Hafizur Rahman that the amount of the Demand be reduced to Re.1/- was put and lost.

The motion of Shri A.K.M. Hassanujjaman that the amount of the Demand be reduced to Re.1/- was put and lost.

The motion of Shri Krishnadas Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- was put and lost

The motion of Shri Amritendu Mukherjee that a sum of Rs. 11,58,75,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads: "310—Animal Husbandry, 510—Capital outlay on Animal Husbandry (Excluding Public Undertakings), and 710—Loans for Animal Husbandry". was then put and agreed to.

### Demand No. 56

The motion of Shri A. K. M. Hssanuzzaman that the amount of the Demand be reduced by Rs. 100/- was put and lost.

The motion of Shri Amritendu Mukherjee that a sum of Rs. 27,18,44,000 be granted for expenditure under Demand No. 56, Major Heads : "310—Dairy Development, 511—Capital outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 711—Loans for Dairy Development (Excluding Public Undertaking)". was then put and agreed to.

### Demand No. 44

**Major Heads : 288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), 488—Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), and 688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)**

**Shri Radhika Ranjan Banerjee** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,28,07,000 be granted for expenditure under Demand No. 44. Major Heads: "288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), 488—Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), and 688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)".

**Demand No. 47**

**Major Head : 289—Relief on account of Natural Calamities**

**Shri Radhika Ranjan Banerjee** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,00,00,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "289—Relief on account of Natural Calamities".

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪৪ নং দাবির (১) বি-সামাজিক ও সম্প্রদায়গত সেবা—২৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (শরনার্থী ত্রাণ ও পুনর্বাসন)—(২) মূলধনী ব্যয় বি-সামাজিক ও সম্প্রদায়গত সেবার মূলধনী হিসাব—৪৮৮-সামাজিক নিরাপত্তা ও কল্যাণমূলক মূলধনী বিনিয়োগ (শরনার্থীর ত্রাণ ও পুনর্বাসন) এবং (৩) এফ ঋণ ও অগ্রিম—৬৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য ঋণ (শরনার্থী ত্রাণ ও পুনর্বাসন) এই মুখ্যখাতগুলিতে মোট ১৩ কোটি ২৮ লক্ষ ৭ হাজার টাকা ব্যয় মঞ্জুর করা হোক।

বিভিন্ন মুখ্যখাতভুক্ত মোট ব্যয়মঞ্জুরীর হিসাব নিম্নরূপ ঃ-

(১) বি-সামাজিক ও সম্প্রদায়গত সেবা — ২৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (শরনার্থী ত্রাণ ও পুনর্বাসন) — .................. টাঃ ১২,২৬,০৭,০০০কোটি

(২) মূলধনী ব্যয় ....................

বি-সামাজিক ও সম্প্রদায়গত সেবার মূলধনী হিসাব—৪৮৮-সামাজিক নিরাপত্তা ও কল্যাণমূলক মূলধনী বিনিয়োগ (শরনার্থী ত্রাণ ও পুনর্বাসন) ........ টাকা ২,০০,০০০ লক্ষ

(৩) এফ্ ঋণ ও অগ্রিম—৬৮৮

সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য ঋণ

(শরনার্থী ত্রাণ ও পুর্নবাসন) .............টাকা ১,০০,০০,০০০ কোটি

মোট টাকা ১৩,২৮,০৭,০০০

[5-20 – 5-30 P.M.]

**৪৪ নম্বর ব্যয়মঞ্জুরি**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বড় ক্ষোভ ও দুঃখের সঙ্গে এই বিধানসভার মাননীয় সদস্যদের কাছে এবার ৪৪ নম্বর ব্যয়মঞ্জুরির অন্তর্গত পুনর্বাসন দপ্তরের ১৯৭৮-৭৯ সালের ব্যয়-বরাদ্দের দাবি উপস্থিত করতে হচ্ছে। কিঞ্চিদধিক ছ'মাস আগে বামপন্থী সরকারের উদ্বাস্তু পুনর্বাসনের সংকল্প বিধৃত প্রথম বাজেট অনেক আশা নিয়ে পেশ করেছিলাম, কিন্তু এই ক'মাসের কার্যকালে কেন্দ্রীয় জনতা সরকারের উদ্বাস্তু পুনর্বাসন সংক্রান্ত নীতিগত মনোভাব আমাদের আশাহত করেছে। গত ৩০ বছরে কংগ্রেস সরকারের উদ্বাস্তু স্বার্থ-বিরোধী নীতি পশ্চিমবঙ্গের উদ্বাস্তুগণের পুনর্বাসন তো দিতেই পারেনি, বরং পুনর্বাসনের নামে কেন্দ্রের তৎকালীন কংগ্রেস সরকারের কাছ থেকে পাওয়া টাকার অধিকাংশই অপচয় ও অপব্যয় হয়েছে। এর কারণ বিশ্লেষণ করার ইচ্ছে না থাকলেও, বিশ্লেষণের প্রয়োজন অস্বীকার করা যায় না। বিগত কংগ্রেস সরকারের উদ্বাস্তু স্বার্থবিরোধী, ত্রুটিপূর্ণ নীতিই পুনর্বাসন সমস্যাকে এক নিদারুণ ও দুরূহ অবস্থায় তীব্রভাবে জীইয়ে রেখেছে। গত বাজেট বক্তৃতায় এই আশা ব্যক্ত করেছিলাম যে, কেন্দ্রে নতুন জনতা সরকার ক্ষমতাসীন হওয়ায়, পরিবেশ ও পরিস্থিতির যে পরিবর্তন সূচিত হয়েছে তার সঙ্গে সঙ্গতি রেখে কেন্দ্রীয় সরকার আগেকার কংগ্রেস সরকার অনুসৃত উদ্বাস্তু স্বার্থবিরোধী নীতি পরিত্যাগ করে এমন এক সার্বিক নীতি অনুসরণ করবেন যা, পশ্চিমবঙ্গের উদ্বাস্তু ভাই-বোনদের পুনর্বাসনকে সুষ্ঠু ও ত্বরান্বিত করবে। যে দরদী মন নিয়ে কেন্দ্রীয় সরকার উদ্বাস্তু পুনর্বাসনের মতো জাতীয় দায়িত্ব পালনের কাজে এগিয়ে আসবেন বলে আমরা আশা করেছিলাম, তার পরিচয় এখনও পর্যন্ত পাইনি। অত্যন্ত ব্যথিতচিত্তে পশ্চিমবাংলার শরণার্থিগণ লক্ষ্য করছেন যে, কেন্দ্রের জনতা সরকার কংগ্রেসি সরকারের ত্রিশ বছরের সেই পুরোনো পুনর্বাসন নীতিকেই আঁকড়ে ধরে আছেন। যে প্রগতিশীল ও সহানুভূতিপূর্ণ দৃষ্টভঙ্গি নিয়ে উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা সমাধানের সর্বাত্মক পরিকল্পনা গ্রহণ করা প্রয়োজন, জনতা সরকারের পুনর্বাসন নীতি—সে হিসেবে এখনও পর্যন্ত হতাশাব্যঞ্জক।

আগের বাজেট বক্তৃতায় আমি এই সভাকে জানিয়েছিলাম, যে পুনর্বাসনের জন্যে কোটি কোটি টাকার প্রয়োজন এবং কেন্দ্রের কাছ থেকে তার দরুন অতীতে কিছু টাকাও পাওয়া গিয়েছিল কিন্তু বিগত রাজ্য কংগ্রেস সরকার সে টাকা খরচ না করে ফেরৎ দিয়ে দিয়েছিলেন। কারণ, তাঁদের নীতি ছিল—উদ্বাস্তুরা চিরদিন উদ্বাস্তু হয়েই থাকুন। উদ্বাস্তু পুনর্বাসনের কাজ যাতে সুষ্ঠুভাবে হয় সেজন্য তৎকালীন কেন্দ্রীয় সরকার একটি 'রিভিউ কমিটি'ও গঠন করেছিলেন, কিন্তু সেই কমিটির প্রতিবেদন ও সুপারিশগুলি কি কংগ্রেসি সরকার রূপায়ণ করেছিলেন?

কেন্দ্রে জনতা সরকার ও পশ্চিমবঙ্গের বামপন্থী সরকারের রাজনৈতিক ও অর্থনৈতিক মতপার্থক্য থাকা সত্ত্বেও আমরা ভেবেছিলাম যে উভয় সরকারের মধ্যে বন্ধুত্বপূর্ণ সম্পর্ক বজায় রাখতে কোনও অসুবিধা হবে না। কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রের জনতা সরকার আমাদের

উদ্বাস্তু পুনর্বাসনের নীতিগুলির যৌক্তিকতাটুকুও উপলব্ধি করতে পেরেছেন বলে তেমন কোনোও লক্ষ্যণ দেখা যায়নি। দৃষ্টান্তস্বরূপ,—উদ্বাস্তুদের দেয় জমির নিঃশর্ত মালিকানা দেওয়ার দাবি নিয়ে আমরা কেন্দ্রের জনতা সরকারের কাছে দরবার করতে গিয়েছিলাম কিন্তু আজ পর্যন্ত তাঁদের কাছ থেকে কোনও ইতিবাচক উত্তর পাওয়া যায়নি। তবে আশার কথা, আমাদের দাবির পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার দিল্লিস্থ 'লীজ' দেওয়া জমির নিঃশর্ত মালিকানা দেওয়ার ব্যাপারে সুপারিশ করার জন্য একটি কমিটি গঠন করেছেন। কেন্দ্রীয় সরকারকে আমরা জানিয়েছিলাম যে পূর্ববঙ্গে ফেলে আসা সম্পত্তির ক্ষতিপূরণের দাবি দাখিলের সময় সীমা ৩১শে ডিসেম্বর, ১৯৭৭ পর্যন্ত বাড়িয়ে দেওয়া হোক, কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, কেন্দ্রীয় সরকার সে অনুরোধ রাখেননি। তবে একথা পরিষ্কার ভাবে বলতে চাই যে, জমির নিঃশর্ত মালিকানার নীতি ভারত সরকার যদি অনুমোদন না করেন তবে, প্রয়োজন হলে, আন্দোলনের পথ গ্রহণ করে পুনর্বাসন সমস্যা সমাধানের চেষ্টা আমরা করব।

পুনর্বাসন সম্পর্কে এ সরকারের নীতি সুস্পষ্ট—আমরা পুনর্বাসনের কাজ ত্বরান্বিত করব এবং সম্পূর্ণ ও সার্থক পুনর্বাসন দিতে উদ্যোগী হব। তাই আমরা ঠিক করেছি যে, যে সমস্ত জমি এখনও অধিগ্রহণ করা হয়নি অথবা অধিগ্রহণে বিলম্ব ঘটছে সেগুলো যাতে তাড়াতাড়ি অধিগৃহীত হয় এবং আরও বেশি পরিমাণ জমি অধিগ্রহণ করা যায় সেজন্যে সংশ্লিষ্ট দপ্তরগুলির সঙ্গে ঘনিষ্ট যোগাযোগ রেখে দ্রুতগতিতে অধিগ্রহণের কাজ সমাপ্ত করব। প্রয়োজন হলে বর্তমান আইনের সংশোধন, এমনকি নতুন আইন প্রণয়ন করতেও কুণ্ঠা বোধ করব না।

নতুন আর্থিক বছরে (অর্থাৎ ১৯৭৮-৭৯তে) পুনর্বাসনের যেসব গুরুত্বপূর্ণ কাজ আমাদের সম্পন্ন করতে হবে তার কিছু আভাস এখানে দেওয়ার চেষ্টা করছি ঃ

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তুগণকে ত্রাণ ও পুনর্বাসনের সুযোগ-সুবিধা দেওয়ার ব্যাপারে নীতি বা বিধি-নিয়ম রচনা এবং যাবতীয় অর্থ তহবিল নিয়ন্ত্রণ যেহেতু কেন্দ্রীয় সরকার করে থাকেন, সেকারণে রাজ্য সরকারকে এক দুঃসহ, কঠোর সীমাবদ্ধতার মধ্যে কাজ করতে হয়। যদিও আমরা মনে করি, উদ্বাস্তু পুনর্বাসনের সমস্যাকে বকেয়া সমস্যা আর সেই সঙ্গে তার গুরুত্ব বা বিশালতাকে ছোট করে দেখার সময় এখনও আসেনি, তবুও এইসব বাঁধাধরা অবস্থার মধ্যে কাজ না করে উপায়ন্তর নেই। রাজ্যের হাতে আরও অধিক অর্থ তুলে দেওয়ার এক উদার নীতি গ্রহণে ভারত সরকারকে রাজি করানোর ব্যাপারে আজ পর্যন্ত আমাদের সকল প্রচেষ্টাই ব্যর্থ হয়েছে। এই সীমাবদ্ধতার মধ্যেই বর্তমান বাজেট রচিত হয়েছে। যাহোক, বামফ্রন্ট সরকার মনে করেন যে, এই উদ্যোগ পশ্চিমবাংলার উদ্বাস্তু পুনর্বাসনের মতো একটি বিরাট সমস্যার এক অতি সামান্য অংশকে স্পর্শ করে মাত্র এবং পুনর্বাসনের বহু জরুরি বিষয় বকেয়া সমস্যার সমীক্ষায় অনুল্লেখিত রয়ে গেছে।

উদ্বাস্তুগণকে বিনামূল্যে জমির স্বত্ব দানের পরিকল্পনা সরকারের পক্ষে নিঃসন্দেহে এক মহৎ কাজ। রাজ্য সরকার শহরাঞ্চলের কলোনিগুলির বাস্তুজমি এবং গ্রামাঞ্চলের বাস্তু ও কৃষি জমির স্বত্ব কোনও শর্তারোপ না করে নিঃশর্ত দানের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে

পাঠিয়েছিলেন। কিন্তু আশ্চর্যের বিষয়, নিঃশর্ত মালিকানার পরিবর্তে কেন্দ্রীয় সরকার মেয়াদী শর্তে উদ্বাস্তুগণকে জমির স্বত্ব দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করলেন। হস্তান্তরের বাধানিষেধ, খুশি বা প্রয়োজন মতো জমি ব্যবহারের কঠোর বিধিনিয়ম এবং অন্যান্য অবমাননাকর ধারাগুলি রেখে জমির স্বত্বদানের অসারতার বিষয়টি এই সরকার কেন্দ্রীয় সরকারকে থেকে থেকে উপলব্ধি করাবার যথাযথ চেষ্টা করেছেন। অবাধ-স্বত্ব দান ছাড়া অন্য কোনও প্রকার পাট্টা বা মেয়াদী বন্দোবস্ত দখলকার উদ্বাস্তু প্রাপকদের কাছে গ্রহণযোগ্য নয়—হাজার হাজার উদ্বাস্তুর এই আকাঙক্ষার কথা বামফ্রন্ট সরকার দ্ব্যর্থহীন ভাষায় কেন্দ্রীয় সরকারের কাছে ব্যক্ত করেছেন। আত্মসম্মান ও মর্যাদার সঙ্গে জড়িত এই প্রশ্নটি উদ্বাস্তুগণ কোনও মতেই উপেক্ষা করতে পারেন না।

স্মরণ থাকতে পারে যে, এই জমিগুলো একদিন ঝোপ-ঝাড়ে ভরা, এঁদো-পোড়ো, মশার আড্ডা ছিল এবং সরকারের কোনও সাহায্য না নিয়েই উদ্বাস্তুগণ এই জমিগুলোকে নিজেদের পরিশ্রমে বাসযোগ্য করে তুলেছিলেন। তাই আজ যদি তারা এই জমির অবাধ স্বত্ব দাবি করেন সেটা কি খুব বেশি অযৌক্তিক হবে?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্যভার গ্রহণ করার সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে এই গুরুত্বপূর্ণ ব্যাপারটি তুলে ধরেছিলেন এবং আমি ও আমার মান্যবর সহকর্মী মন্ত্রী শ্রীযুক্ত প্রশান্ত সূর মহাশয় একত্রে দিল্লি গিয়ে কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রীকে মেয়াদী বন্দোবস্তের পরিবর্তে উদ্বাস্তুগণকে শর্তহীন অবাধ মালিকানা স্বত্ব দানের জন্য তাঁদের আগেকার আদেশ সংশোধনের কথা বোঝাবার চেষ্টা করেছিলাম। সংশোধিত আদেশ সত্বর দেবার ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রীও কেন্দ্রীয় সরকারকে লিখেছেন। আমাদের আশ্বাস দেওয়া হয়েছে যে, মেয়াদী বন্দোবস্ত থেকে অবাধ মালিকানায় রূপান্তরের বিষয়টি এবং এ-সম্পর্কিত আনুষঙ্গিক বিষয়গুলি তথা দিল্লিস্থ অনুরূপ সমস্যার উপর একটি পূর্ণ সমীক্ষা করার জন্য একটি কমিটি গঠন করা হয়েছে। আমাদের এ কথাও বলা হয়েছে যে ঐ কমিটির রিপোর্ট পাওয়া গেলে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তার প্রয়োগ বিবেচিত হবে। আমরা আশা করব যে ভারত সরকার হাজার হাজার বাস্তুহারার কল্যাণের দিকে তাকিয়ে অবশ্যই এই দীর্ঘস্থায়ী সমস্যার সমাধানে আর কালবিলম্ব করবেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বড়ই পরিতাপের বিষয় যে এখনও এই রাজ্যে বেশ কিছু সংখ্যক উদ্বাস্তু পরিবার পুনর্বাসনের অপেক্ষায় শিবির ও সদনগুলিতে দিন গুনছেন। ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশের অপব্যাখ্যার ফলে কেন্দ্রীয় সমাজ কল্যাণ দপ্তর গত ১৯৭৪ সালের ১লা এপ্রিল থেকে এসকল পরিবারের ভরণ-পোষণ ও পুনর্বাসনের জন্য অর্থ মঞ্জুর বন্ধ করে দেওয়ার অবস্থা আরও সঙ্গীন হয়ে পড়ে। বেশ কিছুদিন ধরে চিঠিপত্র আদান-প্রদান ও কেন্দ্রীয় সরকারের সমাজ কল্যাণ দপ্তরের আলাপ-আলোচনা চালিয়ে পরিশেষে উক্ত দপ্তর এ ব্যাপারে অর্থ মঞ্জুর করতে সম্মত হয়েছেন। রাজনৈতিক সিদ্ধান্ত থেকে উদ্ভূত এই সকল উদ্বাস্তু পরিবার পুনর্বাসনের দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের নিজের কাঁধে তুলে নেবার ব্যাপারে আমাদের যুক্তিনিষ্ঠ নিরন্তর চেষ্টা শেষে যে ফলপ্রসূ হয়েছে সেটা রাজ্য সরকারের পক্ষে নিসন্দেহে এক উল্লেখযোগ্য সাফল্য।

রাজ্য সরকারের অভিমত এই যে, দীর্ঘদিন ক্যাম্প বা সদনে জীবনযাপনকারী উদ্বাস্তুগণের নৈতিক অবনতি ঘটতে বাধ্য এবং সেজন্যে পুনর্বাসনযোগ্য সকল উদ্বাস্তু পরিবারকে তৎপরতার সঙ্গে পুনর্বাসন ক্ষেত্রে পাঠানোর চেষ্টা অবশ্যই করা উচিত। বায়নানামা প্রকল্পে জমির অবৈধ লেনদেন ঘটায় বলে প্রকল্পটি পরিত্যাগ করা হয়েছে, বিশেষ করে যখন সরকারের হাতে অধি-গৃহীত জমি প্রচুর পরিমাণে রয়েছে তখন ব্যক্তিগত মালিকানাধীন জমি কিনে সেই জমির উন্নয়ন সাধন করার জন্য প্রচুর অর্থ ব্যয় করার পেছনে কোনও সঙ্গত কারণ নেই। এ বছরে বিভিন্ন ক্যাম্প ও সদনে বসবাসকারী ৭৫০টি উদ্বাস্তু পরিবারকে পুনর্বাসন দেওয়ার প্রস্তাব আছে যার ভিতরে ৭১৯টি পরিবারের এই বৎসর পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। প্রত্যেকটি পরিবারকে পুনর্বাসন সাহায্য হিসেবে বাস্তু জমি ক্রয় বাবদ ২৮৪০ টাকা, গৃহনির্মাণ বাবদ ২০০০ টাকা এবং ছোটখাটো ব্যবসায় বাবদ ৫০০০ টাকা ঋণ যথারীতি দেওয়া হবে।

ভারত সরকার ক্যাম্প তুলে দেওয়ার যে নীতি প্রায় দু'দশক আগে গ্রহণ করেছিলেন তার ফলে বহু উদ্বাস্তু পরিবার সেই সব ক্যাম্পের জমিতে এক দুঃসহ অবস্থার মধ্যে আজও বসবাস করছেন।—এই সরকার তাঁদের জমি সংক্রান্ত অনিশ্চিত অবস্থার দ্রুত অবসান ঘটাতে চান এবং সেই সব জমিতেই পরিবার প্রতি শহরাঞ্চলে ২০০০ টাকা বা ১২০০ টাকা গ্রামাঞ্চলে গৃহনির্মাণ ঋণ দিয়ে ৯০০ পরিবারকে মোট আনুমানিক ১৫ লক্ষ টাকা ব্যয়ে পুনর্বসতি দেবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। ভারত সরকার ভূমি অধিগ্রহণ বাবদ ব্যয়ের যে উর্ধ্ব সীমা শহরাঞ্চল ও গ্রামাঞ্চলের জমির ক্ষেত্রে আরোপ করেছেন তা বহু ক্ষেত্রে জটিলতা সৃষ্টি করছে এবং পুনর্বাসনের কর্মসূচিকে বিলম্বিত করছে।

[5-30 – 5-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোচবিহার, জলপাইগুড়ি এবং পশ্চিম-দিনাজপুরের তিনটি জেলায় ছিটমহলে উদ্বাস্তুদের পুনর্বাসনের কাজ এগিয়ে চলেছে। এ জেলাগুলিতে কৃষিযোগ্য জমির অপ্রতুলতা থাকায় কৃষি-নির্ভর এই প্রকল্প রূপায়ণের কাজ তত দ্রুত সম্পন্ন করা যাচ্ছে না। অতি সত্বর যাতে এই প্রকল্প রূপায়িত হয় তার জন্যে প্রচেষ্টা চলছে এবং তিনটি জেলায়ই একসঙ্গে প্রকল্প রূপায়ণের ব্যাপারে প্রতিনিয়ত যোগাযোগ রাখা হচ্ছে। এবছর এরকম প্রায় ১৫০টি উদ্বাস্তু পরিবারের প্রত্যেকটিকে গৃহ নির্মাণ বাবদ ২,০০০ টাকা (বাস্তু জমি ক্রয় সমেত) এবং কৃষি বাবদ ৮,৬৫০ টাকা (কৃষি জমি ক্রয় সমেত) মোট ১০,৬৫০ টাকা ঋণ মঞ্জুর করার কথা আছে।

গত বিশ পঁচিশ বছর ধরে অধুনালুপ্ত লেক মেডিক্যাল কলেজ ও হাসপাতালের বাড়িতে ৫০০-র কিছু বেশি উদ্বাস্তু পরিবার বাস করছেন। জনস্বাস্থ্যের প্রাথমিক ব্যবস্থা ও সুবিধাগুলি থেকে এই পরিবারগুলি বঞ্চিত। লেক গার্ডেন অঞ্চলে CMDA-র উন্নয়ন পরিকল্পনা অনুযায়ী এক-কামরা-বিশিষ্ট যে ফ্ল্যাটগুলি CMDA তৈরি করেছেন সেখানে যোগ্য পরিবারগুলির সকলকেই পুনর্বাসন দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। আর যারা সেখানে যেতে অনিচ্ছুক তাঁদেরকে ২৪-পরগনার পঞ্চান্নগ্রাম স্কীমে জমি দেওয়ার বিকল্প ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। নিউ আলিপুর অঞ্চলের দুর্গাপুর-সাহাপুরে জীবনবিমা কর্পোরেশনের জমিতে ৪০০-র কিছু বেশি

পরিবার (ঠিক একই ভাবে) জবর দখল করে বসে আছেন। এই জমিগুলি কেন্দ্রীয় প্রতিরক্ষামন্ত্রক দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময় অধিগ্রহণ করেছিলেন। জীবীকাচ্যুত না করে কত ভালভাবে এই পরিবারগুলিকে পুনর্বসতি দেওয়া যায় সে উপায় উদ্ভাবন সম্পর্কে আমরা জীবনবিমা কর্পোরেশনের সঙ্গে আলোচনা শুরু করেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই সরকার কলোনিগুলির উন্নয়নকে সবচেয়ে বেশি অগ্রাধিকার দিয়েছেন এবং সেই উদ্দেশ্যে কেন্দ্রীয় পুনর্বাসন দপ্তরকে তিন কোটি টাকা মঞ্জুর করতেও অনুরোধ জানানো হয়েছে। জেনে সুখি হবেন, আমরা ইতিমধ্যে ৩৭টি সরকারি এবং জবরদখল কলোনিতে এই বৎসরে সার্বিক উন্নয়নের জন্য প্রায় ৮০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ করেছি এবং সেখানে উন্নয়নের কাজ এগিয়ে চলেছে। এই উন্নয়নের কাজ চারটি সংস্থা দ্বারা (এজেন্সি) রূপায়িত হচ্ছে ঃ CMDA-র এলাকাভুক্ত অঞ্চলে CMDA, জলপাইগুড়ি বিভাগে PWD, বর্ধমান বিভাগে নির্মাণ-পর্ষৎ (CB) আর প্রেসিডেন্সী বিভাগে PHE, কাজের পরিমাণ বিশাল এবং তা সুসম্পন্ন করতে আরও এজেন্সীর বিশেষ প্রয়োজন।

কলোনিগুলির উন্নয়নের কাজ এক অতি প্রকাণ্ড ব্যাপার—উপরোক্ত অল্প কয়েকটি সংস্থাকে একাজ সম্পূর্ণ করতে গেলে একাধিক দশকেরও বেশি সময় যে লেগে যাবে তাতে কোনও সন্দেহ নেই। তাই আমরা গভীরভাবে বিচার-বিবেচনা করে দেখছি যে, CMDA ও অপরাপর সংস্থাগুলির পাশাপাশি পুরসভা, অঞ্চল পঞ্চায়েৎ এবং অন্যান্য স্বায়ত্তশাসিত সংস্থার সহায়তায় বেশি সংখ্যায় কলোনি উন্নয়নের কাজ হাতে নেওয়া যায় কিনা।

এই সভার মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, শহরাঞ্চলে প্লট প্রতি উন্নয়নের ব্যয়ের সীমা ২৫০০ টাকা আর গ্রামাঞ্চলে ১২০০ টাকা। কিন্তু CMDA বাস্তবপক্ষে করণীয় কাজের পরিমাণকে সামনে রেখে যে প্রাক্কলন ইতিপূর্বে তৈরি করেছিলেন তাতে এই ব্যয়ের পরিমাণ দাঁড়ায় প্লট প্রতি ৪৫৬০ টাকা। ইতিমধ্যেই আমরা কেন্দ্রীয় সরকারকে প্লট প্রতি উন্নয়ন বাবদ ব্যয়ের বিষয়টিকে পুনর্বিবেচনা করতে লিখেছি এবং তাঁরা যদি তা করতে রাজি হন তাহলে কলোনি উন্নয়নের কাজ অনেক ভালই হবে।

হাবড়া, উত্তরপাড়া, টিটাগড় ও কামারহাটিতে শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন দপ্তর চারটি উৎপাদন কেন্দ্র (Production Centre) পরিচালনা করেন। হাবড়া ও উত্তরপাড়া কেন্দ্রে ধুতী, শাড়ি, মার্কিন থান, জামার কাপড়, ইত্যাদি এবং রেডীমেড পোশাক-পরিচ্ছদ তৈরি করা হয়। টিটাগড় কেন্দ্রে তৈরি হয় আসবাবপত্র, দড়ি, সাবান, পোশাক-পরিচ্ছদ, ইত্যাদি; এছাড়া সেখানে বই বাঁধানো ও বই ছাপার কাজও করা হয়। কামারহাটিতে বাঁশের ঝাঁটা, বেতের ঝুঁড়ি, চিক, ইত্যাদি তৈরি করা হয়।

এইসব উৎপাদন কেন্দ্রে উদ্বাস্তু নারী-পুরুষেরা দিন মজুরি করেন। সরকারের বিভিন্ন বিভাগ এবং আধা-সরকারি সংস্থাও উৎপন্ন দ্রব্যগুলি বহুল পরিমাণে কিনে থাকেন। বিভিন্ন ক্যাম্প ও সদনবাসী উদ্বাস্তুগণের ধুতী, শাড়ি ও পোশাক-পরিচ্ছদের প্রয়োজন এখান থেকে কিনে মেটানো হয়।

চারটি উৎপাদন কেন্দ্রের জন্য মোট ২২ লাখ টাকা ব্যয়বরাদ্দ এই বাজেটে ধরা হয়েছে।

পুরানো এবং নতুন উদ্বাস্তুগণের চিকিৎসা বিষয়ক প্রকল্পগুলি এই বিভাগের দ্বারা রচিত হয়ে রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তর ও অন্যান্য সংস্থার মাধ্যমে রূপায়িত হয়। চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকাল শেষ হওয়ার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রক কয়েকটি চিকিৎসা প্রকল্পের পৌনঃপুনিক ব্যয় বাবদ টাকা দেওয়া বন্ধ করে দেন। সেকারণে রাজ্য সরকারকে ২৭ লক্ষ টাকার মতো ব্যয় প্রতি বছর বহন করতে হয়। অসুস্থ উদ্বাস্তুগণের জন্যে ১৬.৫৩ লক্ষ টাকায় ৪৫০টি যক্ষ্মা রোগীর শয্যা এবং ৮৫ হাজার টাকার সংরক্ষিত ব্যয়ে ৫৭টি সাধারণ রোগীর শয্যা বিভিন্ন হাসপাতালে এই সরকারকে পালন করতে হয়, আর তা ছাড়া অন্যান্য প্রয়োজন মেটাতে ১০ লাখের কাছাকাছি টাকা এই খাতে অতিরিক্ত ব্যয় হয়।

পরিকল্পনা কমিশনের সুপরিশক্রমে কেন্দ্রীয় পুনর্বাসন দপ্তর পুরোনো ও নতুন শরণার্থীদের ক্ষেত্রে চিকিৎসামূলক আরও কিছু সুবিধা-সুযোগ দান যথা, সাধারণ (উদ্বাস্তু) রোগীর চিকিৎসার জন্যে ১১৮৭টি নতুন শয্যা স্থাপন, এরকম ৪৬৩টি পুরোনো শয্যার (চিকিৎসা বিষয়ক) মানোন্নয়ন এবং পুরোনো (১৯৬৪ সালের আগেকার) উদ্বাস্তু যক্ষ্মারোগীর চিকিৎসার জন্যে কয়েকটি আরোগ্যশালা স্থাপন করতে উদ্যোগী হয়েছেন এবং এ ব্যাপারে ব্যবস্থাদিও গৃহীত হচ্ছে। নবাগত (অর্থাৎ ১৯৬৪-র জানুয়ারি থেকে ১৯৭১-এর মার্চ পর্যন্ত) শরণার্থীদের জন্যে ৩৩৭টি ক্ষয়রোগাক্রান্ত নন এরূপ রোগীর শয্যা, ১০৩টি যক্ষ্মা রোগীর শয্যা আর প্রয়োজনীয় সাজ-সরঞ্জাম ক্রয় ও কর্মচারিদের বাসস্থান সমেত ২টি যক্ষ্মা রোগীর আরোগ্যশালা নির্মাণের প্রকল্পও রচিত হয়েছে। কেন্দ্রীয় পুনর্বাসন দপ্তরের অনুমোদন আর এই বিভাগের পরামর্শ নিয়ে রাজ্য স্বাস্থ্য দপ্তর এই কাজগুলি পরিচালনা করছেন।

বিভিন্ন হাসপাতাল ও প্রতিষ্ঠানে সংরক্ষিত শয্যাগুলি পোষণের জন্যে যে ২৭ লক্ষ টাকা ব্যয় রাজ্য সরকার বহন করছেন তা ছাড়া পুরোনো উদ্বাস্তুগণের দরুন ১০ লক্ষ এবং নবাগত শরণার্থীদের জন্যে ৭৫ লক্ষ টাকা ব্যয় আয়-ব্যয়কে ধরা হয়েছে।

শিক্ষাসংক্রান্ত সুযোগ-সুবিধা এখন শুধুমাত্র নবাগত শরণার্থী ছাত্রদের ক্ষেত্রে সীমাবদ্ধ এ ব্যাপারে কেন্দ্রীয় পুনর্বাসন দপ্তর কিছু প্রকল্প অনুমোদন আর তার জন্য অর্থও বরাদ্দ করে থাকেন। এই অর্থ কেন্দ্রীয় সরকার রাজ্য শিক্ষা বিভাগকে সরাসরি দিয়ে থাকেন এবং তাঁরা তা নিচের অনুমোদিত প্রকল্পগুলি রূপায়ণের কাজে ব্যয় করেন ঃ-

(১) **মাধ্যমিক শিক্ষার জন্য**

(ক) যোগ্য বিদ্যালয়গুলিতে আসবাবপত্র ক্রয়ের অনুদান;

(খ) বিজ্ঞান পঠন-পাঠনের সুবিধার্থে পরীক্ষাগার নির্মাণের দরুন অনুদান;

(গ) বিদ্যালয়গৃহগুলিতে স্থানাভাব দূরীকরণ তথা স্বাচ্ছন্দ্যবিধানের জন্য সাহায্য এবং

(ঘ) বিদ্যালয়ের যোগ্য ছাত্র-ছাত্রীদের বৃত্তি প্রদান বাবদ সাহায্য।

(২) **উচ্চ অর্থাৎ কলেজীয় শিক্ষার জন্য**

(ক) কলেজে বিজ্ঞান বিষয় সমূহ পঠন-পাঠনের সুবিধার্থে পরীক্ষাগার নির্মাণের জন্য অনুদান;

(খ) কলেজ বাড়িতে স্থান সঙ্কুলান বা স্বাচ্ছন্দ্য বিধানের জন্য সাহায্য;

(গ) কলেজের যোগ্য ছাত্র-ছাত্রীদের বৃত্তিপ্রদান বাবদ অনুদান; এবং

(ঘ) যোগ্য কলেজগুলিতে আসবাবপত্রাদি ক্রয়ের সাহায্য।

বেশ কয়েক বছর ধরে কলকাতা শহর ও বৃহত্তর কলকাতা এলাকায় এবং ঘন উদ্বাস্তু বসতিপূর্ণ অপরাপর জেলায় প্রচুর সংখ্যক মাধ্যমিক ও প্রাথমিক বিদ্যালয় গড়ে উঠেছে। জমি, গৃহনির্মাণ, আসবাবপত্র এবং অন্যান্য সাজ-সরঞ্জাম সংস্থানের জন্য এই সব শিক্ষা প্রতিষ্ঠানের প্রচুর পরিমাণ মুলধনী ব্যয় অপরিহার্য। কেন্দ্রীয় সরকার যদি শিক্ষা সংক্রান্ত সুযোগ-সুবিধা একমাত্র নবাগত শরণার্থীদের মধ্যেই সীমাবদ্ধ রাখেন তাহলে বিশাল-উদ্বাস্তু-জনসমষ্টির শিক্ষার উদ্দেশ্য অনেককাংশে ব্যাহত হতে বাধ্য। তাই পুরোনো উদ্বাস্তুগণকেও যাতে শিক্ষা সংক্রান্ত যাবতীয় সুযোগ-সুবিধের আওতায় আনা যায় কেন্দ্রীয় সরকারের কাছে সে বিষয় প্রতিপাদন করবার জন্য আমরা ব্যবস্থা গ্রহণ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই মন্ত্রী সভার স্বল্প কার্যকালে উদ্বাস্তুগণের কল্যাণার্থে কয়েকটি বাস্তব ব্যবস্থা আমরা গ্রহণ করেছি। এর মধ্যে যেগুলি বিশেষ গুরুত্বপূর্ণ তা হল ঃ

(ক) বছরের পর বছর ধরে শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগ বিভিন্ন উদ্বাস্তু কলোনিতে যে নলকূপগুলি বসিয়েছিল তা রক্ষণাবেক্ষণের অভাবে সম্পূর্ণ অকেজো হয়ে গিয়েছে, আর এই সব জলের উৎসকে বজায় রাখার দায়িত্বও যেন কারও ছিলনা। স্থির হয়েছে এখন থেকে পল্লী অঞ্চলের উদ্বাস্তু কলোনিতে বসানো নলকূপগুলো রাজ্য স্বাস্থ্য বিভাগের গ্রামীণ জল সরবরাহ রক্ষণাবেক্ষণ প্রকল্পের আওতায় থাকবে এবং ঐ বিভাগই সে দায়িত্ব পালন করবেন। শহরাঞ্চলের উদ্বাস্তু কলোনির নলকূপগুলি রক্ষণাবেক্ষণের ব্যাপারে রাজ্য সরকারের পুরকল্যাণ বিভাগকে অনুরোধ করা হয়েছে যে তাঁরা যেন সংশ্লিষ্ট পৌর প্রতিষ্ঠানগুলিকে এ দায়িত্বভার গ্রহণ করতে রাজি করান।

একথা বলতে বড়ই বেদনাবোধ করছি যে আজ পর্যন্ত বিভিন্ন পৌর এলাকার উদ্বাস্তু কলোনিগুলিতে যত নলকূপ বসানো হয়েছে তার প্রায় সবগুলিই পরিত্যাক্ত কিংবা সম্পূর্ণ অকেজো। বিভিন্ন পৌর সভার সঙ্গে আমরা ইতিমধ্যে আলাপ-আলোচনা করেছি। তাঁরা পরিষ্কারভাবে জানিয়েছেন যে পরিত্যক্ত নলকূপগুলির দায়িত্ব গ্রহণ করতে তাঁরা সক্ষম নন। শহরাঞ্চলের বর্তমান কলোনিগুলি এবং উন্নয়নের তালিকাভুক্ত কলোনিগুলিতে যদি নতুন নলকূপ বসানো বা তুলে বসানো হয় তাহলে অবশ্য তাঁরা রক্ষণাবেক্ষণের দায়িত্ব গ্রহণ করতে রাজি আছেন। পানীয় জলের তীব্র অভাব থেকে

কলোনিবাসী উদ্বাস্তুগণকে বাঁচাবার জন্য এক হাজার নলকূপ বসানোর ব্যয় বাবদ প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করতে আমরা ভারত সরকারকে নিশ্চয়ই সনির্বন্ধ অনুরোধ জানাব।

(খ) যে সব জবরদখল কলোনির কাছাকাছি বিদ্যুৎ সরবরাহের তার আছে সেখানকার বাসিন্দারা যাতে বৈদ্যুতিক সংযোজনের সুযোগ থেকে বঞ্চিত না হন সেজন্য 'আপত্তি নেই' (no objection) বলে লিখিত সম্মতি দেওয়ার এক উদার নীতি বর্ত্তমানে অনুসৃত হচ্ছে।

(গ) ১৯৬৪ এবং ১৯৭৪ সালের ঋণ মুকুব আদেশের বলে গৃহনির্মাণ, ক্ষুদ্র ব্যবসায়, কৃষি, প্রভৃতি ঋণের প্রাপক অধিকাংশ উদ্বাস্তুই কিছু না কিছু সুবিধা লাভ করেছেন, কিন্তু অংশরূপে প্রদায়ক (contributory) ঋণগুলি যেমন, গৃহ নির্মাণ ঋণ, বৃত্তি বা পেশাগত ঋণ, উচ্চতর ব্যবসায় ঋণ, ইত্যাদিকে উক্ত আদেশের আওতার বাইরে রাখা হয়েছে। এই সব ঋণও মকুব করবার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে প্রয়োজনীয় আদেশ দিতে অনুরোধ করেছেন। অতি সম্প্রতি অবশ্য কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রীর নিকট হইতে এ ব্যাপারে একটি নেতি বাচক উত্তর পেয়েছি। আমরা বিশেষভাবে ক্ষুব্ধ। এতে আমরা বিন্দুমাত্র নিরস্ত না হয়ে বিভিন্ন সূত্রে আমাদের দাবিকে আরও জোরদার ভাবে কেন্দ্রীয় সরকারের নিকট উপস্থাপিত করছি। প্রসঙ্গত উল্লেখ্য যে উদ্বাস্তুদের কষ্ট ও হয়রানি লাঘবের জন্য রাজ্য সরকার জেলা কর্তৃপক্ষকে নির্দেশ দিয়েছেন যে, উদ্বাস্তুগণের কাছ থেকে বকেয়া ঋণ আদায়ের জন্য সব রকমের সার্টিফিকেট 'কেস' পুনরাদেশ না দেওয়া পর্যন্ত স্থগিত রাখা হোক।

এ প্রসঙ্গে এই সভাকে জানাতে চাই যে কৃষিজীবী ও অ-কৃষিজীবী উদ্বাস্তু পরিবারের গৃহনির্মাণ ঋণ ভারত সরকার মকুব করলেও ঋণের নিরাপত্তার প্রয়োজনে সরকারের ঘরে বন্ধক রাখা দলিল-দস্তাবেজ ফেরৎ দেওয়ার কোনও ব্যবস্থা ছিলনা। এই সব বন্ধকী দলিল উদ্বাস্তুগণকে প্রত্যাপর্ণ করার ব্যাপারে জেলা কর্তৃপক্ষকে আমরা এক জরুরি নির্দেশ পাঠিয়েছি যাতে করে ঋণ মকুবের পর তাঁরা বিভিন্ন সংস্থার কাছ থেকে নতুন করে ঋণ এবং অন্যান্য সুযোগ লাভ করতে পারে।

উদ্বাস্তু ঋণ মুকুবের ব্যাপারে ভারত সরকার তাঁদের নীতি নির্দিষ্ট কয়েকটি ঋণের বেলায় আরও উদার করেছেন। অন্যান্য কয়েক প্রকার ঋণ যথা, অংশরূপে প্রদায়ক (contributory) ঋণ মকুব করবার ঔচিত্য সম্পর্কে যুক্তিতথ্য দিয়ে ভারত সরকারকে লিখেছি। ভবিষ্যতে, প্রয়োজন হলে, আরও দৃঢ়ভাবে আবার এ বিষয়টি কেন্দ্রীয় সরকারের কাছে আমরা তুলব এবং আশা করি আমাদের প্রস্তাব তাঁরা যথাযথভাবে বিবেচনা করবেন।

[5-40 – 5-50 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভারতের বিভিন্ন প্রান্তে, এমনকি সুদূর আন্দামান-নিকোবর

দ্বীপপুঞ্জে উদ্বাস্তুগণ বসবাস করছেন। তাঁরা যেখানেই থাকুন, তাঁদের জন্য আমাদের সকলেরই সহানুভূতি আছে। আমরা কামনা করি তাঁদের যথাযথ পুনর্বাসন, জীবনজীবিকার উপযুক্ত অবস্থা ও পরিবেশ এবং শিক্ষা ও কারিগরির অবাধ ও পর্যাপ্ত সুযোগ-সুবিধা। পশ্চিমবঙ্গে পুনর্বাসনের নতুন কোনও সুযোগ বা স্থান আর নেই এবং পশ্চিমবঙ্গের বাহিরে বসবাসকারী উদ্বাস্তুগণের কারও মনে যদি কোনও মিথ্যে আশা থেকে থাকে এই রাজ্যে পুনর্বসতি লাভের সহায়তা পাওয়া যাবে তাহলে তাঁরা বড়ই ভুল করবেন। অন্য রাজ্যে পুনর্বসতি গ্রহণ করে সেখান থেকে পালিয়ে এসে এ রাজ্যের ভেতরে প্রবেশ ও অবস্থানকে মেনে নেওয়া যায়না। স্বাভাবতই তাঁদেরকে স্ব স্ব স্থানে ফেরৎ পাঠাবার এক বেদনাদায়ক ব্যবস্থা এই সরকারকে গ্রহণ করতেই হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে দ্ব্যর্থহীন ভাষায় এই কথাই সকলকে বলতে চাই যে, পশ্চিমবঙ্গের উদ্বাস্তু ভাই-বোনদের আমরা আর উদ্বাস্তু হয়ে থাকতে দেব না; তাঁদের সার্বিক পুনর্বাসন দিয়ে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের জীবন স্রোতের সঙ্গে একাত্ম করব। সেজন্য প্রয়োজন একটি দীর্ঘমেয়াদী সার্বিক পুনর্বাসন প্রকল্প। এ প্রকল্প রূপায়ণের আনুমানিক ব্যয় ৫০০ কোটি টাকা। ইতিমধ্যে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে একটি সার্বিক পরিকল্পনা পেশ করেছি এবং আমাদের দৃঢ় প্রত্যয় যে, কেন্দ্রীয় সরকার আমাদের দাবির যৌক্তিকতাকে স্বীকার করে উদ্বাস্তু পুনর্বাসনের মতো এক জটিল মানবিক সমস্যা সমাধানের কাজকে সুসম্পন্ন ও ত্বরান্বিত করতে উদার মনোভাব নিয়ে সহযোগিতার হাত বাড়িয়ে দেবেন।

প্রকল্পটির সুষ্ঠ রূপায়ণের জন্য আমরা সকলের কাছে দলমতনির্বিশেষে আন্তরিক সহযোগিতা কামনা করি। আসুন, আমরা সকলে এক হয়ে উদ্বাস্তু ভাই-বোনদের মানুষ হিসেবে সমাজে প্রতিষ্ঠা করার মহৎ সঙ্কল্পকে বাস্তবায়িত করতে এগিয়ে যাই।

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৮-৭৯ সালের ৪৭ নং অনুদানের অন্তর্গত "২৮৯—প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে মোট নয় কোটি টাকার ব্যয় মঞ্জুরি সংক্রান্ত প্রস্তাব পেশ করতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, অন্যান্য বৎসরের মতো চলতি আর্থিক বৎসরেও পশ্চিমবঙ্গ প্রাকৃতিক বিপর্যয়ের হাত থেকে রেহাই পায় নি। জুন মাসের তৃতীয় সপ্তাহ থেকে সেপ্টেম্বর মাসের শেষ অবধি অবিরাম ও প্রচুর বর্ষণের ফলে এই রাজ্যের বিভিন্ন জেলা এক বা একাধিকবার বন্যাকবলিত হওয়ায় স্থানীয় জনসাধারণ চরম সঙ্কটের সম্মুখীন হন। রাজ্যের বামফ্রন্ট সরকার শাসন ক্ষমতায় আসীন হওয়ার সঙ্গে সঙ্গেই এই প্রাকৃতিক দুর্বিপাকে ক্ষতিগ্রস্ত জনসাধারণের দুর্দশামোচনে সর্বশক্তি নিয়োগ করেন। রাজ্য সরকারের আন্তরিক প্রচেষ্টার ফলে অবস্থা সম্পূর্ণ আয়ত্তাধীন থাকে। বন্যার ফলে বিভিন্ন জেলায় কি পরিমাণ ক্ষয়ক্ষতি হয়েছে ও রাজ্য সরকার বন্যাত্রাণকল্পে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন তার বিষদ বিবরণ আমি বিগত বাজেট অধিবেশনে এই সভায় পেশ করেছি। প্রয়োজনের তুলনায় সরকারের এই ত্রাণসাহায্য সর্বক্ষেত্রে সমান না হলেও চেতনাসম্পন্ন দুঃস্থ জনসাধারণ বামফ্রন্ট

সরকারের সহানুভূতিশীলতা ও সঙ্কট মোচনের ঐকান্তিক প্রচেষ্টাকে সর্বত্রই অভিনন্দন জানিয়েছেন। শুধুমাত্র বন্যাত্রাণকল্পে রাজ্যের ত্রাণ দপ্তর ২৮এ ফেব্রুয়ারি, ১৯৭৮, অবধি মোট ৮ কোটি ৪৭ লক্ষ ৩ হাজার টাকা ব্যয় করেছেন, তার মোটামুটি হিসাব হল—

| | | | |
|---|---|---|---|
| (১) | খয়রাতি সাহায্য | ... | ৫ কোটি ২১ লক্ষ ৭ হাজার টাকা |
| (২) | টেস্ট রিলিফ | ... | ১ কোটি ৭৭ লক্ষ ২১ হাজার টাকা |
| (৩) | গৃহনির্মাণ অনুদান | ... | ২৭ লক্ষ ২ হাজার টাকা |
| (৪) | রিলিফ কন্টিনজেন্সী | ... | ৪৭ লক্ষ ৭১ হাজার টাকা |
| (৫) | বিবিধ ত্রাণ সামগ্রী | ... | ২০ লক্ষ ৬৭ হাজার টাকা |
| (৬) | বিনামূল্যে বীজ সরবরাহ বাবত | ... | ১০ লক্ষ টাকা |
| (৭) | কৃষি ঋণ বাবত | ... | ৪৩ লক্ষ ৩৫ হাজার টাকা |

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বোধহয় জানেন যে, ১৯৭৩ সন অবধি কেন্দ্রীয় সরকার এই রাজ্যে প্রাকৃতিক বিপর্যয়-উদ্ভুত সমস্যা সমাধানের জন্য অনুদান বা ঋণ হিসাবে আর্থিক সাহায্য দিতেন। কিন্তু ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশক্রমে ১৯৭৪ সন থেকে কেন্দ্রীয় সরকার এই সাহায্যদান প্রথার বিলোপসাধন করেন। যদিও প্রতি বৎসর এই রাজ্যের বিভিন্ন জেলা খরা, বন্যা অথবা ঘূর্ণিঝড়ে এক বা একাধিকবার চরমভাবে ক্ষতিগ্রস্ত হয় এবং স্থানীয় দুঃস্থ জনসাধারণের দুর্গতির সীমা থাকে না। অত্যন্ত পরিতাপের বিষয় যে, একক ভাবে এই পরিস্থিতির মোকাবিলা সম্পূর্ণ অসম্ভব জেনেও রাজ্যের পূর্বতন কংগ্রেস সরকার কেন্দ্রীয় সাহায্য দান প্রথা পুনঃপ্রবর্তনের জন্য কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন নি। রাজ্য সরকারের সীমিত সম্পদের দ্বারা ক্ষতিগ্রস্ত দুঃস্থ জনসাধারণের প্রকৃত ত্রাণসাহায্য ও পুনর্বাসন অসম্ভব বিবেচনা করে রাজ্যের বামফ্রন্ট সরকার বন্যার অব্যবহিত পরেই কেন্দ্রীয় সরকারকে বন্যা পরিস্থিতির গুরুত্ব সম্বন্ধে যথাযোগ্য অবহিত করে তাঁরা যাতে অবিলম্বে রাজ্য সরকারকে প্রয়োজনীয় অর্থ সাহায্য করেন তার জন্য ব্যবস্থা গ্রহণ করেন। ত্রাণ বিভাগের নিরলস প্রচেষ্টার ফলে কেন্দ্রীয় সরকার এই রাজ্যে সমীক্ষক দল পাঠান এবং ঐ দল সমস্যার গুরুত্ব, প্রয়োজনীয় বন্যাত্রাণ ব্যবস্থা অব্যাহত রাখা ও বন্যায় ক্ষতিগ্রস্ত বা বিনষ্ট সরকারি সম্পত্তির আশু সংস্কারের প্রয়োজনীয়তা সম্বন্ধে রাজ্য সরকারের সঙ্গে একমত হন এবং কেন্দ্রীয় সরকার যাতে যথাযোগ্য সাহায্য ত্বরান্বিত করেন তার জন্য সুপারিশ করেন। গত সেপ্টেম্বর মাসের শেষার্ধে কেন্দ্রীয় সরকার বিনষ্ট সরকারি সম্পত্তি সংস্কারের জন্য পরিকল্পনা বাবত অগ্রিম হিসাবে ৪ কোটি ৪১ লক্ষ টাকা মঞ্জুর করেন এবং বন্যাত্রাণকল্পে খয়রাতি সাহায্য ও গ্রামীণ কর্মমুখি প্রকল্পে নিযুক্ত শ্রমিকদের আংশিক মজুরির জন্য সামগ্রী সাহায্য দেবার আশ্বাস দেন। এ যাবৎ সামগ্রী সাহায্য হিসাবে কেন্দ্র ৫০ হাজার মেট্রিক টন গম সরবরাহ করেছেন। তাঁরা যাতে অবিলম্বে প্রতিশ্রুত গম সরবরাহ করেন তার জন্য তাঁদের অনুরোধ করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৩ সালের পর বামফ্রন্ট সরকার কর্তৃক এই প্রথম কেন্দ্রীয় সাহায্য আদায়ে সাফল্য নিঃসন্দেহে একটি উল্লেখযোগ্য ঘটনা এবং জনগণের বঞ্চিততর অংশের কল্যাণের জন্য সরকারের নিরন্তর প্রয়াসের ফলেই যে এটা সম্ভব হয়েছে সে কথা বলাই বাহুল্য। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই সাহায্যের জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমি কেন্দ্রীয় জনতা সরকারকে অভিনন্দন জানাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, ক্ষয়িষ্ণু গ্রামীণ অর্থনীতির পুনরুজ্জীবন আমূল ভূমিসংস্কার ছাড়া সম্পূর্ণ অসম্ভব। এ বিষয়ে রাজ্য সরকার যথাযোগ্য উদ্যোগ গ্রহণ করেছেন। সমাজের দুর্বল শ্রেণীর সার্বিক কল্যাণ ও সঙ্কট মোচনে রাজ্যের বর্তমান সরকার অঙ্গীকারবদ্ধ। গ্রামবাংলার দুঃস্থ ভূমিহীন কৃষক ও ক্ষেতমজুরদের দুর্গতির বাস্তব অবস্থা উপলব্ধি করে ও সাময়িকভাবে তাঁদের সমস্যা কিঞ্চিৎ লাঘবের উদ্দেশ্যে ত্রাণ বিভাগ গত সেপ্টেম্বর মাসের শেষার্ধে এক গ্রামীণ কর্মমুখি প্রকল্প রচনা করে সারা রাজ্যে তার ব্যাপক রূপায়ণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন। "খাদ্যের বিনিময়ে কার্য" নামক এই প্রকল্পের উদ্দেশ্য হল যে, কৃষিকর্মে মন্দার মাসগুলিতে যখন পল্লী-অঞ্চলে এক বিরাট সংখ্যক দুঃস্থ ক্ষেতমজুর কাজের অভাবে বাধ্য হয়ে মহাজনী শোষণের শিকার হয়ে পড়েন তখন এই প্রকল্পের দ্বারা তাঁদের সাময়িকভাবে যথাসাধ্য কর্মসংস্থানের মাধ্যমে ত্রাণসাহায্যের ব্যবস্থা করা। শুধুমাত্র টেস্ট রিলিফ বা অনুরূপ প্রকল্পে ব্যাপকভাবে কর্মসংস্থান সম্ভব হবে না বিবেচনা করে যাতে অধিকসংখ্যক দুঃস্থ ব্যক্তি সরকারের এই ত্রাণসাহায্যের সুযোগ পান সেই উদ্দেশ্যে অদক্ষ শ্রমিক সম্ভব এইরূপ প্রকল্প অবিলম্বে রচনা করে তা রূপায়ণের জন্য কৃষি ও সমষ্টি-উন্নয়ন, সেচ ও জলপথ, পূর্ত (সড়ক), বন ও শিক্ষা বিভাগকে নির্দেশ দেওয়া হয়। যেহেতু রাজ্য সরকারের উদ্দেশ্য হল এই প্রকল্পের মাধ্যমে দুঃস্থ জনসাধারণের দুর্গতিমোচন করা সেইহেতু এই প্রকল্প রূপায়ণে সম্ভাব্য সকল বাধা দূরীকরণের উদ্দেশ্যে স্বাভাবিকভাবে এইসব প্রকল্পে যেসকল বিধিনিয়ম পালন করা হয় তা যথাসম্ভব শিথিল করা হয়। টেস্ট রিলিফ বা অনুরূপ প্রকল্পে নিযুক্ত শ্রমিকদের সাধারণত মাটি কাটা বা তোলার কাজে দৈনিক আট ঘন্টা কাজের বিনিময়ে সপ্তাহে পাঁচ দিন আড়াই কিলোগ্রাম গম ও এক দিন নগদ আড়াই টাকা মজুরি হিসাবে দেওয়া হয়। বন্যার পরে সকল ক্ষেত্রে মাটি কাটা বা তোলার কাজ সম্ভব হবে না বিবেচনা করে, এই প্রকল্প রূপায়ণ যাতে কোনওভাবে বিঘ্নিত না হয় সেই উদ্দেশ্যে সমস্ত জেলা শাসককে অন্যান্য কাজ, যেমন বন্যায় ক্ষতিগ্রস্ত কাঁচা রাস্তার সংস্কার বা পুনর্নির্মাণ, পথিপার্শ্বে বৃক্ষরোপণ, বন্যায় সঞ্চিত বালি বা পাথর ইত্যাদি অপসারণ, প্রাথমিক বিদ্যায়তন বা স্বাস্থ্যকেন্দ্র সংলগ্ন উদ্যানের সংস্কার, কচুরিপানা বা জঙ্গল পরিষ্কার ইত্যাদি ছাড়াও ভবিষ্যতে গ্রামাঞ্চলে সম্পদ ও উৎপাদন বৃদ্ধির সহায়ক হবে এমন সব কাজ, "খাদ্যের বিনিময়ে কার্য" প্রকল্পের মাধ্যমে শুরু করতে নির্দেশ দিয়ে প্রয়োজনীয় অর্থ ও গম বরাদ্দ করা হয়। এই প্রকল্পে নিযুক্ত শ্রমিকদের দৈনিক মজুরি দু' কিলোগ্রাম গম ও নগদ এক টাকা ছয় ঘন্টা কাজের বিনিময়ে ধার্য করা হয়। যাতে প্রকৃত দুঃস্থ ব্যক্তিরা সরকারের এই ত্রাণসাহায্য লাভের সুযোগ পান, সেই কারণে গ্রামাঞ্চলে দুঃস্থ শ্রমিকদের তালিকা প্রণয়ন ও এই প্রকল্প সম্পর্কীয় সমস্ত বিষয়ে স্থানীয় বিধানসভা সদস্য অথবা তাঁর মনোনীত ব্যক্তির পরামর্শ গ্রহণ আবশ্যিক করে সমস্ত জেলা শাসককে নির্দেশ দেওয়া হয়। ছোট ছোট সমষ্টি উন্নয়নমূলক প্রকল্প রূপায়ণে

উর্ধ্বসীমা ২৫ হাজার টাকা করা হয়েছে। পূর্বে এই আর্থিক সীমা এক হাজার টাকায় নির্দিষ্ট ছিল।

নভেম্বর মাসের শেষার্ধে ধান কাটার মরশুম শুরু হওয়ার পর গ্রামাঞ্চলে অবস্থার সামান্য উন্নতি হওয়ার আশায় এই প্রকল্প প্রথমে নভেম্বর মাস অবধি চালু রাখার সিদ্ধান্ত নেওয়া হয়। কিন্তু ধান কাটার কাজে বিলম্ব ঘটায় ও কয়েকটি জেলায় অবস্থা অপরিবর্তিত থাকায়, এই প্রকল্পের সময়সীমা ডিসেম্বর মাস অবধি বৃদ্ধি করা হয়। এই সময়সীমা অতিক্রান্ত হওয়ার পরেও কোনও কোনও জেলায় এই প্রকল্প চালু রাখার প্রয়োজনীয়তা দেখা দিলে, সকল জেলার প্রকৃত অভাবগ্রস্ত এলাকাগুলিতে এবং কোনও এলাকায় বেকারি দেখা দিলে, এই প্রকল্পে ফেব্রুয়ারি, ১৯৭৮, অবধি চালু রাখার নির্দেশ দেওয়া হয়।

[5-50 – 6-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ বিভাগ এই প্রকল্প রূপায়ণকল্পে ২৮এ ফেব্রুয়ারি, ১৯৭৮, অবধি নগদ মোট এক কোটি ত্রিশ লক্ষ সাতান্ন হাজার টাকা ও ২৬,৬৯২ মেট্রিক টন গম বিভিন্ন জেলায় বরাদ্দ করেছেন। এই গম কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া গেছে এবং এর আনুমানিক মূল্য হল ৩ কোটি ৭৩ লক্ষ টাকা। শুধুমাত্র এই প্রকল্পে ত্রাণ বিভাগ গত পাঁচ মাসে ৫ কোটি ৩ লক্ষ ৫৭ হাজার টাকা ত্রাণ সাহায্যের ব্যবস্থা করেছেন। ত্রাণ বিভাগের সুসংবদ্ধ প্রচেষ্টার ফলে গ্রামাঞ্চলে বেশ কিছু সংখ্যক দুঃস্থ ব্যক্তির কর্মসংস্থান সম্ভব হওয়ায় তাঁরা মন্দার মরশুমে কিছু আয় করতে সক্ষম হয়েছেন। তাই ঐ সময়ে তাঁদের জোতদার বা মহাজনদের কৃপাপ্রার্থী হতে হয় নি। ফলে কৃষিমজুরি হারের ক্ষেত্রেও কিছুটা স্থিরতা এসেছে।

আমি অগেই উল্লেখ করেছি যে, এই প্রকল্পের মাধ্যমে দুঃস্থ জনসাধারণের কর্মসংস্থানের দ্বারা স্থায়ী উৎপাদনভিত্তিক প্রকল্প রূপায়ণ করে যাতে প্রকৃত সম্পদ সৃষ্টি করা যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে ৩১শে জানুয়ারি, ১৯৭৮, অবধি বিভিন্ন জেলায় মোট ৭,৭২০টি রাস্তার সংস্কার, ২০৫টি রাস্তা পুনর্নির্মাণ, ২৪৫টি মজা খাল ও ২০২টি পুষ্করিণীর সংস্কার, ১৮৮টি ছোট সেচ প্রকল্প, যেমন বোরো ও জোড় বাঁধ নির্মাণ এবং ২৫৩টি পুরাতন বাঁধের সংস্কার সাধিত হয়েছে। এ ছাড়া পথিপার্শ্বে বৃক্ষরোপণ, বন্যার ফলে সঞ্চিত বালি, পাথর ইত্যাদি অপসারণ, বন্যায় ক্ষতিগ্রস্ত কৃষিযোগ্য জমি, স্বাস্থ্যকেন্দ্র ও প্রাথমিক বিদ্যায়তন সংলগ্ন উদ্যানের সংস্কার, জলনিকাশি ব্যবস্থা, জঙ্গল ও কচুরিপানা পরিষ্কার ইত্যাদি প্রায় ১,৩০০টি কাজ এই প্রকল্পের মাধ্যমে করা হয়েছে। আলোচ্য কাজগুলির দ্বারা উল্লিখিত সময়ে মোট ১ কোটি ৫ লক্ষ ৭৬ হাজার শ্রমদিবস সৃষ্টি করা হয়েছে এবং মজুরি হিসাবে মোট ২১ হাজার ২৫২ মেট্রিক টন গম ও নগদ ১ কোটি ৫ লক্ষ ৭৬ হাজার টাকা ব্যয়িত হয়েছে। এ যাবৎ এই প্রকল্প বাবত যে অর্থ ও গম বরাদ্দ করা হয়েছে তাতে মোট ১ কোটি ৩০ লক্ষ ৫৭ হাজার শ্রমদিবস সৃষ্টি করা যাবে। আগামী শুখা মরশুমে প্রকৃত অভাবগ্রস্ত এলাকাগুলিতে যাতে এই প্রকল্প পুনরায় চালু করা যায় তার জন্য ইতিমধ্যে কেন্দ্রকে প্রয়োজনীয় গম সরবরাহের অনুরোধ করা হয়েছে এবং কেন্দ্রের কাছ থেকে এই গম সরবরাহের আশ্বাস পেলেই এ বিষয়ে কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ আমি গ্রামাঞ্চলে কর্মক্ষম দুঃস্থ ব্যক্তিদের ত্রাণসাহায্যের জন্য ত্রাণ বিভাগ যে ব্যবস্থা করেছেন, সেই তথ্য পরিবেশন করলাম। গ্রামাঞ্চলে পঙ্গুতাহেতু কর্মে অক্ষম ছাড়াও দুঃস্থ জনসাধারণের এক উল্লেখযোগ্য অংশ সরকারের খয়রাতি সাহায্যের উপর সম্পূর্ণ নির্ভরশীল। বামফ্রন্ট সরকার শাসন ক্ষমতায় আসীন হয়েই দুঃস্থ জনসাধারণের সমস্যা সহানুভূতির সঙ্গে বিবেচনা করে সীমিত সম্পদের মধ্যে যতদূর সম্ভব এই সমস্যা সমাধান করা যায় সে বিষয়ে সর্বতোভাবে প্রয়াসী হন। পূর্বতন কংগ্রেস সরকারের আমলে এই রাজ্যে যে সংখ্যক দুঃস্থ ব্যক্তি স্বাভাবিক অবস্থায় খয়রাতি সাহায্য পেতেন, সেই সংখ্যা গত জুলাই মাস থেকেই প্রায় দশ গুণ বৃদ্ধি করা হয়। "ভোট অন অ্যাকাউন্ট" বরাদ্দে প্রয়োজনীয় অর্থ না থাকায় গত সেপ্টেম্বর মাসে পুরা মাসের খয়রাতি সাহায্য দেওয়া সম্ভব হয় নি। ধান কাটার মরশুম শুরু হওয়ার সঙ্গে সঙ্গে প্রতি বৎসরই ত্রাণের কাজ প্রায় সম্পূর্ণ বন্ধ থাকে। কিন্তু চলতি আর্থিক বৎসরে ঐ সময় ব্যাপকভাবে "খাদ্যের বিনিময়ে কার্য" প্রকল্প চালু থাকায় ডিসেম্বর ও জানুয়ারি মাসে খয়রাতি সাহায্য প্রাপকের সংখ্যা হ্রাস করা হয়। কেন্দ্রের পূর্ব প্রতিশ্রুত বরাদ্দকৃত গম সময়ে না পাওয়াও খয়রাতি সাহায্য প্রাপকের সংখ্যা হ্রাসের অন্যতম কারণ। কেন্দ্রের কাছ থেকে ডিসেম্বর মাস অবধি খয়রাতি সাহায্য বাবত যে মোট ৩০ হাজার মেট্রিক টন গম পাওয়া গিয়েছিল তা ফেব্রুয়ারি মাসের মধ্যেই সম্পূর্ণ ব্যয়িত হয়েছে। কেন্দ্রকে এই বাবতে অবিলম্বে প্রয়োজনীয় গম সরবরাহের জন্য অনুরোধ করা হয়েছে। কেন্দ্রের কাছ থেকে প্রয়োজনীয় গম পাওয়ার পর পুনরায় খয়রাতি সাহায্য প্রাপকের সংখ্যা বৃদ্ধি করা হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, সকল বিষয়ে প্রতিনিধিত্বমূলক সংগঠনগুলির সঙ্গে পরামর্শ করে নীতি নির্ধারণ ও তা কার্যকর করায় বামফ্রন্ট সরকার অঙ্গীকারবদ্ধ। ক্ষমতা ও দায়িত্বের বিকেন্দ্রীকরণ ও গ্রামাঞ্চলে কর্মসৃষ্টি ও প্রযুক্তিগত উন্নয়নের লক্ষ্যমাত্রা অর্জন সহজতর করার উদ্দেশ্যে ইতিমধ্যেই বিভিন্ন জেলায় সর্বদলীয় ব্লক কমিটি গঠিত হয়েছে। সামগ্রিক ত্রাণব্যবস্থাকে ক্লেদমুক্ত করে এবং সুষ্ঠুভাবে তা পরিচালনা ও ত্বরান্বিত করা ও যাতে প্রকৃত অভাবগ্রস্ত দুঃস্থ জনসাধারণ প্রয়োজনে যথাযোগ্য সরকারি ত্রাণসাহায্য লাভে সক্ষম হন, সেই উদ্দেশ্যে ত্রাণসম্পর্কীয় সকল বিষয়ের দায়িত্বও এই ব্লক কমিটিগুলির উপর ন্যস্ত করা হয়েছে। প্রতিনিধিত্বমূলক এই কমিটিগুলির নিজ নিজ এলাকার সমস্যা সমাধানে তৎপর হলেই অভীষ্ট লক্ষ্যে পৌছানো সম্ভব হবে। রাজনৈতিক ক্ষমতা হস্তান্তরের পর থেকেই ১৯৬৭ ও ১৯৬৯ সালের কয়েক মাসের যুক্তফ্রন্ট মন্ত্রী সভা ছাড়া একটানা ৩১ বৎসরের কংগ্রেসি রাজত্বে ত্রাণকার্য পরিচালনার ক্ষেত্রে গ্রামাঞ্চলে যে কায়েমী স্বার্থ দানা বেঁধে উঠেছে তাকে কিছুটা আঘাত করা গেছে, ভেঙ্গে ফেলা হয়েছে কিন্তু নির্মূল করা যায় নি। গত আট মাসের বামফ্রন্ট সরকারের গরিব জনগণের স্বার্থে ত্রাণকার্য পরিচালনার জন্য গ্রামের ও শহরের গরিব মানুষের মধ্যে একটা উৎসাহ ও সহযোগিতার মনোভাব প্রকাশ পেয়েছে—যার ফলে গ্রামাঞ্চলে ত্রাণকার্যের মাধ্যমে বহুমুখি কর্মসূচি গ্রহণ করে এই সাফল্য এসেছে। তবুও কোথাও কোথাও ত্রুটিবিচ্যুতি থাকা অসম্ভব নয়। নির্দিষ্ট ভাবে ত্রুটিগুলি দেখিয়ে দিলে সমাধান করার চেষ্টার আশ্বাস দিচ্ছি। সুষ্ঠুভাবে ত্রাণকার্য পরিচালনার ব্যাপারে "রিলিফ ম্যানুয়াল" অনেক সময় বাধার সৃষ্টি করে। এই বাধাগুলি অপসারণ করে সুষ্ঠু ত্রাণকার্যের স্বার্থে যা

করণীয় তার দিকে দৃষ্টি রেখে চলার ব্যবস্থা করতে পারব বলে আশা করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, চলতি আর্থিক বৎসরে যে ব্যাপক ত্রাণব্যবস্থা গ্রহণ করা হয়েছে, তা মাননীয় সদস্যগণের আন্তরিক সহযোগিতার ফলেই সুষ্ঠুভাবে কার্যকর করা সম্ভব হয়েছে। আগামী বৎসরেও আমি অনুরূপ সহযোগিতা লাভ করব এই আশা রেখে ১৯৭৮-৭৯ সালে উপরোক্ত খাতে ব্যয়বরাদ্দের দাবি অনুমোদনের অনুরোধ জানিয়ে বক্তব্য শেষ করছি।

## Demand No. 44

**Shri A. K. M. Hassanuzzaman** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

## Demand No. 47

**Shri Shamsuddin Ahmad** : Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shri Habibur Rahman** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী হরিপদ ভারতী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আজকে ত্রাণ ও পুর্নবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর বাজেট বক্তৃতা প্রশংসা করছি, আমি তাঁকে আন্তরিকভাবে ধন্যবাদ জ্ঞাপন করব তাঁর বাজেট বক্তৃতা প্রস্তুত করার কৌশলের জন্য। আমি তাঁর বাজেট বক্তৃতা শুনছিলাম এবং সঙ্গে সঙ্গে ভাবছিলাম বিরোধী পক্ষ থেকে আমরা আমাদের বক্তব্য প্রস্তুত করব তাঁর নিজের বক্তব্য সম্বন্ধে, না কেন্দ্রীয় সরকারের অকর্মণ্যতার বিরুদ্ধে। তাঁর বাজেট বক্তৃতার মধ্যে যা কিছু সৎ, আন্তরিক, শুভ, তার সমস্ত দায়িত্ব গ্রহণ করেছেন তাঁর সরকারকে দায় দায়িত্ব স্কন্ধে নেবার জন্য, আর যা কিছু অশুভ, যা অন্যায়, যত দুষ্কর্মের দায়িত্ব আছে, তা সব কেন্দ্রীয় সরকারের স্কন্ধে ন্যস্ত করেছেন। নিঃসন্দেহে তিনি কেন্দ্রীয় সরকার এবং আমাদের এইভাবে দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করেছেন। আমি এখানে দাঁড়িয়ে, নিশ্চিত পশ্চিম বাংলার বিধানসভায় পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় মন্ত্রীর আলোচনা করব, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আলোচনা করবার চেষ্টা করবনা। কিন্তু সঙ্গে সঙ্গে আমি তাঁকে বলব, একথা বলে দিতে চাইব, যদি কোথাও কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পশ্চিম বাংলার ত্রাণ ও উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা সম্বন্ধে সুচিন্তিত, সুনিশ্চিত কোনও ঔদাসীন্যের প্রমাণ তিনি উপস্থিত করতে পারেন, পশ্চিম বাংলার কোনও স্বার্থ উপেক্ষিত হয়েছে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে এই রকম প্রমাণ দিতে পারেন, আমি প্রস্তুত থাকব, জনতা পার্টির সদস্য হলেও, পশ্চিম বাংলা সরকারের সঙ্গে সমবেতভাবে কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন করবার জন্য। কারণ আমি নিশ্চিত চাইব এই বিধানসভায় বসে, পশ্চিম বাংলার উদ্বাস্তু পুনর্বাসনের ব্যবস্থা হবে, ত্রাণের ব্যবস্থা হবে, এখানে সত্যসত্যই উদ্বাস্তুদের সম্বন্ধে স্থায়ী সমাধান সম্ভবপর হবে, কেন্দ্র যদি বাধা সৃষ্টি করে, নিঃসন্দেহে সেই বাধা অপসারণ করবার জন্য চেষ্টা আমাদের সমবেতভাবে করা কর্তব্য, তাই এই সুযোগে আমি সেই প্রতিশ্রুতি তাঁকে প্রদান করছি। কিন্তু সঙ্গে সঙ্গে

তাঁকে স্মরণ করিয়ে দিতে চাইব কোনও কৌশলের আশ্রয়ে নিজেদের অকর্মণ্যতার দায় দায়িত্ব কেন্দ্রের উপর ন্যস্ত করে নিরঙ্কুশ হবার চেষ্টা করবেন না। কৌশল আমরাও জানি, কৌশল আমরাও অবলম্বন করতে প্রস্তুত আছি, কাজেই সে প্রশ্ন নয়, যদি সত্যই কোথাও বাধা থাকে, বাধাসৃষ্টি হয়ে থাকে, সেই বাধা অপসারণের যদি সনির্বন্ধ প্রয়াস হয় সেই প্রয়াসের সঙ্গে আমরাও যুক্ত হব, এই প্রসঙ্গে আপনার কাছে নিবেদন করতে চাই।

[6-00 - 6-10 P.M.]

নিঃসন্দেহে আপনার বাজেট বক্তৃতার মধ্যে দুটো দিক আছে—একটা উদ্বাস্তু ত্রাণ, উদ্বাস্তু পুনর্বাসন, আর একটা সাধারণ ত্রাণ যার সঙ্গে প্রাকৃতিক দুর্যোগের সম্পর্ক ঘনিষ্ট। সত্যই, অধ্যক্ষ মহাশয়, দুর্ভিক্ষ, প্রাকৃতিক দুর্যোগ, আমাদের প্রায় নিত্যসঙ্গী। নিসন্দেহে অতিবৃষ্টি, অনাবৃষ্টি, আঞ্চলিক কোনও রকম মহামারি, আঞ্চলিক দুর্ভিক্ষ, এ ভারতবর্ষের, এই শ্যাম বঙ্গদেশে প্রায় বাৎসরিক অনুষ্ঠান, বাৎসরিক দুর্ভিক্ষ এবং সেই দুর্ভিক্ষের জন্য সরকারকে প্রস্তুত থাকতে হয়। এই দুর্যোগে যারা প্রপীড়িত, আর্ত হয়, সেই দেশবাসীর সেবা করবার সঙ্গে আমাদের আরও দুর্ভিক্ষ, আমাদের দেশের সীমাহীন দারিদ্র, রাজ্যজুড়ে, বেকারি—তারজন্যও ত্রাণব্যবস্থাও নিসন্দেহে পরিচালিত হয়। প্রাকৃতিক দুর্যোগ ছাড়া অন্যান্য ব্যাপারেও এই ত্রাণ ব্যবস্থা যখন পরিচালিত করব নিঃসন্দেহে আমাদের লক্ষ্য রাখতে হবে একটা সুনির্দিষ্ট পরিকল্পনা, একটা সুষ্ঠ ব্যবস্থা, সুষ্ঠ প্রকল্পের মাধ্যমে যাতে আমরা ত্রাণ ব্যবস্থা পরিচালিত করবার চেষ্টা করি। তাহলে নিঃসন্দেহে সময়ে সময়ে আমরা যে ব্যবস্থা গ্রহণ করছি এবং বিপদ উত্তীর্ণ হওয়ার সঙ্গে সঙ্গে ওই ব্যবস্থা পরিত্যক্ত করছি। এই যে সাময়িক ব্যবস্থা, সমস্যামুখি ব্যবস্থা তার দ্বারা ত্রাণ ব্যবস্থা সম্পূর্ণ হতে পারে না। কারণ আমাদের দুর্ভিক্ষ চিরস্থায়ী, সমস্যা চিরস্থায়ী। কাজেই একটা স্থায়ী নির্দিষ্ট পরিকল্পনা রচনার আবশ্যকতা আছে বলে আমি ব্যক্তিগতভাবে মনে করি। এই ত্রাণ ব্যবস্থার সময়ে আপনারা নিরপেক্ষতার কথা বলেছেন, আপনারা সকলের প্রতি সুবিচার করবার কথা বলেছেন, মাঝে মাঝে অবশ্য কেন্দ্রের উপর বিশোদ্গার করার অভ্যাস আপনারা পরিত্যাগ করেন নি। কিন্তু কেন্দ্রের কথা থাক, আমি সে বিষয়ে ইতিপূর্বে আমার বক্তব্য আপনাদের কাছে রেখেছি। মোটামুটি আমি দ্বর্থ্যহীন ভাষায় প্রকাশ করেছি। নিসন্দেহে আপনারা তা উপলব্ধি করতে পেরেছেন। বলেছেন, যখন ত্রাণ ব্যবস্থা পরিচালনা করেছেন কোথাও রাজনীতির আশ্রয় নেন নি, সকলের প্রতি সমান বিচার করেছেন। এমন দৃষ্টান্ত যদি দেখতে পেতাম নিসন্দেহে আপনাকে দ্বর্থ্যহীন ভাষায় সাধুবাদ জানাতাম। কিন্তু আপনারা যে ত্রাণ ব্যবস্থা করেছেন এবং ফুড ফর ওয়ার্ক করেছেন, সেই স্কীমের যখন প্রয়োগ করেছেন, আপনারা নিঃসন্দেহে অনেক স্থলে যে যন্ত্র ব্যবহার করেছেন, সেই যন্ত্র আপনাদের ব্লক কমিটি প্রভৃতি এবং সেই ব্লক কমিটির গঠন পদ্ধতি কেমন, তার মধ্যে আপনাদের সরকারি দলের প্রভাব কতখানি অনুভূত, সে সম্পর্কে নিশ্চয় নূতন করে বক্তব্য রাখবার আবশ্যকতা নেই এবং এই কদিন আগে এই বিধানসভায় সরকারি পক্ষে মাননীয় মুখ্যমন্ত্রী, তিনি দ্বর্থ্যহীন ভাষায় বললেন যে, কমিটির মধ্যে তো আমাদের প্রাধান্য থাকবেই। কারণ আমরা তো জয়ী হয়ে ফিরে এসেছি। হ্যাঁ, এই উদ্ধত বাক্য উচ্চারণ করবার তার শক্তি আছে। কারণ তিনি জিতে এসেছেন, তাঁর দল বিপুল গরিষ্ঠতা নিয়ে এখানে এসেছে। কাজেই ব্লক কমিটির মধ্যে তাদের বাহু বহু বিস্তৃত হবে, এতো নিশ্চয়। আমরাও এটা

আপত্তি করবার মতো বস্তু বলে মনে করি না। কিন্তু তথাপি ত্রাণ পিপাসু মানুষকে যখন আপনারা ত্রাণ ব্যবস্থা দেবেন, তখন মন্ত্রী মহাশয় নিশ্চয় উপলব্ধি করবেন আমি দলীয় মিনিস্টার নই, আমি সমস্ত দেশের মন্ত্রী। ত্রাণ কাজ যখন করবেন প্রপীড়িত মানুষের বর্ণ বিচার করবেন না—এই কথা নিশ্চয় আমরা আশা করি। কিন্তু আমরা দেখেছি যেখানে সরকারি দলের এম. এল. এ. আছেন, আছেন অনেক বেশি স্থানে নিশ্চয়, বিশেষ করে সি. পি. এম যেখানে এম. এল. এ হয়ে এসেছেন, সেখানে যে পরিমাণ টাকা গিয়েছে, গম গিয়েছে, ফুড ফর ওয়ারকের ব্যবস্থা হয়েছে, অন্যত্র কিন্তু তা হয় নি এবং আপনাদের সমস্ত ত্রাণ ব্যবস্থা নিশ্চয় বিশেষ করে সেই সব স্থানে হয়েছে, যেসব স্থানে আপনাদের আধিপত্য হয়েছে। এই সব স্থানে যেসব উৎপীড়িত মানুষ ত্রাণ পেয়েছেন নিশ্চয় তার বিরুদ্ধে আমি নালিশ করব না। কারণ একটু আগেই আমি বলেছি যে এই আর্ত জনতাকে নিয়ে রাজনীতি করবার নীতি আমরা গ্রহণ করি না। কাজেই তারা আর্ত সেইজন্য নিশ্চয় আপনাদের সেবা পাবার অধিকার তারা রাখে। আপনারা তাদের সাহায্য করবেন নিশ্চয় আমি আনন্দিত এবং সাধুবাদ জানাব। কিন্তু সঙ্গে সঙ্গে অন্য দলের যে সমস্ত এম. এল. এ-রা রয়েছে সেখানকার আর্ত মানুষও তাদের কাছে আর্ত এবং আপনাদের কাছে সেবা ও ত্রাণের প্রত্যাশা করতে পারে। তাই আপনাদের কাছে এই প্রসঙ্গে আমি বলব যে আপনারা সেখানেও ত্রাণের ব্যবস্থা করবেন। আপনারা যখন কাজের বিনিময়ে অর্থ এবং খাদ্য দেবার ব্যবস্থা করেছেন সেখানে আপনাদের নির্দেশিত যে নীতি সেই নীতির বিরোধিতা করেছে। আপনারা ঠিক করে দিয়েছেন যে দৈনিক মজুরি হবে ৮.১০ পয়সা। কিন্তু আপনারা যখন মানুষকে কাজ করাতে যাচ্ছেন তখন তাদের বিনিময়ে কি দিয়েছেন? দিয়েছেন একটি টাকা আর দু' কে.জি. গম। নিশ্চয় তার দাম ৮.১০ পয়সা নয়। কাজেই আপনাদের যে অনুসৃত নীতি সেই নীতি পরিত্যাগ করেছেন। এবং সেইভাবে অন্যের সম্বন্ধে যখন কথা বলেন তখন আপনাদের সম্বন্ধে সে কথা ভাবেন না বলেনও না। এই সঙ্গে এই কথা আরও বিশেষ করে বলতে চাই যে শীতকালের পূর্বে আপনারা সরকার থেকে নাকি কম্বল বিলি করেছেন। আমি শুনে আনন্দিত হয়েছি, সাধুবাদ জানিয়েছিলাম। কারণ আমাদের সরকার আমাদের দেশের দরিদ্র ভাই বোনরা যারা শীতের দিনে কোনও গরম বস্ত্র কোনও রকম শীত বস্ত্র দিয়ে নিজেদের আবৃত করতে পায় না সেখানে তাদের কম্বল বিলি করছেন। তারা আজকে শীত বস্ত্র পাবার সুযোগ পাবে। কিন্তু কোথায় সেই কম্বল আমি তো সেই কম্বল দেখতে পাই নি। অবশ্য আপনাদের মতো সংখ্যাগরিষ্ঠতা নিয়ে আসবার সুযোগ না পেলেও আমি এখানে এসেছি। কিন্তু সেই কম্বলের চেহারাও আমি দেখতে পাই নি। আমি জানি না আপনারা কম্বল দিয়েছেন কিনা। কিন্তু শুনেছিলাম যে একটা পরিকল্পনা আছে একটা ব্যবস্থা আছে কিন্তু সেই ব্যবস্থা আপনারা অন্যত্র করেন নি। তাই আমি বলতে চেয়েছি যে সামান্য শীত বস্ত্র দিয়ে আপনারা যেন মনে করবেন না যে সমস্ত দরিদ্র মানুষকে সেবা করছেন। তাহলে তা কোনও দিন সার্থক হবে না। তার সঙ্গে সঙ্গে একটা স্থায়ী অর্থনৈতিক পুনর্বাসনের দায়িত্ব আপনারা যদি গ্রহণ না করেন তাহলে যতই আপনারা কিছু সাময়িক ত্রাণের ব্যবস্থা করুন না কেন কোনও ফল হবে না। এবং তার যদি করতে পারেন তাহলে নিঃসন্দেহে আমাদের ত্রাণ মন্ত্রী মহাশয় অধিকতর সৌভাগ্য লাভ করতে পারবেন, অধিকতর সাধুবাদ পাবার অধিকারী হয়ে উঠতে পারবেন। এই প্রসঙ্গে আমি ত্রাণ ও পুনর্বাসন মন্ত্রী মহাশয়কে একটি কথা বলতে চাই যে এমন

অন্যান্য অনেক দপ্তর আছে যে দপ্তরের কাজগুলিকে আপনার কাজের সঙ্গে যুক্ত করে নিতে পারেন তাহলে ত্রাণ ব্যবস্থা অধিকতর কার্যকর হয়। এবং কাজ আরও স্থায়ী হতে পারবে। এই প্রসঙ্গে আমি সুন্দরবন অঞ্চলের কি অংশের কথা বলব। স্যার, আপনি জানেন হিঙ্গলগঞ্জ, সন্দেশখালি প্রভৃতি অনেক অঞ্চল রয়েছে যেখানে বহু মানুষ দুর্গত বহু মানুষ দারিদ্র প্রপীড়িত অবস্থায় রয়েছে। সেখানে যে রিলিফের ব্যবস্থা করা হয়ে থাকে সেই ব্যবস্থা ঠিকমতো কার্যকর হয় না। আপনি যদি চাইতেন ঐ হিঙ্গলগঞ্জ থেকে সন্দেশখালি পর্যন্ত কোনও রাস্তা নাই, সেই রাস্তা যদি আপনি তৈরি করতেন, ঐ ইছামতী নদীতে প্রতিবার ভাঙ্গন হয় সেই ভাঙ্গন থেকে রক্ষা করবার জন্য আপনি যদি স্থায়ী বাঁধ তৈরি করতেন তাহলে তার মধ্য দিয়ে আপনি কাজ করিয়ে নিতে পারতেন এবং তাতে গ্রামের কিছু উন্নতি সাধনও হতে পারতো এবং সঙ্গে সঙ্গে দেশের অর্থনৈতিক উন্নতি হত এবং দুর্গত মানুষদের পুনর্বাসনের ব্যবস্থা হত। এবং নিশ্চয় আপনি যে সমস্ত কুটির শিল্প স্মল স্কেল ইণ্ডাস্ট্রি আছে তার যদি প্রসার ঘটাতেন গ্রামে গ্রামে যদি সেই রকম ব্যবস্থা করতে পারতেন তাহলে তার মধ্য দিয়ে একটা স্থায়ী ত্রাণ ব্যবস্থা করতে পারতেন একটা স্থায়ী পুনর্বাসনের ব্যবস্থাতে সেটা রূপান্তরিত করতে পারতেন। নিশ্চয় আপনি সেদিকে দৃষ্টি রাখবেন এবং আমি আশা করব ও বিশেষ করে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব যে ত্রাণ ব্যবস্থার সময় তিনি অবশ্য বিস্মৃত হবার চেষ্টা করবেন যে তিনি সি. পি. এম. সদস্য তিনি বিস্মৃত হবার চেষ্টা করবেন যে তিনি কেবলমাত্র সরকারি দলের মুখপাত্র তিনি চেষ্টা করবেন যে তিনি সমস্ত দলের মুখপাত্র সমস্ত মানুষের মন্ত্রী, তাদের সেবক। দুর্গত জনগণকে রাজনৈতিক দৃষ্টিকোন দিয়ে আপনি বিচার করবেন না এই অনুরোধ আপনার কাছে রাখব।

[6-10 – 6-20 P.M.]

কিন্তু এই সাধারণ ত্রাণ থেকে এবার আমি উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন সম্বন্ধে বিশেষ করে কয়েকটি কথা বলবার চেষ্টা করব। মাননীয় মন্ত্রী আপনার বিবরণ পড়লাম এবং সঙ্গে সঙ্গে দুঃখ ও ক্ষোভের সঙ্গে অনুভব করলাম, ভারত বিভাগের পর ৩০ বছর অতিবাহিত হয়ে গেল, এই ৩০ বছরের যে চিত্র আপনি তুলে ধরেছেন কৌশলের সঙ্গে, আত্ম তৃপ্তির সঙ্গে, প্রশংসা আর অপূর্ব নিপুণতার সঙ্গে, তাতে দেখছি বহু স্থানে আজও উদ্বাস্তু পুনর্বাসন হয় নি। হচ্ছে? আজও পুনর্বাসন যে হচ্ছে না তার জন্য আপনি প্রকৃত সম্পূর্ণ দায় দায়িত্ব কেন্দ্রের সম্বন্ধে ন্যস্ত করে নিজেদের সম্পূর্ণভাবে স্বার্থক ভাববার চেষ্টা করছেন। কিন্তু সঙ্গে সঙ্গে আপনি সেই বক্তব্য রাখতে চেয়েছিলেন বলেছেন—আপনি কেন্দ্রের কাছে বিনামূল্যে জমি উদ্বাস্তু পুনর্বাসনের জন্য চেয়েছিলেন এবং সেই জমির ভিতর উদ্বাস্তুদের পুনর্বাসন দেবেন এবং কেন্দ্র নাকি আপনাদের সেই উদ্বাস্তুদের জমির মালিকানা দিতে চান নি, তাই আপনাদের উদ্বাস্তুদের জন্য পুনর্বাসনের ইচ্ছা থাকলেও ব্যবস্থা করতে পারেন নি। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বিধানসভার প্রকোষ্ঠে দাঁড়িয়ে মাননীয় ত্রাণ এবং পুনর্বাসন-মন্ত্রীর উদ্দেশ্যে একটি সংবাদ পরিবেশন করতে চাই। খুব বেশি দূরে নয়, মাননীয় মন্ত্রী হয়ত জানেন, না যদি জেনে থাকেন তাহলে জানবার চেষ্টা করুন—গত ১৩ই মার্চ, আজ থেকে বেশি দূরে নয় এবং তার পূর্বে ১৩ ফেব্রুয়ারি পানিহাটির অন্তর্গত একটি উদ্বাস্তু কলোনি থেকে তারা ৬০০

পরিবারকে উৎখাত করে দিয়েছেন। পুলিশ দিয়ে তাদের বাড়ি ঘর থেকে বের করে দিয়েছেন, ঘর ভেঙ্গে চুরমার করে দিয়েছেন, আসবাবপত্র সেখান থেকে ছিনতাই উধাও করে নানা ভাবে বিশৃঙ্খলা করেছেন, গ্রেপ্তার করেছেন অসংখ্য মানুষকে। মাননীয় উদ্বাস্তু-মন্ত্রী আপনি একদিকে কেন্দ্রের বিরুদ্ধে অভিযোগ তুলছেন, আপনি চান পুনর্বাসন দিতে, আর কেন্দ্রীয় মন্ত্রী আপনার পুনর্বাসনে সহায়তা করছে না। জমির মালিকানা দিচ্ছে না বলে আপনার এই শুভ প্রচেষ্টা স্বার্থক হচ্ছে না, এই বলে আপনি আমাদের কাছে অভিযোগ করছেন, আর অপর দিকে আপনাদের দলেরই স্থানীয় এম. এল. এ., আপনাদের পুলিশ, ওখানে একটি উদ্বাস্তু কলোনি যা ১৯৭৩ সাল থেকে নিজেদের চেষ্টায় নিজেরাই নিজেদের ব্যবস্থা করেছে—আপনারা তাদের ঘর ছাড়া করেছেন। আপনারা রাস্তায় নামিয়ে দিয়েছেন, এই আপনারা করেছেন। আপনার এই দুটি কথার মধ্যে সামঞ্জস্য কোথায়? আমি আপনার কাছে আর একটি কথা বলতে চাই মাননীয় অধ্যক্ষ মহোদয়, বেহালায় সাহাপুর মেন রোডে বহুকাল যাবৎ কিছু উদ্বাস্তু নিজেদের পয়সায়, নিজেদের চেষ্টায় কুটির বেঁধে বসবাস করছিল। তারা সেখানে ঠিকা প্রজা রূপে বসবাস করছিল জমিদারের সঙ্গে বন্দোবস্ত করে একটি নির্দ্দিষ্ট খাজনায়। কিন্তু পূর্বেকার সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকারের কাছে তারা চেষ্টা করেছিলেন আবেদন নিবেদনের মাধ্যমে খাজনা কমাতে। সরকার করেন নি। কিন্তু একজন উদ্বাস্তু হাই কোর্টে মামলা করেছিলেন এবং সেই উদ্বাস্তুর খাজনা অনেক কম হয়ে গেছে হাই কোর্টের নির্দেশে। কিন্তু বাকি মানুষ মামলা করেন নি, হাই কোর্টে যেতে পারেন নি, তাই তদানীন্তন সরকার তাদের কথা শোনেন নি, খাজনা কমান নি। তার ফলে বেশি খাজনায় বসবাস করতে দিয়েছে। এই সরকার এসেছে। এরা তো উদ্বাস্তু পুনর্বাসন চান, এরা তো গরিব মানুষের কথা বেশি করে চিন্তা করেন। কিন্তু দুঃখের বিষয় যে বিধানসভা জাল জোচ্চোরের আড্ডা ছিল সেই বিধানসভায় যে নিয়ম কানুন তৈরি হয়েছে আজকের মন্ত্রী, আজকের সরকার তার জের টেনেই চলেছেন, তাদের খাজনা কমান নি।

তারা বরং উৎখাত হয়ে যাবার নোটিশ দিয়েছেন, সেই নোটিশ আমি দেখেছি। আমি প্রশ্ন করতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে, তিনি যা বলেন তা কি সত্য অনুভব করেন তিনি যে নীতি ব্যক্ত করেছেন সেই নীতি কি সত্যই তার সরকারের নীতি, না, কেবলমাত্র কেন্দ্র অপরাধী এই কথা বলে নিজেদের সমস্ত দোষ এইভাবে আচ্ছাদিত করবার চেষ্টা করছেন? সীমাবদ্ধ ক্ষমতা নিশ্চয়—আপনাদের ক্ষমতা একেবারে অসীম, অন্তত এমন কথা আমি বলছি না, আপনারা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আরও নতুন ক্ষমতা চান, যদি যুক্তিযুক্ত হয় আমি ব্যক্তিগতভাবে আপনাদের সমর্থন করবার জন্য প্রস্তুত আছি, থাকব, কিন্তু প্রশ্ন হচ্ছে, যেটুকু ক্ষমতা আছে সেই ক্ষমতা অনুসারে বিপরীত কর্ম করবেন, আন্তরিকতা নেই, কথার সঙ্গে কাজের মিল নেই আর বাইরে কেবল ক্ষমতার সীমাবদ্ধতার গুনকীর্তন করবেন—এই দুই কীর্তন মেলেনা এই কথাটা আমি বিশেষ ভাবে বলতে চাই। সঙ্গে সঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দণ্ডকারণ্য নিয়ে কথা উঠেছে। মাননীয় মন্ত্রী মহাশয় যখন উদাত্ত-কণ্ঠে তাঁর বক্তব্যের শেষ ভাগে ঘোষণা করছেন, "আমি দ্ব্যর্থহীন ভাষায় বলতে চাই যে, কিছুদিনের মধ্যে পশ্চিমবাংলায় একজন উদ্বাস্তুও থাকবে না, সকলের পুনর্বাসন সমাপ্ত হবে," যখন তিনি বলছেন, "সাধারণ পশ্চিমবাংলার নাগরিক জীবনের স্রোতের সঙ্গে আমি

তাদের একাত্ম করে দেব," তখন আমি দ্ব্যর্থহীন ভাষায় তাঁকে সাধুবাদ জানাব। যখন তিনি বলছেন, "যেখানে যত উদ্বাস্তু আছে সকলের জন্য আমার সহানুভূতি—হোক সে আন্দামানের, নিকোবরের, হোক দণ্ডকারণ্যের বা অন্য কোনও স্থানের সকলের জন্য আমার সহানুভূতি," সেখানে আমি বলব, আমার এই সহানুভূতি আপনাদের জন্য, সাধুবাদ আপনাদের জন্য। কিন্তু এদিকের কথা আর ওদিকের কাজ কি? দণ্ডকারণ্যে আজকে অনেক কোলাহল উঠেছে—আজকে নতুন নয় অনেক দিন ধরেই উঠেছে এবং এই চিত্র বিধানসভার প্রতিটি সদস্যের জানা উচিত যে, দণ্ডকারণ্যে সমস্ত পূর্ববাংলা থেকে আগত উদ্বাস্তুদের পুনর্বাসন হয়নি। এখনও তিন লক্ষের মতন উদ্বাস্তু ট্রানজিট ক্যাম্পে, মানাশিবিরে বাস করে—তাদের পুনর্বাসন হয়নি। যাদের পুনর্বাসন হয়েছে—পূর্ববাংলা থেকে আগত এই মানুষগুলি তারা অধিকাংশই কৃষিজীবী। অধিকাংশেরই জল, বায়ু ভিন্নভাবে পূর্ববাংলার মানুষ তারা এক নতুন পরিবেশে এসেছে। সেখানে জমি রুক্ষ, অনুর্বর, কঙ্করাকীর্ণ সেখানে চাষ হয়না, ফসল ফলেনা, সেখানে পানীয় জল নেই। এমন একটা অবস্থার মধ্যে পূর্ববাংলা থেকে আগত উদ্বাস্তুদের তারা রক্ষা করছেন। শুধু তাই নয়, তাদের কন্যা, ভগিনী, মাতা, স্ত্রীর সম্মান কতবার ভূলুণ্ঠিত হচ্ছে। এক নারকীয় পরিবেশের মধ্যে তারা বসবাস করছে। মাননীয় ত্রাণমন্ত্রী, পুনর্বাসনমন্ত্রী নিশ্চয় সেই সংবাদ রাখেন। কিন্তু এতদিন এদের বেদনা ঐ দণ্ডকারণ্যের বনমর্মরেই কেবল ধ্বনিত, প্রতিধ্বনিত হয়েছে। আজকে সেখান থেকে কলরব উঠেছে। পূর্ববাংলার একদার কলরব দণ্ডকারণ্যে গিয়েছিল আজকে দণ্ডকারণ্য থেকে কলরব এখানে এসে পশ্চিমবাংলায় কোলাহল তুলেছে। আজকে হাসনাবাদে প্রায় ১৫ হাজার উদ্বাস্তু, শিয়ালদহে কয়েকশত উদ্বাস্তু, বসিরহাটে কয়েকশত উদ্বাস্তু, গুমো হাবড়ায় কয়েকশত উদ্বাস্তু দণ্ডকারণ্য থেকে এসেছে এবং তারা সেখানে আছে। তারা চায় পশ্চিমবাংলাতেই পুনর্বাসন, তারা চায় ঐ সুন্দরবনে যে বিস্তৃত অঞ্চলে বসতি নেই সেখানে তারা বসতির দাবি জানাতে চায়। সেই দাবি যৌক্তিক কি অযৌক্তিক এ বিচার আপনারা করবেন কিন্তু তাদের দাবি অন্তত অন্যায় নয়, দাবি অত্যন্ত স্বাভাবিক। কারণ তারা একদিন অখণ্ড বাংলারই মানুষ ছিল।

[6-20 – 6-30 P.M.]

এবং অখণ্ড বাংলার মানুষ, আজ তারা উদ্বাস্তু হয়ে দণ্ডকারণ্যে নির্বাসিত হয়েছে। এর জন্য তাদের কোনও অপরাধ নেই। তাদের অপরাধের জন্য তারা আজকে প্রায়শ্চিত্ত করছে না। কিছু রাজনৈতিক গোষ্ঠীর লোক দেশের ভাগ নিয়ে ছিনিমিনি খেলেছে, দেশকে বিভক্ত করেছে, স্বদেশের মানুষ পরদেশি হয়ে গেছে, নিজের ভিটা মাটি ছেড়ে, পিতৃ পুরুষের জন্মভূমি ছেড়ে চলে এসেছে, এই সব উদ্বাস্তুদের কিছুটা পুনর্বাসন দিতে চেষ্টা করুন। আমি চাই না সরকারকে কোনও একটা অসুবিধায় ফেলি, বিপর্যস্ত করি, সরকারকে দুর্গতির মাঝখানে ফেলে যাঁরা রাজনৈতিক ব্যবসা করেন, তেমন ব্যবসায়ী যদি হতাম, আমার ভাগ্যের হয়তো অনেক পরিবর্তন হতে পারতো। কিন্তু আমি আবেদন করতে চাই, যদি পারেন কিছু মানুষকে এই পশ্চিমবাংলার কোথাও পুনর্বাসন দিতে,—তাহলে তাদের আবার দণ্ডকারণ্যে নিষ্ঠুর ভাবে, আবার পুলিশ, লাঠি দিয়ে তাদের নির্বাসনে পাঠাবেন না। সঙ্গে সঙ্গে আমার বক্তব্য ত্রাণমন্ত্রী মহাশয়ের কাছে এবং মাননীয় বিধানসভার প্রতিটি সদস্যের কাছে, পুনর্বাসন একটা ভিন্ন সমস্যা, আপনারা পশ্চিমবাংলায় তাদের পুনর্বাসন দিতে পারবেন কি পারবেন না, তাদের

আবার দণ্ডকারণ্যে প্রেরণ করবেন কি করবেন না, আবার কেন্দ্রীয় সরকারের কাছে তাদের অনুকুল পরিবেশ দেওয়ার জন্য আবেদন নিবেদন এর প্রয়োজনের ক্ষেত্রে আন্দোলন করবেন কি না, সেটা স্বতন্ত্র কথা। তেমনি আন্দোলন যদি করবার কথা চিন্তা করেন, সেই আন্দোলনে যদি আমাদের সহযোগিতা করার জন্য আহ্বান করেন আমরা নিশ্চয়ই আপনাদের সেই সহযোগিতা দেবার জন্য প্রতিশ্রুতি দিতে প্রস্তুত। কিন্তু সঙ্গে সঙ্গে আপনার কাছে বক্তব্য, এটা কোনও মানবিকতা, কোনও বামপন্থী রাজনীতি, কোনও বামপন্থী সরকারের প্রগতিশীল মনোভাব? আজকে এতদিন ধরে হাসনাবাদ রেল চত্বরে এবং মাঠে ময়দানে ১৫ হাজার লোক শিশু সন্তান নিয়ে পশুর মতো বাস করছে, আপনার সরকার এতটুকু সাহায্যের হস্ত প্রসারিত করতে পারেন নি। আমাদের চেষ্টা করতে হয়েছে, ভারত সেবাশ্রম সংঘকে বলে কিছু খাবার, কিছু পানীয় জলের ব্যবস্থা করতে। কেন আমাদের এই ভারত সেবাশ্রম সংঘ একমাত্র সেবা প্রতিষ্ঠান রূপে এই দুর্গত মানুষদের পাশে দাঁড়াবেন, আপনাদের কোনও দায়িত্ব নেই? আপনাদের কিছু কর্তব্য নেই? আপনাদের সরকারের কোনও কর্মসূচি নেই, এই জাতীয় অবস্থায় ত্রাণ ব্যবস্থাকে পরিচালিত করবার? যদি তা না করতে পারেন, আর যাই করুন, মানবিকতার বড়াই করবেন না। আর যাই করুন, প্রগতিশীলতার কথা থেকে থেকে উচ্চারণ করবেন না। জনদরদীর নামাবলি এমন করে গায়ে জড়াবেন না। বলে দিন যে পারব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বক্তব্যের পরিপ্রেক্ষিতে স্বভাবতই যা স্বাভাবিক যুক্তি সঙ্গত আমি তাই করছি, আমি মাননীয় ত্রাণ এবং পুনর্বাসন মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দ দাবিকে বিরোধিতা করছি।

**শ্রী শামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকারের বাজেট অধিবেশন দেখে অনুধাবন করছিলাম, অনুধাবন করতে গিয়ে দেখছি থিয়োরিটিক্যাল এবং প্রাকটিক্যাল দুটো দিক আছে। আজকে ট্রেজারী বেঞ্চে যারা বসে আছেন, তাদের কথা বলছি, এই ছিন্নমূল উদ্বাস্তুরা যখন এসেছিল, আপনারা তখন কি করেছিলেন? পূর্ববর্তী সরকার যখন তাদের সুষ্ঠু পুনর্বাসনের জন্য সুষ্ঠু ব্যবস্থা করতে চেয়েছিলেন পশ্চিমবাংলার বাইরে বা কোথাও, তখন আপনারা তীব্র বিরোধিতা করেছিলেন, আন্দোলন করেছিলেন, প্ররোচনা দিয়েছিলেন, যার ফলে এই সরলমতি ছিন্নমূল উদ্বাস্তুরা বিভ্রান্ত হয়েছিল। তার ফলে পূর্ববর্তী সরকার সুষ্ঠু পথে পুনর্বাসন সমস্যার সমাধান করতে পারেনি। আজকে আপনারা বলছেন যে, ঐ সমস্ত উদ্বাস্তুদের ওখানে ফিরে যেতে হবে, আন্দামানে যেতে হবে, এখানে জায়গা হবে না। আর কি বলছেন, না, সেন্ট্রালের বিরুদ্ধে কথা বলছেন, সীমিত অর্থনৈতিক ক্ষমতার কথা ইত্যাদি বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জিজ্ঞাসা করছি যে, ওঁরা বলেন ওঁরা গণতন্ত্রের পূজারী, ওঁরা গণতন্ত্রের মৌলিক অধিকার রক্ষার সৈনিক। কিন্তু আজকে সংখ্যালঘু সম্প্রদায়ের যে শত শত হাজার হাজার পবিত্র মসজিদ ইত্যাদি জবর দখল হয়ে আছে সেগুলি পূর্ববর্তী সরকার উদ্ধার করবার চেষ্টা করেছিলেন কিন্তু ওঁরা তাঁদের বিভ্রান্ত করেছিলেন। এর ফলে আজকে সংখ্যালঘুদের সেই মৌলিক অধিকার ফিরিয়ে দেওয়া যায়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট সম্বন্ধে আমি আর কি বলব হরিপদ ভারতী মহাশয় বিস্তারিতভাবে বলেছেন। তবে আমি আপনার মাধ্যমে সংখ্যালঘুদের প্রটেকশন চাইছি বামফ্রন্ট সরকারের কাছে। তাঁরা তাদের সেই মৌলিক অধিকার ফিরিয়ে দেবেন কিনা, সেটা সুস্পষ্টভাবে ঘোষণা করুন। আইন-শৃঙ্খলার দিকে লক্ষ্য রেখে সংখ্যালঘুদের সেই পীরের স্থান, পবিত্র স্থানগুলি

ফিরিয়ে দেবেন কিনা বলুন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় প্রচুর ফিরিস্তি দিয়েছেন। কিন্তু তথাপি প্রচুর উদাহরণ আমাদের কাছেও আছে। যেমন ফুড ফর ওয়ার্ক একটা নতুন কথা শোনা যাচ্ছে। ওয়ার্ক ফর ফুড বলুন, আর ফুড ফর ওয়ার্ক বলুন, এটা একটা সুন্দর কথা এবং সেই হিসাবে ওঁরা কেন্দ্রের কাছ থেকে টেনে এনেছেন কি? না, ১ কোটি ৫৭ হাজার টাকা, আর ২৬,২৯২ মেঃ টন কম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ওঁদের বলুন একটু তদন্ত করে দেখতে যে, এই গম এবং টাকা ঠিকমতো জায়গায় গিয়েছে কিনা। আমরা জানি এবং আপনিও জানেন যে, একটা টোকেনে সাধারণভাবে একটি নাম থাকে। কিন্তু এক্ষেত্রে একটা টোকেনে ৫-টা নাম আমরা দেখেছি এবং এক-জনেই তা নিয়ে গিয়েছে। আমাদের কাছে এই রকম স্পেসিফিক উদাহরণ আছে। স্যার, এই টোকেন ডিস্ট্রিবিউশন নিয়ে অনেক রকম জিনিস হয়েছে। এখানে অনেক বড় বড় কথা বলা হয়। কিন্তু আমরা দেখছি ১ কোটি ৫৭ হাজার টাকা এবং ২৬,২৯২ মেঃ টন গম ওঁরা বলছেন, ওঁরা সেন্ট্রালের কাছ থেকে পেয়েছেন। অথচ ওঁরাই আবার বলছেন যে, সেন্ট্রাল বিমাতৃসুলভ ব্যবহার করছে। ওঁরা কেন্দ্রের কাছ থেকে এটা নিয়ে এলেন বটে, কিন্তু সদ্ব্যবহার হল না। ব্লক কমিটির কথা বলছেন, ব্লক কমিটি কাদের নিয়ে করেছেন? মুখ্যমন্ত্রী তো সেদিন বলেই ফেললেন, আমাদের লোক থাকবে না তো, কাদের লোক থাকবে, আপনারা তো হেরে গিয়েছেন। এটা কি গণতন্ত্রের কথা? বুঝলাম আমরা হেরে গিয়েছি। কিন্তু ত্রাণের ব্যাপার নিয়েও এই জিনিস করা হবে? আপনারা ত্রাণ নিয়ে কি এই ভাবে ভাগ করবেন যে, সি. পি. এম. সব চেয়ে বেশি, আর কংগ্রেস সব চেয়ে কম, ফরওয়ার্ড ব্লক তার চেয়ে একটু বেশি, আর. এস. পি. আর একটু বেশি? এটা যদি হয় তাহলে ওঁরা ত্রাণ নিয়ে ছিনিমিনি খেলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ওঁদের একথা বলব যে, ত্রাণ সামগ্রী নিয়ে ছিনি-মিনি খেলার কোনও অধিকার ওঁদের নেই, সেই অধিকার মানুষ ওঁদের দেয়নি। সুতরাং আজকে ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামে কি দেখছি? ওঁরা বলছেন যে, আবহাওয়া একটু ভাল আছে এবং কাজগুলি হয়েছে। কিন্তু আমি জিজ্ঞাসা করছি, বিগত বর্ষায় বন্যা ইত্যাদিতে মানুষের যে দুরবস্থা হয়েছিল সেই দুরবস্থার অনুপাতে কত ত্রাণ সামগ্রী আপনারা দিতে পেরেছেন?

[6-30 – 6-40 P.M.]

তিনি যে সামগ্রিক দিলেন সেই সামগ্রিক কি ভাবে দিলেন? মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন, ঐ মসজিদে বলুন কিম্বা মন্দিরে বলুন বা পীঠস্থানে বলুন যে সিন্নী হয় সেই সিন্নীর মতন দিলেন। তিনি এই বিরাট অঙ্কের মধ্যে সিন্নী দিলেন আর সিংহভাগ গেল ওনাদের পার্টির ক্যাডারের কাছে। আমাদের খালি মিষ্টি মুখ করালেন। এই যদি অবস্থা হয় তাহলে তো কিছুতেই চলতে পারে না। আজকে ব্লক কমিটির হাতে অগাধ ক্ষমতা দিয়েছেন। কিন্তু ব্লক কমিটির কোনও নীতি নিয়ে চলবে সেটা পরিষ্কার করে বলেন নি। মাননীয় মুখ্যমন্ত্রী বলেন আমাদের ইচ্ছা আমরা ওখানে কাকে ঠিক করব না করব। ঐ ব্লক কমিটিতে দেখছি ৭ জনের ভিতর ৫ জনই সি. পি. এমের লোক। এখন এই ৫ জনের ভিতর শরিক দলের লোকেরা আছেন। আমার মনে হয় এই ফ্রন্টের নাম করে হয়তো সি. পি. এমের লোককেই বসানো হয়েছে। সুতরাং আমি কি বলব তা বুঝতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আগে ওনাদের কাপড় পরতে দেখতাম, কাঁধে একটি ব্যাগ ঝোলানো থাকতো এখন ওনারা কাপড় ছেড়ে প্যান্ট পরছে, গায়ে কোট পরছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যখন থিয়েটার দেখতে যাই সেখানে কি দেখি—বিভিন্ন অভিনেতা আসেন এবং তারা সুন্দর সুন্দর কথা বলে নানা রকম অভিনয় করেন। এখানে দেখছি সুন্দর সুন্দর বই আসছে এবং সেই সুন্দর সুন্দর বই থেকে সুন্দর বক্তৃতা হচ্ছে কিন্তু বইতে যা লেখা আছে তা বাইরে গেলে কিছুই দেখা যাবে না। অর্থাৎ সবই অভিনয় হচ্ছে। গল্পের বই থেকে কিম্বা নাটকের বই থেকে অভিনেতারা যেমন সুন্দরভাবে বলেন ঠিক তেমনি মাননীয় মন্ত্রী মহাশয় বলে যাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা জোরের সাথে বলতে চাই যে বামফ্রন্ট সরকার যে ৩৬ দফা কর্মসূচির কথা ঘোষণা করেছেন সেই কর্মসূচি যেন কার্যকর করেন রক্ত দিয়ে, প্রাণ দিয়ে। সেই কর্মসূচির মাধ্যমে যেন নিচু শ্রেণীর মানুষকে তুলে ধরেন। আমি এই প্রসঙ্গে বলি, বামফ্রন্ট সরকারের কারামন্ত্রী প্রকাশ্য জনসভায় কি বলেছেন? তিনি বলেছেন রিলিফের ব্যাপারে তিনি খুবই অসন্তুষ্ট। তিনি সাগরদীঘিতে এই কথা ঘোষণা করেছেন। সুতরাং সমস্তটাই দুর্নীতিতে ভরা। তিনি বলেছেন দুর্নীতিতে ভরা, আজকে বলছেন দুর্নীতি মুক্ত করে দিলাম। কিন্তু আপনাদের বামফ্রন্ট সরকার নিজে বলে গেলেন দুর্নীতির কথা। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বড় দুঃখের সঙ্গে বলছি এইরকম প্রবন্ধ নাটকের বই অভিনয়ের পক্ষে ভাল, কিন্তু বাজেটে একে সমর্থন করতে পারলাম না।

**শ্রী নবকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে উদ্বাস্তু ত্রাণ পুনর্বাসন মন্ত্রী মহাশয় আমাদের সামনে বাজেটে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তা তাঁর মুখে শুনলাম এবং বইয়ে দেখলাম, কিন্তু বই পড়ে সন্তুষ্ট হতে পারলাম না। একটা কথা—কিছুদিন ধরে আমি দেখছি মুরগীর লড়াই। মুরগীর লড়াই কি জিনিস আমি একটু বিস্তারিত ভাবে বুঝিয়ে দিচ্ছি। আমাদের পুনর্বাসন মন্ত্রী মহাশয় এবং বিরোধীদলের শ্রদ্ধেয় নেতা শ্রী হরিপদ ভারতী মহাশয়ের সঙ্গে মল্লযুদ্ধ যেটা হল সেই যুদ্ধের ফলাফল কি? কিছুদিন আগে আমরা দেখেছি সি. পি. এম. এবং ওঁরা কাঁধে কাঁধ মিলিয়ে সুরে সুর মিলিয়ে পশ্চিমবঙ্গ তথা গোটা ভারতবর্ষে বলেছিলেন যে কংগ্রেস কে গোটা ভারতবর্ষ থেকে উৎখাত করতে হবে। আমরা সুষ্ঠু প্রশাসন পশ্চিমবঙ্গের জনসাধারণের মধ্যে রাখতে চাই। কিন্তু আজ এ মল্লযুদ্ধ কেন? মাননীয় পুনর্বাসন মন্ত্রী প্রথমে যে বক্তব্য রেখেছিলেন শেষের দিকে অন্য কথা বলেছেন। তিনি বক্তব্যের শেষের দিকে কেন্দ্রীয় সরকারের উপর দায়িত্ব চাপিয়ে দিয়েছেন—আমরা অনেক কিছু করতে চেয়েছিলাম, কেন্দ্রীয় সরকার অনুমোদন করছেন না বলে সুবিধা হচ্ছে না। আমি সরকার পক্ষের সদস্যদের একটা কথা বলতে চাই—নির্বাচনী ইস্তাহারে আপনারা কি বলেছিলেন যে সেন্ট্রাল গভর্নমেন্ট যদি টাকার দায়িত্ব নেন তাহলে আমাদের নীতিগুলি প্রয়োগ করতে পারি আমাদের ভোট দিন। কি বলেছিলেন? আপনারা বলেছিলেন ৩৬ দফা কর্মসূচির মধ্যে দেশে সব করব। এই প্রতিশ্রুতি আপনারা দিয়েছিলেন। কিন্তু এখন বলছেন যদি কেন্দ্রীয় সরকার দায়িত্ব নেন তাহলে আমরা আমাদের দাবিগুলি পালন করব। ৩৬ দফা কর্মসূচির মধ্যে আমরা লক্ষ্য করেছি উদ্বাস্তুদের দুটি কথা বলেছেন। জবরদস্ত কলোনির মধ্যে যারা আছে তাদের একটা সেটেলমেন্ট করবেন—তাদের পাট্টা বিলি করবেন। তাদের সেই জমিটুকু চিরতরে ওনারশিপ দেবেন। আজ একথা উলটিয়ে বলছেন যে যেহেতু সেন্ট্রাল গভর্নমেন্ট এই পাট্টা

দেওয়ার জন্য ফিনান্স করছেন না সেইজন্য দিতে পারছি না। ওদের এই মিথ্যা আলোড়ন কতদিন থাকবে? আমরা এটা লক্ষ্য করছি যে ওঁরা বক্তব্যটা বেশ সুন্দরভাবে গুছিয়ে বলতে পারেন যাতে মানুষের নিজের ইচ্ছাটুকু প্রকাশ করতে তারা পারে না। ওঁরা বলতে তো পারেন নি যে আমরা অমুক কর্মসুচিতে তমুক করব। আমাদের পশ্চিমবঙ্গের অন্যান্য সমস্যার মধ্যে উদ্বাস্তু সমস্যা একটা বড় সমস্যা। তারপর নতুন একটা সমস্যা দেখা দিয়েছে—কারণ দণ্ডকারণ্য থেকে যেসব উদ্বাস্তু এসে পড়েছে এদের নিয়ে একটু চিন্তা ভাবনায় পড়তে হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে এদের পুনর্বাসন করে দিতে হবে একথা বলতে চাইছি না।

[6-40 – 6-50 P.M.]

কিছুদিন আগে দেখেছি পূর্ব বাংলা থেকে যেসব উদ্বাস্তু এসেছিল তাদের আপনারা জোর করে আবার সেখানে পাঠিয়ে দিয়েছেন। কিন্তু সেখানে গিয়ে কেউই বাঁচতে পায়নি মুজিব মারা যাবার mastal Law হবার পর তারা এসেছিল। দণ্ডকারণ্য থেকে আবার উদ্বাস্তু কেন আসছে এটা বিচার করতে হবে। পরিষদীয় দল থেকে আমরা আগামীকাল সেখানে যাচ্ছি। মানুষ যদি নিজের মান সম্মান নিয়ে বাঁচতে না পারে তাহলে সেখানে তাদের রাখা যায় না। তবে আমি একথা বলবনা যে দণ্ডকারণ্য থেকে যেসব উদ্বাস্তু এসেছে তাদের সকলকে পশ্চিমবঙ্গে পুনর্বসতি দিতে হবে। এর ভালমন্দ বিচার করতে হবে। Relief সম্বন্ধে আমি Test Relief সম্বন্ধে ২/১টি কথা বলতে চাই। যখন Block Committee হয়নি তখন ছিল যে M.L.A.-রাই G.R.T.R. বিলি করবে। কিন্তু দেখা গেল যখন Block কমিটি R.S.R.-এর কাজের জন্য লোক চাইল তখন C.P.M. থেকে একটা list এল এবং তারা বলল যে এই list ছাড়া অন্য কাউকে দেওয়া হবে না। তখন আমি বলি তোমাদের list বা sub-div. Leader-রা যদি list অনুযায়ী দিতে বলে তাহলে আমরা চিন্তা করব। তখন তারা S.D.O., B.D.O.কে Convince করিয়ে সেই C.P.M.-এর list তাঁরা গ্রহণ করলেন। আমি পরে এই নিয়ে অনুসন্ধান করে দেখলাম যে traymat যখন হয় তখন প্রতিটি labour-এর কাছ থেকে সব পয়সা এবং এক মুঠো গম তারা নেয় তাদের party fund-এর জন্য। তাদের Party-র Comrade-রা কাজ করবে না। অথচ Payment নিয়ে যাবে। একথা আপনারা অস্বীকার করতে পারেন? আমি Challenge করে এসব কথা বলছি। কলোনি যেসব আছে সেখানে জল নিকাশের একটা Programme নিয়েছেন। কংগ্রেসিরা অনেক টিউবওয়েল করেছিল। এর মধ্যে অনেক এখন অকোজো হয়ে আছে। কিন্তু যেগুলি অকেজো হয়ে আছে সেগুলি সারাবার কথা তো বললেন না? সেজন্য বলছি যে যেসব জবরদখল কলোনি আছে সেখানে একটা জায়গাতেও আপনারা tube-well করেননি। পরিশেষে এই বাজেটের উপর যেসব ছাঁটাই প্রস্তাব এসেছে তা সমর্থন করে এবং এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী ননী কর :** মিঃ স্পিকার, স্যার, আজকে পুনর্বাসন মন্ত্রী যে বাজেট উপস্থাপিত করছেন আমি তাকে সমর্থন করি। আমি শুধু সমর্থন করিনি, জনগণ বারে বারে সমর্থন করেছেন, ওঁদের চেঁচানি সত্ত্বেও করেছেন। আমি এজন্য দু-একটা কথা বলতে চাই যে প্রথম এই বছর পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ মন্ত্রী বাজেট বক্তৃতায় বললেন যে বাস্তুহারা সমস্যা

ব্যাপক। কংগ্রেসিরা উদ্বাস্তুদের প্রতি দরদ দেখাচ্ছেন, ওঁরাইতো বারে বারে বলেছেন উদ্বাস্তু সমস্যার সমাধান হয়ে গেছে, ওঁদেরই কেন্দ্রীয় মন্ত্রী, রাজ্য মন্ত্রী বারে বারে একথা বলেছেন, এমন কি ১৯৭২ সালে যে গভর্নমেন্ট হয়েছিল যাতে জাল, সাজানো গভর্নমেন্ট বলে সবাই যেহেতু জুলুম করে সরকারে এসেছিলেন, ওঁরা উদ্বাস্তুদের ভুল বোঝাবার জন্য পাত্তা পাচ্ছিলেন না বলে একটা মাস্টার প্ল্যান করেছিলেন, তখন বললেন উদ্বাস্তু সমস্যার সমাধান হয়নি। কিন্তু কার্যত কি করলেন, ওঁরা যখন দেখলেন মা যখন বলেছেন করা যাবে না তখন মাস্টার প্ল্যান সিকেয় তুলে দিলেন। সুতরাং কংগ্রেসের লোকেরা যে এই বাজেটের বিরোধিতা করবেন এটা বুঝতে অসুবিধা হয় না। ওঁরা এই উদ্বাস্তু সমস্যার সৃষ্টি করেছেন, ওঁরাই এই সমস্যা জিইয়ে রেখেছেন। স্বাভাবিকভাবে আমাদের রাজ্য সরকার যখন এই উদ্বাস্তু সমস্যা সমাধান করার একটা চেষ্টা করছেন তখন ওঁরা বিরোধিতা তো করবেনই। কিন্তু দুঃখ হয় তখন যখন জনতা পার্টির কেউ কেউ যাঁরা একদিন কংগ্রেসে ছিলেন, তাঁরা এর বিরোধিতা করেন, যখন এখানে খুব ভাল ভাষায় বলার চেষ্টা হয় কেন্দ্র যদি কোথাও বাধা দেয় তাহলে কেন্দ্রের বিরুদ্ধে তাঁরা নাকি লড়াই করবেন। আমি জানি না পোস্তা বাজারের সেই রকম সত্যাগ্রহের ব্যাপারে বলছেন কিনা, শ্রমিকরা যখন ধর্মঘট করে তখন তেলের টিন মাথায় করে সত্যাগ্রহ করে। অতীতে যেমন কেন্দ্রীয় সরকার বলত উদ্বাস্তু পুনর্বাসনের জন্য আর কিছু করা যাবেনা, এখন জনতা সরকার সেই কথা বলছেন। আজকে আবার লিজ বণ্ডের কথা বলা হচ্ছে। আমাদের মন্ত্রী বলছেন জমির মালিকানা দিতে হবে, সেটা কেন্দ্রীয় সরকার মানতে পারছেন না। দিল্লিতে আইন হচ্ছে সকলকে লিজ বণ্ড দেওয়া হবে বলে। ওঁরা বলছেন তখন জমি কেনা-বেচার কিছু কোবালা হয়নি, এখন করা যাবে না। কংগ্রেসি সদস্যরা বলছেন এটা টাকা দেওয়ার প্রশ্ন। এটা টাকা দেওয়ার প্রশ্ন নয়, নীতির প্রশ্ন। আমাদের মন্ত্রী কখনও বলেননি যে টাকার জন্য সেটা আটকে আছে, নীতির জন্য সেটা আটকে আছে। যদি সত্য সত্যই কেন্দ্রীয় সরকার রাজি না হয় তাহলে ভাবতে হবে আমরা পশ্চিমবঙ্গ সরকার কিছু করতে পারি কিনা। কেন্দ্রীয় সরকার খুশিমতো চালিয়ে যাবেন, তাঁদের খুশিমতো আমাদের সবটা করতে হবে এই জিনিস বেশি দিন চলতে পারে না। তাই এটা ভাবতে হবে উদ্বাস্তুদের বাড়ি জমির মালিকানা আমরা দিতে চাই, তা দেবার জন্য আইন আমরা পশ্চিমবঙ্গ সরকার আনতে পারি কিনা। আজকে যখন অধিক ক্ষমতার প্রশ্ন উঠেছে তখন উদ্বাস্তুদের ক্ষেত্রে সেই ক্ষমতা দিতে হবে। দণ্ডকারণ্যের উদ্বাস্তুদের সম্পর্কে উড়িষ্যা গভর্নমেন্ট আমি যতদূর জানি তাঁরা রঙ পাল্টায়নি, সেখানে জনতা পার্টি সরকার, সেখান থেকে উদ্বাস্তুদের কেন চলে আসতে হচ্ছে সে সম্বন্ধে খোঁজ নিতে হবে। এটা রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের দায়িত্ব। আমরা বরাবর তখন বলে ছিলাম উদ্বাস্তুদের পশ্চিমবঙ্গে পুনর্বাসনের ব্যবস্থা করা হোক, না হয় অন্যত্র যেখানে নিয়ে যাওয়া হবে সেখানে তাদের সংস্কৃতি, শিক্ষার সেই ব্যবস্থা বজায় রাখা হোক। কিন্তু কংগ্রেসের বন্ধুরা সেকথা শোনেনি তখন। এখন কেউ কেউ বক্তৃতায় বলছেন যারা চলে আসছে তাদের ব্যবস্থা এখানে করতে হবে। খুব ভাল কথা, কিন্তু জায়গা দেখাতে হবে তো। আমি একথা বলি যে দণ্ডকারণ্য থেকে আসার ব্যবস্থা যাঁরা করছেন উস্কানি দিয়ে তাঁরা পশ্চিমবঙ্গ সরকারকে বিব্রত করার জন্য চেষ্টা করছেন। এই করে কোনও লাভ হবে না। উদ্বাস্তুদের মধ্যে অনেক কাণ্ড করার চেষ্টা হয়েছে, কিন্তু উদ্বাস্তুরা কিছুতেই এপক্ষকে কোনওদিন ত্যাগ করেনি, আগামী দিনেও ত্যাগ করবে না।

[6-50 – 7-00 P.M.]

আমি ওদের বলি আজকে উদ্বাস্তু অঞ্চলে গিয়ে কি দেখেছি? আমরা দেখেছি যে অতীতে যারা জি. আর.-এর টোকেন লিখতেন, শতকরা ১০ ভাগ টোকেন লিখতেন আর বাদবাকি কি করতেন সেটা ওরাই জানেন। সেই কারণে তারা চটেছেন এবং আর কিছু রেশনের দোকানদার চটেছেন। আজকে তাদের কথা এখানে বলছেন, তার জবাব আগামী যে নির্বাচন আসছে তখন পাবেন। তখন গ্রামপঞ্চায়েত, অঞ্চল পঞ্চায়েতে গণনার জন্য কাউকে পাওয়া যাবেনা। আমি আর একটা কথা বলি যে আমাদের এই রাজ্যের পুনর্বাসন মন্ত্রী মহাশয়ের যে দপ্তর সেটা বর্তমানে একটা পোস্ট-অফিস হিসাবে পরিণত হয়েছে। যিনি পুনর্বাসন মন্ত্রী, তিনি শুধু পুনর্বাসন মন্ত্রীই নন, তিনি অন্য বিভাগও দেখেন। আবার অন্য বিভাগের মন্ত্রী পুনর্বাসন বিভাগ দেখেন। কাজেই ৪/৫ জন মন্ত্রী এই পুনর্বাসন দপ্তর দেখেন। আজকে যদি উদ্বাস্তুদের জন্য কিছু করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে ৫ শত কোটি টাকার দাবি করেছি সেই দাবির পিছনে যেমন আন্দোলন সংগঠিত করতে হবে। সেই আন্দোলনে যেমন পশ্চিমবঙ্গের সরকার থাকবেন তেমনি এখানে যেটুকু ত্রুটি বিচ্যুতি আছে তাও দুর করতে হবে। পশ্চিমবঙ্গে যে মহিলা ক্যাম্প আছে, সেই ক্যাম্পের লোকেদের সমস্যার সমাধান করতে হবে। তার জন্য জনতা পার্টির লোক, কংগ্রেসের লোক, তারা যদি সত্যি সত্যি উদ্বাস্তুদের প্রতি দরদী হন তাহলে তাদের নিয়েই আমরা লড়তে চাই। কিন্তু উদ্বাস্তুদের সর্বনাশ করার চেষ্টা যদি করেন তাহলে তার প্রতিরোধ করবার চেষ্টা আমরা করব। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীহারকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুনর্বাসন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন আমি সেই দাবির প্রতি সমর্থন জানাচ্ছি। এটা অত্যন্ত পরিতাপের বিষয় যে ৩০ বছর পরেও আমাদের উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা নিয়ে আলোচনা করতে হচ্ছে। উদ্বাস্তুদের ব্যাপারটা কেন্দ্রীয় সরকার ঝুলিয়ে রেখে গেছেন। আজকে এই ব্যাপার নিয়ে এখানে বিরূপ আলোচনা হচ্ছে কিন্তু সমস্ত বিষয়টা আজকে কোথায় কেন্দ্রীভূত হয়ে রয়েছে সেটা আলোচনা করা দরকার এবং এটা সমাধানের রাস্তা খুঁজে বার করা দরকার। এই পশ্চিম বাংলায় ৫৮ লক্ষ উদ্বাস্তু আছে। একটু হিসাব করে যদি দেখেন তাহলে দেখবেন যে শতকরা ৬০ ভাগ সুযোগ সুবিধা পেয়েছে, আর বাকি যারা তাদের কোনও অর্থনৈতিক পুনর্বাসন পশ্চিমবাংলায় হয়নি। তাই, আমরা দেখি যে লক্ষ লক্ষ উদ্বাস্তু তারা পুনর্বাসনের সুযোগ থেকে বঞ্চিত হয়েছে এবং পশ্চিমবাংলায় যে অর্থনীতি তাকে ভারাক্রান্ত করেছে। এই প্রসঙ্গে আমাদের বিগত কেন্দ্রীয় কংগ্রেস সরকারের কার্যাবলি আলোচনা করার প্রয়োজন আছে। কারণ আমরা দেখি বিগত কংগ্রেস সরকারের ভূমিকা আগাগোড়া বিমাতৃসুলভ। কারণ আমরা দেখি পশ্চিম পাকিস্তান থেকে যে সমস্ত উদ্বাস্তু এলেন তাদের পুনর্বাসনের দায়িত্ব নিলেন কেন্দ্রীয় সরকার কিন্তু পূর্বপাকিস্তান থেকে যে সমস্ত উদ্বাস্তু এলেন তাদের দায়িত্ব দেওয়া হল রাজ্য সরকারের উপর। আমরা দেখি ৪৭ লক্ষ পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকার খরচা করেছিলেন ৪৫৬ কোটি টাকা এবং ৫৮ লক্ষ পূর্বপাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকার খরচ করেছিলেন মাত্র ১৬৬ কোটি টাকা। উপরন্তু আমরা দেখতে পেলাম যে পশ্চিম পাকিস্তানে ফেলে আসা উদ্বাস্তুদের সমস্ত সম্পত্তির

জন্য তারা খেসারত পেলেন এমন কি লাইফ ইন্সিওরেন্স, ব্যাঙ্কের টাকা এবং প্রভিডেন্ট-এর টাকা তারা সব পেলেন কিন্তু পূর্বপাকিস্তান থেকে যে সমস্ত উদ্বাস্তু এলেন তারা এই সব সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হলেন। সুতরাং আমি বলতে চাই কেন্দ্রীয় সরকার পূর্ববঙ্গ থেকে আসা উদ্বাস্তুদের সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করা হয়েছিল। আমরা যদি গড় হিসাব করি তাহলে দেখতে পাব যে পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকার খরচ করেছেন ১৫০০ টাকা সেক্ষেত্রে পূর্বপাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকার খরচ করেছেন ১৩০ টাকা। স্যার, আজকে এই প্রসঙ্গে দণ্ডকারণ্যের প্রশ্ন এসে পড়েছে। আজকে দণ্ডকারণ্যে ব্যর্থ পুনর্বাসনের জন্য সেখান থেকে হাজার হাজার উদ্বাস্তুরা আজকে পশ্চিমবঙ্গে এসে পড়ছে এবং পশ্চিমবঙ্গে ভারাক্রান্ত অর্থনীতিকে আরও দুর্বল করে দিচ্ছেন। সুতরাং এই কারণে দণ্ডকারণ্যের উদ্বাস্তুদের পুনর্বাসন নিয়ে আমরা এখানে আজ আলোচনা করছি। আমরা দেখেছি দণ্ডকারণ্যে ৫ লক্ষ উদ্বাস্তুদের পুনর্বাসন দেওয়া হয়েছে বলে খুব ঢাকঢোল পিটিয়ে প্রচার করা হয়েছিল এবং পৃথিবীর মধ্যে অন্যতম বৃহত্তম পুনর্বাসন কেন্দ্র বলে প্রচার করা হয়েছিল। কিন্তু আমরা জানি হাজার হাজার উদ্বাস্তু দণ্ডকারণ্য থেকে পশ্চিমবঙ্গে চলে আসছে। যদিও এই ঘটনা আজকের নয়, আমরা জানি ১৯৭৫ সালে মানা ক্যাম্প থেকে এক সাথে ২০ হাজার উদ্বাস্তু মানা ক্যাম্প থেকে ক্যাম্প পরিত্যাগ করে চলে এসেছিলেন। সেই সময় কংগ্রেস সরকার লাঠি দিয়ে পুলিশ দিয়ে তাদেরকে প্রতিরোধ করেছিল। কিন্তু তাদের যে সমস্যা সেই সমস্যার সমাধান করতে পারেন নি। আজকেও আমরা দেখছি কেন্দ্রের জনতা সরকারও এদের সমস্যার সমাধানের ব্যাপারে নীরব থাকছেন। সরকার দণ্ডকারণ্য থেকে উদ্বাস্তুরা যে এখানে চলে আসছেন এবং তাদের যে সমস্যা সেই সমস্যার সমাধানের জন্য বাস্তকার্যকর ব্যবস্থা গ্রহণ করার দিকে কোনও কাজ করছেন না। আজকে এই কথা প্রমাণ হয়ে গিয়েছে দণ্ডকারণ্যে যে কৃষিজীবী উদ্বাস্তুদের পুনর্বাসন দেওয়া হয়েছে সেই জমি কংকরময় এবং সেখানে স্বাভাবিক বৃষ্টিপাত কম এবং আবহাওয়া কখনও চাষ উপযোগী নয়। পূর্ব বাংলা থেকে যে সমস্ত কৃষিজীবী উদ্বাস্তুদের সেখানে নিয়ে যাওয়া হয়েছে তাদের কখনও সেখানে পুনর্বাসন সফল হতে পারেনা। সেজন্য আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছেন যে এই সব উদ্বাস্তুদের আন্দামানে পুনর্বাসন দেওয়া হউক। আমি মনে করি এটাই সঠিক দাবি। পশ্চিমবাংলার যে জনসংখ্যা তার ১৬ ভাগ উদ্বাস্তু সুতরাং উদ্বাস্তুদের সমস্যার সমাধান করতে না পারলে তাদের সুষ্ঠু পুনর্বাসনের ব্যবস্থা না করতে পারলে পশ্চিম বাংলার সামগ্রীক উন্নতি কিছুতেই সম্ভব নয়। এই প্রশ্ন এড়িয়ে গেলে পশ্চিম বাংলার উন্নয়ন কিছুতেই হতে পারেনা। সুতরাং আজকে উদ্বাস্তু পুনর্বাসন মন্ত্রী মহাশয় উদ্বাস্তুদের সমস্যার কথা ভেবে এবং খতিয়ে দেখে তিনি যে মাস্টার প্ল্যানের কথা বলেছেন সেটা অত্যন্ত সঠিক পন্থা বলে আমি মনে করি।

[7-00 – 7-10 P.M.]

সুতরাং এই কারণে উদ্বাস্তু পুনর্বাসন মন্ত্রী মহাশয় সমস্ত অবস্থাটাকে খতিয়ে দেখুন পশ্চিমবাংলার উদ্বাস্তুদের সফল পুনর্বাসনের জন্য যে মাস্টার প্ল্যান রচিত হয়েছে সেটা সঠিক, সময়োপযোগী এবং সেটা অবস্থায় দেখবেন সেই দাবি করছি। সুতরাং উদ্বাস্তু পুনর্বাসনের সমস্ত দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের সুতরাং কেন্দ্রীয় সরকারের সেই মাস্টার প্ল্যান কার্যকর

করতে হলে ৫০০ টাকা প্রয়োজন, সমবেত ভাবে পুনর্বাসন মন্ত্রী মহাশয় কেন্দ্রীয় সরকারের কাছে মাস্টার প্ল্যান কার্যকর করার জন্য যে ৫০০ কোটি টাকা দাবি করেছেন আজকে সেই দাবির পিছনে আমাদের এসে দাঁড়ানো দরকার এবং কেন্দ্রকে প্রয়োজন হলে বাধ্য করাতে হবে যাতে এই টাকা মঞ্জুর করে এবং যাতে পশ্চিমবাংলার উদ্বাস্তু পুনর্বাসন সফল হয়। এই কথা বলে পুনর্বাসন মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** স্যার, এইমাত্র শুনলাম যে জনতা পার্টির নেতা, মাননীয় সদস্য হরিপদ ভারতী, বলেছেন যে পানিহাটির এম. এল. এ. জোরপূর্বক পুলিশ দিয়ে উচ্ছেদ করেছেন উদ্বাস্তুদের সেই সম্পর্কে আপনার কাছে একটু বলতে চাই। আপনি শুনে অবাক হয়ে যাবেন আমার কাছে চিঠি আছে, ফোটোস্ট্যাড কপি, প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের, তিনি বলেছেন তাদের এলাকার জনতা পার্টির নেতা, সম্মথনাথ ঘোষকে প্রিয় সম্মথ, সোদপুর হনুমান ইঞ্জিনীয়ারিং ওয়ার্কস লিমিটেডের ১৫ নং নীলগঞ্জ রোডের বাড়ির দেওয়াল অনেকটা ভেঙ্গে জনতা পার্টির পতাকা লাগিয়ে জবরদখল করা হয়েছে বলে খবর পেলাম। আমরা তো জবরদখলের বিরুদ্ধে সত্যাগ্রহ আন্দোলন করছি অতএব জবরদখল করা জমি সত্বর যাতে ফিরিয়ে দেওয়া যায় তার ব্যবস্থা তোমাকে করে দিতে হবে, এরজন্য জনতা পার্টির পতাকা সরিয়ে ফেলতে হবে, কর্তৃপক্ষ যাতে দখল পায় নির্বিবাদে তা করে দিলে ভাল হয়। তোমার উপর সম্পূর্ণ নির্ভর করে রইলাম। শুভেচ্ছা জেনো। ইতি প্রফুল্লচন্দ্র সেন। মাননীয় স্পিকার, স্যার, এছাড়াও থানায় বসে গত ৩/৩/৭৮ তারিখে এস. ডি. ও. এবং অ্যাডিশনাল এস. পি. ইত্যাদির সম্মুখে বসে জনতা পার্টির নেতা সম্মথ বসুর সামনে যে এগ্রিমেন্ট হয়েছিল সে সম্পর্কেও আমি আপনার কাছে শুনিয়ে দিতে চাই—

It is noticed with grave concern that forcible occupation of urban lands had been taking place within Khardah P.S. area since December, 1987 after the formation of the new Governments in the Centre and in the State of West Bengal.

We, the undersigned, do not support such illegal activities and we advice the encroachers to vacate the land unlawfully occupied since December, 1977.

The local administration is also advised to take lawful action in the matter.

Sd/- R. Bandyopadhyay,
S.D.O., Barrackpur.

Sd/- G. Bhattacharjee.

Sd/- S. N. Ghose.

Sd/- B. B. Bhowmick
Addl. S. P. Barrackpur.

Sd/- A. Sen, S.D.P.O.,

Belgharia.

Sd/- K. Sen Gupta,
C.I., Khardah D.R.Office.

Sd/- S. K. Chatterji,
I.C., Khardah P.S.

এদের সামনে বসে এই সিদ্ধান্ত হবার পরে পুলিশ সম্পূর্ণ শান্তিপূর্ণভাবে সেই এলাকা থেকে মানুষগুলিকে সরিয়ে দিয়েছে। আর এখন এখানে এসে তাঁরা মিথ্যা ভাষণ দিচ্ছেন। আপনার সামনে এটার আমি প্রতিবাদ করে রাখছি।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় সদস্য যে বক্তব্য রাখলেন আমি এটার চ্যালেঞ্জ দিচ্ছি আপনার নেতৃত্বে বিধানসভা থেকে একটা প্রতিনিধি দল এবং প্রকৃত ঘটনা কি সরজমিনে প্রত্যক্ষ করে বিধানসভার কাছে রাখুন।

**শ্রী মতীশ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার মাধ্যমে পুনর্বাসন মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানাতে গিয়ে আমি দু' একটি কথা বলব কারণ আপনি আমার সময় কেটে নিয়েছেন। আজকে কংগ্রেসি বন্ধুরা বলছেন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর উদ্বাস্তুদের জন্য আমরা কোনও গঠনমূলক কার্যসূচি গ্রহণ করিনি।

১৯৪৭ সালে রাজনৈতিক ক্ষমতা লাভ করার জন্য সেদিনকার কংগ্রেস নেতৃত্বে আমাদের দেশের যে অঙ্গচ্ছেদ করা হয়েছে, তারই জন্য দেশে উদ্বাস্তুর আগমণ হয়েছে এবং উদ্বাস্তু আগমণে অর্থনৈতিক বিপর্যয় আমাদের দেশে হয়েছে। তার জন্য বিগত কংগ্রেস সরকারই সম্পূর্ণ দায়ী। বিগত বিধানসভার সামনে পেশ করা হয়েছিল মাস্টার প্ল্যান ফর রিহ্যাবিলিটেশন অব ডিসপ্লেসড পার্সন্স ইন ওয়েস্ট বেঙ্গল। তখন কংগ্রেসিরাই শাসন ক্ষমতায় ছিল, তাঁরা এই মাস্টার প্ল্যানে বক্তব্য রাখতে গিয়ে কি বলেছেন? আমি দু' নম্বর পাতা থেকে পড়ছি।

It has been found that the average per-capita income of the refugees in West Bengal is very much below the all-India per-capita income of the normal population, not to speak of the per-capita income of the people of the Punjab or Haryana. The majority of the refugee population in West Bengal live in a sub-standard condition created by unemployment or under employment or uneconomic land holdings. No wonder that the refugee-concentrated areas have become over the years the breeding ground of politico-economic discontent.

এটা আমার কথা নয়, ওঁরাই বলেছেন এবং আজকে ওঁরাই বলছেন উদ্বাস্তুদের সম্বন্ধে কোনও বাস্তব দৃষ্টিভঙ্গি নেই। তারপরে ওঁদেরই বক্তব্য আপনার সামনে রাখছি। কেন্দ্রীয় সরকারের কাছে সেদিন বলেছিলেন ৯ নম্বর পাতায় leaving aside the value of those miscellaneous benefits the value of financial assistance received

by the West Pakistan refugees comes to Rs. 341 crores in addition to Rs. 115 crores spent on their direct rehabilitation. আর পূর্ববাংলা হতে আগত উদ্বাস্তুদের জন্য এঁরা খরচ করেছেন ১৬৬ কোটি টাকা। তাহলে রিফিউজীদের জন্য সত্যিকারের দরদ কাদের ছিল? প্রথম দিন থেকেই কেন্দ্রীয় সরকারের পশ্চিম পাকিস্তান থেকে আগত রিফিউজীদের তুলনায় পূর্ব পাকিস্তান থেকে আগত রিফিউজীদের প্রতি বিমাতৃসুলভ মনোভাব ছিল। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার কাছে তথ্য আছে, যুদ্ধের সময় বাংলাদেশ থেকে এক কোটি রিফিউজী এসেছিল, তার জন্য কেন্দ্রীয় সরকার দু' বছর খরচ করেছিলেন ৪৮০ কোটি টাকা, কিন্তু পশ্চিম বাংলায় যে রিফিউজীরা এল, তাদের জন্য আমাদের এখানকার মাননীয় মন্ত্রী দাবি করেছেন স্থায়ী পুনর্বাসনের জন্য পাঁচশত কোটি টাকা। কোথায় আমাদের অন্যায় হয়েছে জানাচ্ছি। রাজনৈতিক পুনর্বাসন দেওয়া হয়নি। আমি আমাদের মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে সমস্ত কংগ্রেসি নেতা গত নির্বাচনে পরাজিত হয়েছে, তাদের রাজনৈতিক পুনর্বাসনের জন্য ছিটেফোঁটা ডোল দেবার যদি ব্যবস্থা করেন তো তাদের ইচ্ছাপূরণ হয়। অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় পুনর্বাসন মন্ত্রী রিফিউজী আন্দোলনের সঙ্গে যুক্ত, তাঁর অভিজ্ঞতা আছে। রিফিউজীদের পুনর্বাসন সমস্যার সমাধান স্থায়ীভাবে করা যায়না যদি তাদের অর্থনৈতিক পুনর্বাসন না দেওয়া যায়। তাই আজকে তাদের অর্থনৈতিক পুনর্বাসনের কথা সামগ্রিকভাবে চিন্তা করতে হবে। বরানগর অঞ্চলে যেখানে আমি থাকি, যে এলাকা থেকে আমাদের পুনর্বাসন মন্ত্রী নির্বাচিত হয়েছেন, সেই এলাকায় ৫০০ পরিবার কার শেড করার জন্য পুনরায় উদ্বাস্তু হচ্ছে। আমি বেদিয়াপাড়া বিক্রমজিত কলোনির কথা বলছি। সেখানে কয়েকশত পরিবার নিজেদের ক্ষমতায় নিজেদের পুনর্বাসন করে নিয়েছিলেন, সেই উদ্বাস্তুদের বিগত সরকারের আমলে টিউব রেলওয়ে কার শেড করবেন বলে উদ্বাস্তু করবার ব্যবস্থা হয়েছে, কিছু লোক আমার কাছে এসেছিল, তাদের উপর নোটিশ জারি করা হয়েছে যে যদি ১১ই এপ্রিলের মধ্যে ভিটেমাটি ছেড়ে না যায়, তাহলে তাদের পুলিশ দিয়ে উচ্ছেদ করা হবে। আমি পুনর্বাসন মন্ত্রীর নিকট আবেদন করব যে তাদের বিকল্প পুনর্বাসন ব্যবস্থা না করা পর্যন্ত যেন উচ্ছেদ করা না হয় এবং যে সমস্ত উদ্বাস্তু আবার উদ্বাস্তু হতে চলেছে ঐ সিথিতে, বেদিয়াপাড়াতে, তাদের যেন ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করেন, তাহলে গরিব মানুষের মনে হতাশা আসবে, সেই হতাশা যাতে না আসতে পারে, সেজন্য তাদের সম্পর্কে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

[7-10 – 7-20 P.M.]

**শ্রী প্রবোধ পুরোকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ এবং পুনর্বাসনমন্ত্রী এখানে যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন, আমি সে সম্পর্কে অল্প সময়ে কতকগুলো বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের পশ্চিমবঙ্গে প্রতিটি বছরে প্রাকৃতিক দুর্যোগ লেগেই আছে। কোনও বছর খরা, কোনও বছর অতি বৃষ্টি, কোনও বছর অনাবৃষ্টি, কোনও বছর ঘূর্ণিঝড় হয়ে সারা পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চল বিধ্বস্ত হয়ে পড়ে। তার ফলে সাধারণ মানুষ গৃহহারা হয়, মানুষের অভাব-অভিযোগ, দুঃখ-দারিদ্র বেড়ে যায়। তার উপর সারা পশ্চিমবঙ্গে যে আর্থিক অবস্থা, শতকরা ৭০ ভাগ লোক দারিদ্র সীমার নিচে। তার উপরে প্রাকৃতিক দুর্যোগে মানুষের অবস্থা অত্যন্ত ভয়াবহ হয়ে ওঠে। তাই ত্রাণ দপ্তর এবং ত্রাণের কাজ অত্যন্ত সুপরিকল্পিতভাবে

হওয়া দরকার এবং ত্রাণের যে ব্যয়-বরাদ্দ তা অধিক হওয়া উচিত বলে মনে করি। বিগত দিনে ত্রাণ সম্পর্কে কংগ্রেস সরকার, যে দলবাজি করেছে, তাদের আত্মীয়, তাদের হাতের লোকদের, তাদের অনুগামী যে সমস্ত লোক, তাদেরকে তারা বিলি-বন্টন করেছেন। মন্ত্রী মহাশয় বলেছেন, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এই ত্রাণের ব্যাপারে সর্বদলীয়কমিটি গঠন করেছেন। তিনি এটা অসত্য ভাষণ দিয়েছেন। কারণ আমরা প্রতিটি ব্লকে দেখেছি, আমাদের দল এস. ইউ. সিকে বাদ দেওয়া হয়েছে। আমাদের নিয়ে কোনও ব্লক কমিটি গঠন করা হয় নি। অথচ, ভাষণের মধ্যে বলেছেন, আমরা সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধি নিয়ে, প্রতিনিধিমূলক প্রতিষ্ঠানগুলির ব্যক্তিকে নিয়ে এই ব্লক কমিটি গঠন করেছি। মন্ত্রী মহাশয় নিজে বলেছেন, দলীয় স্বার্থের উর্ধ্বে আমরা ত্রাণের কাজ করব। আজকে কুলতলী ব্লকের বি. ডি. ওর সঙ্গে আমার দেখা হয়েছিল। এস. ডি. ওর ওখানে মিটিংয়ে দেখা হয়েছিল। কুলতলী আমার নিজের নির্বাচন কেন্দ্র। আমার সেখানে একটা রিফিউজি কলোনি আছে। ওখান যে জমি ছিল তাতে তাদের পূণর্বাসন হয়েছে। সেখানে তারা কংগ্রেসের লোক ছিল। আজকে তারা সি. পি. এমের নাম হয়েছে। তারা একটা রিলিফের তালিকা নিয়ে এসেছিল, মন্ত্রী মহাশয় সরাসরি নির্দেশ দিয়েছেন, তাদের যাতে ত্রাণ সামগ্রী পূণর্বাসন দেওয়া হয়। জানি না আজকে কিভাবে চলছে। আমরা জানি বেশির ভাগ সদস্য ব্লক কমিটিতে বিভিন্ন দলের নামে সি. পি. এম নিজেদের লোকই রেখেছেন। মন্ত্রী দলীয় কাজে এটা ব্যবহার করছেন। এখানে ফুড ফর ওয়ার্কের যে কাজের কথা বলা হয়েছে, তাতে তিনি বলেছেন, তিনি অভাবের সময়ে খাদ্যের বিনিময়ে কাজ করিয়েছেন। এই কর্মসূচিতে আমরা জানি ফ্রন্টের শরিক দলের অন্তর্দ্বন্দের জন্য কাজ হয় নি এবং এই কর্মসূচি প্রয়োজনের তুলনায় অনেক কম। এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি বলেছেন, সর্বদলীয় কমিটির মাধ্যমে কাজ করতে চান বা ত্রাণের কাজ দলীয় স্বার্থের উর্ধ্বে রাখতে চান—আমি আশা করব, তিনি সেই কাজ করবেন।

আমি শেষে, উদ্বাস্তু সম্পর্কে দু-একটা কথা বলতে চাই। পূর্ববঙ্গ থেকে ছিন্নমূল মানুষ তারা ভারতবর্ষে চলে এসেছিল। সেই সময় দেখা গিয়েছিল, এই ছিন্নমূল মানুষদের পূণর্বাসন এবং তাদের প্রতিষ্ঠা করবার জন্য আজকের দিনে বামপন্থী সরকার যারা ক্ষমতায় আছেন এবং আমরা যারা বামপন্থী দল সুসংহত আন্দোলন গড়ে তুলেছিলাম এবং সেই আন্দোলনের ভয়ে কংগ্রেস সরকার, পশ্চিমবঙ্গে যাতে উদ্বাস্তুদের শক্তিশালী আন্দোলন গড়ে উঠতে না পারে সেইজন্য এই উদ্বাস্তুদের এখানে না রেখে বিভিন্ন জায়গায় পূনর্বাসন দিয়েছিলেন। আজকে দণ্ডকারণ্যের উদ্বাস্তুরা পশ্চিমবঙ্গে আসছে—এটা তাদের ন্যায়সঙ্গত এবং সাংবিধানিক অধিকার। অতএব যদি বাধা দেওয়া হয় তাহলে সৈরতন্ত্রের পথে বামপন্থী সরকার তা করবে। আজকের দিনে উদ্বাস্তুদের সমস্যা সহানুভূতির সঙ্গে দেখতে হবে মানবিক এবং গণতান্ত্রিক পথে তাদের সমস্যা বিচার করে দেখতে হবে। আশা করি বামপন্থী সরকারের মাননীয় উদ্বাস্তু মন্ত্রী উদ্বাস্তুদের এই পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত করবার চেষ্টা করবেন। তিনি বলেছেন এই ব্যাপারে কেন্দ্রের বিরুদ্ধে শক্তিশালী আন্দোলন গড়ে তুলবেন। আমি আশা করব এটা যেন শুধু তাঁর মুখের কথা না হয়। তিনি যদি উদ্বাস্তুদের জন্য সত্য সত্যই কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন করেন তাহলে যে কোনও অবস্থাতেই আমরা তাঁর সঙ্গে সেই

আন্দোলনে এগিয়ে যাব। আমি আশা রাখি তিনি উদ্বাস্তু সমস্যার সমাধানের দাবিতে আন্দোলন করবেন। শুধু মৌখিক কথা না বলে তিনি যে, আন্দোলনের ডাক দেন। এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরচন্দ্র কুণ্ডু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় হরিপদ ভারতী মহাশয় যে বক্তব্য বলে গেলেন তার সবটাই মিথ্যা অবশ্য তা সত্ত্বেও তিনি কিছু সত্য কথাও বলে গেলেন। উনি নিজে স্বীকার এবং বলার চেষ্টা করেছেন যে উদ্বাস্তুদের জন্য কিছুই করা হয়নি। তাদের পানীয় জলের ব্যবস্থা নাই, কোনও রকম আবাসের ব্যবস্থা নাই। কিন্তু তার জন্য দায়ী কে? গত ৩০ বছর ধরে কংগ্রেস সরকার দেশের শাসন ভার গ্রহণ করেছিলেন। তাদেরই সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল তাদের এই দায়িত্ব পালন করা উচিত ছিল। কিন্তু হরিপদবাবু তো সে কথা বললেন না। তিনি বামপন্থী সরকারকে দায়ী করার চেষ্টা করেছেন। আমি বলতে চাই মধ্যপ্রদেশে তো বামফ্রন্ট সরকার নেই, দণ্ডকারণ্যে তো বামফ্রন্ট সরকার নেই সেখানে উদ্বাস্তুদের জন্য কি ব্যবস্থা করেছেন। সেখানে কি উদ্বাস্তুদের জন্য কোনও সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? সেখানে এমনই অবস্থা যে মানুষ সেখানে বসবাস করতে পারে না। কেন্দ্রে তো তাদের সরকার আছেন তাদের তাঁরা বলুন না কেন। আমরা তাঁদের সহযোগিতা আশা করেছিলাম। তিনি কংগ্রেসের বিরুদ্ধে কিছু না বলে আমাদের দায়ী করবার চেষ্টা করেছেন। আজকে আমাদের পশ্চিমবাংলা সরকারের যতগুলি দপ্তর আছে আমি মনে করি এই দপ্তরটি সবচেয়ে গুরুত্বপূর্ণ দপ্তর এবং দায়িত্বপূর্ণ দপ্তর। গত ৩০ বছর ধরে বিগত সরকার এদের জন্য কোনও দায় দায়িত্ব পালন করেন নি। তাদের কোনও পানীয় জলের ব্যবস্থা নেই, জমি নেই, এমন কি গ্রাসাচ্ছাদনের কোনও ব্যবস্থা নেই। এর জন্য দায়ী কে? এর জন্য দায়ী হচ্ছে কংগ্রেস সরকার যারা এতদিন গদিতে ছিলেন। আজকে জনতা পার্টির তরফ থেকে সেই কথা আমরা আশা করেছিলাম। ১৯৪৭ সালে যখন দেশ ভাগ হল তখন পণ্ডিত নেহেরু প্রমুখ নেতারা বলেছিলেন উদ্বাস্তুদের দায় দায়িত্ব আমাদের অর্থাৎ কেন্দ্রীয় সরকারের। আমি নদীয়া জেলা থেকে এসেছি। সেখানে অনেকগুলি উদ্বাস্তু কলোনি আছে কুপার্স ক্যাম্প, ধবুলিয়া ক্যাম্প ইত্যাদি আমি নিজে দেখেছি সেখানে কোনও পানীয় জলের ব্যবস্থা নেই, কোনও খাদ্যের ব্যবস্থা নেই, আজকে এর জন্য কাকে দায়ী করব। সেই দিন নেহেরু যে কথা বলেছিলেন সেই কথা আজ কোথায়। পশ্চিমপাঞ্জাবে সমস্ত উদ্বাস্তুদের জন্য ৩১৩ কোটি টাকা খরচ করে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এখানকার উদ্বাস্তুদের জন্য কি ব্যবস্থা হল? কেন কোনও সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করা হল না। তার জন্য দায়ী কংগ্রেস সরকার। এর জন্য আমরা আন্দোলন করেছিলাম সমালোচনা করেছিলাম। আজকে উনি বলছেন কিনা আমরা কিছু করি নি। এরপর আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাতে চাই। আজকে সমস্ত উদ্বাস্তুকে পুনর্বাসন করতে হলে ৫০০ কোটি টাকা দরকার। কিন্তু সেই টাকা খরচ করবার মতো অবস্থা রাজ্য সরকারের নাই। আজকে যতদিন না কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের সম্পর্কের একটা পরিবেশ একটা নীতি সৃষ্টি করা না হয়। আমাদের যে সংগ্রাম সেটা আমরা চালিয়ে যাব। কিন্তু কেন্দ্রে আমাদের বন্ধু সরকার রয়েছে তবুও আমাদের সমালোচনা করতে হবে। আমরা চেষ্টা করব তারা যেন চেষ্টা করেন যাতে উদ্বাস্তুরা ফিরে যেন না যায় তার জন্য উপযুক্ত পরিবেশ সৃষ্টি তাদের করতে হবে। আশা করব পশ্চিমবাংলা সরকারকে এই ব্যাপারে পরিপূর্ণ সহযোগিতা

করবার জন্য পশ্চিমবাংলার গণতান্ত্রিক মানুষ এই সরকারের পিছনে দাঁড়াবে।

[7-20 – 7-30 P.M.]

ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষ এর পিছনে দাঁড়াবে। ঠিক তেমনি ভাবে পশ্চিমবাংলার উদ্বাস্তু পুনর্বাসনের জন্য কেন্দ্রের জনতা সরকার যাতে আমাদের অর্থ বরাদ্দ করেন তার জন্য আমরা আন্দোলন চালিয়ে যাব, সে বিষয়ে কোনও ভুল নেই। আমরা জনতা সরকারের পরিবর্তন চাই না। আমরা চাই কেন্দ্রীয় সরকার থাকুন, আমরা চাই তারা গণতান্ত্রিক পদ্ধতি অনুস্মরণ করে চলুন। কিন্তু যে অন্যায় নীতি ৩০ বছর ধরে কংগ্রেস পরিচালনা করেছেন সেই অন্যায় নীতি যদি জনতা সরকার পরিচালনা করতে থাকেন তাহলে তার বিরুদ্ধে প্রতিবাদ করা ছাড়া আমাদের আর কোনও গত্যন্তর থাকবে না, সেই কথা যে মাননীয় মন্ত্রী প্রকাশ করেছেন, তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই। মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। আমাদের কলোনিতে যে সমস্ত উদ্বাস্তু মা, ভাই-বোন বাস করছেন, জবর দখল কলোনিতে বাস করছেন তাদের দিকে দৃষ্টি ফেরাবার জন্য বলব এবং আমাদের সীমিত সাধ্যের মধ্যে যে ব্যবস্থা আছে সেটাকে কার্যকর করতে হবে। কার্যকর করার পথে বাধা অনেক—আমলাতন্ত্র আছে। কিন্তু আমি মাননীয় মন্ত্রীকে বলতে চাই তিনি যে ডিপার্টমেন্টের ভারপ্রাপ্ত মন্ত্রী সেই ডিপার্টমেন্ট একটি বাস্তু ঘুঘুর বাসা হয়ে আছে। সরকারি অর্থ যাতে সুষ্ঠুভাবে ব্যয় না হয় সেদিকে তারা চেষ্টা করছে। আমি বলতে চাই সরকার ঠিক করেছিলেন যে সমস্ত আর্বান কলোনি আছে, সেখানে পঞ্চায়েত করা হয়েছে। কংগ্রেস থেকেই এই পঞ্চায়েত করা হয়েছিল। আমার বক্তব্য হল এই সমস্ত কলোনিগুলিকে নোটিফায়েড এরিয়া হিসাবে গণ্য করে মিউনিসিপ্যালিটি এরিয়া করা প্রয়োজন। তারা নিজেরাই পানীয় জলের ব্যবস্থা করে নেবে। সেখানে কোনও পানীয় জলের ব্যবস্থা নেই আলো নেই। মন্ত্রী মহাশয় সেদিকে একটু নজর দেবেন বলে আমি মনে করি। কিছুক্ষণ আগে এস. ইউ. সির মাননীয় সদস্য যে কথা বললেন সেটা সম্পূর্ণ অসত্য আমাদের ব্লক কমিটিগুলিতে সম্পূর্ণরূপে সর্বদলীয় গণতান্ত্রিক কমিটি হিসাবে কাজ চালিয়ে যাচ্ছে। কংগ্রেস সরকার আমাদের কোনও কমিটিতে কিন্তু নেয়নি। আমরা কিন্তু নিয়েছি। যেখানে তাদের পার্টির প্রতিনিধি নেই সেখানে কোথা থেকে প্রতিনিধি দেব? আমি তাই এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার যে বাজেট আমি উপস্থিত করেছি উদ্বাস্তু ত্রাণ এবং সামাজিক ত্রাণ, তার উপর মাননীয় সদস্যরা যে সমস্ত বক্তৃতা করেছেন তা আমি গভীর ভাবে উপলব্ধি করার চেষ্টা করেছি এবং কিছু কিছু সাজেশন খুব ভাল গঠনমূলক হয়েছে। কিন্তু দু-একটি কথা যা বলেছেন তার প্রতিবাদ করা দরকার। সেই কারণে আমি বলতে চাই, আমাদের পানিহাটির প্রতিনিধি গোপাল ভট্টাচার্য যে কথা বললেন, তার সঙ্গে সুর মিলিয়ে যে, পানিহাটি এবং আগরপাড়ার যে সমস্ত উদ্বাস্তুর কথা মাননীয় সদস্য হরিপদ ভারতী বললেন, আজকে তারা কলকাতায় এসেছিলেন এবং তারা আমাকে নিয়ে গিয়েছিলেন তাদের কাছে এবং আমি তাদের কাছে আমাদের সরকারের কিছু বক্তব্য, মতামত উপস্থিত করেছি এবং আমাদের সরকারের মতামত, সিদ্ধান্ত সেখানে উপস্থিত করার

পর আমি এই কথা বলব যে সমস্ত কথা আপনাদের কাছে এতদিন পর্যন্ত বলা হয়েছে সেই সম্পর্কে কোনও কথা উদ্বাস্তু এবং ত্রাণ বিভাগের মন্ত্রীর কাছে বলেন নি। তাদের একটি প্রতিনিধিদল আমার কাছে আসতে চান। আমি বলেছি দণ্ডকারণ্য থেকে ফিরে এসে আপনাদের কথা শুনব এবং আপনাদের চেষ্টা করতে হবে পশ্চিমবঙ্গ সরকার যেভাবে উদ্বাস্তু দপ্তর পরিচালনা করার কথা ভাবছেন এবং যে নীতি নির্দ্ধারণ করেছেন তার সঙ্গে আপনারা চলার চেষ্টা করবেন। আমি এই কথা বলার পরে সেখান থেকে বিধানসভায় ফিরে আসি। সুতরাং মাননীয় সদস্য হরিপদ ভারতী যে সমস্ত কথা বলে গেলেন যে ৬০০ পরিবারকে একটি কলোনি থেকে জোর করিয়ে সরিয়ে দেওয়া হয়েছে—অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হয় যে হরিপদ ভারতীর মতো একজন মাননীয় সদস্য বিধানসভায় এই রকম অসত্য ভাষণ দেবেন, এটা আমি ভাবতে পারি না। সেই কারণে আমি তার কথার তীব্র প্রতিবাদ করছি।

উদ্বাস্তুদের পুনর্বাসন সম্পর্কে বলতে গিয়ে দণ্ডকারণ্যের প্রশ্ন তোলা হয়েছে এবং মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় আজ দণ্ডকারণ্যের কথা তুলেছেন। আমি প্রথম থেকেই এই কথাটা বলবার চেষ্টা করেছি যে—এই দণ্ডকারণ্য সম্পর্কে এই বিধানসভাতেই হরিপদবাবুর সঙ্গে আমার কথা হয়েছে, তিনি আমাকে বলেছেন, পশ্চিমবঙ্গ সরকার যে উদ্বাস্তু নীতি দণ্ডকারণ্যের সম্পর্কে নিয়েছেন তার সঙ্গে আমি সেন্টপারসেন্ট একমত। তার সঙ্গে আমার হাসিঠাট্টায় কথা হয়েছে। একথা আমি বলেছি আমার সঙ্গে তিনি একমত হয়েছেন—মাইকে আপনি যে কথা বলবেন সেটা আপনার মনের কথা নয়, আমাকে বললেন, না, আপনাদের এই মতকে স্বীকার করি এবং পশ্চিমবাংলায় এমন কোনও জায়গা নেই যেখানে দণ্ডকারণ্যের উদ্বাস্তুদের এনে আবার পুনর্বাসন দেওয়া যায়। আমি আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করলাম, হরিপদবাবু বললেন, না, দণ্ডকারণ্য থেকে যে সব উদ্বাস্তুরা আসছে তাদের কিছু সংখ্যকদের নাকি পশ্চিমবঙ্গে জায়গা দেওয়া যায় এবং তাদের পুনর্বাসনের জন্য তিনি এই বিধানসভায় আবেদন করেছেন। একই সমস্যা সম্পর্কে আমার কাছে দুদিন আগে তিনি বললেন, এই সমস্যার সমাধান করতে গেলে তাদের সেই দণ্ডকারণ্যেই ভাল করে পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে আবার এখানে আজকে অন্য কথা বললেন। যাই হোক, কেন্দ্রে জনতা পার্টির যে সরকার আছে তারা অতীতে কংগ্রেস যে নীতি গ্রহণ করেছিলেন সেই নীতিতেই তারা আবদ্ধ হয়ে আছেন, তার থেকে একচুলও তারা সরে যাচ্ছেন না। সেই নীতির পরিবর্তন যদি করানো যায় তাহলে দণ্ডকারণ্যে যে সব উদ্বাস্তুদের পাঠানো হয়েছিল তাদের পুনর্বাসন সেখানে হতে পারে, তাদের আবার সেখানে ফিরিয়ে নেওয়া যায়—এ বিষয়ে হরিপদবাবুও আমার সঙ্গে একমত হয়েছিলেন। আমি সেখানে আগেই যেতাম কিন্তু যেহেতু আজকে ২০ তারিখে আমার বাজেট সেইহেতু আজকেই যেতে পারি নি, আগামীকাল প্রায় সব দলের সদস্যদের নিয়ে আমি দণ্ডকারণ্যে যাচ্ছি। সেখানে আমাদের সঙ্গে আমাদের জুডিসিয়াল মিনিস্টার হাসিম আব্দুল হালিম সাহেব যাচ্ছেন। তা ছাড়া যাচ্ছেন, সর্বশ্রী ননী কর, গৌর কুণ্ডু, নবকিশোর রায়, মতীশ রায়, নীহার বোস, প্রবোধ সিংহ, সুহৃদ মল্লিক চৌধুরি—১১ জন আমরা যাচ্ছি। দণ্ডকারণ্যের জমি সম্পর্কে একটা বিতর্ক উঠেছে। সেখানকার উদ্বাস্তুরা বলছেন, সেই জমি চাষযোগ্য জমি নয়। তারা বলছে, আমাদের এমন জমি দেওয়া হয়েছে যাতে চাষ হতে পারছে না, দু/এক বছর চাষ হবার পর সেই জমি আর ফসল ফলাবার অবস্থায় থাকছে না। সেই

কারণে জমি সম্বন্ধে যাতে আমরা সঠিক মূল্যায়ন করতে পারি—সেখানে চাষ হতে পারে কি হতে পারে না, সেখানকার বাস্তব অবস্থাটা কি—তারজন্য আমরা সয়েল এক্সপার্ট—কেমিস্ট নিয়ে যাবার চেষ্টা করছি। তা ছাড়া মনোরঞ্জন রায় বলে একজন অফিসার আমাদের সঙ্গে যাচ্ছেন, আমার দপ্তরের ডেপুটি সেক্রেটারি, আর. সি. গাঙ্গুলি, তিনি আমাদের সঙ্গে যাচ্ছেন। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের সরকারের পক্ষ থেকে এর আগেই আমাদের যিনি রিহ্যাবিলিটেশন কমিশনার আছেন—তিনি ইতিমধ্যেই দণ্ডকারণ্যে গিয়েছিলেন, তার আগে অ্যাসিস্টেন্ট সেক্রেটারি গিয়েছিলেন। আমাদের রিহ্যাবিলিটিশন কমিশনার সেখান থেকে ফিরে এসে আমাদের কাছে যে রিপোর্ট দিয়েছেন তারপর আমরা যেকথা কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি—কেন্দ্রের জনতা সরকারকে—টেলেক্স মারফত সেটা আমি পড়ে দিচ্ছি, "A prompt decision is requested on the part of Govt. of India that deserters from Dandakaranya now in West Bengal will be given subsistence allowance, crop loan, loans for purchase of bullocks if they return to their villages. This will be a positive inducement for them to return and the State Govt. may give adequate publicity persuading to go back. সেখানে দণ্ডকারণ্য থেকে যে সব উদ্বাস্তুরা পশ্চিমবাংলায় এসেছে অত্যন্ত দুঃখের সঙ্গে আমাকে বলতে হচ্ছে হরিপদবাবু তার ফিগার এমনভাবে তুলে ধরলেন যেন মনে হল ১৫ থেকে ২০ হাজার পরিবারের মতন লোক দণ্ডকারণ্য থেকে হাসনাবাদে এসেছেন এবং সেখানে একটা অমানবিক অবস্থার সৃষ্টি হয়েছে। তিনি নিজে নাকি ভারত সেবাশ্রম সংঘকে অনুরোধ করেছেন যাতে তারা সেখানে রিলিফ দেন।

[7-30 - 7-40 P.M.]

এটাও আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, এই কথা নিয়ে হরিপদ বাবুর সঙ্গে আমার কথা হয়েছে। ভারত সেবাশ্রম সংঘের একটা উৎসবে হরিপদবাবু, তিনি নিজে গিয়েছিলেন এবং আমিও গিয়েছিলাম। আমরা যুক্ত ভাবেই সেখানে গিয়েছিলাম। আমি সভাপতি ছিলাম। আমি চলে আসার সময় হরিপদ বাবুকে সেখানে সভাপতির আসনে বসিয়ে দিয়ে আমি চলে আসি এবং ভারত সেবাশ্রম সংঘের সাথে ত্রাণ বিভাগের একটা অত্যন্ত ঘনিষ্ট যোগাযোগ আছে। ভারত সেবাশ্রম সংঘের যে স্বামীজি, স্বামী বিজয়ানন্দ, তাঁর সঙ্গে আমার কথা হয়েছে। তিনি আমার দপ্তরে এসেছিলেন তাঁর সঙ্গে আমার কথা হয়েছে। তিনি সেখানে রিলিফ দিতে চেয়েছেন। তিনি নিজে আমার কাছে বলেছিলেন—আমরা এমন কোনও ব্যবস্থা সেখানে করতে পারিনা যার ফলে দণ্ডকারণ্য থেকে আরও রিফিউজি এখানে আসে এবং যারা এখানে আছে তারাও না ফিরে যাবার মতো একটা মানসিকতার সৃষ্টি হয়। সেই কারণে তাঁর সঙ্গে আমার কথা হয়েছে, তিনি রিলিফ দিচ্ছেন। আমরা সরকারের পক্ষ থেকে ৫টি হাই টিউবওয়েল সেখানে দেবার ব্যবস্থা করেছি। আমার কাছে রিপোর্ট আছে যে সেখানে যে সমস্ত রিফিউজিরা আছে তারা বিভিন্ন বাড়িতে গিয়ে জল নেবার চেষ্টা করছে, টিউবওয়েল থেকে জল নেবার চেষ্টা করছে। সে জন্য স্থানীয় লোকেদের মধ্যে কোনও রকম ঝগড়া-ঝাটি না হয় তার জন্য আমরা সেখানে ৫টি হাই টিউবওয়েল-এর ব্যবস্থা করেছি এবং রিলিফ যতটুকু দরকার তা করার চেষ্টা করছি। আজ সকালে বারাসাতের মাননীয় এম. এল. এ. যে প্রশ্ন তুলেছিলেন

সেই সম্পর্কে আমি একথা বলতে চাই যে, আমরা তাদের সম্পর্কে খুবই একটা মানবিকতার দৃষ্টিভঙ্গি নিয়ে দেখছি এবং বিচার বিবেচনা করছি। কিন্তু আমরা এমন একটা অবস্থার সৃষ্টি করতে চাইনা—মানবিকতার নাম করে এমন একটা অবস্থার সৃষ্টি করব না যার ফলে হাজার হাজার উদ্বাস্তু, যারা দণ্ডকারণ্যে আছে তারা সেখান থেকে চলে আসেন। কেননা, এমন একটা পরিস্থিতি, যে পরিস্থিতিতে তারা মনে করতে পারেন যে নূতন বামফ্রন্ট সরকার দণ্ডকারণ্য থেকে যে সমস্ত উদ্বাস্তু এখানে আসছে তাদের পুনর্বাসনের দায়িত্ব নিচ্ছেন—সেই কারণে আমাদের একটু সতর্কতার সঙ্গে এখানে স্টেপগুলি নিতে হচ্ছে এবং রিলিফের ক্ষেত্রেও সেই দৃষ্টিভঙ্গিতে বিচার করে রিলিফ দিতে হবে। কাজেই দণ্ডকারণ্যে এখন যে সমস্ত উদ্বাস্তুরা আছে তারা যাতে এটা না মনে করেন তার জন্য আমরা সেখানে যাচ্ছি এবং সেখানে গিয়ে তাদের বোঝাবার চেষ্টা করছি। আমি কেন্দ্রীয় সরকারকে টেলিগ্রাম করেছি এবং সেখানে তাদেরও বোঝাবার চেষ্টা করেছি। আমি উড়িষ্যার চীফ মিনিস্টারকে আমাদের সঙ্গে নিয়ে যাবার চেষ্টা করছি, ফাইন্যান্স মিনিস্টারকে নিয়ে যাবার চেষ্টা করছি, রিহ্যাবিলিটেশন মিনিস্টারকে নিয়ে যাবার চেষ্টা করছি যাতে সামগ্রিকভাবে মধ্যপ্রদেশ, উড়িষ্যা, এবং কর্ণাটকের যে সমস্ত জায়গা নিয়ে দণ্ডকারণ্য আছে, সেই জায়গার যাঁরা মন্ত্রী আছেন তাঁদের সহযোগিতার ভিত্তিতে, দণ্ডকারণ্যে যাঁরা আছেন তাঁদের সহযোগিতায় পুনর্বাসনের কাজ যাতে ভাল ভাবে করতে পারা যায় সেই ব্যবস্থার জন্য চেষ্টা করছি। আমি শুধু এই কথাটা বলতে চাই, এটা কেন্দ্রের জনতা সরকারকে মানতে হবে। দণ্ডকারণ্যে উদ্বাস্তুদের নিয়ে যাবার সময় কেন্দ্রের কংগ্রেস সরকার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি অক্ষরে অক্ষরে পালন করতে হবে জনতা সরকারকে। এই কথাটা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি। তা যদি করতে পারি—কোনও মানবিকতার দৃষ্টিভঙ্গি থেকে যদি এটা হয়, এমন কোনও জায়গা যদি হয় যেখানে কোনও রকম সুযোগ-সুবিধা হচ্ছেনা, তাহলে জায়গা পরিবর্তন করে যদি দিতে পারি সেই জন্য বাস্তব অবস্থা বোঝার জন্য একটা এম. এল. এ-দের ডেলিগেশন নিয়ে আমরা সেখানে যাচ্ছি এবং সেখান থেকে ফিরে আসার পর আমরা বুঝতে পারব এবং প্রয়োজন হলে সমবেত ভাবে একটা রিপোর্ট দিতে পারব আপনাদের কাছে। এই হচ্ছে দণ্ডকারণ্য সম্পর্কে আমাদের সরকারের নীতি এবং ইতিমধ্যেই রিহ্যাবিলিটেশন কমিশনার যখন সেখানে গিয়েছিলেন তখন আমাদের মুখ্যমন্ত্রী, জ্যোতি বসুর একটা আবেদন পত্র সেখানে নিয়ে গিয়েছিলেন এবং সারা দণ্ডকারণ্য এলাকায় মুখ্যমন্ত্রীর সেই আবেদন পত্র বিলি করা হয়েছে এবং পশ্চিমবঙ্গ সরকারের তাদের সম্পর্কে নীতি যা আমরা ঘোষণা করেছিলাম তা সমস্ত ইস্তাহারে মুদ্রিত করে বিলি করা হয়েছে। এইটুকু সরকারের পক্ষ থেকে আমরা করেছি এবং আমরা দেখছি যাতে তাদের বুঝিয়ে-সুঝিয়ে ফিরিয়ে দিতে পারি। তার কারণ পশ্চিমবাংলায় এমন কোনও জায়গা নেই যে জায়গায় দণ্ডকারণ্যে যে সমস্ত উদ্বাস্তুদের পুনর্বাসন করা হয়েছে, তারা যদি পশ্চিমবাংলায় ফিরে আসে তাহলে তাদের আবার পুনর্বাসন করতে পারব। আমি আমার বাজেট বক্তৃতায় বলেছি যে পশ্চিম বাংলায় অবস্থিত এখনও যে সমস্ত উদ্বাস্তু আছে তাদের যদি পূর্নাঙ্গ পুনর্বাসন দিতে হয় তাহলেও আমাদের ৫ শত কোটি টাকার দরকার। এ ছাড়া কেন্দ্রে যে ভাবে উদ্বাস্তুদের দায়-দায়িত্ব বিভিন্ন বিভাগীয় মন্ত্রীদের উপর আছে তাকে যদি একটা পূর্ণাঙ্গ মন্ত্রীর দপ্তরে পরিণত করা না যায়, একটা বিভাগ যদি এক্সক্লুসিভলি ফর দি রিফিউজি করা না যায় তাহলে আমাদের এই সমস্ত দাবি মন্ত্রীরা সেখানে গেলে ৪ থেকে ৫ জন মন্ত্রীর সঙ্গে

দেখা করতে হয়, সেটা একটা বিরাট ব্যাপার হয়ে দাঁড়ায় এবং সেটা প্রায় সমস্ত ক্যাবিনেট মন্ত্রীদের সঙ্গে দেখা করার সামিল হয়ে দাঁড়ায়। কাজেই আমরা যেটাতে জোর দিতে চাচ্ছি সেটা হচ্ছে, কেন্দ্রে একটা মন্ত্রীর দপ্তর চাই যদি পশ্চিমবাংলার পূর্ণাঙ্গ পুনর্বাসন করতে হয়। সেই কারণে আমরা এই দাবিগুলি সামনা-সামনি আনছি এবং একথা জোরের সঙ্গে বলতে পারি যে কেন্দ্রীয় জনতা সরকারের সঙ্গে সহযোগিতার ভিত্তিতে আমরা এগিয়ে চলব। আমরা পশ্চিমবঙ্গে বর্তমানে যে-সমস্ত উদ্বাস্তুরা আছে, যাদের পূর্ণাঙ্গ পুনর্বাসনের কথা বলছি তাদের পূর্ণাঙ্গ পুনর্বাসন দেওয়ার ব্যাপারে অসুবিধার সৃষ্টি হবে যদি না আমরা কেন্দ্রীয় সরকারের সহযোগিতা নিয়ে চলি। তাঁদের সঙ্গে আমাদের নীতিগতভাবে যতই বিরোধ থাক না কেন এখনই আমরা এমন একটা পর্যায়ে যেতে চাইনা যাতে এ ব্যাপারে অসুবিধা দেখা দিতে পারে। আমাদের মাননীয় সদস্য শ্রী ননী কর বললেন, পশ্চিমবঙ্গ থেকেই টাইটেল ডিড দেওয়া হোক। এটা আজই আমরা দিতে পারি। কিন্তু এখনই সেই পর্যায় আমরা যেতে চাই না। আমরা সঠিক পদক্ষেপ সতর্কভাবে নিচ্ছি। আমরা কেন্দ্রের জনতা সরকারকে বুঝিয়ে সুঝিয়ে সঠিক পথে নিয়ে আসার চেষ্টা করছি। তবে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, এখনও পর্যন্ত আমরা তাঁদের সমস্যাটা উপলব্ধি করাতে পারছি না। এটা আমি বিনয়ের সঙ্গে বলছি এবং ধৈর্য ধরে তাঁদের সঙ্গে আমরা কথা-বার্তা বলছি। আমরা নীতির পরিবর্তন এনেছি এবং আমরা খাঁটি পুনর্বাসন দিতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিধান সভার মাননীয় সদস্যদের কাছে তুলে ধরতে চাই যে, আমাদের মাননীয় সদস্য হরিপদ বাবু যেকথা বললেন এবং আজকে আমার মনে হল যে সুললিত ভাষায় তিনি ত্রাণ ব্যবস্থা সম্পর্কে বলবার চেষ্টা করেছেন, যে, বামপন্থী পার্টীগুলি, বিশেষ করে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টীর এম. এল. এ.-রা যেসব এলাকার প্রতিনিধি সেই সব এলাকায় বেশি বেশি করে ত্রাণ পৌছে দিচ্ছি এবং অন্য জায়গায় কম দিচ্ছি। হরিপদ বাবু এখন এখানে নেই। উনি থাকলে ভাল হত। আমি বিধানসভার সমস্ত সদস্যদের কাছে উপস্থিত করতে চাই যে, তাঁর দলের উত্তরবঙ্গের মাননীয় সদস্য বীরেণ মৈত্র এবং আরামবাগ থেকে নির্বাচিত অজয় দে মহাশয়, তাঁরা দু'জনে আমাকে বলেছেন যে, রিলিফের ক্ষেত্রে আপনার যে নির্দলীয় মনোভাব দেখছি, তার জন্য আমরা জনতা পার্টীর পক্ষ থেকে আপনাকে সব সময়ে অভিনন্দন জানাচ্ছি। এই দু'জন জনতা পার্টীর প্রতিনিধির সঙ্গে আজকে হরিপদ বাবুর যোগাযোগ যদি থাকে তাহলে তাদের কথা তিনি জেনে নিতে পারেন। তবে আমার সন্দেহ আছে তাঁর যোগাযোগ আছে কিনা। তিনি একথা জনতা পার্টীর প্রতিনিধি হিসাবে বললেন, না তাঁর নিজের মত দিলেন? তিনি যদি ঐ দু'জন সদস্যর সঙ্গে কালকে আলোচনা করেন তাহলে তাঁদের কথা জানতে পারবেন। আর একটা কথা অবশ্যই বলা কর্তব্য যে, একজন মাননীয় সদস্য ত্রাণ নিয়ে কত অসত্য ভাষণ দিতে পারেন তাই দেখলাম। তবে আমি একজন বর্ষীয়ান খ্যাতনামা নেতা হরিপদবাবুর মতো ব্যক্তির কাছ থেকে এইরকম অসত্য কথা বিধানসভায় আশা করিনি। তিনি কম্বলের কথা বললেন। সে ব্যাপারে আমি বলব যে, এবারে আমরা মোট ৪৫ হাজার ১৪ খানি কম্বল বিলি করেছি এবং সেটার জেলা ভিত্তিক হিসাবটা হচ্ছে এইরূপ : কুচবিহার ৩০৮০, জলপাইগুড়ি ৪০৪০, দার্জিলিং ১০০০, মালদহ ৩০৮০, ওয়েস্ট দিনাজপুর ৩০৮০, মুর্শিদাবাদ ৩০০০, নদীয়া ৩০০০, ২৪-পরগনা ২১৫০, হাওড়া ৩০০০, হুগলি, ৩০০০, বর্ধমান ৩০০০, বীরভূম ৩০০০, বাঁকুড়া ৩০০০, পুরুলিয়া ৩০০০, মেদিনীপুর ৪০০০,

কলকাতা ৪০৮০, এবং অন্যান্য ক্ষেত্রে ১০০। এই যে অন্যান্য ক্ষেত্রে ১০০ খানি দেওয়া হয়েছে, এর মধ্যে হরিপদবাবুকে এক খানা দেওয়া হয়েছে কিনা জানিনা, সে হিসাব আমার কাছে নেই এবং আমি বলতেও পারব না। বিরোধী দলের মাননীয় সদস্য হরিপদ বাবুর ঐরূপ অসত্য ভাষণ শুনে আমি স্তম্ভিত হয়েছি। সেই কারণেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার সদস্যদের কাছে বলছি যে, আমাদের যে ত্রাণ নীতি সেই নীতিতে আমরা কোনও বৈষম্য রাখতে চাই না। আমরা একথা বার বার বলেছি যে, ভাল কাজ করতে গিয়ে ত্রুটিপূর্ণ কাজ কোথাও হয়ত একটা দুটো হতে পারে এবং সেটা হওয়া অসম্ভব নয়। যদি কেউ নির্দিষ্টভাবে কোথায় ত্রুটি হয়েছে আমাদের বলতে পারেন তাহলে আমি আশ্বাস দিচ্ছি সেটা আমরা দূর করব। আমি একথা জোর গলায় বলছি যে, যদি কোথাও কোনও ত্রুটি, কোনও বৈষম্যমূলক আচরণ ত্রাণ ক্ষেত্রে ঘটছে বলে কারও মনে হয় তাহলে সেটার সম্বন্ধে নির্দিষ্ট ভাবে আমাদের দপ্তরের কাছে অভিযোগ দিলে নিশ্চয়ই সেই ত্রুটি দূর হবে এবং তাতে কোনও অসুবিধা হবে না। আমি এবিষয়ে আমাদের দপ্তরের সেক্রেটারিকে নির্দিষ্টভাবে নির্দেশ দিয়েছি। আমি একথাও বলেছি যে, বিরোধী দলের নেতাদের কাছ থেকে, সদস্যদের কাছ থেকে কোনও অভিযোগ এলে সে বিষয়ে বিশেষভাবে বিচার বিবেচনা করে দেখবেন। আমি একথা জোরের সঙ্গে বলছি যে, আমাদের ত্রাণ দপ্তরের সেক্রেটারি এবং ডেপুটি সেক্রেটারি আমি যেভাবে নির্দেশ দিয়েছি সেই ভাবে তাঁরা এই সব কার্য পরিচালনা করছেন। এই কয়টি কথা বলে আমি যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছি তা আপনাদের সমর্থন করতে অনুরোধ করছি। যে কাট মোশনগুলি এসেছে সেগুলির বিরোধিতা করে, সবাই আমার ব্যয় বরাদ্দকে মঞ্জুর করবেন, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

[7-40 – 7-50 P.M.]

**মিঃ স্পিকার :** ৪৪ নম্বর ব্যায় মঞ্জুরি দাবির উপর ১টি ছাঁটাই প্রস্তাব এসেছে। ছাঁটাই প্রস্তাবটি নিয়মানুগ এবং যথারীতি উত্থাপিত বলে ধরে নেওয়া হচ্ছে। এখন আমি যে ছাঁটাই প্রস্তাবটি এসেছে সেটি ভোটে দিচ্ছি।

The motion of Shri A. K. M. Hassanuzzaman that the amount of the demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Radhika Ranjan Banerjee that a sum of Rs. 13,28,07,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Deisplaced Persons), 488—Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), and 688—Loans for Social Security and welfare (Relief and Rehabilition of Displaced Persons), was then put and agreed to.

**মিঃ স্পিকার :** ৪৭ নম্বর ব্যয়মঞ্জুরি দাবির উপর ২টি ছাঁটাই প্রস্তাব এসেছে। সব কয়টি ছাঁটাই প্রস্তাব নিয়মানুগ এবং যথারীতি উত্থাপিত বলে ধরে নেওয়া হচ্ছে। এখন আমি

যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে সেগুলি সব একসঙ্গে ভোটে দিচ্ছি।

The motion of Shri Shamsuddin Ahamed that the amount of the demand be reduced to Re.1/-, was then put and lost.

The motion of Shri Habibur Rahaman that the amount of the demand be reduced by Rs.100/-, was then put and lost.

The motion of Shri Radhika Ranjan Banerjee that a sum of Rs. 9,00,00,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "289—Relief on account of Natural Calamities", was then put and agreed to.

**মিঃ স্পিকার :** এখন দাবি নম্বর ৫৮-র উপর ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী পরিমল মিত্রকে ব্যয় বরাদ্দ উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**Demand No. 58**

**Major Heads :** 313—Forest, and 513—Capital Outlay on Forest.

**Shri Parimal Mitra :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,42,42,000 be granted for expenditure under Demand No. 58, Major Heads : "313—Forest, and 513—Capital Outlay on Forest".

**১৯৭৮-৭৯ সালের ৫৮ নং দাবি সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী পরিমল মিত্রের বাজেট ভাষণ**

[7-50 - 8-00 P.M.]

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি দাবি নং ৫৮ ঃ মুখ্য খাত "৩১৩—বন" এবং "৫১৩—বনের মূলধনী ব্যয়" খাতে মোট ৮,৪২,৪২,০০০ টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব পেশ করছি।

২। মোট ৮,৪২,৪২,০০০ টাকার মধ্যে, ৮,১৭,৪২,০০০ টাকা উল্লিখিত মুখ্য খাত "৩১৩—বন"-এর মোট ব্যয় ধরা হয়েছে। এবং অবশিষ্ট ২৫,০০,০০০ টাকা "৫১০—বনের মূলধনী ব্যয়" খাতে ধরা হয়েছে। এই দুই মুখ্য খাতই সাধারণ দাবি নং ৫৮-র অন্তর্ভুক্ত। মোট ৮,৪২,৪২,০০০ টাকার মধ্যে ৬,৫১,৫০,০০০ টাকা পরিকল্পনা বহির্ভূত খাতে এবং পূর্বপরিকল্পনানুযায়ী মূল সম্পদের রক্ষণাবেক্ষণের জন্য প্রতিশ্রুত ব্যয় হিসাবে ধরা হয়েছে। বাকি ১,৬৫,১২,০০০ টাকা কেন্দ্রীয় সরকার অনুমোদিত এবং কেন্দ্রীয় প্রকল্প সহ উন্নয়ন

প্রকল্পগুলির জন্য ধরা হয়েছে।

৩। আশা করা যাচ্ছে যে মোট ৮,১৭,৪২,০০০ টাকা খরচের মধ্যে বিভিন্ন সরকার/বিভাগ থেকে ১,৫০,০০০ টাকা আদায় হবে। সুতরাং নীট খরচ দাঁড়াবে ৮,১৫,৯২,০০০ টাকা।

৪। মাননীয় সদস্যরা লক্ষ্য করবেন রাজ্যের সামগ্রিক অর্থনৈতিক উন্নয়ন পরিকল্পনায় বনকে যথাযথ স্থান দেওয়া হচ্ছে। এর জন্যে মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ। গত ৩০ বছরে বন বিভাগে সাধারণ কাজকর্মের জন্য বেতন-ভাতা ছাড়া খুব নগণ্য অর্থই ব্যয়বরাদ্দ করা হয়েছে। এটা এখন ৫০ শতাংশেরও বেশি বাড়ানো হয়েছে এবং উন্নয়নমূলক কাজের জন্য খরচ বাড়ানো হয়েছে ৪০ শতাংশ। বন বিভাগ থেকে রাজস্ব আদায় বাবত আমি যে টাকা ধরেছি তার অঙ্ক ৮.৫০ কোটি টাকা। এ অঙ্ক খুব একটা বেশি করে ধরা হয় নি এবং তাতেই এ টাকা পূর্বপরিকল্পিত এস্টিমেটের চাইতে শতকরা ৪০ ভাগ বেশি। এছাড়া বর্তমান বছরে ১.৪০ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব আদায় হবে। আশা করি বন বিভাগের কর্মসূচি আরও ভালভাবে কার্যকর করার জন্য মাননীয় অর্থমন্ত্রীর সহায়তা ভবিষ্যতে পাব। এই কর্মসূচির প্রাথমিক উদ্দেশ্য হল বন ও তার আশপাশের অবহেলিত মানুষের কল্যাণ সাধন।

৫। সভার বিবেচনার জন্য আমি নীতিবিষয়ক কিছু প্রস্তাব রাখতে চাই। যদিও বলা হয় বন হল কৃষির ধাত্রীমাতা, কিন্তু বনকে সব সময় আলাদা করে দেখা হয়েছে। সেইজন্য কৃষির উপর বনের তেমন প্রভাব পড়ে নি। এই সহায়ক ভূমিকা পালন করা যায় যদি বন ও বনভূমি রক্ষা, পরিচালনা ও উন্নয়নের জন্য জনসাধারণকে যুক্ত করা যায়। কৃষির প্রাথমিক উপকরণ যেমন উর্বরতা, জলবায়ু, কাঠ এবং জ্বালানী আসে বন থেকে। দেখা যায় বন ও তার আশেপাশে যাঁরা বাস করেন তাঁরা হলেন শোষিত আদিবাসী ও অবহেলিত অনুন্নত শ্রেণীর মানুষ। তাঁদের দিকে আরও বেশি এবং আরও ঘনিষ্ট দৃষ্টি দেওয়া প্রয়োজন। রাজ্যের তাঁরা মোট সংখ্যার বিশ শতাংশ। উত্তরবঙ্গের বনাঞ্চলে তাঁরা প্রায় ১০০ শতাংশ এবং দক্ষিণের বনাঞ্চলে ৭০ শতাংশেরও বেশি। আদিবাসী উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রীর সক্রিয় সহযোগিতায় এসব মানুষের কল্যাণ আমি কৃতসঙ্কল্প। আদিবাসী উন্নয়ন দপ্তরের কাজকর্মের সাথে আমার বিভাগের কাজ যুক্ত করতে পারায় আমি তাঁর কাছে কৃতজ্ঞ। এই দৃষ্টিভঙ্গিতে আমি বৃহদায়তন বহুমুখি সমিতিগুলির (ল্যাম্প) মাধ্যমে বনজাত শালবীজ, মহুয়াবীজ এবং কেন্দুপাতা ইত্যাদি সংগ্রহের সুযোগ খুলে দিয়েছি। এর উদ্দেশ্য আদিবাসী ও অনুন্নত শ্রেণীর লোকেদের কাছে কিছু সুযোগ-সুবিধা সরাসরি পৌঁছে দেওয়া এবং তার ফলে হয়ত কিছু রাজস্ব কমলেও কমতে পারে। এত বছর ধরে ঠিকাদাররা বাইরে থেকে লোক এনে যে কাজ করিয়েছে আমি সেইসমস্ত উন্নয়মূলক প্রচেষ্টার সঙ্গে আমার সীমিত সাধ্যের মধ্যে এদের যুক্ত করতে চাই। আমার এই মন্তব্য পুরোপুরিভাবে সেইসমস্ত বনপল্লীর অধিবাসীদের সম্বন্ধেও প্রযোজ্য যাঁরা উত্তরবঙ্গে বন সৃজনের মাধ্যমে অপূর্ব সম্পদ সৃষ্টি করেছে। এক সমীক্ষার ফলে দেখা গিয়েছে যে, পশ্চিমবঙ্গের সাধারণ চাষীর চাইতে তারা অর্থনৈতিকভাবে অনেক অনগ্রসর এবং তারা নানা কারণে সমাজের মূল প্রবাহ থেকে বিচ্ছিন্ন। মাননীয় সদস্যদের কাছে আমার আবেদন উন্নয়নের মূল প্রবাহে বন ও বনজ শ্রমিকদের যথাযোগ্য স্থান দিতে আপনারা সহায়তা করুন। এতদিনের এই অবহেলিত মানুষগুলোকে কিছুটা অগ্রাধিকারও দেওয়া উচিত।

এ প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রী যা বলেছেন আমি তার উল্লেখ করতে চাই। শ্রমিকদের উপর ঠিকাদারদের শোষণ দূর করতে আমি ধীরে ধীরে কাজকর্মের বিভাগীয়করণ শুরু করেছি। বনসংলগ্ন এলাকায় যারা বাস করেন তাঁদের মাথাপিছু আয় বাড়াবার উদ্দেশ্যে বনজ সামগ্রী দিয়ে কুটিরশিল্প গড়ে তোলার প্রকল্প আমাদের হাতে রয়েছে। এর মধ্যে আছে কেন্দ্রীয় রেশম গবেষণা কেন্দ্রের সক্রিয় সহযোগিতায় উত্তরবঙ্গে যেখানে রেশম হয় না সেখানে তুঁতফল, গুটিপোকা ইত্যাদির প্রবর্তন করা। ভেষজ গুল্ম ও ফসল তৈরির চেষ্টাও হচ্ছে। এঁদের জন্য কুটির তৈরি ও জলসরবরাহের ব্যবস্থার কাজ আমরা শুরু করেছি। শিক্ষা ও চিকিৎসার ন্যূনতম প্রয়োজন মেটাতে উন্নয়নমূলক কাজকর্মের সম্প্রসারণ ঘটাবার জন্য আমি আপনাদের সহযোগিতা চাই।

৬। আমাদের এই জনাকীর্ণ রাজ্যে মাথাপিছু বনভূমির পরিমাণ সবচাইতে কম। বন নিঃশেষ করাকে সর্বপ্রকার চেষ্টা দিয়ে আমাদের প্রতিহত করতে হবে। এ কথা মনে রেখে বনাঞ্চলের এলাকা বাড়াবার এবং অনুন্নত বনের পুনঃসৃজনের প্রস্তাব রাখি। বনসৃজনের এলাকা বাড়বে ৪,২০০ হেক্টর (১৯৭৭-৭৮) থেকে ৭,৮৫০ হেক্টার। এর ফলে কাগজ ও প্লাইউড শিল্পের কাঁচামালের বিরাট ঘাটতি পূরণের সহায়ক হবে। বর্তমানে এ বাবত সরবরাহ চাহিদার পঞ্চাশ শতাংশেরও কম। বনজ শ্রমিকদের ন্যূনতম মজুরি কার্যকর করার জন্য, গ্রামীণ বিদ্যুতায়নের জন্য বিপুল সংখ্যক খুঁটি সরবরাহ, অতিরিক্ত সহায়ক কাঠামোর খরচ, রাস্তা নির্মাণ, উত্তরবঙ্গের চা-বাগানের উদ্বৃত্ত জমির উন্নয়ন ইত্যাদি প্রতিশ্রুতি পালনে অর্থমন্ত্রীর সহায়তা আমাকে সমর্থন করবে। আমরা এ পর্যন্ত ১,৭৫,০০০ খুঁটি সরবরাহ করেছি এবং নানারকম অসুবিধা সত্ত্বেও ১৯৭৮-৭৯ সালে আরও ৩০,০০০ খুঁটি সরবরাহের পরিকল্পনা নিয়েছি। বনজ সামগ্রীভিত্তিক বৃহৎ ও ক্ষুদ্র শিল্প গড়ার বিরাট সম্ভাবনা রয়েছে। অতিরিক্ত তহবিলের সাহায্যে এ বাবত কাঁচামাল সরবরাহের কাজ ত্বরান্বিত হবে।

৭। মৃত্তিকা সংরক্ষণের কাজ যথেষ্ট পরিমাণে বাড়াবার প্রস্তাব আমি করেছি। এ রাজ্যের পার্বত্য অঞ্চলে বিরাট পরিমাণ পতিত জমি রয়েছে। এটা কৃষিজমির পক্ষেও ক্ষতিকর। পলিপঙ্কে অম্লজলের সরবরাহ নষ্ট হচ্ছে। আগে মাত্র দুটো জেলায় মৃত্তিকা সংরক্ষণের কাজ সীমাবদ্ধ করা হত। ক্ষতিগ্রস্ত সমস্ত জেলায় মৃত্তিকা সংরক্ষণের কাজ সম্প্রসারিত করতে হবে। ১৯৭৮-৭৯ সালের লক্ষ্যমাত্রা হবে পূর্বের ৮০০ হেক্টারের জায়গায় ১,৬০০ হেক্টার। কংসাবতীর উপর অঞ্চলে (অপার ক্যাচমেন্ট) আমরা ১৯৭৭-৭৮ সালের ১,৫৪০ হেক্টারের জায়গায় ১৯৭৮-৭৯ সালে ২,৪৪০ হেক্টারে মৃত্তিকা সংরক্ষণের কাজ চালিয়ে যাব।

৮। এ প্রসঙ্গে আমার পূর্বসূরী সরকার একটা সমস্যা রেখে গেছে—তার প্রতি সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। উত্তরবঙ্গের বেশির ভাগ নদীর উৎস ভূটান ও সিকিম। এগুলো বিধ্বস্ত হওয়ার কারণ সম্পর্কে ভারত সরকারের রিপোর্ট থাকা সত্ত্বেও তারা কিছু করে নি। এ নদীগুলো হল তিস্তা, জলঢাকা, রাইডাক, তোর্সা, সংকোষ ইত্যাদি। এগুলো উন্নত বন ও চা-বাগান এলাকার মধ্য দিয়ে গেছে। উভয় তীরে প্রচুর ক্ষতিসাধন হওয়ায় উপরোক্ত নদীগুলির মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ জলঢাকা, যার উপর জলবিদ্যুৎ কেন্দ্র রয়েছে এবং যে নদীর উপর গোটা পশ্চিমবঙ্গের উন্নয়ন নির্ভরশীল। এই প্রকল্পের নব্বই শতাংশেরও বেশি অধিত্যকা

অঞ্চল ভূটানে। এবং পশ্চিমবঙ্গের ভেতরেও প্রকল্প স্থানের ঠিক উপরের অধিত্যকা অঞ্চলে বিরাট ধ্বস নামে। পলি ও শিলাখণ্ড এই প্রকল্পের পক্ষে বিপজ্জনক। পশ্চিমবঙ্গ ও ভূটানের অধিত্যকা অঞ্চলে বিরাটভাবে সংরক্ষণ না হলে এ বিপদ কাটবে না। তিস্তা অধিত্যকা অঞ্চলে আমরা কাজ করেছি, এবং এরও এক বিরাট এলাকা রাজ্যের বাইরে।

৯। জমিকে যথাযোগ্যভাবে ব্যবহারের উপযোগী করা এবং উৎপাদনশীলতা সর্বোচ্চ করার জন্যই মৃত্তিকা সংরক্ষণ। পতিত জমি, প্রান্তিক জমি এবং বনসংলগ্ন এলাকার ধানের বদলে স্বল্পমেয়াদী অন্য ফসল করা উচিত। এবং তার সাথে যদি খুব তাড়াতাড়ি বেড়ে ওঠা বনজ সামগ্রী উৎপাদনের ব্যবস্থা করা যায় তা হলে জমির আরও সদ্ব্যবহার হয় এবং বন ও শ্রমিকদের স্বার্থে তার উৎপাদনশীলতাও বাড়ে। আমি এটাও সুপারিশ করছি যে, প্রান্তিক ক্ষেত্রগুলি যথাযোগ্যভাবে ব্যবহার করবার জন্য অর্থকরী ফসল এবং বিবিধ বনজ সম্পদ তৈরি করা উচিত যাতে বনপল্লীর অধিবাসীদের এই প্রচেষ্টার ফলে সীমান্তবর্তী এলাকার লোকেরা স্বনির্ভর হতে পারে এবং বনভূমির সংরক্ষণ ও বৃদ্ধির ক্ষেত্রে সহায়তা করতে পারে। নিয়মানুগভাবে বনসংলগ্ন এলাকার সদ্ব্যবহারের সুপারিশও আমি করব যাতে সেই এলাকার ফসল বনসংলগ্ন গ্রামের অধিবাসীরা এবং সীমান্ত এলাকায় বসবাসকারী লোকেরা তুলতে পারেন। এতে তাঁরাও ধীরে ধীরে স্বনির্ভর হবেন এবং বনও যথার্থভাবে সংরক্ষিত ও উন্নত হবে।

১০। এ প্রসঙ্গে আমি পার্বত্য এলাকার উন্নয়ন সুনিশ্চিত করতে এবং খরা প্রতিরোধ করতে আমার বিভাগ যে ভূমিকা গ্রহণ করেছে তার উল্লেখ করতে চাই। সাম্প্রতিককালে বনাঞ্চলের জমি দখল রোধ করতে বিভিন্ন জেলায় মাননীয় সদস্য ও আমার সহকর্মীরা যে সহযোগিতা দিয়েছেন তার জন্য আমি তাঁদের ধন্যবাদ জানাই। এটা সর্বস্বীকৃত যে বনাঞ্চল দখল যে-কোনও মূল্যে রোধ করতে হবে, কারণ আমরা রাজ্যকে মরুভূমিতে পরিণত করতে দিতে পারি না।

১১। প্রকৃতির ভারসাম্য রক্ষার জন্য বনাঞ্চলের সম্প্রসারণের বিরাট প্রয়োজনীয়তা এবং আমাদের রাজ্যে জমির ঘাটতি সম্পর্কে এই সভা সচেতন। বনসৃজন মাধ্যমে সমাজকল্যাণমূলক বনাঞ্চলের প্রস্তাব আমি করছি। শুধু মুর্শিদাবাদের ফারাক্কা খালের তীরবর্তী এলাকা এবং জাতীয় সড়কেই নয়, কৃষিজমির আলে ও পতিত জমিতে মানুষ বৃক্ষরোপণ করবে। কয়েকটি জেলায় বাবলা গাছ দেখা যায়। অন্যান্য এলাকায়ও তা সম্প্রসারণ করা হতে পারে। এ ছাড়া গবাদি পশুর খাদ্য হিসাবে ব্যবহার্য ও কৃষকদের ছোটখাটো কাঠের কাজের জন্য ছোটখাট গাছ রোপণ করা যেতে পারে।

১২। আগে কলকাতা ও কতকগুলো সীমাবদ্ধ এলাকায় পার্ক ও বাগান শাখার কাজ হত। এখন সর্বত্রই তা ব্যাপকভাবে করার ব্যবস্থা আমার দপ্তরের উদ্যান ও কানন শাখা নিয়েছে। কোনও সংস্থা চাইলে আমরা পার্ক ও বাগান তৈরির ব্যাপারে সাহায্য করতে পারি। কলকাতার বিভিন্ন বিক্রয় কেন্দ্রে ফুল ও ফুলের চারা বিক্রির ব্যবস্থা হয়েছে।

১৩। ১৯৭৩ সালে ভারত সরকার বন্যপ্রাণী সংরক্ষণ আইন চালু করেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়াই কলকাতা ও পার্শ্ববর্তী এলাকার বন্যপ্রাণী সংরক্ষণের

দায়িত্ব আমাদের নিতে হয়। পশুপাখির আবাসস্থান সংরক্ষণের কাজ আমাদের বন্যপ্রাণী শাখা করে আসছে। ভারতের মধ্যে সুন্দরবনে সবচেয়ে বেশি ব্যাঘ্র রয়েছে এবং সজনেখালি ও লথিয়ান দ্বীপে অপূর্ব পক্ষিনিবাস রয়েছে। এর মধ্যে কয়েকটি পর্যটকদের জন্য খুলে দেওয়া হয়েছে। বিশেষ রক্ষীদল মাধ্যমে পাগলা হাতির দৌরাত্ম্য বিশেষত উত্তরবঙ্গে, রোধ করতে পারা গেছে। এই রক্ষীদল সম্প্রতি গঠিত হয়েছে। যথেচ্ছভাবে বন্য জন্তু ধ্বংস বন্ধ করতেও এই শাখা যথেষ্ট এগিয়েছে।

১৪। সুন্দরবনের বনাঞ্চলে মৎস্যচাষের উন্নয়নের বিরাট সম্ভাবনা রয়েছে। এই বনাঞ্চলে অসংখ্য খাড়ি ও ছোট নদী রয়েছে। বনকর্মীদের কাছে তা পরিচিত। বনাঞ্চলে যাঁরা জীবিকা নির্বাহ করেন সেইসব গরিব মানুষের অর্থনৈতিক পুনর্বাসনে সাহায্য করতে বন বিভাগ প্রস্তুত।

১৫। গত বাজেট ভাষণে নিম্নবেতনভুক কর্মচারিদের চাকুরিগত কিছু সুযোগসুবিধা দানের অঙ্গীকার করেছিলাম। এর বেশির ভাগই পূরণ করা হয়েছে। বিগত সরকারের আমলে কোনও অজ্ঞাত কারণে এইসকল কর্মীকে বিনামূল্য জ্বালানী কাঠ সরবরাহ বন্ধ করা হয়েছিল, তা পুনরায় প্রবর্তন করা হয়েছে। যেসকল কর্মী সরকারি কর্তব্য পালনে মারা গিয়েছেন তাঁদের প্রত্যেকটি পরিবারকে এককালীন ১৫,০০০ হাজার টাকা করে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। গ্রুপ বিমা প্রকল্প বিবেচনাধীন আছে। তৃতীয় ও চতুর্থ শ্রেণীর কর্মীরা দীর্ঘদিন কাজ করে যখন অবসর গ্রহণ করেন সংসারের অনেক দায়িত্ব তখন থেকে যায়। আমার মনে হয় এইসকল কর্মচারীকে কিছু কিছু সুযোগসুবিধা দেওয়া যেতে পারে। বন সম্পদ রক্ষায় তাঁদের ভূমিকা প্রশংসনীয় এবং যে কষ্টসাধ্য অবস্থার মধ্য দিয়ে এমন কি জীবন বিপন্ন করে তাঁরা কর্তব্যপালন করেন সে সম্পর্কে আমি সম্পূর্ণ সজাগ। দৈনিক মজুরিতে নিয়োজিত কর্মীরাও বনসম্পদ রক্ষায় সচেষ্ট। এ সকল কর্মীকে ন্যুনতম মজুরি দানের ব্যবস্থা করা হয়েছে।

১৬। ১৯৭৭-৭৮ সালে বন বিভাগ কর্তৃক সম্পন্ন বিভিন্ন কার্যের মধ্যে নিম্নলিখিত কার্যাবলি বিশেষ উল্লেখের দাবি রাখে ঃ-

(ক) বন মজদুরদের ন্যুনতম মজুরিদান প্রবর্তন করা হয়েছে।

(খ) হাতির আক্রমণ থেকে জনসাধারণের ফসল ও অন্যান্য জিনিসপত্র রক্ষার জন্য উত্তরবঙ্গে একটি রক্ষীদল গঠন করা হয়েছে।

(গ) অন্তর্ঘাতমূলক অগ্নিসংযোগ, অনুমোদিত বৃক্ষচ্ছেদন, অবৈধ জমি দখল ইত্যাদি কারণে বনরক্ষা এক বিরাট সমস্যা হয়ে দাঁড়িয়েছে। এই সমস্যার মোকাবিলার জন্য উত্তরবঙ্গে ভ্রাম্যমাণ রক্ষীদল গঠন করা হয়েছে। এই রক্ষীদল কেবল বনসম্পদ রক্ষা নয়, বন থেকে আয় বৃদ্ধিতেও সাহায্য করবে।

(ঘ) চুরি ইত্যাদিতে যে ক্ষতি হয় তা রোধ করতে এবং রাজস্ব সংগ্রহ বাড়াতে বিভাগীয় কাঠ সংগ্রহের উপর জোর দেওয়া হয়েছে।

(ঙ) বনাঞ্চল হতে শালবীজ সংগ্রহের ভার ল্যাম্পকে (LAMP) দেওয়া হয়েছে এবং

বনাঞ্চলের এক বিরাট অংশ কেন্দুপাতা সংগ্রহের জন্য ল্যাম্পকে (LAMP) তিন বছরের লীজ দেওয়া হয়েছে।

(চ) ফরেস্ট বাংলোয় সাধারণ ট্যুরিস্টদের থাকার ব্যবস্থা করা হয়েছে। এই উদ্দেশ্যে কয়েকটি ফরেস্ট বাংলোর সম্প্রসারণের কাজ আরম্ভ হয়েছে।

(ছ) বনপল্লীতে গৃহনির্মাণ, গৃহসংস্কার, কূপখনন ও অন্যান্য সুযোগসুবিধা দানের ব্যবস্থা করা হয়েছে।

(জ) বিক্রয়যোগ্য গাছ চিহ্নিতকরণের নামে যে দুর্নীতি এতদিন ধরে বাসা বেঁধেছিল তা ভেঙ্গে দেবার ব্যবস্থা করা হয়েছে।

(ঝ) পূর্বে বেশ কিছু অসাধু লোক সমবায় সমিতির নামে কাঠের পারমিট ইত্যাদি বিলি-ব্যবস্থার বিশেষ সুবিধা পেত। বর্তমানে এসকল সুযোগসুবিধা দেওয়া হচ্ছে না। ব্যবস্থার বিশেষ সুবিধা পেত। বর্তমানে এসকল সুযোগসুবিধা দেওয়া হচ্ছে না।

(ঞ) হাতি, বাঘ ইত্যাদির দ্বারা ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের ক্ষতিপূরণ দানের ব্যবস্থা করা হচ্ছে।

১৭। ১৯৭৮-৭৯ সালে বন দপ্তরের কর্মসূচি বিরাট আকারে নেওয়া হয়েছে এবং নিম্নলিখিত বিষয়সমূহের প্রতি লক্ষ্য রেখে পরিকল্পনা করা হয়েছে। ঃ-

(ক) কাগজ কল, দেশলাই কারখানা, কাগজের মণ্ড, ভিনিয়র ও অন্যান্য কুটিরশিল্পে কাঠই প্রধান কাঁচামাল। এইসকল শিল্পের কাঁচামালের যোগানের দিকে নজর রাখা হয়েছে।

(খ) স্থানীয় অধিবাসীদের বিরাট অংশ ভূমিহীন ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত। এদের অর্থনৈতিক উন্নতি বিধানে গ্রামীণ কর্মপ্রকল্পে গুরুত্ব দেওয়া হয়েছে।

(গ) পশ্চিমবঙ্গে ভূমিক্ষয় ও ধ্বস আক্রান্ত অঞ্চলে, বিশেষ করে পার্বত্য অঞ্চলে, ভূমিক্ষয় রোধ ব্যবস্থা জোরদার করা হয়েছে।

(ঘ) পরিবেশগত ভারসাম্য বজায় রাখার প্রয়োজনের উপর নজর দেওয়া হয়েছে।

(ঙ) ঠিকাদার কর্তৃক শ্রমিক নিপীড়ন বন্ধ করার উদ্দেশ্যে কাষ্ঠ সংগ্রহ ইত্যাদির বিভাগীয়করণের ব্যবস্থা করা হয়েছে।

(চ) বিভিন্ন পরিকল্পনার সঠিক রূপায়ণের জন্য নিম্নপর্যায়ের কর্মীদের বন সম্পর্কে প্রশিক্ষণের উপর গুরুত্ব দেওয়া হয়েছে।

১৮। শেষ করার আগে পশ্চিমবঙ্গ বন উন্নয়ন কর্পোরেশনের কথা উল্লেখ করতে চাই। ১৯৭৪ সাল থেকে এ সংস্থা কাজ করছে। এই সংস্থা গঠনের প্রধান উদ্দেশ্য কর্পোরেশনের দার্জিলিং ও কালিম্পং বিভাগে সকল ঋতুতে চলাচলের উপযোগী রাস্তা নির্মাণ করা যাতে দুর্গম অঞ্চলে যান্ত্রিক পদ্ধতিতে কাঠ সংগ্রহ করা সহজ হবে। এর ফলে এই সকল অঞ্চলের অধিবাসীদের উন্নতি সম্ভব হবে এবং বনভিত্তিক শিল্প গড়ে ওঠার পরিবেশ সৃষ্টি হবে। এই

উন্নয়নমূলক কাজের জন্য প্রতিষ্ঠানিক অর্থ (ইনস্টিটিউশনাল) ফিনান্স) পাওয়া যাবে। আমি ১৯৭৮-৭৯ সালের কর্পোরেশনের কর্মসূচির বিবরণী দিচ্ছি। এই কর্মসূচি গত বছরগুলির তুলনায় অনেক ব্যাপক।

**কাজের বিবরণ**

| | | |
|---|---|---|
| (১) বনসৃজন ও বনের পুনঃসৃজন | ... | ১,৩৬৩ হেক্টর |
| (২) বৃক্ষচ্ছেদন | ... | ৯৭০ হেক্টর |
| (৩) কাঠ সংগ্রহ— | | |
| (ক) কাঠ | ... | ৫৫,৮৫০ ঘন মিটার |
| (খ) জ্বালানী কাঠ | ... | ২৬, ০৮০ ঘন মিটার |
| (গ) কাঠকয়লা | ... | ১৮০,০০০ ব্যাগ |
| (ঘ) জাভাস সিট্রোনেলা তেল | ... | ২০০ কেজি |
| (৪) রাস্তা নির্মাণ— | | |
| (ক) নূতন রাস্তা | ... | ১৬.৫ কিলোমিটার |
| (খ) বর্তমান রাস্তার মেরামতী ও উন্নয়ন | ... | ৭৮.৫ কিলোমিটার |

প্রকল্প এলাকায় কাজের মরশুমে কমপক্ষে ৫,০০০ লোকের কর্মসংস্থান করা হচ্ছে। এ ছাড়া ৬৬০ জন স্থায়ী কর্মী আছেন। মজদুরদের বিরাট অংশ তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত। বিদ্যুৎ পর্ষদের জন্য খুঁটি সরবরাহ কেন্দ্র এবং শিলিগুড়ি করাতকল ইত্যাদি অধিগ্রহণের মাধ্যমে কর্পোরেশনের কাজ বহুমুখি করার চেষ্টা করা হচ্ছে। এ ছাড়া কর্পোরেশনের আওতায় একটি বৃহৎ প্লাইউড কারখানা অধিগ্রহণ করারও পরিকল্পনা আছে।

১৯। মাননীয় অর্থমন্ত্রীর কাছ থেকে যে সাহায্য পেয়েছি তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। বন বিভাগের জন্য ভারত সরকারের সঙ্গত কারণে বেশি পরিমাণে অর্থ বরাদ্দ করা উচিত। এ বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটা সকলের জানা যে, এই রাজ্যের বনজসম্পদের উপর কর বসিয়ে প্রচুর রাজস্ব আদায় হয়। আন্তরাজ্য কয়েকটি বিষয়, যেমন বনজসম্পদভিত্তিক শিল্প, ভূগর্ভস্থ জলের ব্যবহার ইত্যাদি বিষয়ও লক্ষ্য করার আছে। সুতরাং ভারত সরকারের কাছ থেকে বেশি পরিমাণে অর্থ বরাদ্দের দাবি সুসঙ্গত।

২০। পরিশেষে বন বিভাগের সমস্ত কর্মী যাঁরা আমার বিভিন্ন নীতি বাস্তব রূপায়ণে সাহায্য করেছেন তাঁদের ধন্যবাদ জানাই।

২১। আশা করি মাননীয় সদস্যদের আমি ধৈর্যচ্যুতি ঘটাইনি এবং দাবি নং ৫৮ :

মুখ্যখাত "৩১৩—বন" এবং '"৫১৩—বনের মূলধনী ব্যয়"-এর জন্য ৮,৪২,৪২,০০০ টাকা ব্যয়মঞ্জুরির যথার্থতা সপ্রমাণ করতে সমর্থ হয়েছি। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দপ্তরের ব্যয়মঞ্জুরি প্রস্তাব পেশ করছি।

[8-00 – 8-10 P.M.]

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বনমন্ত্রী বনদপ্তরের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তাঁর দাবির মধ্যে একটা জিনিস দেখছি তিনি অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়েছেন। এটাতে মনে হচ্ছে বনমন্ত্রী এবং অর্থমন্ত্রী যেন আলাদা। যার জন্য অর্থমন্ত্রী মহাশয়কে বনমন্ত্রী ধন্যবাদ জানালেন। এটা স্বাভাবিক যে অর্থমন্ত্রী বনদপ্তরের জন্য টাকা বরাদ্দ করলেন, তার জন্য তাঁকে আলাদাভাবে ধন্যবাদ জানানোর কি আছে বুঝতে পারলাম না। বনবিভাগের আর একটা নাম হচ্ছে জঙ্গল দপ্তর। জঙ্গলের অভ্যন্তরে যেমন অনেক জিনিস আছে যা সাধারণ লোক জানতে পারে না সাধারণ মানুষও তেমনি এই দপ্তরের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত নয়। অতএব এর অভ্যন্তরের সম্বন্ধে মাঝে মাঝে কিছু কথা প্রকাশ হয়, আপনার অবগতির জন্য সেটা জানাচ্ছি। পার্ক্স অ্যণ্ড গারডেন ডিপার্টমেন্টএ আপনি জানেন যে সেই ডিপার্টমেন্ট টাকা বরাদ্দ হয় তার শতকরা ২০ পারসেন্ট মাত্র খরচ হয় এই বাগিচার জন্য বাকি ৮০ পারসেন্ট খরচ হয় বিভিন্ন ট্রেনিং-এর জন্য এবং বিভিন্ন অকাজ কুকাজে। এই দপ্তরে যে সমস্ত অফিসার আপনি নিয়োগ করে রেখেছেন আপনার ট্রেনিং প্রাপ্ত অফিসার সেখানে না নিয়ে আনট্রেণ্ড অফিসারদের কাজে নিয়োগ করে রেখেছেন। এটা ফরেস্ট ডিপার্টমেন্টের আণ্ডারে ছিল সেখান থেকে ট্রান্সফার করে ফরেস্ট সেক্রেটারিয়েটে নিয়ে এসেছেন। কেননা ডিরেক্টারের আণ্ডারে থাকলে একজন টেকনিক্যাল হ্যাণ্ড এটাকে ইন্সপেকশন করতে পারতেন কিন্তু এখন কোনও ইন্সপেকশনের সুযোগ থাকছেনা। কেন এটা করছেন সেটা আমরা বুঝতে পারছিনা। দ্বিতীয়ত ভারতবর্ষের সর্বত্র ন্যাশনাল পার্ক আছে কেবল পঃবঙ্গ ছাড়া—এই ন্যাশনাল পার্কের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দেয় কিন্তু কেন ন্যাশনাল পার্কএর জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা চাইছেন না এবং ন্যাশনাল পার্ক গড়ে তুলছেন না? তৃতীয় একটা টাইগার প্রোজেক্ট আছে—এই জন্য কেন্দ্রীয় সরকার সমস্ত টাকা দিয়ে থাকেন এবং রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে আণ্ডারটেকিং দিয়েছেন এই প্রোজেক্টএ যা কিছু কাজকর্ম আপনারা করবেন তা জানাবেন কিন্তু টাইগার প্রোজেক্টের একজন অফিসারকে বাইরের ট্রেনিং দিয়ে নিয়ে আসা হল কিন্তু অন্য অফিসারকে সেখানে নিয়োগ করা হল এবং কেন্দ্রীয় সরকারকে একবার জানালেন না। টাইগার প্রোজেক্টএর যে অফিসার গোসবায় ছিল তাকে স্থানান্তরিত করে ক্যানিংএ আনছেন তার জন্য লক্ষ লক্ষ টাকা খরচ হবে সেই টাকা দিতে হবে কেন্দ্রীয় সরকারকে তারজন্য একবারও কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করলেন না। টাইগার প্রোজেক্টের দুটো স্পীড বোট ছিল সেগুলি ৬ মাসের উপর অকেজো হয়ে আছে সুন্দরবনের বিভিন্ন জায়গায় স্মাগলিং ধরতো অথচ আপনারা আজ পর্যন্ত সেই বোট দুটি সারাবার ব্যবস্থা করলেন না। অথচ বিভিন্ন সংবাদ পত্রে দেখছি সুন্দর বনের বাঘের চামড়া কলকাতা শহরে বিক্রি হচ্ছে এবং ক্যানিং এবং গোসবাতে হরিণের মাংস বিক্রি হচ্ছে, অথচ আমরা জানি হরিণ এবং বাঘ এই সমস্ত মারা সম্পূর্ণ বেআইনি। অথচ কি করে সেই বাঘের চামড়া প্রকাশ্য রাজপথে বিক্রি হচ্ছে—এটা আমাদের ধারণার বাইরে। আপনি জানেন নিশ্চয়

শিলিগুড়ির স্পেশ্যাল কারকেল ওয়ান, ফরেস্ট অফিসার তিনি বহু নিম্ন মানের কেমিক্যাল ব্যবহার করেছিলেন—যে সমস্ত শালখুটি বিদ্যুৎ দপ্তরকে সরবরাহ করা হয় তাতে এক ধরনের কেমিক্যাল লাগাতে হয় যাতে শালগুলি বেশি দিন টেকে। সেখানে নিম্নমানের কেমিক্যাল শালখুটিতে ব্যবহার করা হয়েছিল এবং এটা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে এবং স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডও এই সম্বন্ধে বহু আপত্তি জানিয়েছিল কিন্তু বর্তমান রাজ্য সরকারও শুনছি এই বিষয়ে ধামাচাপা দেবার চেষ্টা করছেন, এবং ঐ অফিসারকে ট্রান্সফার করে আনা হয়েছে কলকাতায় এবং সেম ব্যাঙ্কে রাখা হয়েছে। ভূমি সংরক্ষণের বহু অফিসার গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার পয়সা নিয়ে ট্রেনিং নিয়ে এসেছেন অথচ তাদের সেই কাজে নিয়োগ আপনি করছেন না। মিস্টার আর. কে. লাহিড়িকে করাপশন চার্জে উত্তরবঙ্গে ট্রান্সফার করা হয়েছিল এবং মাইনর পোস্টে দেওয়া হয়েছিল কিন্তু শুনছি তাকে কলকাতায় আনা হয়েছে এবং তাকে মিনিস্টারের অ্যাডভাইসার হিসাবে বিভিন্ন জায়গায় নিয়োগ করা হচ্ছে। আর. কে. লাহিড়ী এবং জয়ন্ত গাঙ্গুলি সম্পর্কে কলকাতা গেজেটে বহু জিনিস বেরিয়েছে এবং বিগত সরকার একটা ইনকোয়ারি বসিয়েছিলেন—সেই জয়ন্ত গাঙ্গুলিকে তাকে বাড়িতে অফিস করতে দেওয়া হয়েছে, তার জন্য গাড়ি দেওয়া হয়েছে এবং স্টেনোগ্রাফার দেওয়া হয়েছে এবং সেম র‍্যাঙ্কে মাহিনা দেওয়া হচ্ছে এবং অফিসার অন স্পেশাল ডিউটী করা হয়েছে। আপনি জানেন সীতারাম মাহাতোর সময় ওয়াংচু কমিটিতে পদ্মলোচন মাহাতোর বিরুদ্ধে তদন্ত হয়েছিল এবং তার সম্বন্ধে বহু অভিযোগ উঠেছিল কিন্তু সেই পদ্মলোচন মহাশয়কে আবার প্রমোশন দেওয়া হয়েছে। আমরা দেখছি আপনার দপ্তরে কিছু কিছু বিভিন্ন ধরনের দুর্নীতির ঘটনা ঘটছে এবং আপনার অফিসাররা আপনার চেয়েও বেশি মোটা হয়ে যাচ্ছে। আপনার দপ্তরে বহু ক্যাজুয়েল কর্মী আছেন তারা অনেক দিন ধরে ক্যাজুয়েল আছেন তাদের পার্মানেন্ট করার জন্য আপনাকে অনুরোধ করছি। আমরা জানি সরকার গঠন হওয়ার পর আপনি সমস্ত দুর্নীতি রোধ করবেন বলে বড় বড় কথা এবং আমাদের অনেক উপদেশ দিয়েছিলেন। আপনি যখন প্রথমবার গোসবায় যাচ্ছিলেন তখন আপনাকে ভাটা থাকার জন্য আপনাকে অনেকটা পথ হাঁটিয়ে নিয়ে যাওয়া হয়েছিল ঐ নৌকায় উঠবার জন্য কিন্তু যখন আপনি দ্বিতীয় বার গোসবায় গিয়েছিলেন এবং যখন আপনার অফিসাররা বুঝল আপনি অত্যন্ত ভাল মানুষ আপনাকে মোটামুটি শান্ত করা যাচ্ছে তখন তারা ভাটার সময়েও আপনাকে নৌকা করে পার করে দিয়েছিল তারপর আপনাকে আর হাঁটতে হয়নি। এখন আপনাকে আপনার ডিপার্টমেন্টের অফিসাররা আপনাকে পরিমল মিত্র না বলে সীতারাম মাহাতো বানাতে চেষ্টা করছেন। আপনাকে যাতে সীতারাম মাহাতো না হতে হয় সেই অনুরোধ জানাচ্ছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[8-10 – 8-20 P.M.]

**Shri Dawa Narbu La :** Mr. Speaker, Sir, forest plays a very important role in the economy of our State, But inspite of this the Government has failed to protect the trees all over the State. Forests exist mostly in the North Bengal and the areas covered by Sundarbans in the South. Sir, in the hill district, specially in Darjeeling, Kalimpong and Dooars trees are being felled indiscriminately after the introduction of the Forest Corporation, This felling of trees has caused severe dam-

করেছেন এবং এই মানুষগুলিকে সামনে রেখে — নিজেদের স্বার্থ চরিতার্থ করেছেন। কিন্তু আমি প্রশ্ন করি বর্তমান সরকার এখানে আসার পর থেকে কি এই জিনিস ঘটে নি? সারা পশ্চিমবাংলায় কি এই ধরণের নজির আর নেই? এর আগে আমি বলেছিলাম আমাদের পশ্চিম দিনাজপুরের কালিয়াগঞ্জে জুনিয়র বেসিক ট্রেনিং কলেজে কি কান্ড ঘটেছে। আমি সে সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করেছিলাম।

[2-00 — 2-10 P.M.]

আপনি বলেছিলেন এটা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের সামনে তদন্তের জন্য পাঠানো হচ্ছে। এখানে যে ঘটনা ঘটেছে সেখানে পরিষ্কার ভাবে তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়কে অবহেলা করা হয়েছে, তাদের অধিকার কেড়ে নেওয়া হয়েছে এবং যখন মন্ত্রী মহাশয় বলছেন, কতকগুলো শ্রেণীর লোক চোখের জল ফেলছে, দরদ দেখাচ্ছে, এই ঘটনার পর আমি পালটা অভিযোগ করতে চাই, এই সরকারের আমলে সরকারি মদতে কতকগুলো শ্রেণীর লোক তাদের স্বার্থ চরিতার্থ করার জন্য এই সমস্ত কাজ করে যাচ্ছে এবং সেখানে দেখা যাচ্ছে, ট্রেনিং কলেজে এক্সটারন্যাল পরীক্ষার্থী নেওয়ার জন্য বিগত সেপ্টেম্বর মাসে যুগান্তর পত্রিকায় একটা বিজ্ঞাপন দেওয়া হয়েছিল, তাতে লেখা হয়েছিল, শতকরা ২৫ ভাগ তফসিলি এবং শতকরা ১০ ভাগ উপজাতিদের ক্ষেত্রে স্থান সংরক্ষিত থাকবে। দেখা গেল সিলেকশন বোর্ড তৈরি হল এবং সিলেকশন কমিটি যখন নির্বাচনের ব্যবস্থা করলেন তখন তফসিলি সম্প্রদায়ের এবং আদিবাসী সম্প্রদায়ের অধিকার কেড়ে নিলেন। মোট ৭০ জনের মধ্যে ৯ জনকে গ্রহণ করলেন — ৬ জন তফসিলি এবং ৩ জন উপজাতি। সুতরাং আমি বলতে চাই, এই বাজেট বক্তৃতার মধ্যে যেটা অভিযোগ আকারে উত্থাপন করা হয়েছে, সেটাই বলতে চাই, বর্তমান সরকারের আমলে এক শ্রেণীর মানুষ তারা চোখের জল ফেলছেন এবং দরদ দেখাচ্ছেন এবং তাদের কাজ হাসিল করার জন্য প্রশাসনযন্ত্রকে কাজে লাগাচ্ছেন। পশ্চিমবঙ্গের যে সমস্ত মানুষ আদিবাসী এবং উপজাতি সম্প্রদায়ের তাদের পানীয় জলের ব্যবস্থা নেই, তাদের জীবিকার ব্যবস্থা নেই। সরকার কি তাদের সাহায্য করতে পারেন? আমরা দেখেছি গ্রামের মানুষ যে সমস্ত তফসিলি সম্প্রদায়ের তারা হাতের কাজ নিজ নিজ ঘরে বসে করেন এবং সরকারের তরফ থেকে সেই কাজ দেওয়ার ব্যবস্থা পূর্বতন সরকার করেছিলেন। বর্তমান বাজেটে কিছু করার কথা মন্ত্রীর বক্তব্যে পেলাম না। কিন্তু বৃহদায়তন সমবায় সমিতি করেছেন। আমি জানি বৃহদায়তন সমবায় সমিতির কিরূপ কুফল। এই সমস্ত বৃহদায়তন সমবায় সমিতিগুলি গ্রামের তফসিলি এবং উপজাতি সম্প্রদায়ের কতদূর উপকারে লাগবে সে বিষয়ে ভেবে দেখতে হবে। তফসিলি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ তাঁতের কাজ, বেতের কাজ বা বাঁশের কাজ করেন। তাকে উন্নত করার জন্য কোনও রকম ব্যবস্থা করবেন আমার মনে হয় না। এই সব বৃহদায়তন সমবায় সমিতিগুলি সরকারের কাছ থেকে যে টাকা পায় সেগুলো যাতে সুষ্ঠু ভাবে ব্যয় করে সেদিকে দৃষ্টি রাখতে হবে। শুধু মাত্র, বৃহদায়তন সমবায় সমিতি করলেই হবে না, গ্রামের অনুন্নত শ্রেণীর মানুষ যাদের শিক্ষার ব্যবস্থা নেই, তাদের শিক্ষার ব্যবস্থা করতে হবে। তাদের উপজীবিকার ব্যবস্থা করতে হবে, তাদের বলিষ্ঠ করার দিকে সজাগ দৃষ্টি রাখতে হবে।

পরিশেষে, আরও কয়েকটি কথা বলতে চাই। বর্তমানে আমি শুনে অবাক হয়ে যাই, আপনিও হয়ত জানেন, স্টেট ট্রেডিং কর্পোরেশন ইতিপূর্বের সরকারের আমলে লাক্ষার ব্যবস্থা যেটা করেছিলেন, সেটা স্টেট ট্রেডিং কর্পোরেশন সম্পূর্ণ বন্ধ করে দিয়েছেন। এর প্রভাব, আমি অন্তত মনে করি, আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের উপর গিয়ে পড়বে। এই সমস্ত তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষ অন্তত কিছু টাকা এর থেকে উপার্জন করতেন। এই লাক্ষা ব্যবসা যে বন্ধ হয়ে যাচ্ছে এর দিকে মন্ত্রী মহাশয় যদি একটু নজর না দেন তাহলে বুঝব যে মন্ত্রী মহাশয় এদের জন্য নেহাতই চোখের জল ফেলছেন। তাহলে তিনি সমাজ বিরোধী লোক বলে পরিগণিত হবেন। আজকে যে অবস্থা সেখানে চলছে এই অবস্থার উন্নতি করার বিশেষ প্রয়োজন। আজকে এদের শিক্ষার দিকে উন্নতি করার জন্য বিশেষ নজর দেওয়া দরকার। ঐ অনুন্নত সম্প্রদায় আদিবাসী, তফসিলি জাতির ব্যক্তিদের বিশেষ ভাবে চিহ্নিত করার জন্য একটা সার্ভে টিম তৈরি করা দরকার। আশা মন্ত্রী মহাশয় এদিকে বিশেষ ভাবে নজর দেবেন। সারা ভারতবর্ষের এই পশ্চিমবাংলায় যেসব আদিবাসী বাস করছে তাদের জন্য মাত্র ৯ কোটি ৫৩ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। এটা চাহিদার তুলনায় কিছুই নয়। তাই এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণদাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় তফসিলি আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি ৯ কোটি ৫৩ লক্ষ ৫০ হাজার টাকা রেখেছেন সে সম্পর্কে আমি আপনার মাধ্যমে কিছু বলতে চাই। আমাদের সংবিধানে আদিবাসী এবং তফসিলি উন্নয়নের ব্যাপারে যে রক্ষা কবচ আছে সেই অনুসারে এই তফসিলি উপজাতি, ও আদিবাসীদের আর্থিক সামাজিক শিক্ষা ও অন্যান্য গুণগত যোগ্যতার মান উন্নয়নের কথা বিশেষ ভাবে সেখানে আছে এবং বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচিতেও সে কথা ঘোষিত আছে। প্রথমত আদিবাসীদের উন্নয়নের কথা বলতে গিয়ে তাদের আর্থিক উন্নয়নের কথা শিক্ষাগত মান উন্নয়নের কথায় বেশি করে গুরুত্ব দিয়েছেন। এই আর্থিক উন্নয়নের ব্যাপারে দুটি কর্পোরেশন আছে এই অবহেলিত বন্ধুদের জন্য যেমন একটির নাম হচ্ছে আদিবাসী উন্নয়ন অর্থ কর্পোরেশন আর একটির নাম হচ্ছে তফসিলি উন্নয়ন অর্থ কর্পোরেশন। এরা এই সব অবহেলিত বন্ধুদের আর্থিক উন্নয়নের ব্যাপারে সাহায্য করবেন। কিন্তু এই দুটি কর্পোরেশন যদি যথাযোগ্য ভাবে তাদের দায়িত্ব এবং কর্তব্য পালন করতেন তাহলে মন্ত্রী মহাশয় যেসব অসুবিধার কথা, যে দুঃখের কথা বার বার বলেছেন সেটা আর বলতে হত না।

**(এ ভয়েস ফ্রম সি. পি. এম. — বেঞ্চ :— ৩০ বছরে আপনারা কি করেছেন)**

বিগত ৩০ বছরে সব কাজ ভাল হয়েছে একথা আমি বলি নি। এই কর্পোরেশন হৃদয়হীনতার সঙ্গে কাজ করেছেন তাই তাদের আর্থিক উন্নয়ন হওয়া সম্ভব হয় নি। আজকে পল্লী গ্রামে যে সমস্ত আদিবাসী, তফসিলি বন্ধুরা আছে তাদের কিছু কিছু দাক্ষিণ্যের ব্যবস্থা আছে। মুরগী ছানা, ছাগল ছানা, শূকর ছানা, গরু ইত্যাদি মাঝে মধ্যে দেবার ব্যবস্থা আছে।

কিন্তু এই কর্তব্য এত জঘন্য ভাবে সম্পূর্ণ হয় যাতে তাদের এ বিষয়ে মানসিকতায় আঘাত লাগে। মন্ত্রী মহাশয় নিশ্চয় উপলব্ধি করবেন যে যখন আর্থিক বৎসর শেষ হতে চলেছে ব্যয় বরাদ্দের টাকা শেষ করতে হবে তখন তাড়াহুড়া করে স্পেশ্যাল অফিসার যিনি আছেন তিনি এদিক ওদিক করে এখানে ১০টা ওখানে ৫টা এই রকম ভাবে ছড়িয়ে দিয়ে চলে গেলেন। মনে হয় এগুলি যেন দয়ার অনুকম্পা। একটা বিশেষ জাতির উন্নয়নের কথা ভাবতে গেলে নিশ্চয় বলতে হবে মানসিকতার দিক থেকে এটা অত্যন্ত হৃদয়হীনতার পরিচয় মাত্র। মাননীয় মন্ত্রী মহাশয় যে আর্থিক উন্নয়নের কথা এখানে রেখেছেন তা করতে গেলে একটা সার্ভে টিম করার প্রয়োজন আছে। এই সার্ভে টিম দেখবে কোন কোন বিশেষ বিশেষ জায়গায় কোন ধরণের ছোট ছোট শিল্প হতে পারে এবং সেই সব জায়গায় প্রথমে সমীক্ষা চালিয়ে দেখতে হবে যে এদের কিভাবে সেই সব কাজে লাগানো যায় কিভাবে এদের আর্থিক উন্নতির সুযোগ করে দিতে পারি সেটা দেখতে হবে।

[2-10 — 2-20 P.M.]

যেখানে বাঁশের কাজ হতে পারে, সেখানে বাঁশের ব্যবস্থা করে দেওয়া, যেখানে বেতের কাজ হতে পারে সেখানে এই ধরণের বেতের ব্যবস্থা করে দেওয়া, যেখানে মাদুর শিল্প হতে পারে সেখানে ঐ ধরণের ব্যবস্থা করে দেওয়া — এই ধরণের ব্যবস্থাগুলি করলে অদূর ভবিষ্যতে তাদের মন্দ ভাগ্য হয়ত দূরীভূত হতে পারবে। কিছু কিছু সামাজিক উন্নয়নের কথা মন্ত্রী মহোদয়ের ভাষণে বলা হয়েছে। এই ধরণের কাজে তাদের ভাল করে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করতে হবে। দেখা যাচ্ছে সাব প্ল্যান এরিয়ায় একটু বিশেষ ভাবে জোর দিয়ে করা হচ্ছে, মন্ত্রী মহোদয় নিজেও এটা স্বীকার করেছেন। নন প্ল্যান এরিয়ায় কিন্তু তফসিলি জাতি ও আদিবাসী ভাইরা ছড়িয়ে ছিটিয়ে আছেন। এই ছড়িয়ে ছিটিয়ে থাকা মানুষগুলির দিকে একটু বিশেষ জোর দেওয়া দরকার এবং কিভাবে তাদের অর্থনৈতিক উন্নয়নের ব্যবস্থা করা যায় তার জন্য একটা সমীক্ষা হওয়া দরকার। এই সমীক্ষা যদি করা যায় তাহলে আজকে যে ফিন্যান্সিয়াল কর্পোরেশনের মাধ্যমে যে সমস্ত কর্পোরেশন আছে তার দ্বারা এদের উন্নতি করা সম্ভব। অনেক জায়গায় গৃহ নির্মাণের ব্যবস্থা আছে। কিন্তু পল্লী গ্রাম অঞ্চলে নন প্ল্যান এরিয়ায় তফসিলি জাতি ও আদিবাসী ভাই যারা ডিনোটিফায়েড এরিয়ায় আছেন তাদের ঘর সব সময় করে দেওয়ার ব্যবস্থা নেই। এখানে ওখানে ছোট খাট যে ঘর করে আছে সেটা ঝড় জলে নষ্ট হয়ে যাচ্ছে। তার ফলে তারা নানা ভাবে কষ্টের মধ্য দিয়ে কাটাচ্ছে। আমার মনে হয় এদের জন্য যদি এই রকম একটা প্রকল্প করা যায় যে তারা কিছুটা কায়িক পরিশ্রম করবেন, আর সরকার কিছুটা সাহায্য করবেন — এই রকম বেসিসে যদি একটা কিছু করা যায় তাহলে ভাল হয়, এটা আমি মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করব। এই জিনিসগুলি যে আজকে বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে সেই জিনিসগুলি তাঁর বাজেট ভাষণে দেখতে পাচ্ছি না। শিক্ষাগত ব্যাপারে পূর্বতন সরকার চেয়েছিলেন যে একটি জাতিকে উন্নত করতে গেলে শিক্ষার প্রয়োজন আছে। এই সরকারও সেদিকে লক্ষ্য দিয়েছেন বিশেষ ভাবে। বাজেট ভাষণে দেখা যাচ্ছে এই দুর্মূল্যের বাজারে বিভিন্ন ছেলেদের খাওয়াবার জন্য চেষ্টা

করছেন — এটা নিশ্চয় কিছুটা রিলিফ দেবার কথা ভেবেছেন এবং অনেক জায়গায় প্রশাসনিক ত্রুটির জন্য এই সব ছেলেদের যে কষ্ট হয় সে সম্পর্কে আমি দু চারটি কথা তার কাছে তুলে ধরতে চাই। টেস্ট পরীক্ষায় যে সব ছেলে মোটামুটি পাশ করে যাবে তাদের ৩ মাস ওখানে থাকতে হয়, তারা তাদের খাওয়ার খরচ দেবেন। সেই ছেলেগুলি মাঝে মাঝে বাড়ি গিয়ে টাকা সংগ্রহ করে আনে, পড়ার সময় অযথা নষ্ট হয়। এই সময় তাদের নষ্ট হত না যদি সরকার থেকে বিভিন্ন জায়গায় হস্টেলে সময় মতো টাকা পাঠানো হত, এই দিকে আমি মন্ত্রী মহাশয়কে লক্ষ্য দিতে অনুরোধ করব। যে সমস্ত ছাত্র হস্টেলে থাকে ৪/৫ মাস অন্তর তাদের টাকা দেওয়া হয়। এর ফলে বিভিন্ন হস্টেলে সুপারিন্টেন্ডেন্ট ঠিক সময় মত ছাত্রদের খাদ্য দিতে পারেন না। এটা যদি ঠিক মাসের শেষেই পাঠিয়ে দেওয়া যেত তাহলে এই অসুবিধা হত না, এই ব্যবস্থা কিন্তু এখন ঠিক সরকারি ভাবে স্বীকৃত হয় নি। আগে থেকেই কিন্তু দপ্তরে টাকা পৌছে যায় — বরাদ্দটা মাসে মাসে দিতে পারলে সুবিধা হত। এই ভাবে করা যায় কিনা মন্ত্রী মহাশয়কে এটা একটু ভেবে দেখতে অনুরোধ করব। আমি যতদূর খোঁজ নিয়ে দেখেছি এই ধরণের কোনও একটা বার নাকি আছে অডিট অব অ্যাকাউন্টস করতে গেলে — তা যদি থাকে তাহলে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনার ডিপার্টমেন্টের মাধ্যমে এই বারটি তুলে দিয়ে প্রতি মাসের শেষেই ঐ টাকার মজুরি যাতে দেওয়া যায় তার জন্য একটা বিহিত ব্যবস্থা তিনি করুন। পানীয় জল সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। আমাদের যে সমস্ত তফসিলি, ও আদিবাসী বন্ধু বিভিন্ন জায়গায় ছড়িয়ে ছিটিয়ে আছেন — ৪০/৫০ জন এক এক জায়গায় এক সঙ্গে থাকেন, যার ফলে তাদের সব সময় পানীয় জল সরবরাহ করা সম্ভব হচ্ছে না। এই সমস্ত আদিবাসী বন্ধুরা বিভিন্ন জেলার স্পেশাল অফিসার, ট্রাইব্যাল ওয়েলফেয়ার-এর কাছে আবেদন নিবেদন করেন, কিন্তু তারা সময় মতো টাকা বরাদ্দ করে তাদের কাছে খাওয়ার জল পৌছে দেবার ব্যবস্থা করতে পারেন না। সেটা যাতে দ্রুততার সঙ্গে হয় তার ব্যবস্থা করতে হবে। যেখানে টিউবওয়েল করা দরকার সেখানে টিউবওয়েল করতে হবে, যেখানে কুঁয়ো দরকার সেখানে কুঁয়ো করতে হবে — বিভিন্ন রকমের সয়েলে বিভিন্ন রকমের ব্যবস্থা পানীয় জলের জন্য করতে হবে। সেখানে তারা মাঠের মধ্যে পড়ে থাকে কাজেই পুকুরের ঐ খারাপ জল খেয়ে যাতে তাদের স্বাস্থ্যহানি না হয় সে দিকে বিশেষ ভাবে দৃষ্টি দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের এক-চতুর্থাংশ লোক আজ সামাজিক, অর্থনৈতিক এবং শিক্ষাগত উন্নয়নের অপেক্ষায় রয়েছে। এই যেখানে অবস্থা সেখানে এই মাত্র ৯ কোটি ৫৩ লক্ষ টাকা বরাদ্দ নিয়ে হিসাব করে দেখলে দেখা যাবে ৮/৮।। টাকার বেশি পার ইউনিট পড়ছে না। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় মাত্র এই অল্প টাকার বরাদ্দ রেখেছেন, তিনি মন্ত্রী সভার উপর চাপ দিয়ে আরও টাকা এই খাতের জন্য নিতে পারেন নি, এর জন্য আমরা দুঃখ বেদনা বোধ করছি। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি হস্টেল সম্বন্ধে বলব। বউবাজারে 'উদয়ন' হস্টেল বলে একটি হস্টেল আছে যেটি শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জন্য সংরক্ষিত। কিন্তু স্যার, সেখানে নন শিডিউল্ড ছেলেরা রয়েছে, সেখানে শিডিউল্ড কাস্ট ছেলেরা স্থান পাচ্ছে না। স্যার, মুর্শিদাবাদ জেলার কালিয়াচকের এই রকম একটি ছেলের সঙ্গে দেখা হলে জানলাম সে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। সে বললে, আমি এম. এ.-তে ভর্তি হয়েছি কিন্তু ঐ হস্টেলে

থাকতে পারছি না। স্যার, এটা জানা গিয়েছে যে, এস. এফ. আই.-এর ছেলে না হলে ওখানে রাখা হচ্ছে না। শিক্ষার ক্ষেত্রেও যদি এই ভাবে পলিটিক্স আনা যায় তাহলে ঐ অনুন্নত শ্রেণীর উন্নয়ন সম্ভব হবে না। স্যার, এই কথা বলে এই বাজেটের অপ্রতুলতার জন্য এই বাজেটের প্রতি অনাস্থা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শংকর মুর্মু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আজকে যে ব্যয় বরাদ্দের দাবি এই হাউসের সামনে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই হাউসের সামনে তথা মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় যে সমস্ত আদিবাসী, উপজাতি সম্প্রদায় রয়েছেন তারা সমস্ত জায়গাতেই জটিল অবস্থায় রয়েছেন। বৃটিশ সাম্রাজ্যবাদকে সরিয়ে দিয়ে আমাদের দেশ স্বাধীন হবার পর কংগ্রেস ৩০ বছর ধরে যে দেশ শাসন করেছে তাতে এই আদিবাসী, উপজাতিদের কোনও সমস্যার সমাধান তারা করেন নি, এতদিন ধরে কোনও সমস্যার সমাধান হয় নি। তারা মুখে ঐ আদিবাসী, উপজাতি এবং নিপীড়িত মানুষদের সম্বন্ধে অনেক কথা বলেছেন কিন্তু কাজ কিছুই হয় নি। আজকে বামফ্রন্ট সরকারের কাছে আমার অনুরোধ, ঐ আদিবাসী, উপজাতি সম্প্রদায়ের পিছিয়ে পড়া মানুষগুলি, যারা গ্রামে গ্রামে বসে আছে অশিক্ষিত হয়ে, যারা কোন খবর জানে না, যাদের জন্য কোনও ব্যবস্থা হয় নি — পানীয় জলের ব্যবস্থা নেই, শিক্ষার ব্যবস্থা নেই, কোনও ব্যবস্থাই নেই — আজকে তাদের দিকে নজর দিতে হবে। স্যার, ঐ সমস্ত উপজাতি এলাকাগুলিতে কলেজ প্রায় নেই বললেই চলে, আর যে সমস্ত স্কুল রয়েছে সেগুলিতেও মাস্টার মহাশয়রা পড়াশুনার ব্যাপারে ঠিক মনোযোগ দিচ্ছেন না, ব্যবস্থা কিছু করছেন না। আমার জেলার কথা বলতে পারি — মালদহ জেলা — সেখানে যে আদিবাসীদের জন্য হস্টেলটি রয়েছে তার অবস্থা এমনই হয়েছে যে সেটি ভেঙ্গে পড়ে গিয়েছে, কিন্তু সে সম্বন্ধে আজ পর্যন্ত কোনও ব্যবস্থা হয় নি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, ঐ সাঁওতালদের হস্টেলটি যাতে অবিলম্বে মেরামত করা হয় তার জন্য ব্যবস্থা করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় কর্তৃক আনীত ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করে দু চারটি কথা এখানে বলতে চাই। বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতির মধ্যে সমস্ত কিছুই ঘোষণা করা হয়েছে। সেখানে আদিবাসী ও তফসিলি জাতির জন্য বিশেষ বিশেষ সুযোগ-সুবিধার কথা স্বীকৃত হয়েছে। দীর্ঘ দিন ধরে এই স্বীকৃতি থাকা সত্ত্বেও বিগত অপদার্থ সরকার তার একটাও কার্যকর করে নি বা তার চেষ্টাও করে নি। তার ফলে এই শ্রেণীর লোকেদের দীর্ঘ দিন ধরে অবহেলিত অবস্থায় পড়ে থাকতে হয়েছে। তাদের শিক্ষার হার বাড়ার পরিবর্তে আরও কমে গেছে। পূর্বতন অপদার্থ সরকারের অবহেলার জন্য আদিবাসী ও তফসিলি জাতির লোকেদের কোনও উন্নতি হয় নি, তারা একটা বিশৃঙ্খল অবস্থার মধ্যে পড়ে আছে। ভারতবর্ষে কোটি কোটি মানুষ এই আদিবাসী ও তফসিলি হিসাবে বাস করে। আজকে দেখা যাচ্ছে, বিভিন্ন জায়গায় এক শ্রেণীর আদিবাসী

ও তফসিলি, তাদের ক্ষমতা লোপ পেয়েছে। বিগত সরকারের অপদার্থতার জন্য তারা বিভিন্ন দিক থেকে বঞ্চিত হয়েছে, বিভিন্ন দিক থেকে মার খাচ্ছে। আজকে বেশির ভাগ আদিবাসী ও তফসিলি শ্রেণীর লোকেরা কৃষির উপর নির্ভরশীল। ব্যবসা-বাণিজ্যে তাদের স্থান প্রায় নাই। কৃষির উৎপাদনের জন্য যে সামান্যটুকু পয়সার প্রয়োজন হয় সেটাও তাদের কাছে থাকে না। ফলে তাদের মহাজনের দ্বারস্থ হতে হয় এবং সামান্য টাকা সুদে নিয়ে শেষে তাদের জমিজমা বিলিয়ে দিতে হয়। আজকে আমাদের এই সরকার মহাজনের হাত থেকে আদিবাসী ও তফসিলিদের রক্ষা করার জন্য, মহাজনের কাছে যাতে তাদের যেতে না হয় তার জন্য ব্যবস্থা করেছে। আমি আমাদের সরকারের কাছে অনুরোধ করব যে কোনও অবস্থাতেই যেন মহাজনের দ্বারস্থ তাদের না হতে হয় সেই রকম ব্যবস্থা করতে। এছাড়া বিভিন্ন ভাবে বিভিন্ন রকম শিক্ষা দিয়ে অবসর সময়ে তারা যাতে কিছু না কিছু কাজের মাধ্যমে অতিরিক্ত কিছু আয় করতে পারে তার ব্যবস্থার জন্য। শিক্ষার ক্ষেত্রে, চাকুরির ক্ষেত্রে আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের জন্য যে ব্যবস্থা আগে ছিল সেটা পূর্বতন সরকার কোনও অবস্থাতেই কার্যকর করে নি। হাজার হাজার লোককে ওরা চাকুরি দিয়েছেন এবং সেই চাকুরি দেবার মধ্যে বহু মস্তানদেরও চাকুরি দেওয়া হয়েছে। কিন্তু আদিবাসী ও তফসিলি জাতির ক্ষেত্রে সংরক্ষণ-এর যে নিয়ম-কানুন ছিল সেটা মানা হয় নি। ১৯৭১ সালের একটা অ্যাডভারটাইজমেন্টের কথা এখানে বলতে চাই। অ্যাডভারটাইজমেন্ট নং ১৭/৭১, তাতে লেখা আছে —

18 temporary posts of Mass Education & Information Officer, District Family Planning Bureau under Department of Health in West Bengal General Service (Unreserved).

এখানে আনরিজার্ভ কথাটার উল্লেখ আছে। আমাদের সংবিধানের ৩৩৫ ধারায় উল্লেখ আছে—সমস্ত জায়গায় চাকুরির ক্ষেত্রে নিয়ম-কানুন মেন্টেন করার কথা কিন্তু তা কোনও সময় তারা করে নি। এটা অত্যন্ত অন্যায়, এবং গর্হিত কাজ, এই কাজ তারা করেছেন। ১৯৭৩ সালে পূর্বতন মন্ত্রিসভার মন্ত্রীরা যদিও বা চাকুরির ক্ষেত্রে সংরক্ষণের নির্দেশ দিয়েছেন কিন্তু কুসংস্কারাচ্ছন্ন অপদার্থ সরকারি আমলারা সেটা কার্যকর করেন নি। এটা মন্ত্রীদের গোপন সম্মতি না থাকলে কি করে হতে পারে? কাজেই এই সম্পর্কে চিন্তা করে দেখা দরকার যে গত সরকার কি করেছে না করেছে। তারা যে সমস্ত লোককে চাকুরি দিয়েছেন, তাদের অনেকে সরকারি চাকুরি পাবার উপযোগী নন। তাদের অনেকে লেখাপড়া জানে না। আবার অনেকে চাকুরির জায়গা খুঁজে পাচ্ছে না। এই রকম একটা অবস্থার সৃষ্টি তারা করেছিল। আজকে আমাদের সরকার-এর ঘোষিত নীতির মধ্যে আছে, এই ধরণের কাজ আমরা করব না। তারপর মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন, বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠান, সরকারি ও বে-সরকারি চাকুরির ক্ষেত্রে এবং ব্যবসায়ী প্রতিষ্ঠানেও এই সংরক্ষণ আইন মানা হয় নি। পড়াশুনার ব্যাপারে ডাক্তারি, ইঞ্জিনিয়রিং এবং বিভিন্ন স্কুল কলেজে যেটুকু সুযোগ-সুবিধা দেওয়া উচিত ছিল তার সামান্যটুকুও তারা দেন নি। এই সমস্ত চক্রান্তকারী এবং দুষ্কৃতকারী পূর্বতন সরকারের নীতিবাগীশরা বিভিন্ন সময়ে, বিভিন্ন ভাবে আইনের ভুল ব্যাখ্যা করেছেন এবং তার ফলে আদিবাসী ও তফসিলি শ্রেণীর লোকেদের চাকুরি পাওনা থাকা সত্ত্বেও তা থেকে

তারা বঞ্চিত হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুনলে অবাক হবেন গত ১১৯ বছরের মধ্যে কলকাতা বিশ্ববিদ্যালয়ে একজন মাত্র তফসিলি ছেলেকে কেরানির চাকুরি দেওয়া হয়েছে। এ ছাড়া আর কোন চাকুরি তফসিলি ছেলেদের সেখানে হয় নি। এই জিনিস আমরা প্রায় প্রত্যেক ক্ষেত্রেই দেখছি। কলকাতা হাইকোর্ট সৃষ্টি হওয়ার পর থেকে ১৯৭০ সাল পর্যন্ত সেখানে কোন চাকুরিতে একজনকেও নিয়োগ করা হয় নি। ৭টি বিশ্ববিদ্যালয়, ২৮০টি কলেজ, হাজার হাজার উচ্চতর, উচ্চ, প্রাইমারি স্কুলের চাকুরির ক্ষেত্রে সংরক্ষণ আইন অনুযায়ী কোটা মানা হয় না। অবশ্য তার জন্য আমি কোনও অমর্যাদাকর কথা বলতে চাই না। তবে আমার মনে হয় তফসিলি এবং আদিবাসীদের চাকুরি সংরক্ষণ আইনের বিরুদ্ধে একটা অলিখিত, অঘোষিত উদ্দেশ্য কাজ করে আসছে নানান অজুহাতের মাধ্যমে। আমরা আশা করি আমাদের এই জনদরদী সরকার সেই হীনমনের পরিচয় দেবেন না। আমাদের এই সরকার তাদের প্রতি দরদের পরিচয় দেবেন। অ্যাডভার্টাইজের মাধ্যমে তাদের জন্য চাকুরির কোটাগুলি সংরক্ষিত রেখে তাদের চাকুরি পাবার সুযোগ করে দেবে এই সরকার, এ আশা আমরা করি। আদিবাসীদের শতকরা ৯৯ ভাগ গ্রামে বাস করে, আর তফসিলিদের শতকরা ৯৭ ভাগ গ্রামে বাস করে। যারা গ্রামে বাস করে তাদের মাথা পিছু দৈনিক ইনকাম হচ্ছে ৩০ থেকে ৪০ পয়সা। কিন্তু সেই পরিমাণ পয়সা দিয়ে তাঁরা খেতেই পায় না, সুতরাং তাদের ছেলে মেয়েদের লেখা পড়া শিখবার তো কোনও প্রশ্নই ওঠে না। যখনই কোনও আদিবাসীর ছেলে একটু বড় হয় তখনই সে তাকে হাত ধরে মাঠে নিয়ে যায়। এর কারণ তার অভাব। অভাবের জন্যই আজকে তাদের লেখা পড়া হয় না। আদিবাসী ছাত্রদের মধ্যে শতকরা ১০ থেকে ১৫ জন প্রাথমিক স্কুল থেকে হাই স্কুলে যায়। আর সেখান থেকে কলেজে যে সংখ্যক ছাত্র যায় সেটা এতই অল্প সংখ্যক যে সেটা বলবার মতো নয়। এই অবস্থা আমাদের দেশে কারা নিয়ে এসেছে? কারা আইন থাকা সত্ত্বেও আইনকে কার্যকর করে নি? এই সব কিছুর জন্য বিগত ৩০ বছরের কংগ্রেস সরকার দায়ী। আজকে আমাদের সরকারকে এর প্রতিকার করতে হবে। রবীন্দ্রনাথের একটা কথা আছে, —

"যারে তুমি নিচে ফেল সে তোমারে ফেলিবে যে নিচে।
পশ্চাতে রেখেছ যারে সে তোমাকে পশ্চাতে টানিছে"।।

এই সমস্ত মানুষদের যদি উন্নতি করা না যায় তাহলে দেশের উন্নতি হবে না। দেশের উন্নতি না হলে দেশ জাগবে না। আর দেশ না জাগলে কিছুই হবে না। সুতরাং সমস্ত কিছুর মূলে দেশকে জাগাতে হবে। সে বিষয়ে আজকে আমাদের প্রাথমিক কর্তব্য হচ্ছে এই আদিবাসী এবং তফসিলিদের বিষয়ে চিন্তা করতে হবে। এদের সম্পর্কে চিন্তা করতে গেলে, প্রথমেই আমাদের যেটা করতে হবে, সেটা হচ্ছে এদের শিক্ষা ব্যবস্থা নিয়ে চিন্তা করতে হবে। আদিবাসী এবং তফসিলি ছেলে মেয়েরা স্কুল কলেজে, হস্টেলে প্রভৃতি জায়গায় যাতে স্থান পায় তার ব্যবস্থা করতে হবে। তারপর তারা যাতে চাকুরি-বাকুরি পায় তার ব্যবস্থা করতে

হবে। এদের শতকরা ৯৯ ভাগ গ্রামে বাস করে। তাই আমি আমাদের সরকারের মাননীয় মন্ত্রীকে বলছি যে, এদের জন্য আইন অনুযায়ী যে সব রিজার্ভেশনের ব্যবস্থা আছে সেটা অন্যায় ভাবে যাতে পূরণ না হয় সেদিকে আপনি একটু দৃষ্টি দেবেন। এই কয়টি কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রী নাথানিয়েল মুর্মু ঃ** মিঃ স্পিকার, স্যার, মাননীয় তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি সেটাকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে এই সভায় কয়েকটি বক্তব্য রাখতে চাই। আজকে তফসিলি জাতি ও উপজাতি উন্নয়নের জন্য যেসব কথা বলা হয়ে থাকে তা গত ৩০ বছর ধরে শুনে আমরা অভ্যস্থ হয়ে পড়েছি। গত ৩০ বছরের তিক্ত অভিজ্ঞতা আমাদের রয়েছে যে, ঢাক-ঢোল পিটিয়ে যতই তফসিলিদের উন্নয়নের কথা বলা হোক না কেন বা যত কোটি টাকাই খরচ করা হোক না কেন, প্রকৃত পক্ষে কোনও ফলাই হয় নি। তাদের এতটুকুও উন্নয়ন করা যায় নি। মূল সমস্যাটাকে আজকে অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে, সামাজিক দৃষ্টিভঙ্গি থেকে দেখতে হবে। ৩০ বছর আগে সমস্যা যা ছিল, তাই রয়ে গিয়েছে। বিশেষ করে কংগ্রেস আমলে এই দপ্তরকে আমরা দায়সারা দপ্তর বলে অবিহিত করতাম। এর দায় দায়িত্ব একটা রিপোর্টের মধ্যে সীমাবদ্ধ থাকত। এরা বড় জোর কিছু টাকা খরচ করে দু একটি বাড়ি ঘর তৈরি করত মাঝে মাঝে এবং মাঝে মাঝে কিছু টাকা খরচ করে আদিবাসী মেয়েদের নিয়ে এসে তাদের নাচ দেখিয়ে সেই ছবি কাগজে ছেপে দিয়ে তফসিলি ও আদিবাসীদের সম্পর্কে তাদের দায় দায়িত্ব তারা শেষ করতেন।

[2-30 — 2-40 P.M.]

গত বিধানসভায় আমাদের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছিলেন সেখানে নূতন দৃষ্টিভঙ্গির কথা বলেছিলেন এবং এটা করতে গিয়ে তার অক্ষমতার কথা পরিষ্কার ভাবে বলেছিলেন। এই দপ্তরের কাজ সঠিক ভাবে করতে গেলে যে কর্মচারীর দরকার সেই কর্মচারী এই দপ্তরে নেই। এই দপ্তরের সাথে সব কিছু জড়িত আছে। কৃষি আছে, পশুপালন আছে, সেচ, ঘর বাড়ি নির্মাণ প্রভৃতি এই দপ্তরের সাথে জড়িত আছে। কাজেই ছোট দপ্তর কিন্তু সমস্ত বিভাগ আছে। সুতরাং এই সমস্ত জিনিস দেখার জন্য যে প্রয়োজনীয় কর্মচারীর দরকার সেই প্রয়োজনীয় কর্মচারী নেই। স্বভাবতই দুর্নীতি দেখা দিয়েছে। এবারকার বাজেট দেখে আমার আশঙ্কা জাগছে। মাননীয় মন্ত্রী মহাশয় এবারের বাজেটে ৯ কোটি টাকা ব্যয় মঞ্জুরির দাবি পেশ করেছেন। সুতরাং এই ৯ কোটি টাকা দেখেই সঙ্গত কারণেই আমার মনে আশঙ্কা জাগল যে এই ৯ কোটি টাকা অমঙ্গলের সূচক। বিশেষ করে নয়ের সাথে যদি ছয় যুক্ত হয় তাহলে নয়-ছয় হয়ে যায়। এটা যদি দশ কিংবা এগারো হত তাহলে আমার কিছু বলার ছিল না। কিন্তু একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা কাজ করতে চাই এবং এই কাজগুলি করার পিছনে যে অক্ষমতা আছে সেগুলি তিনি তুলে ধরেছেন এবং বলেছেন মুখ্যমন্ত্রী চেষ্টা করছেন এই অক্ষমতাগুলি অপসারণ করবার জন্য। এই প্রসঙ্গে আমি কয়েকটি উদাহরণ আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে পেশ করছি।

সেটা হচ্ছে শিক্ষার ব্যাপারে। আদিবাসীদের খুব বেশি অগ্রগতি হয় নি। তার কারণ নানা রকম সমীক্ষা করে এবং বিভিন্ন স্কুলের হেড মাস্টারদের সাথে কথা বলে এই জিনিসটাই প্রতীয়মান হয়েছে সেটা হচ্ছে আদিবাসী ছেলেদের লেখাপড়ায় খুব ভাল মাথা হয় ক্লাস টু থেকে ফোর পর্যন্ত। এই সময়ে তারা খুব ভাল রেজাল্ট করে। কিন্তু ক্লাস ফাইভ থেকে যত উপরে যায় ততই তাদের রেজাল্ট খারাপ হতে থাকে। সুতরাং স্টাটিস্টিক্স নিয়ে দেখা গেছে ক্লাস নাইন এবং টেনে গিয়ে এইসব ছাত্ররা আটকে যায়। তারা বলেছেন এই রকম ডিক্লাইন হয়। সুতরাং নিচু ক্লাসে যে প্রতিভা থাকে সেই প্রতিভা আস্তে আস্তে চলে যেতে আরম্ভ করে যখন সভ্য সমাজের সঙ্গে মিশতে আরম্ভ করে। তাদের হিউমিলিয়েট করা হয় এবং তার ফলে তাদের পড়াশোনা বিঘ্নিত হয়। সুতরাং এদের জন্য বিভিন্ন স্কুল করা দরকার যে স্কুলগুলি রেসিডেনশিয়াল হবে। নিচু ক্লাস থেকে যাতে করে তারা ক্লাস টেন হোক কিংবা এগারো, বারো ক্লাস হোক যেন একই জায়গায় পড়তে পারে সেই রকম ব্যবস্থা করা দরকার। আমি নিজেই সেগরিগেটেড করার বিরুদ্ধে কিন্তু এই যে এরা ডিক্লাইন হচ্ছে, যার ফলে তাদের উচ্চ শিক্ষা ব্যাহত হচ্ছে, তার জন্য এই ধরণের ব্যবস্থা করা দরকার। এই ধনবাদী ব্যবস্থায় এ ছাড়া আর অন্য কোনও প্রতিকারের ব্যবস্থা নেই। এইসব আদিবাসী ছাত্র ছাত্রীরা যাতে করে উচ্চ শিক্ষা পায় তার জন্য এই ব্যবস্থা নেওয়ার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আমার আর একটি সাজেশন হচ্ছে, বাড়ি ঘর তৈরির জন্য, ব্রিজ তৈরির জন্য এই দপ্তর থেকে টাকা বরাদ্দ করা হয়। কিন্তু তার রক্ষণাবেক্ষণের জন্য কোনও টাকা তফসিলি দপ্তরে নেই। যার ফলে আজকে যেখানে ব্রিজ তৈরি করা হচ্ছে, বাড়ি ঘর যেখানে তৈরি করা হচ্ছে সেখানে মেরামতির ব্যবস্থা না থাকার জন্য নষ্ট হয়ে যাচ্ছে। যেখানে রিং ওয়েল বা টিউবওয়েল তৈরি হয়েছে সেখানে খারাপ হওয়ার পর মেরামতি করার জন্য টাকা পয়সা নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এটা যেন দূর করার চেষ্টা করেন। আমার সর্বশেষ বক্তব্য হচ্ছে, গত ৩০ বছর ধরে দেখছি এই আদিবাসী ছাত্রদের বিশেষ করে তফসিলী সম্প্রদায়ভুক্ত তথা সাঁওতাল সম্প্রদায়ভুক্তদের নিজেদের ভাষায় প্রাথমিক শিক্ষার ব্যবস্থা নেই। মাননীয় মন্ত্রী মহাশয় এটা যেন করেন। আজকে পশ্চিম বাংলায় বাংলা ভাষাভাষি লোকেদের পরেই সাঁওতাল ভাষাভাষি লোকেদের স্থান। সাঁওতাল ভাষায় মাধ্যমিক শিক্ষার ব্যবস্থা আছে কিন্তু প্রাথমিক শিক্ষার ব্যবস্থা নেই যেটা সংবিধানে রয়েছে কিন্তু পশ্চিমবাংলায় হয় নি। বিহারে দায় সারা গোছের হয়েছে।

আমি জানি পশ্চিমবঙ্গে এর প্রাথমিক শিক্ষা চালু করার ক্ষেত্রে বহু রকম বাধা আছে — বিশেষ করে বর্ণমালার বাধা আছে। কেউ বলেন রোমান স্ক্রিপ্ট হবে, কেউ বলেন বাংলা স্ক্রিপ্ট হবে, কেউ বলছেন এতে অসুবিধা আছে। কিন্তু সমস্যাটা যদি বোঝার চেষ্টা করেন এবং যদি সমাধান করতে পারেন তাহলে আপনিই হবেন প্রথম পথিকৃত। আমি আপনাকে অনুরোধ করব যে সেই ব্যবস্থা নেওয়ার জন্য আপনি তৎপর হবেন। আর একটা কথা বলছি, সেটা হচ্ছে সাঁওতালি ভাষার সম্বন্ধে। এই ভাষা গোটা ভারতবর্ষে প্রায় ৭০ লক্ষ লোক ব্যবহার করে। আমাদের সংবিধানের অষ্টম শিডিউলে এটা স্বীকৃত হওয়া দরকার। আমাদের পশ্চিমবঙ্গে ২ লক্ষ লোক নেপালি ভাষা ব্যবহার করে। তাকে স্বীকৃতি দিতে যদি বিধানসভায় রেজলিউশন পাশ করা হয় তাহলে এই সাঁওতালি ভাষাকে অষ্টম শিডিউলে

পাশ করা হোক। প্রায় ১৮/২০ লক্ষ লোক এই সাঁওতালি ভাষায় কথা বলে। সেটা কেন স্বীকৃত হবে না এটা আমি বুঝতে পারি না। আমি আপনাকে অনুরোধ করব যেন এই জন্য বার বার সরকারকে অনুরোধ করেন। একেবারে যাতে করবেন, যত বাধাই থাক, আমরা পথ খুঁজে পাব। ট্রাইবাল ওয়েলফেয়ার সম্পর্কে একবার কংগ্রেস আমলে যে এভালিউশন হয়েছিল তার মূল্যায়ন হওয়া দরকার। কংগ্রেস সরকারের আমলে এই টাকাকে নয় ছয় করা হয়েছে। শ্রী আনন্দমোহন বিশ্বাস, এই আদিবাসী দপ্তরের লাখ লাখ টাকা নিয়ে ঐ কর্পোরেশনের নামে চোর্পোরেশন করেছিলেন। আপনিও কিছু কিছু জানেন, এটার একটা তদন্ত হওয়া দরকার। যাতে সত্য উদ্ঘাটিত হয় তার ব্যবস্থা করবেন। আমি অল্প সময়ের জন্য আপনাকে বিশেষ কিছু বলতে পারছি না। বামফ্রন্ট সরকার মাত্র আট মাসে এই প্রশাসনটিকে বাস্তবমুখি করেছেন। আপনার সুযোগ্য নেতৃত্ব দিয়ে তফসিলি দপ্তর সঠিক ভাবে নিয়ন্ত্রিত হবে এবং পশ্চিমবঙ্গে আদিবাসী তফসিলি নিয়ন্ত্রণ সঠিক ভাবে পরিচালিত হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষ রানা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যে আদিবাসীদের অবস্থা কি রকম সেটার পূর্ণ বক্তব্য মন্ত্রী মহাশয় নিজেই করেছেন। গত ৩০ বছর ধরে নয় প্রায় ২০০/২৫০ বছর ধরে সুবিপুল আদিবাসীদের অধিকাংশই হচ্ছে ভূমিহীন গরিব কৃষক। জমিদারদের অত্যাচারে তারা নিষ্পেষিত হয়েছে। বনাঞ্চলে যেসব জমি জায়গাগুলি আছে সেই সব জমি জায়গা নিজেরাই মাটি কেটে তৈরি করেছে, পরে মহাজনরা কেড়ে নিয়েছে। এর ফলে তারা ভূমিহীন কৃষকে পরিণত হয়েছে এবং জঙ্গলে পালিয়ে গেছে। বৃটিশ আমলে সমাজবাদীদের বিরুদ্ধে আদিবাসীদের বড় বড় বিপ্লব হয়েছে। আদিবাসীদের জীবন ধারণের অবস্থার কোনও পরিবর্তন হয় নি। আজকে বামফ্রন্ট সরকার যদি সত্য সত্যই তাদের উন্নতি করতে চান — তাহলে তাদের সঙ্গে একটা বোঝাপড়া করে অতীতের মতো যাতে তাদের উপর শোষণ অত্যাচার না চলে তার জন্য সমস্ত ব্যবস্থা নেন বা সরকারের নেওয়া উচিত।

[2-40 — 2-50 P.M.]

এটা ঠিক যে যতদিন শ্রেণী শোষণ থাকবে ততদিন পর্যন্ত আদিবাসীদের উপর থেকে শোষণ তোলা যাবে না। আর সে চেষ্টা না করলে কিছুই হবে না। এ বিষয়ে আপনি অনেক কিছু বলেছেন যদি সেগুলি কার্যকর হয় তাহলে অবস্থার উন্নতি হবে। আমি সাজেশন হিসাবে কয়েকটা কথা বলতে চাই। গত ৩০ বছর ধরে আদিবাসীদের যে সমস্ত জমি মহাজন ও জমিদাররা কেড়ে নিয়েছে — অতি অল্প টাকায় বা চাল, গুড়, মুড়ির বিনিময়ে সে সমস্ত জমি তাদের ফিরিয়ে দেবার জন্য আইন করা হোক। জঙ্গলের বেশির ভাগ জমিই হচ্ছে আদিবাসীদের। যে সমস্ত জমি গত চার পাঁচ বছর ধরে বিশেষ করে কেড়ে নেওয়া হয়েছে তা তাদের ফেরত দেওয়া হোক। শিডিউল্ড কাস্ট ও শিডিউল্ড ট্রাইবসদের চাকরির সংরক্ষণের যে ব্যবস্থা আছে তাতে দেখা যায় যে উপযুক্ত প্রার্থী থাকা সত্ত্বেও তাদের চাকরি দেওয়া হয় না। কারণ যাঁরা এই সমস্ত নিয়ন্ত্রণ করেন তাঁদের এঁদের প্রতি কোনও সমর্থন নেই — ঘৃণা করেন। এদের ছেলে মেয়েরা লেখা পড়া শিখে সংরক্ষিত আসনের জন্য দরখাস্ত করেও চাকরি পায় না।

যে সমস্ত গ্রামে আদিবাসী ছেলে মেয়েরা পড়াশুনা করে সেখানে আদিবাসী শিক্ষক নিয়োগ করা উচিত। অল্প বয়সের ছেলে মেয়েরা ৭০।৮০ বছরের লোকেরা বাংলা বোঝে না বা বলতেও পারে না। বাংলা তাদের শেখাতেই হবে এটা ঠিক নয়। সুতরাং সাঁওতালি ভাষাকে সরকারি ভাষা হিসাবে মর্যাদা দেবার যে দাবি সেটা আমি সমর্থন করি। অন্যান্য রাজ্য এ বিষয়ে কতদূর কি করছেন তা জানি না তবে পশ্চিমবঙ্গ সরকারের এ বিষয়ে অগ্রণী হওয়া উচিত। ভাষার বাধা পার হতে পারে না বলেই অনেককে পড়াশুনা ছেড়ে দিতে হয়। সুতরাং মাতৃ ভাষায় শিক্ষার সুযোগের ব্যবস্থা করা উচিত। আর একটি সম্প্রদায় আমাদের দেশে আছে — বিশেষ করে মেদিনীপুর, বাঁকুড়া, উড়িষ্যার ময়ুরভঞ্জ, বালেশ্বর এবং বিহারের রাঁচিতে — সেই বাকলা সম্প্রদায়কে তফসিলি উপজাতি বলে স্বীকৃতি দেওয়া হোক। এরা শিডিউল্ড কাস্ট বা ট্রাইবস বলে গণ্য হয় না। এদের মধ্যে শতকরা ৯৯ জনই নিরক্ষর। সাঁওতাল, ভুমা ইত্যাদিদের মতো এরা জঙ্গলে বাস করে। এদের তফসিলি বলে গণ্য করা উচিত। এটা পশ্চিমবঙ্গ সরকারের আওতায় আসে কিনা জানি না। যদি না আসে তবে এদের জন্য ভারত সরকারকেও এ বিষয়ে বলা উচিত। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী পঞ্চানন দিকপতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ মান্ডি যে বাজেট ভাষণ দিয়েছেন সে সম্পর্কে কয়েকটা গুরুত্বপূর্ণ কথা উত্থাপন করতে চাই। পশ্চিমবঙ্গের একের চারের বেশি ভাগের লোক তফসিলি ও উপজাতি সম্প্রদায়। তারা বহু দিন থেকে পিছিয়ে আছে। সভ্য সমাজে পৌছাতে পারে নি এবং কতদিনে যে হবে তা ঠিক নেই। পশ্চিমবাংলায় যে সমস্ত আদিবাসী এবং তফসিলি জাতি অছে তার মধ্যে শতকরা ৯০ জন এখনও অশিক্ষিত। অশিক্ষার প্রভাব দূর করতে গেলে প্রতিটা গ্রামে অ্যাডাল্ট এডুকেশন সেন্টার করতে হবে যাতে সারা দিনের কাজ সেরে যুবকরা, মধ্য বয়সী লোকেরা এবং মেয়েরা সেখানে গিয়ে লেখা পড়া শিখতে পারে। সে দিকে দৃষ্টি দিতে হবে। সংরক্ষিত আসনের কথা আমরা জানি কিন্তু তাতে কোনও কাজ হয় না। তফসিলি ছেলেদের চাকরির জন্য যখন ঘোষণা করা হয় তখন তারা সেখানে গিয়ে হাজির হয় কিন্তু তাদের কপালে চাকরি জোটে না। কারণ ভারপ্রাপ্ত কর্মচারী বা অফিসার যারা থাকে, তারা তাদের আত্মীয় স্বজনের নামেই সব ঠিক করা থাকে। এদের জন্য যে চিঠি তা বিলম্বে ছাড়া হয় যাতে তারা ঠিক সময় চাকরিতে জয়েন না করতে পারে। এ দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। প্রতিটা গ্রামে এই সম্প্রদায়ের বহু গরিব লোক আছে কিন্তু তাদের খেটে খাওয়াবার মতো লোক নেই। এদের মধ্যে কেউ পঙ্গু বা বুড়ো হয়ে আছে। তাদের যাতে সরকার থেকে কিছু ভাতা দেওয়া যায় সেদিকে দৃষ্টি আকর্ষণ করছি। দেড় লক্ষ বেকারকে বেকার ভাতা দেবেন বলে ঠিক করেছেন। আমি মনে করি সেখানেও প্রোপোরশন রাখা উচিত। যাতে আদিবাসী ও তফসিলিরা এই ভাতা পায় সেদিকে দৃষ্টি দেবেন।

[2-50 — 3-00 P.M.]

যে সমস্ত অনাথ সারা দিন ধরে দোরে দোরে ঘুরে ভিক্ষা করে সেই সমস্ত অনাথ লোকদের জন্য ঘর বাড়ি তৈরি করে দিতে হবে এবং তারা যাতে সাপ্তাহিক রিলিফ পায়

তার ব্যবস্থা করার জন্য অথবা তাদের মাসিক ভাতার ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা বলব সেটা হচ্ছে বর্তমান সময়ে বহু ছেলে পাশ করে বসে আছে, তারা সরকারি চাকরির আশায় বসে আছে, তাদের বয়স পেরিয়ে যাচ্ছে, তাদের জীবন অকেজো হয়ে যাবে, তারা নানা রকম অসৎ কাজে লিপ্ত হবে। সেজন্য খোঁজ নিয়ে সেই সমস্ত শিক্ষিত তফসিলি আদিবাসী ছেলেরা যাতে যোগ্যতা হিসাবে সরকারি চাকরি বাকরি পায় এবং চাকরি বাকরি করে তাদের জীবন রক্ষা করতে পারে তার ব্যবস্থা করার জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যে সমস্ত তফসিলি আদিবাসী এরিয়া রয়েছে সেখানে কোনও সরকারি বিদ্যালয় নেই, বে-সরকারি ভাবে তারা নিজেরা বিদ্যালয় পরিচালনা করে আসছে এবং দিনের পর দিন গ্র্যাজুয়েট, হায়ার সেকেন্ডারি পাশ, ম্যাট্রিক পাশ করা ছেলেরা বহু ছাত্র ছাত্রী নিয়ে পড়াশুনা করিয়ে আসছে। তারা উপরে জানিয়েছে, কিন্তু আজ পর্যন্ত সেই বিষয়ে কোনও স্টেপ নেওয়া হয় নি। সেজন্য নেগলেক্টেড এরিয়ায় যে সমস্ত স্কুলগুলি রয়েছে সেই স্কুলগুলির প্রতি দৃষ্টি দিয়ে সেই সমস্ত বেকার ছেলেদের যারা শ্রমদান করে আসছে তাদের যাতে চাকরিতে নেওয়া হয় তার জন্য ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বন্যা প্লাবিত এরিয়ায়, নেগলেক্টেড এরিয়ার বহু প্রান্তরে তফসিলি আদিবাসীর বাস রয়েছে। সেই সব এরিয়ায় জল কলের ব্যবস্থা নেই। তাদের পানীয় জল ভাল ভাবে সরবরাহ করার জন্য সেই সমস্ত জায়গায় যাতে দ্রুত জল কলের ব্যবস্থা হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা আমি বলছি সেটা হচ্ছে যেখানে অল্প শিক্ষিত বেকার ছেলে মেয়ে রয়েছে তারা যাতে সরকারি সাহায্যে ছোট ছোট কুটিরশিল্পে কাজ করে তাদের জীবিকা অর্জন করতে পারে এবং সরকারি সাহায্যে তারা যাতে প্রোভাইড হয় তার ব্যবস্থা করার জন্য ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী লক্ষ্মীচরণ সেন :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের মন্ত্রী মন্ডলীর সদস্যদের আবেদন করতে চাই যে কাশীপুরে অনেকগুলি কারখানা বন্ধ, ইস্টবেঙ্গল ইঞ্জিনিয়রিং কারখানার ৪০০ শ্রমিক ২।। বছর পর্যন্ত মাইনে পাচ্ছে না, কাজ নেই। ঊষা অটোমোবাইল কারখানা মালিক অন্যায় ভাবে বন্ধ করে দিয়েছে। এই রকম অনেকগুলি কারখানা বন্ধ। ২৬ শো শ্রমিক কর্মচারী আজকে তাদের প্রতি মালিকের আক্রমণের প্রতিবাদে বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য এসেছে। মন্ত্রী মন্ডলী তাঁদের কাছে গিয়ে তাঁদের সঙ্গে দেখা করে আসুন এটা আপনার মাধ্যমে তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার :** শ্রম মন্ত্রীকে খবর দিয়ে আসুন, বলবেন যে স্পিকার বলেছেন, আমি তাঁকে জানাচ্ছি।

**শ্রী ক্ষুদিরাম সিং :** মিঃ স্পিকার, স্যার, তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি। এটা সমর্থন করতে গিয়ে বিগত দিনের কংগ্রেস সরকার যে কাজগুলি করেছিলেন এই

আদিবাসী ও তফসিলি সম্প্রদায়কে সামনে রেখে, যে শ্রেণী স্বার্থ চরিতার্থ করেছিলেন সে সম্পর্কে কিছু বক্তব্য না রাখলে বাজেট সম্পর্কে বক্তব্য রাখা যায় না। স্যার, আদিবাসীদের এই যে দুর্দশা এরজন্য মূলত কংগ্রেস সকারের নীতিই দায়ী। আপনি জানেন আদিবাসীদের মঙ্গল বিভাগের জন্য ১৯৫৫ সালে একটা আইন তৈরি করা হয়েছিল, সেই সময় থেকে দীর্ঘ ২১ বছর ধরে আদিবাসী দপ্তরের টাকা নিয়ে শ্রেণী স্বার্থকে চরিতার্থ করা হয়েছিল, নয় ছয় করা হয়েছিল। অন্ধ্রে, কর্ণাটকে ইন্দিরা গান্ধী আদিবাসীদের দৃষ্টি আকর্ষণ করেছেন, সেজন্য ইন্দিরা গান্ধীর তাদের জন্য মায়া কান্না শুনতে পাওয়া যাচ্ছে।

এটা একটা অশুভ ইঙ্গিত। পশ্চিমবাংলার আদিবাসীদের এই সম্পর্কে হুশিয়ার হওয়া দরকার। আজকে আপনাদের রজনী দোলুই মহাশয়, মেদিনীপুর থেকে নির্বাচিত হয়ে এসেছেন, তিনি জানেন, আদিবাসীদের নাম নিয়ে তিনি যে ভাবে নিজের স্বার্থ চরিতার্থ করেছেন, সেই রজনী দোলুই-এর দল আজকে টিম টিম করে জ্বলছে। অতএব কংগ্রেস পক্ষ স্বভাবতই বিরোধিতা করবে। কিন্তু জনতা দলের সদস্যরা এই বাজেট বিবৃতির বিরোধিতা করেছেন, এটা কেন করেছেন আমি বুঝতে পারছি না। ওঁরা নাকি এই বাজেটের মধ্যে কিছু আবিষ্কার করতে পারেন নি। হস্টেল গ্রান্টের জন্য ৫০ টাকা থেকে বাড়িয়ে ৬৫ টাকা করা হয়েছে, এটা ওঁরা দেখতে পারেন নি। ছাত্রাবাস নির্মাণের জন্য ২৫ হাজার থেকে বাড়িয়ে ৪০ হাজার টাকা করা হয়েছে, এটা তাঁদের লক্ষ্যের মধ্যে পড়ে নি এবং এই এক বছরে ৪৫টি ছাত্রাবাস আশ্রম নির্মাণের জন্য মঞ্জুর করা হয়েছে, এটা তাঁদের চোখে পড়ল না। এটা না পড়া স্বাভাবিক, কারণ আপনারা শ্রেণী স্বার্থে জড়িত হয়ে রয়েছেন। আপনারা সুপরিকল্পিত ভাবে আদিবাসীদের সামনে রেখে নিজেদের স্বার্থ চরিতার্থ করেছেন তা না হলে আজকে আদিবাসীদের এই রকম অবস্থা হত না। আজকে তাদের জন্য আপনারা মায়া কান্না কাঁদছেন, এই মায়া কান্না আপনাদের সাজে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা জিনিস শুনলে আপনি আশ্চর্য হয়ে যাবেন। কংগ্রেস সরকারের আমলে কেঁদুপাতা নিয়ে ঐ কংগ্রেসিদের সহায়তায় ঠিকাদাররা লক্ষ লক্ষ টাকা মুনাফা লুটছে। আগে এক শত কেঁদুপাতা তুললে ঐ আদিবাসীদের এক পয়সাও মজুরি দেওয়া হত না। আজকে এই বামফ্রন্টের যে সরকার, সেই সরকারের সহায়তায় এই অব্যবস্থা অনুযায়ী কয়েক প্রকার ক্ষুদ্র বনজ সম্পদের সম্পূর্ণ এবং আংশিক বিপননের দায়িত্ব আদিবাসীদের উন্নয়ন সমবায় বিভাগের উপর ন্যস্ত হয়েছে। যার ফলে যেখানে আগে এক শত কেঁদুপাতা সংগ্রহ করলে ঠিকাদারদের কাছ থেকে এক পয়সাও তারা পেত না সেখানে আজকে তারা প্রতি এক শতে ১২ পয়সা করে পাচ্ছেন। এটাকে তারা বিরোধিতা করেছেন। আমরা জানি কংগ্রেস বিরোধিতা করবেন কিন্তু জনতা পার্টির সদস্যরাও বিরোধিতা করেছেন। তাঁরা কি এটা চায় যে এই সব আদিবাসীরা যাতে না পায় ? যেখানে আদিবাসীরা এক শতে এক পয়সাও পেতেন না সেখানে তারা ১২ পয়সা পাচ্ছে এবং এটা বামফ্রন্টের সহায়তায় হয়েছে। তারা শ্রমিক আন্দোলন করেছেন, পেয়েছেন, এটা কি তাঁদের পাওয়া উচিত নয় মাননীয় সদস্যরা বিরোধিতা করেছেন এবং তাতে এটা প্রমাণিত হচ্ছে যে তাঁরা চান না এটা হোক। কংগ্রেস সদস্যরা কিছুই আবিষ্কার করতে পারলেন না। তবে তারা একটা জিনিস আবিষ্কার করেছেন — সেটা হচ্ছে, বিগত দিনে আদিবাসী ছাত্রদের নাম নিয়ে যে ভাবে হোস্টের গ্রান্ট এবং বুক গ্রান্ট নিয়ে দুর্নীতি চালিয়েছিলেন — ছাত্র বৃত্তি যে সমস্ত ছাত্র

ছাত্রীদের নামে মঞ্জুর করা হয় তার তালিকা সংশ্লিষ্ট বি. ডি. ও. অফিসে প্রকাশিত করার জন্য, রাখার জন্য যে ব্যবস্থা সম্প্রতি করা হয়েছে, এটাই শুধু তারা আবিষ্কার করেছেন এবং এটাই হচ্ছে বিরোধিতার মূল কারণ। তাঁরা জানেন যে এই বামফ্রন্ট সরকার যে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন এর দ্বারা কোনও দুর্নীতি করা যাবে না। কাজেই তাঁরা আজকে বিরোধিতা করছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার কিছু সাজেশনস রাখতে চাই। আপনি জানেন যে গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে আদিবাসীদের জন্য যে সমস্ত ডেভেলপমেন্ট ওয়ার্ক হবে সেগুলির লিস্ট ঐ ব্লক ডেভেলপমেন্ট অফিসে হয়ে গেছে। আমি আপনার কাছে অনুরোধ করব, আরও কিছু কিছু এলাকা আছে যেটা ঐ কংগ্রেসিদের আক্রোশে আদিবাসী এলাকা বলে চিহ্নিত করা হয় নি। সেই সমস্ত এলাকাগুলি যাতে সার্ভে করা হয় এবং সার্ভে করে যাতে চিহ্নিত করা হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবদেন রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুরে দেশওয়ালি কমিউনিটি রয়েছে। এরা এডুকেশন্যালি বেকওয়ার্ড এবং এরা ভূমিহীন ও প্রচন্ড অশিক্ষিত। এই দেশওয়ালিদের যাতে আদিবাসী সম্প্রদায় ভুক্ত করা হয় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি। এই দেশওয়ালি কমিউনিটির প্রায় ৩ লক্ষ আদিবাসী রয়েছে এবং বাওয়াল/বীরা কমিউনিটির প্রায় ২৪ হাজার পরিবার উড়িষ্যা, বিহার এবং পশ্চিম বাংলার বিভিন্ন জায়গায় ছড়িয়ে ছিটিয়ে আছে। এদের জন্যও চিন্তা ভাবনা করার জন্য অনুরোধ করছি। আপনি জানেন যে বিগত কংগ্রেস সরকারের অপকর্মের জন্য আদিবাসীরা বেশি বেশি করে এই পশ্চিমবাংলার বিধানসভায় বামফ্রন্ট প্রার্থীকে নির্বাচিত করে পাঠিয়েছেন।

**(Including Adjournment)**

[3-00 — 3-40 P.M.]

আদিবাসী সমাজ আপনাদের বয়কট করেছে এবং আমি জানি না রজনী বাবু ভবিষ্যতে আর আসবেন কিনা। কাজেই আদিবাসীদের জন্য মায়া কান্না করে কোনও লাভ নেই। এই যে বাজেট রাখা হয়েছে এই বাজেটের টাকা সাধারণ মানুষের কাছে গিয়ে পৌছাবে কাজেই আপনারা মায়া কান্না কেঁদে মানুষকে মোহগ্রস্ত করতে পারবেন না। একথা বলে মন্ত্রী মহাশয়ের বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শম্ভুনাথ মান্ডি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে শ্রেণীর মানুষগুলির স্বার্থে এই বাজেট পেশ করেছি, এই ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছি তাদের অধিকাংশই হচ্ছে ভূমিহীন, ক্ষেতমজুর, গরিব কৃষক এবং তাদের মহিলা-পুরুষ, স্বামী-স্ত্রী সকলেই কায়িক পরিশ্রম করেন। এই মানুষগুলির সহজ, স্বচ্ছ রক্ত যারা পান করেছে এবং এতদিন ধরে তাদের সেই রক্তের স্বাদে যারা অভ্যস্ত হয়ে রয়েছে তাঁরাই আমার এই বাজেটের বিরোধিতা করছেন। এখানে কৃষ্ণদাস রায় শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস ডিপার্টমেন্টের কর্পোরেশনের কথা বলেছেন। আপনাদের জানাচ্ছি দুটি কর্পোরেশন আছে এবং তার মধ্যে একটা হচ্ছে শিডিউল্ড

আদিবাসী ও তফসিলি সম্প্রদায়কে সামনে রেখে, যে শ্রেণী স্বার্থ চরিতার্থ করেছিলেন সে সম্পর্কে কিছু বক্তব্য না রাখলে বাজেট সম্পর্কে বক্তব্য রাখা যায় না। স্যার, আদিবাসীদের এই যে দুর্দশা এরজন্য মূলত কংগ্রেস সকারের নীতিই দায়ী। আপনি জানেন আদিবাসীদের মঙ্গল বিভাগের জন্য ১৯৫৫ সালে একটা আইন তৈরি করা হয়েছিল, সেই সময় থেকে দীর্ঘ ২১ বছর ধরে আদিবাসী দপ্তরের টাকা নিয়ে শ্রেণী স্বার্থকে চরিতার্থ করা হয়েছিল, নয় ছয় করা হয়েছিল। অন্ধ্রে, কর্ণাটকে ইন্দিরা গান্ধী আদিবাসীদের দৃষ্টি আকর্ষণ করেছেন, সেজন্য ইন্দিরা গান্ধীর তাদের জন্য মায়া কান্না শুনতে পাওয়া যাচ্ছে।

এটা একটা অশুভ ইঙ্গিত। পশ্চিমবাংলার আদিবাসীদের এই সম্পর্কে হুশিয়ার হওয়া দরকার। আজকে আপনাদের রজনী দোলুই মহাশয়, মেদিনীপুর থেকে নির্বাচিত হয়ে এসেছেন, তিনি জানেন, আদিবাসীদের নাম নিয়ে তিনি যে ভাবে নিজের স্বার্থ চরিতার্থ করেছেন, সেই রজনী দোলুই-এর দল আজকে টিম টিম করে জ্বলছে। অতএব কংগ্রেস পক্ষ স্বভাবতই বিরোধিতা করবে। কিন্তু জনতা দলের সদস্যরা এই বাজেট বিবৃতির বিরোধিতা করেছেন, এটা কেন করেছেন আমি বুঝতে পারছি না। ওঁরা নাকি এই বাজেটের মধ্যে কিছু আবিষ্কার করতে পারেন নি। হস্টেল গ্রান্টের জন্য ৫০ টাকা থেকে বাড়িয়ে ৬৫ টাকা করা হয়েছে, এটা ওঁরা দেখতে পারেন নি। ছাত্রাবাস নির্মাণের জন্য ২৫ হাজার থেকে বাড়িয়ে ৪০ হাজার টাকা করা হয়েছে, এটা তাঁদের লক্ষ্যের মধ্যে পড়ে নি এবং এই এক বছরে ৪৫টি ছাত্রাবাস আশ্রম নির্মাণের জন্য মঞ্জুর করা হয়েছে, এটা তাঁদের চোখে পড়ল না। এটা না পড়া স্বাভাবিক, কারণ আপনারা শ্রেণী স্বার্থে জড়িত হয়ে রয়েছেন। আপনারা সুপরিকল্পিত ভাবে আদিবাসীদের সামনে রেখে নিজেদের স্বার্থ চরিতার্থ করেছেন তা না হলে আজকে আদিবাসীদের এই রকম অবস্থা হত না। আজকে তাদের জন্য আপনারা মায়া কান্না কাঁদছেন, এই মায়া কান্না আপনাদের সাজে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা জিনিস শুনলে আপনি আশ্চর্য হয়ে যাবেন। কংগ্রেস সরকারের আমলে কেঁদুপাতা নিয়ে ঐ কংগ্রেসিদের সহায়তায় ঠিকাদাররা লক্ষ লক্ষ টাকা মুনাফা লুটছে। আগে এক শত কেঁদুপাতা তুললে ঐ আদিবাসীদের এক পয়সাও মজুরি দেওয়া হত না। আজকে এই বামফ্রন্টের যে সরকার, সেই সরকারের সহায়তায় এই অব্যবস্থা অনুযায়ী কয়েক প্রকার ক্ষুদ্র বনজ সম্পদের সম্পূর্ণ এবং আংশিক বিপনণের দায়িত্ব আদিবাসীদের উন্নয়ন সমবায় বিভাগের উপর ন্যস্ত হয়েছে। যার ফলে যেখানে আগে এক শত কেঁদুপাতা সংগ্রহ করলে ঠিকাদারদের কাছ থেকে এক পয়সাও তারা পেত না সেখানে আজকে তারা প্রতি এক শতে ১২ পয়সা করে পাচ্ছেন। এটাকে তারা বিরোধিতা করেছেন। আমরা জানি কংগ্রেস বিরোধিতা করবেন কিন্তু জনতা পার্টির সদস্যরাও বিরোধিতা করেছেন। তাঁরা কি এটা চায় যে এই সব আদিবাসীরা যাতে না পায় ? যেখানে আদিবাসীরা এক শতে এক পয়সাও পেতেন না সেখানে তারা ১২ পয়সা পাচ্ছে এবং এটা বামফ্রন্টের সহায়তায় হয়েছে। তারা শ্রমিক আন্দোলন করেছেন, পেয়েছেন, এটা কি তাঁদের পাওয়া উচিত নয় মাননীয় সদস্যরা বিরোধিতা করেছেন এবং তাতে এটা প্রমাণিত হচ্ছে যে তাঁরা চান না এটা হোক। কংগ্রেস সদস্যরা কিছুই আবিষ্কার করতে পারলেন না। তবে তারা একটা জিনিস আবিষ্কার করেছেন — সেটা হচ্ছে, বিগত দিনে আদিবাসী ছাত্রদের নাম নিয়ে যে ভাবে হোস্টের গ্রান্ট এবং বুক গ্রান্ট নিয়ে দুর্নীতি চালিয়েছিলেন — ছাত্র বৃত্তি যে সমস্ত ছাত্র

**(After recess)**

[3-40 — 3-50 P.M.]

**শ্রী সরল দেব :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পুনর্বাসন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার উপকণ্ঠে ২৪ পরগনা জেলার খড়দহ থানার রহড়া গভর্নমেন্ট কলোনী উন্নয়ন বিষয়ে গত ২৩ বছর যাবত সরকারি বিভাগ ছিনিমিনি খেলা করছে। ১৯৫৪ সালে সেখানে ৪৮টি পরিবার পুনর্বাসন পেয়ে বসবাস করছে। ১৯৬৩ সালে ৬৬,২০০ টাকা এবং ১৯৬৯ সালে ৭১,৪৯০ টাকা উন্নয়নকল্পে সরকার অর্থ মঞ্জুর করেন। কিন্তু সরকারি গাফিলতির জন্য সেখানে কোনও উন্নয়নের ব্যবস্থা হয় নি এবং দু বারেই টাকা ফেরত যায়। ১৯৭৫ সালে সি. এম. ডি. এ-র হাতে এই কলোনীর উন্নয়নের ভার দেওয়া হয়, কিন্তু সরকার কর্তৃক অর্থ মঞ্জুর না হওয়ায় কোনও উন্নয়নের ব্যবস্থা আজ পর্যন্ত হয় নি। মন্ত্রীর নিকট আমি দাবি জানাই যে এই কলোনীর উন্নয়নের কথা তিনি যেন চিন্তা করেন এবং ব্যবস্থা গ্রহণ করেন।

**মিঃ স্পিকার :** মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জি মহাশয়, আমার কাছে একটি প্রিভিলেজ নোটিশ দিয়েছিলেন, আমি সেটি দেখেছি এবং দেখে যার সম্বন্ধে প্রিভিলেজ ইস্যু রেজ করেছিলেন তার সঙ্গে আলোচনা করেছি এবং বিধানসভার প্রসিডিং দেখেছি। আমি দেখেছি এর মধ্যে তিনি উত্থাপন করেছিলেন এই কথা শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় মাননীয় উচ্চতর শিক্ষা মন্ত্রী মহাশয় সম্বন্ধে কিছু উক্তি করেছেন যা অসত্য এবং সেই অসত্য ভাষণ করবার জন্য প্রিভিলেজ এনেছেন। এই ব্যাপারে কতটা অসত্য সবসময় সেটি বললেই হয় না — এই সব কথা আমি এখানে তুলছি না। মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ মহাশয় তিনি আমাকে জানিয়েছেন যে তিনি শম্ভু বাবুর নাম মোটেই উচ্চারণ করেন নি এবং তার উদ্দেশ্যও তা ছিল না — কাজেই জিনিসটা নিষ্পত্তি হওয়া যেতে পারত — তবুও আমি নিজে সন্তুষ্টির জন্য আমি প্রসিডিং দেখেছি এবং টেপ রেকর্ডার শুনেছি তাতে কোথাও মাননীয় শম্ভু ঘোষের নাম নাই, সুতরাং আমি এই প্রিভিলেজ মোশন গ্রহণ করছি না।

## Voting on Demand for Grants

### Demand No. 63

**Major Heads :** "321 — Village and Small Industries (Excluding Public Undertakings). 521 — Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), and 721 — Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)".

**Shri Chittabrata Mazumdar :** Mr. Speaker, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,04,98,000

be granted for expenditure under Demand No. 63, **Major Heads :** "321 — Village and Small Industries (Excluding Public Undertakings), 521 — Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), and 721 — Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)".

**১৯৭৮-৭৯ সালের ৬৩ নং মঞ্জুরি খাতে দাবি উত্থাপন প্রসঙ্গে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী চিত্তব্রত মজুমদারের ভাষণ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৮-৭৯ সালের দাবি নং "৬৩ — মুখ্য খাত", "৩২১ — গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প, ৫২১ — গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের জন্য মূলধন বিনিয়োগ এবং ৭২১ — গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের জন্য ঋণ" বাবদ ৭ কোটি ৪ লক্ষ ৯৮ হাজার টাকার ব্যয় বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার সামনে আবেদন রাখছি।

ছয় মাস পূর্বে এই সভার সামনে রাজ্যের গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের বিকাশের পথে অন্তরায়গুলি সম্পর্কে আমি উল্লেখ করেছিলাম। এই অন্তরায়গুলির মধ্যে অন্যতম প্রধান হল বাজারের সমস্যা, মূলধনের সমস্যা, কাঁচামালের সমস্যা, মহাজনী শোষণ এবং স্থানীয় সম্পদের ব্যবহারের সমস্যা। সমস্যাগুলির গভীরতা সম্পর্কে সচেতন থেকেও আমি ঘোষণা করেছিলাম, "সমস্যা-সঙ্কুল পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আমরা কুটির ও ক্ষুদ্র শিল্পের গতিকে ভিন্নমুখি করতে চাই। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও আমরা চাই কুটির শিল্পীদের মহাজনী শোষণের হাত থেকে মুক্ত করতে, ক্ষুদ্র শিল্পের বাজার সৃষ্টি করতে, তার আর্থিক অসুবিধার মূল কারণগুলিকে অপসারণ করতে। আমরা চাই রাজ্যের প্রাকৃতিক সম্পদকে কুটির ও ক্ষুদ্র শিল্পের কাঁচামাল হিসাবে ব্যবহার করে এই রাজ্যে শিল্প বিকাশ ঘটাতে"! আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এ ব্যাপারে আমরা বেশ কিছুটা সাফল্য লাভ করেছি।

বিগত বাজেট ভাষণে আমি বলেছিলাম, "ক্ষুদ্র শিল্পের জন্য সংরক্ষিত বিষয়গুলি উৎপাদনের জন্য বৃহৎ শিল্প সংস্থাগুলিকে ইতিমধ্যেই যে অনুমতি দেওয়া আছে, তা পর্যালোচনার ভিত্তিতে আইনের সংশোধন করে একটি নির্দিষ্ট মাত্রায় তাদের উৎপাদন ক্ষমতাকে বেঁধে দিতে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানো হয়েছে। এই ধরণের পদক্ষেপ ক্ষুদ্র শিল্পের জন্য বাজার সৃষ্টি করবে এবং বৃহৎ শিল্প সংস্থার সঙ্গে ক্ষুদ্র শিল্প সংস্থার অসম প্রতিযোগিতার অবসান ঘটাবে"।

কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে ক্ষুদ্র শিল্পের জন্য সংরক্ষিত বিষয়গুলির তালিকা সম্প্রসারণ করেছেন। বর্তমানে ৫০৪টি বিষয়কে কেবলমাত্র ক্ষুদ্র শিল্পের উৎপাদনের জন্য সংরক্ষিত করা হয়েছে। আমরা মনে করি কেবলমাত্র সংরক্ষণই ক্ষুদ্র শিল্পের জন্য বাজার সৃষ্টি করতে পারে না, এর জন্য প্রয়োজন এই সংরক্ষিত বিষয়গুলির উৎপাদন-ক্ষমতা বড় বড় সংস্থাগুলির

[ 21st March, 1978 ]

ক্ষেত্রে পর্যালোচনার ভিত্তিতে এক নির্দিষ্ট মাত্রা বেঁধে দেওয়া। আমরা আনন্দের সঙ্গে ঘোষণা করছি কেন্দ্রীয় সরকার আমাদের উপরোক্ত অনুরোধের গুরুত্ব উপলব্ধি করেছেন এবং তাঁরা বিষয়টি পর্যালোচনা করে দেখছেন। এ সম্পর্কে এখনও পর্যন্ত কোনও সিদ্ধান্ত ঘোষণা করা না হলেও আমরা আশা করছি কেন্দ্রীয় সরকার কিছু দিনের মধ্যেই গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের বাজার সৃষ্টি করতে সক্ষম, এই ধরণের কার্যকর সিদ্ধান্ত ঘোষণা করবেন।

ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠার পর থেকে এ পর্যন্ত মোট ৫,১৬৫টি নূতন কারখানা নিবন্ধনভুক্ত হয়েছে। গ্রামীণ শিল্পের ক্ষেত্রে যত দূর সম্ভব গ্রামীণ শিল্পীদের মহাজনী শোষণ থেকে মুক্ত করা আমাদের অন্যতম লক্ষ্য। এই কাজে আমাদের পদক্ষেপ উল্লেখের অপেক্ষা রাখে। মেদিনীপুর, হাওড়া ও ২৪ পরগনায় ছয়টি ব্লকে ইতিমধ্যেই ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডিক্রাফট ডেভেলপমেন্ট কর্পোরেশনের পরিচালনায় কেন্দ্র স্থাপন করা হয়েছে। এই কেন্দ্রগুলি সরাসরি উৎপাদকের থেকে মাদুর কাঠি ক্রয় করে মাদুর শিল্পীদের সরবরাহ করছে এবং উৎপাদিত মাদুর ক্রয় করছে। ইতিমধ্যেই তিনশ শিল্পীকে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে এবং আগামী দিনে এই প্রকল্পের কার্যকলাপকে আরও বিস্তৃত করা হবে। এই প্রকল্পের উদ্দেশ্য এক দিকে যেমন মাদুর শিল্পীদের মহাজনী শোষণের হাত থেকে রক্ষা করে কিছুটা বেশি উপার্জনের সুযোগ সৃষ্টি করে দেওয়া, অন্য দিকে এই সমস্ত শিল্পীদিগকে সংগঠিত করে তাদের সমবায় গড়ে তোলা যাতে ভবিষ্যতে তারা কাঁচামাল সংগ্রহ এবং বাজারের ব্যাপারে স্বাবলম্বী হয়ে উঠতে পারে।

বঁড়শি শিল্পীদের মহাজনী শোষণ থেকে মুক্ত করবার উদ্দেশ্যে ইতিমধ্যেই বাঁকুড়া জেলার ঘুটগুড়িয়াতে অবস্থিত বঁড়শি শিল্প সমবায় সমিতিকে শক্তিশালী করা হয়েছে। ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন সমিতির সমস্ত উৎপাদিত বঁড়শি বিক্রয়ের দায়িত্ব গ্রহণ করেছে। এজন্য সমিতিকে ইতিমধোই এক লক্ষ টাকা কার্যকর মূলধন দেওয়া হয়েছে। বঁড়শির মান বজায় রাখবার উদ্দেশ্যে সরকারি উদ্যোগে কোয়ালিটি মার্কিং-এর ব্যবস্থা করা হয়েছে। আগামী দিনে রাজ্যের বঁড়শি শিল্পীদের এই প্রকল্পের আওতাভুক্ত করার প্রচেষ্টা চালানো হচ্ছে।

সি. এম. ডি. এ. এলাকায় দুঃস্থ মহিলাদের জন্য হাওড়া ও যাদবপুরে দুইটি পাঁপড় উৎপাদন কেন্দ্র স্থাপন করা হয়েছে। এই প্রকল্পে সুবিধাভোগীরা প্রত্যেকেই দুঃস্থ মহিলা। ওয়েস্ট বেঙ্গল স্টেট হ্যন্ডিক্রাফট কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড পরিচালিত এই পাঁপড় কারখানা দুটির প্রত্যেকটিতে তিন শত জন মহিলা প্রত্যক্ষ ভাবে কাজ করবেন এবং আরও অনেকে পরোক্ষ ভাবে উপার্জনে সক্ষম হবেন। যেখানে মহাজনেরা ঘরে দু কেজি পাঁপড় বেলবার মজুরি হিসাবে মাত্র ৭৫ পয়সা দিয়ে থাকে সেখানে এই প্রকল্পে দু কেজি পাঁপড় বেলবার জন্য মহিলাদের ২ টাকা ৮০ পয়সা হারে মজুরি দেওয়া হচ্ছে। তা ছাড়াও কমিশন ভিত্তিতে মহিলারা এই পাঁপড় বিক্রয় করছেন। মান ও বিশুদ্ধতার দিক থেকে ইতিমধ্যেই "সুরুচি" পাঁপড় যথেষ্ট জনপ্রিয়তা অর্জন করেছে। এই দুটির সাফল্যের সঙ্গে সঙ্গে রাজ্যের অন্যান্য অঞ্চলেও এই ধরণের পরিকল্পনা গ্রহণ করা হবে।

সি. এম. ডি. এ. এলাকায় মহিলাদের জন্য আরও একটি প্রকল্প চালু করা হয়েছে। বর্তমানে প্রকল্পে তিন শত মহিলাকে ব্যক্তিগত ভাবে অথবা সমবায় সমিতি ভিত্তিতে দীর্ঘ মেয়াদি কিস্তিতে সেলাই মেশিন ও কার্যকর মূলধন সরবরাহ করা হবে। প্রাথমিক প্রস্তুতি পর্ব প্রায় চূড়ান্ত পর্যায়ে পৌঁছেছে। অল্প কয়েক দিনের মধ্যে মেশিন সরবরাহ করা শুরু হবে। আমরা আগামী বৎসরও অনুরূপ প্রকল্প গ্রহণ করব।

[3-50 — 4-00 P.M.]

রাজ্যের ফল সম্পদকে উৎপাদনের কাজে ব্যবহারের উদ্দেশ্যে ইতিমধ্যেই নূতন ভাবে ২৮টি সংস্থাকে মনোনীত করা হয়েছে। সংস্থাগুলি যাতে দ্রুত কাজ শুরু করতে পারে সেজন্য ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন এবং সংশ্লিষ্ট ব্যাঙ্কগুলির সাথে আলোচনা করা হয়েছে। নির্দিষ্ট মান বজায় রাখতে পারলে এই সংস্থাগুলির সামগ্রিক উৎপাদন নিয়ে নেবার আশ্বাস স্টেট ট্রেডিং কর্পোরেশন থেকে পাওয়া গেছে। ফলজাত সম্পদ ভিত্তিক শিল্পের ক্ষুদ্র শিল্পীদের মহাজনী শোষণের থেকে মুক্ত করবার উদ্দেশ্যে একটি 'পাত্র' উৎপাদন কেন্দ্র স্থাপনের বিষয়টিও বিবেচনাধীন আছে। ফলজাত সম্পদ ভিত্তিক শিল্পের আরও বিকাশ ঘটাবার পরিকল্পনা আমাদের আছে।

রাজ্যের স্টেনলেস স্টিল শিল্প বিকাশের স্বার্থে দুর্গাপুর অ্যালয় স্টিল প্ল্যান্টের কাছেই ৬০ লক্ষ টাকা ব্যয়ে একটি স্টেনলেস স্টিল রি-রোলিং মিল স্থাপনের কাজ শুরু হয়েছে। এই মিল চালু হলে একদিকে যেমন কিছু কর্মসংস্থান সম্ভব হবে, অন্যদিকে মিলের শেষ উৎপাদনকে ভিত্তি করে স্টেনলেস স্টিলের বাসন এবং অন্যান্য দ্রব্য উৎপাদনের ছোট ছোট কারখানা গড়ে তোলা সম্ভব হবে।

রাজ্যের শঙ্খ শিল্পীদের, যারা মূলত মেদিনীপুর, বাঁকুড়া, মুর্শিদাবাদ এবং কলকাতায় সীমাবদ্ধ, তাঁদের মহাজনদের হাত থেকে রক্ষা করবার উদ্দেশ্যে ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডিক্রাফট ডেভেলপমেন্ট কর্পোরেশনের পরিচালনায় জেলাগুলিতে কাঁচামালের গুদাম স্থাপন করা হবে। ইতিমধ্যেই শঙ্খ ক্রয়ের উদ্দেশ্যে তামিলনাড়ু সরকারের সঙ্গে আলোচনা চলছে। এইভাবে রাজ্যের সমস্ত শঙ্খ শিল্পীকে ন্যায্য মূল্যে শঙ্খ সরবরাহের কাজটি প্রায় চূড়ান্ত পর্যায়ে এসে পৌঁছেছে। আলোচনার সময় তামিলনাড়ু সরকারও শঙ্খের উপর মহাজনদের নিয়ন্ত্রণকে বন্ধ করবার ইচ্ছা প্রকাশ করেছেন এবং সরাসরি তামিলনাড়ু সরকারের থেকে শঙ্খ ক্রয়ের ব্যাপারে পূর্ণ সহযোগিতার প্রতিশ্রুতি দিয়েছেন।

পশ্চিমবঙ্গ খনিজ সম্পদে সমৃদ্ধ। অধাতু খনিজ সম্পদের মধ্যে চায়না-ক্লে, ফায়ার-ক্লে, রক ফসফেট, কায়ানাইট, সিলিকা স্যান্ড, কোয়ার্টস, কোয়ার্টসজাইটস প্রভৃতি বিশেষ ভাবে উল্লেখযোগ্য। এগুলির প্রধান উৎস পশ্চিমবাংলার তিনটি অনুন্নত জেলা যথা পুরুলিয়া, বাঁকুড়া এবং বীরভূম। তা ছাড়া মেদিনীপুর, দার্জিলিং, বর্ধমান ও জলপাইগুড়িতেও খনিজ সম্পদ মজুত আছে। আশ্চর্যের বিষয় এটাই যে, এই সমস্ত খনিজ সম্পদকে ব্যবহারের

কোনও প্রচেষ্টা এতদিন ছিল না। এখানে বিশেষ ভাবে উল্লেখযোগ্য যে চায়না-ক্লের মজুতের দিক থেকে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করে আছে এবং পশ্চিমবাংলার বর্তমান শিল্পগুলির চায়না-ক্লের বার্ষিক চাহিদা ২৫ হাজার টন। এ সত্ত্বেও পশ্চিমবাংলায় চায়না-ক্লে সম্পূর্ণ অব্যবহৃত অবস্থায় পড়ে আছে। পশ্চিমবাংলার প্যাটেলনগর মিনারেল ইন্ডাস্ট্রি প্রাইভেট লিমিটেডই একমাত্র সংস্থা যারা চায়না-ক্লে উৎপাদন করছে।

বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠার পর রাজ্যের কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের উদ্যোগে ১৯৭৭ সালের ২০শে জুলাই খনিজ সম্পদ বিশেষজ্ঞদের এক সভা আহ্বান করা হয়। এই সভার সিদ্ধান্ত অনুসারে আগস্ট মাসে নয়জনের এক বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়। পশ্চিম বাংলার খনিজ সম্পদের পর্যালোচনার ভিত্তিতে ক্ষুদ্র শিল্পে কোথায় এবং কি কি উদ্যোগ গ্রহণ করা সম্ভব সে সম্পর্কে একটি পূর্ণাঙ্গ রিপোর্ট এই কমিটিকে পেশ করতে বলা হয়। জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার পূর্বাঞ্চলীয় ডেপুটি ডাইরেক্টর জেনারেল শ্রী এস. সি. চক্রবর্তীর সভাপতিত্বে গঠিত এই কমিটি গত ২০শে ফেব্রুয়ারি তারিখে তাঁদের সুপারিশ সহ পূর্ণাঙ্গ রিপোর্ট সরকারের কাছে পেশ করেছেন। এই কমিটি কমপক্ষে ৩৯ ধরণের খনিজ ভিত্তিক শিল্প স্থাপনের সুপারিশ করেছেন। রিপোর্টটি বর্তমানে দপ্তরের পরীক্ষাধীন আছে। আমরা আশা করছি যে, শীঘ্রই এই রিপোর্টের ভিত্তিতে রাজ্যের খনিজ সম্পদ ভিত্তিক শিল্প স্থাপনের ব্যাপক কর্মসূচি গ্রহণ করা সম্ভব হবে। প্রখ্যাত সিরামিক বিশেষজ্ঞ বিজ্ঞানী শ্রী শশধর রায়ও এই সম্পর্কে কিছু কার্যকর সুপারিশ সরকারের কাছে করেছেন।

উত্তর বাংলায় ব্যাপক ভাবে আনারসের চাষ হচ্ছে। এতদিন আনারসের পাতার কোনও ব্যবহার এই রাজ্যে ছিল না। কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের উদ্যোগে যান্ত্রিক পদ্ধতিতে আনারসের পাতা থেকে আঁশ নিষ্কাশন সম্ভব হয়েছে। বর্তমানে এই আঁশ থেকে সুতো তৈরি সম্ভব কিনা তা পরীক্ষা করে দেখা হচ্ছে। আঁশ থেকে সুতো তৈরি করা সম্ভব হলে কাপড় উৎপাদনের কাজে সেই সুতাকে ব্যবহার করা সম্ভব হবে। এর ফলে স্থানীয় সম্পদকে ভিত্তি করে শিল্প গড়ে উঠবে। এ ছাড়াও আনারস পাতার আঁশ, সিসল পাতার আঁশকে ভিত্তি করে দড়ি, ব্যাগ, পাপোশ, মাদুর প্রভৃতি শিল্প গ্রামাঞ্চলে গড়ে তোলবার এক পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

পশ্চিমবাংলার ইলেক্ট্রনিক শিল্প গড়ে তোলবার উদ্দেশ্যে এক ব্যাপক কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

ওয়েস্ট বেঙ্গল লেদার ইন্ডাস্ট্রি ডেভলপমেন্ট কর্পোরেশনের পরিচালনায় কমন সার্ভিস ফেসিলিটি সেন্টারটি নির্মাণের কাজ প্রায় শেষ হয়েছে। পশ্চিমবাংলা চর্ম শিল্পে কাঁচামাল উৎপাদনের যোগানদার হওয়া সত্ত্বেও এখানে চর্ম শিল্পের বিকাশ ঘটে নি। এই ঘাটতি পূরণের উদ্দেশ্যে কর্পোরেশন এক ব্যাপক কার্যসূচি গ্রহণ করেছে। এই কর্মসূচি সারা পশ্চিমবাংলার সুদূর গ্রামাঞ্চলে পর্যন্ত সম্প্রসারিত হবে। চলতি বছরে কর্পোরেশন ক্ষুদ্র চর্ম শিল্পীদের মহাজনী শোষণের থেকে মুক্ত করতে এবং সারা রাজ্যে নূতন কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে সক্ষম

হবে বলে আশা করা যায়।

অল ইন্ডিয়া হ্যান্ডিক্রাফট বোর্ড-এর সহযোগিতায় রাজ্যের হস্ত শিল্পের বিকাশের উদ্দেশ্যে এক বিস্তৃত প্রকল্প বর্তমানে কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য অপেক্ষা করছে। আমরা আশা করছি যে প্রকল্পটি শীঘ্রই অনুমোদন লাভ করবে। দার্জিলিং, মুর্শিদাবাদ জেলার শ্রী খন্ডবাটী এবং বর্ধমান জেলার দাঁইহাটে কার্পেট উৎপাদনের এক বিশেষ কর্মসূচি উক্ত প্রকল্পের অর্ন্তভুক্ত করা হয়েছে।

১৯৭৮-৭৯ সালে খাদি ও গ্রামীণ শিল্প গড়ে তোলার ক্ষেত্রে পশ্চিমবাংলার খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদের তত্ত্বাবধানে এক ব্যাপক কর্মসূচি গ্রহণ করা হয়েছে। জেলাগুলির বৈশিষ্ট্য অনুসারে বিশেষ বিশেষ এলাকায় বিশেষ বিশেষ গ্রামীণ শিল্পের উপরে গুরুত্ব আরোপ করা হয়েছে। উদাহরণ হিসাবে উল্লেখ করা যায় যে, যে সমস্ত এলাকায় কমলালেবু, আম প্রভৃতি বিভিন্ন ধরণের মরশুমী ফল প্রচুর পরিমাণে উৎপাদন হয় সেই সমস্ত এলাকায় মধু উৎপাদনের ব্যাপক কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এর ফলে এক দিকে যেমন মধু উৎপাদন বাড়বে পাশাপাশি ফলের উৎপাদনও বাড়বে এবং পরিণতি হিসাবে পরবর্তী পর্যায়ে ফল সংরক্ষণ শিল্পেরও বিকাশ ঘটবে। বিভিন্ন বনজ সম্পদকে ভিত্তি করে কতকগুলি জেলায় অভোজ্য তৈল উৎপাদনের সম্ভাবনা খুবই উজ্জ্বল। সেই সমস্ত এলাকায় অভোজ্য তৈল উৎপাদনের উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। এর ফলে পাশাপাশি সাবান শিল্পের বিকাশ ঘটবে। গোবর গ্যাস উৎপাদনের উপরেও গুরুত্ব আরোপ করা হয়েছে।

গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পে আমাদের অন্যান্য প্রকল্পগুলি যথা (ক) বিভিন্ন শিক্ষণ প্রকল্প, নিবিড় প্রচার অভিযান প্রভৃতির মাধ্যমে শিল্প বিকাশ ঘটানো, (খ) শিল্প সমবায়গুলি সংগঠিত করা এবং সেগুলিকে দুর্নীতিমুক্ত করা, (গ) ছোবড়া শিল্পের উন্নয়ন, (ঘ) লাক্ষা শিল্পের উন্নয়ন, (ঙ) পার্বত্য এলাকা এবং উপজাতি এলাকা সহ সর্বত্র হস্ত শিল্পের বিকাশ ঘটানোর উদ্দেশ্যে আর্থিক সুবিধা, যন্ত্রপাতির যোগান, নকশার যোগান, কারিগরি সাহায্য এবং বাজারের সাহায্য সম্পর্কিত প্রকল্পগুলি চালু থাকবে এবং সেগুলির সম্প্রসারণ ঘটানো হবে।

কাঁচামাল সম্পর্কে বামফ্রন্ট সরকারের নীতি আমাদের ঘোষিত শিল্প সংক্রান্ত নীতিতে উল্লেখ করা হয়েছে। আমি মনে করি শিল্পের সুস্থ বিকাশের স্বার্থে (ক) সমস্ত শিল্পের কাঁচামাল সারা দেশে একই দামে বিক্রয় হওয়া উচিত এবং (খ) রাজ্যগুলির প্রকৃত ব্যবহারের ভিত্তিতে শিল্পজ কাঁচামাল বন্টন হওয়া উচিত। এই নীতিকে কার্যকর করবার জন্য একদিকে আমরা যেমন কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানাচ্ছি অন্যদিকে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও আমরা, এই রাজ্যে এই নীতিকে কার্যকর করতে যথাসাধ্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি।

নানাবিধ কারণে আমাদের রাজ্যে ক্ষুদ্র শিল্প সংস্থাগুলিকে অনেক বেশি দামে কাঁচামাল সংগ্রহ করতে হয়। বৃহৎ শিল্পের তুলনায় ক্ষুদ্র শিল্পের উৎপাদন ব্যয় এর জন্য অনেক বেশি পড়ে। এই বৈষম্য দূর করবার উদ্দেশ্যে সামগ্রিক ভাবে শিল্পজ কাঁচামাল সম্পর্কে এক নীতি

গ্রহণ করা হয়েছে। ক্ষুদ্র শিল্প সংস্থাগুলি যাতে সারা রাজ্যে একই দামে লৌহ, ইস্পাত, কয়লা এবং অন্যান্য সমস্ত কাঁচামাল সংগ্রহ করতে পারে সেজন্য ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনকে দায়িত্ব দেওয়া হয়েছে। এটাও সিদ্ধান্ত করা হয়েছে যে, প্রতি জেলায় কাঁচামালের সরবরাহের গুদাম খুলতে হবে। আশা করা যায় যে, ১৯৭৮-৭৯ সালের মধ্যে অধিকাংশ জেলাতেই গুদাম স্থাপন ও কাঁচামাল সরবরাহের কাজ শুরু করা সম্ভব হবে।

রাজ্যের ক্ষুদ্র শিল্প সংস্থাগুলির প্রয়োজনীয় কাঁচামালের পরিমাণ সম্পর্কে কোনও সঠিক তথ্য বর্তমানে সরকারের কাছে নেই। কাঁচামালকে কেন্দ্র করে কালোবাজারি বন্ধ করতে হলে যে সংস্থা যেটুকু কাঁচামাল প্রকৃতই ব্যবহার করে তাকে সেইটুকুই দেওয়া প্রয়োজন। এজন্য আমরা রাজ্যের শিল্প সংস্থাগুলি সম্পর্কে সঠিক তথ্য সংগ্রহের পরিকল্পনা গ্রহণ করেছি। আশা করা যায় যে, এ বিষয়ে বর্তমান বৎসরেই কিছুটা অগ্রগতি সম্ভব হবে।

ক্ষুদ্র শিল্প সংস্থাগুলির সামনে আজ অর্ডার একটা প্রধান সমস্যা। এই সমস্যা সমাধানের উদ্দেশ্যে সরকার ইতিমধ্যেই কিছু কিছু কার্যকর পদক্ষেপ গ্রহণ করেছেন। দুর্গাপুর-আসানসোল এলাকায় ক্ষুদ্র শিল্প সংস্থাগুলির অর্ডারের সমস্যার সমাধানের উদ্দেশ্যে দুর্গাপুর-আসানসোল অ্যানসিলারি ডেভেলপমেন্ট কমিটিকে আরও সক্রিয় করা হয়েছে। কিছু কিছু ক্ষেত্রে আমাদের হস্তক্ষেপের ফলে ক্ষুদ্র শিল্প সংস্থাগুলি অর্ডার লাভে সক্ষম হয়েছে। হাওড়া সেন্ট্রাল ইঞ্জিনিয়ারিং অর্গানাইজেশন এতদিন মুষ্টিমেয় কয়েকটি সংস্থার মধ্যে তাদের কার্যকলাপকে সীমাবদ্ধ রেখেছিল, বর্তমানে এই সংস্থার কার্যকলাপকে সারা রাজ্যে সম্প্রসারিত করবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। একদিকে অর্ডার সংগ্রহণ ও রাজ্যের ক্ষুদ্র শিল্প সংস্থাগুলির মধ্যে তার বন্টন এবং অন্যদিকে কারিগরি সাহায্য দান এই দুটি হবে সেন্ট্রাল ইঞ্জিনিয়ারিং অর্গানাইজেশনের প্রধান কাজ। এর মাধ্যমে রাজ্যের ক্ষুদ্র শিল্প সংস্থার বর্তমান সমস্যার কিছুটা লাঘব করা সম্ভব হবে।

ভারত সরকারের অধীন ডাইরেক্টর-জেনারেল, সাপ্লাইজ অ্যান্ড ডিসপোজাল-এর সঙ্গে রাজ্যের ক্ষুদ্র শিল্প সংস্থাগুলিকে নিবন্ধভুক্ত করার কাজে রাজ্য সরকার সাহায্য করছেন।

[4-00 — 4-10 P.M.]

বর্তমান প্রচলিত অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্পটি শিল্পোদ্যোগীদের মধ্যে প্রয়োজনীয় সাড়া সৃষ্টি করতে ব্যর্থ হচ্ছে। এই প্রকল্পের অধীনে শিল্পোদ্যোগীদের অনেক ক্ষেত্রে প্রয়োজনের সময় ঋণ দিতে ব্যাঙ্ক ইতস্তত করে। এর ফলে অনেক শিল্পই শুরু থেকেই রুগ্ন হয়ে পড়তে থাকে। এই সমস্যার সমাধানের উদ্দেশ্যে ব্যাঙ্ক কর্তৃপক্ষের সঙ্গে সরকার ধারাবাহিক আলোচনা চালিয়ে যাচ্ছেন। এইভাবে কিছু কিছু ক্ষেত্রে সমস্যা সমাধান সম্ভব হচ্ছে। এ ছাড়াও বর্তমান স্কীমটি শিক্ষিত বেকারদের জন্য। অনেক ক্ষেত্রে শিক্ষিত বেকার হলেও শিল্প পরিচালনায় যোগ্যতার অভাব থাকে। প্রয়োজনীয় পুঁথিগত শিক্ষার অভাব আছে কিন্তু বিশেষ শিল্প সম্পর্কে দক্ষতা

এবং অভিজ্ঞতা সম্পন্ন বেকারেরা এই প্রকল্পের অর্ন্তভুক্ত হতে পারছিলেন না। আমরা ইতিমধ্যেই এই বাধা কিছুটা শিথিল করেছি। এই প্রকল্পের অধীনে যে সমস্ত বেকার শিল্প গড়ে তুলতে চান তাঁদের মোট মূলধনের ১০ শতাংশ দিতে হয়। কিন্তু আমাদের দেশে কোনও মধ্যবিত্ত পরিবারের বেকারের পক্ষে মূলধনের ১০ শতাংশ সংগ্রহ করা সম্ভব নয়। আবার সংস্থার প্রতিটি অংশীদারকে বেকার হতে হবে। তাই কোনও চাকুরিজীবী বা উপার্জনকারী সক্ষম ব্যক্তির আর্থিক সাহায্য একত্রে নেওয়া সম্ভব নয়। এই সমস্যাটির সমাধান কিভাবে করা যেতে পারে সে বিষয়টি সম্পর্কে আমরা গভীর ভাবে বিবেচনা করছি। এই সমস্যার কিছুটা সমাধান করতে না পারলে রাজ্যের সম্ভাবনাপূর্ণ শিল্পোদ্যোগীদের শিল্প গড়ে তোলার কাজে আগ্রহী করা অসম্ভব।

ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন রাজ্যে ক্ষুদ্র শিল্প বিকাশের কাজে যাতে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে এবং ক্ষুদ্র শিল্পোদ্যোগীদের মূলধনের যোগান দেবার ক্ষেত্রে যাতে প্রয়োজনীয় ভূমিকা পালনে সক্ষম হয় সেদিকে লক্ষ্য রেখে এই সংস্থার কার্যকলাপকে সমস্ত জেলায় সম্প্রসারিত করা হচ্ছে এবং অহেতুক বিলম্ব এড়াবার উদ্দেশ্যে এই সংস্থার প্রশাসনিক ক্ষমতার প্রয়োজনীয় বিকেন্দ্রীকরণ করা হচ্ছে।

গ্রামীণ ও কুটির শিল্পীদের অনেকের পক্ষে ব্যাঙ্ক থেকে ঋণ নেওয়া সম্ভব হয় না। এজন্য সরকার বি. এস. এ. আই. অ্যাক্ট অনুসারে এই সমস্ত ক্ষুদ্র ক্ষুদ্র উৎপাদককে ঋণ দিয়ে থাকেন। গত বৎসর এই বাবদ বাজেটে ২০ লক্ষ টাকা ধরা হয়েছিল। বর্তমান বৎসর এই অর্থের পরিমাণ বাড়িয়ে ৩৭ লক্ষ টাকা করা হয়েছে। এর ফলে অনেক বেশি সংখ্যক গ্রামীণ ও কুটির শিল্পীকে ঋণ দেওয়া সম্ভব হবে।

ক্ষুদ্র শিল্পগুলিকে সেড ভাড়ার ভরতুকি, বিদ্যুৎ ব্যবহারের ভরতুকি, কার্যকর মূলধনের সুদের উপর ভরতুকি এবং স্থির পুঁজি বিনিয়োগের উপর ভরতুকি দেবার ব্যবস্থা বর্তমানে যা চালু আছে তা ছাড়াও অনুন্নত এবং পিছিয়ে পড়া এলাকায় শিল্প গড়ে তোলার পরিবেশ সৃষ্টি করার উদ্দেশ্যে আরও কিছু সুবিধার কথা সরকার বিবেচনা করছেন।

এ ছাড়া যেসব স্ব-নিযুক্ত শিল্পী ব্যক্তিগত ভাবে বা গোষ্ঠীগত ভাবে ক্ষুদ্রায়তন উৎপাদনের উদ্যোগ হাতে নিতে চান তাঁরা যদি স্ব-নিয়োগ পরিকল্পনার জন্য ঋণদান প্রতিষ্ঠানগুলির কাছে থেকে ঋণ নেন এবং নির্দিষ্ট সময়ে টাকা পরিশোধ করে দেন তবে ঋণদানকারী প্রতিষ্ঠানগুলির কাছে তাদের প্রদেয় সুদের অর্ধেক বোঝা রাজ্য সরকার বহন করবেন বলে অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঘোষণা করেছেন। এই ঘোষণা ক্ষুদ্রায়তন উৎপাদনের উদ্যোগকে উৎসাহিত করবে।

ক্ষুদ্র শিল্পের উৎপন্ন পণ্যের মান বজায় রাখতে কারিগরি সাহায্য অপরিহার্য। এজন্য সরকারি উদ্যোগে কমন সার্ভিস ফেসিলিটি সেন্টার এবং টেস্টিং ল্যাবরেটরি স্থাপন করা প্রয়োজন, সেন্ট্রাল ইঞ্জিনিয়রিং অর্গানাইজেশনকে আমরা এই উদ্দেশ্যে পুনর্গঠিত এবং সম্প্রসারিত

করবার সিদ্ধান্ত গ্রহণ করেছি। কেন্দ্রীয় ও রাজ্য সরকারের যৌথ উদ্যোগে ইলেক্ট্রনিক টেস্টিং ল্যাবরেটরির কাজ বর্তমানে চলছে। এই ল্যাবরেটরির কার্যকলাপকে আরও সম্প্রসারিত করবার পরিকল্পনা আছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট লেদার ডেভেলপমেন্ট কর্পোরেশনের পরিচালনায় চর্ম ও চর্মজাত দ্রব্যের একটি টেস্টিং ল্যাবরেটরি স্থাপনের প্রস্তাব আমাদের বিবেচনাধীন। টুল রুম ডিজাইন এবং টেস্টিং সেন্টার খুব শীঘ্রই কাজ শুরু করবে বলে আশা করা যাচ্ছে। এ ছাড়াও রাজ্যের খনিজ সম্পদ ভিত্তিক শিল্প গড়ে তোলার উদ্দেশ্যে বেশ কিছু কমন সার্ভিস ফেসিলিটি সেন্টার স্থাপনের পরিকল্পনা আমাদের আছে।

গবেষণায় উৎসাহদানের উদ্দেশ্যে সফল গবেষকদের পুরস্কার দানের বর্তমান প্রকল্পটি চালু রাখার সঙ্গে সঙ্গে আমরা গবেষকদের গবেষণা সম্পূর্ণ করার জন্য অনুদানের ব্যবস্থা করেছি। হস্ত শিল্পের ক্ষেত্রেও বারুইপুর, কলকাতা এবং দার্জিলিং গবেষণা কেন্দ্রগুলিকে চালু রাখার সাথে সাথে দার্জিলিং নকশা কেন্দ্রকে পুনর্গঠিত এবং তার কার্যকলাপকে সম্প্রসারিত করা হচ্ছে।

কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের অধীন মাত্র ছয়টি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট আছে। এ ছাড়া ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের অধীন পাঁচটি ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের নির্মাণের কাজ শেষ হয়েছে। দুর্গাপুর এবং খড়গপুরে ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের নির্মাণের কাজ চলছে। হলদিয়ায় সম্প্রতি ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের জন্য নির্দিষ্ট জমি পাওয়া গেছে। এ ছাড়াও ডানকুনি, শ্রীরামপুর, বোলপুর এবং সাঁইথিয়াতে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট নির্মাণের প্রয়োজনীয় প্রস্তুতি চলছে। কিন্তু এখনও জমি পাওয়া সম্ভব হয় নি। এগুলি ছাড়া আরও কিছু ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের নির্মাণের বিষয়টি আমাদের বিবেচনাধীন। মালদা ও দুর্গাপুরে কমার্সিয়াল এস্টেটের নির্মাণের কাজ শেষ হয়েছে। রায়গঞ্জ কমার্সিয়াল এস্টেটের নির্মাণের কাজ চলছে।

রাজ্যের গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের বিকাশের স্বার্থে প্রশাসনের বিকেন্দ্রীকরণের সিদ্ধান্ত ইতিমধ্যেই আমরা গ্রহণ করেছি। সারা রাজ্যকে চারটি অঞ্চলে বিভক্ত করা হয়েছে। প্রতিটি অঞ্চলের দায়িত্ব থাকছে এক একজন যুগ্ম অধিকর্তার উপর। স্থানীয় ভিত্তিতে যাতে অনেকগুলি বিষয় দ্রুত সমাধান করা সম্ভব হয় সেজন্য প্রয়োজনীয় প্রশাসনিক ও আর্থিক ক্ষমতা যুগ্ম অধিকর্তাকে দেওয়া হয়েছে। চারটি অঞ্চলের কেন্দ্র হচ্ছে হাওড়া, দুর্গাপুর, বহরমপুর এবং শিলিগুড়ি। যুগ্ম অধিকর্তার সঙ্গে যথেষ্ট সংখ্যক অধীনস্থ অফিসার এবং কর্মচারীকে আঞ্চলিক অফিসগুলিতে স্থানান্তরিত করা হয়েছে। এই বছরেই গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের বিকাশের স্বার্থে জেলা এবং ব্লক স্তর পর্যন্ত প্রশাসনিক ক্ষমতা বিকেন্দ্রীকরণের পরিকল্পনা আমাদের আছে।

রাজ্যের ক্ষুদ্র শিল্পোদ্যোগীদের অযথা হয়রানি বন্ধ করবার উদ্দেশ্যে প্রাথমিক পদক্ষেপ হিসাবে সংশ্লিষ্ট দপ্তরগুলির প্রতিনিধিদের নিয়ে রাজ্য ভিত্তিক কো-অর্ডিনেশন কমিটি গঠন করা হয়েছে।

কাঁচামালের যোগান, বাজারের সমস্যা এবং আর্থিক সমস্যা পশ্চিমবাংলার তাঁত শিল্পীদের

সামনে প্রধান সমস্যা হিসাবে থেকে গেছে। এই সমস্যা সমাধানের উদ্দেশ্যে আমরা কিছুটা সাফল্য অর্জনে সক্ষম হয়েছি। ধারাবাহিক প্রচেষ্টার ফলে আর. বি. আই. প্রকল্পে সুবিধাজনক হারে তাঁতীদের ঋণের বন্দোবস্ত করা সম্ভব হয়েছে। এর ফলে তাঁত শিল্পীদের একাংশের আর্থিক সঙ্কটের সাময়িক সমাধান সম্ভব হয়েছে।

তাঁত শিল্পীরা যাতে মহাজনী শোষণ থেকে মুক্তি পায় এবং তাদের উৎপাদিত বস্ত্রের জন্য উপযুক্ত বাজার পায় সেই উদ্দেশ্যে আমরা ইতিমধ্যেই কিছু কার্যকর পদক্ষেপ গ্রহণ করেছি এবং কিছুটা সাফল্য লাভও সম্ভব হয়েছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট হ্যান্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড এবং হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন যাতে তাঁত শিল্পীদের সুতো সরবরাহ করে এবং তাদের থেকে সরাসরি বস্ত্র ক্রয় করে তা বিক্রয়ের ব্যবস্থা করে সেজন্য সংস্থা দুটিকে শক্তিশালী করা হয়েছে। এই দুইটি সংস্থাকেই, যে সমস্ত এলাকায় তাঁত শিল্পীরা কাজ করছেন সেই সমস্ত এলাকায় সংগ্রহ কেন্দ্র এবং রাজ্যের সমস্ত জেলায় খুচরা বিক্রয় কেন্দ্র খুলবার নির্দেশ দেওয়া হয়েছে। এ ছাড়া রাজ্যের বাহিরেও কিছু বিক্রয় কেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। সংস্থা দুটি যাতে এই দায়িত্ব যথাযথ ভাবে পালন করতে সক্ষম হয় সেজন্য ওয়েস্ট বেঙ্গল স্টেট হ্যান্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটি লিমিটেডকে ৫৫ লক্ষ টাকা কার্যকর মূলধন ঋণ হিসাবে দেওয়া হয়েছে এবং সোসাইটির শেয়ার ক্যাপিটাল ৩১.৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। বর্তমানে সোসাইটি ৪৩টি দোকান পরিচালনা করছে। এর মধ্যে বিগত চার মাসে নূতন সাতটি দোকান খোলা হয়েছে। অল্প দিনের মধ্যে আরও চারটি দোকান খোলা হবে এবং পূজার পূর্বেই আরও ১৫টি দোকান খোলা হবে বলে আশা করা যাচ্ছে।

সোসাইটির পরিচালনায় জনতা শাড়ি উৎপাদনের কাজ এগিয়ে চলেছে। প্রতি মাসে দেড় লক্ষ ৪০ নং সূতার জনতা শাড়ি উৎপাদন হচ্ছে এবং এর ফলে চার হাজার তাঁত শিল্পী উপকৃত হচ্ছেন। সম্প্রতি ৬০ নং সূতার জনতা শাড়ির উৎপাদনের কাজ শুরু হয়েছে। আশা করা যাচ্ছে যে, প্রতি মাসে দুই লক্ষ শাড়ি উৎপাদনের লক্ষ্যমাত্রা খুব শীঘ্রই অতিক্রম করতে সক্ষম হবে।

১৯৭২ সালে সরকার এই সোসাইটির নির্বাচিত পরিচালকমন্ডলী বাতিল করে দেয়। ইতিমধ্যেই আমরা নূতন নির্বাচিত পরিচালকমন্ডলীর হাতে সোসাইটির পরিচালনার দায়িত্ব তুলে দিয়েছি।

হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন বর্তমানে নিবিড় উন্নয়ন প্রকল্প এবং রপ্তানির জন্য উৎপাদন প্রকল্প দ্রুত রূপায়ণের ব্যবস্থা গ্রহণ করেছে। ১৯৭৭-৭৮ সাল থেকে পাঁচ বৎসর পর্যন্ত প্রতি বৎসর নূতন ভাবে যথাক্রমে দুই হাজার এবং দুই শত তাঁতীকে এই প্রকল্প দুইটির আওতায় আনা হবে। নদীয়া, মালদা, পশ্চিম দিনাজপুর, বীরভূম এবং বাঁকুড়া জেলায় নিবিড় উন্নয়ন প্রকল্পের কাজ এবং বীরভূম ও বাঁকুড়ায় রপ্তানি জন্য উৎপাদন প্রকল্পের কাজ চলছে। নদীয়া জেলায় ইতিমধ্যে নিবিড় উন্নয়ন প্রকল্পের কাজ শুরু

হয়েছে এবং এই বছরের মধ্যেই ছয় শত তাঁতীকে প্রকল্পের আওতায় আনা সম্ভব হবে। তা ছাড়াও রাজ্য সরকারের প্রকল্পগুলিকেও এই সংস্থা কার্যকর করছে। জনতা শাড়ি উৎপাদনে এই সংস্থা সামিল হয়েছে।

রাজ্য সরকার ইতিমধ্যেই এই সংস্থাকে ২০ লক্ষ টাকা ঋণ মঞ্জুর করেছেন। বিভিন্ন জেলায় কর্পোরেশন ইতিমধ্যেই ১৭টি দোকান পরিচালনা করছেন এবং আগামী বৎসরের মধ্যে আরও ২৫টি নূতন দোকান খুলবার সিদ্ধান্ত করা হয়েছে।

মধুঘাট ফিলেচারের মজুত রেশন সূতো ব্যবহারের উদ্দেশ্যে কর্পোরেশন বসোয়া, সোনামুখি এবং চক ইসলামপুরে তিনটি উৎপাদন কেন্দ্র স্থাপন করেছেন। এর ফলে এই এলাকাগুলিতে তাঁত শিল্পীদের নিয়মিত কাজের ব্যবস্থা করা সম্ভব হয়েছে। ফিলেচার সূতোর মজুত সমস্যার সমাধান হয়েছে।

এ ছাড়া নূতন ধরণের নকশা এবং নূতন মানের বস্ত্রের জন্য কতকগুলি প্রকল্প বর্তমানে কার্যকর আছে। সরকারি পরিচালনাধীন বিভিন্ন সংস্থাগুলি যাতে একই দামে কাপড় বিক্রয় করতে পারে সেজন্য সংগ্রহ মূল্য এবং বিক্রয় মূল্য সম্পর্কে এক নীতি আমরা ইতিমধ্যেই গ্রহণ করেছি। এই নীতি গ্রহণের ফলে একদিকে যেমন প্রকৃত উৎপাদকদের কিছুটা বেশি উপার্জনের সুযোগ সৃষ্টি হবে তেমনই পাশাপাশি অপেক্ষাকৃত কম মূল্যে জনগণের মধ্যে কাপড় বিক্রয় করা সম্ভব হবে। এই পদ্ধতি তাঁত শিল্পীদের বাজারের সমস্যাকে কিছুটা পরিমাণে লাঘব করতে সক্ষম হবে।

সুখচরের প্রিপারেটরি এবং প্রোসেসিং কারখানাটি পুনরায় চালু করা হচ্ছে। শ্রীরামপুর কো-অপারেটিভ স্পিনিং মিলের পরিচালনার ব্যাপারে ইতিমধ্যেই উল্লেখযোগ্য উন্নতি ঘটানো হয়েছে। খুব শীঘ্রই এর সম্প্রসারণের কাজে হাত দেওয়া হবে।

গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে রেশম চাষ এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালনে সক্ষম। তুঁত চাষ বৃদ্ধির উদ্দেশ্যে এবং জীবাণুমুক্ত ডিম সরবরাহের জন্য কতকগুলি প্রকল্প বর্তমানে চালু আছে। এগুলির মধ্যে আধুনিক রিয়ারিং হাউস গঠনের সহায়তা, বর্তমান রিয়ারিং হাউসগুলির পুনর্গঠন, সেচের সুবিধা, যন্ত্রপাতি ক্রয়, নূতন তুঁত বৃক্ষ রোপণ, জীবাণুমুক্ত ডিম উৎপাদনের জন্য গৃহ নির্মাণ প্রভৃতি উল্লেখযোগ্য। পশ্চিম দিনাজপুর এবং বীরভূম জেলায় পাঁচটি নূতন সর্বার্থসাধক তুঁত খামার স্থাপনের কাজ দ্রুত এগিয়ে চলছে। জলপাইগুড়ি, বাঁকুড়া এবং বীরভূম জেলায় আরও তিনটি সর্বার্থসাধক তুঁত খামার স্থাপিত হচ্ছে। পশ্চিম দিনাজপুরের দক্ষিণ ভবানীপুরে এবং নদীয়া জেলার রানাঘাটে গ্রেনেজ ইতিমধ্যেই চালু হয়েছে। প্রান্তিক চাষীদের বিনামূল্যে তুঁত গাছের কাটিং সরবরাহের বিষয়টি আমাদের বিবেচনাধীন আছে। বিজনবাড়ি, তাগদা ও গীঁতডাবলিং এলাকায় নূতন সঞ্চয়ক কেন্দ্র ও খামার স্থাপনের কাজ প্রায় শেষ হয়েছে, অল্প দিনের মধ্যে সেগুলিতে কাজ শুরু হবে।

পঁচিশ হাজার একর জমিতে তুঁত চাষ এবং পাঁচ শত টন রেশম উৎপাদনের লক্ষ্য পূরণের জন্য নিম্নলিখিত প্রকল্প গ্রহণ করা হয়েছে : (১) পুরাতন এলাকায় ৫০টি চৌকি রিয়ারিং কেন্দ্র সহ ছয়টি সম্প্রসারণ কেন্দ্র এবং তিনটি মডেল গ্রেনেজ স্থাপিত হবে; (২) কোচবিহার, জলপাইগুড়ি এবং পশ্চিম দিনাজপুরে ছয়টি কম্পোজিট ইউনিট স্থাপিত হবে। ১৯৭৭-৭৮ সালের জন্য ৩৪টি চৌকি রিয়ারিং হাউস সহ চারটি সম্প্রসারণ কেন্দ্র, দুইটি গ্রেনেজ, দুইটি কম্পোজিট ইউনিটের কাজ শুরু করা হয়েছে। বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুর জেলায় রেশম চাষ উন্নয়নের উদ্দেশ্যে তিনটি প্রকল্প কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন। প্রতিটি প্রকল্প প্রায় ১২.৪৪ লক্ষ টাকা। এই প্রকল্পগুলি ছাটুয়া, কাশিমপুর এবং ঝাড়গ্রাম এলাকায় কার্যকর হবে। এই প্রকল্পের কাজ এগিয়ে চলেছে।

মালদহ্ জেলার মধুঘাটে ফিলেচার কারখানাটি প্রতি বৎসরই কাজের অভাবে মাসের পর মাস বন্ধ হয়ে থাকত। এই ফিলেচার কারখানাটি আবার খোলা হয়েছে এবং সারা বৎসর কারখানাটি চালু রাখবার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

তুঁত খামারে কর্মরত শ্রমিকদের কোনও মজুরির হার পূর্বে নির্দিষ্ট ছিল না। ১৯৭৭ সালের ১লা অক্টোবর থেকে সরকারি পরিচালিত তুঁত খামারে নিযুক্ত শ্রমিকদের দৈনিক মজুরি টাঃ ৮.১০ হারে নির্দিষ্ট করে দেওয়া হয়েছে। এইভাবে সরকারি পরিচালনাধীন তুঁত বাগিচা শ্রমিকদের দীর্ঘ দিনের দাবি তো পূরণ হয়েছেই উপরন্তু বে-সরকারি তুঁত বাগিচার শ্রমিকরাও যাতে অনুরূপ হারে মজুরি পেতে পারেন সেই উদ্দেশ্যে তুঁত বাগিচার শ্রমিকদের ন্যূনতম মজুরি আইনের আওতায় আনার প্রচেষ্টা চলছে।

রেশম শিল্পে শিক্ষিত কর্মীর যোগান অব্যাহত রাখার উদ্দেশ্যে বহরমপুরের বর্তমান শিক্ষণ কেন্দ্রটির সম্প্রসারণ ঘটিয়ে শিক্ষানবীসদের সংখ্যা ২০ থেকে বাড়িয়ে ৫০ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং শিক্ষানবীসদের জন্য আবাসিক ব্যবস্থা প্রবর্তন করা হয়েছে। বৈজ্ঞানিক পদ্ধতিতে তুঁত চাষের ব্যাপারে প্রশিক্ষণের জন্য কেন্দ্রীয় রেশম পর্ষদ সম্প্রসারণ কেন্দ্র খুলতে রাজি হয়েছে যার একটি কেন্দ্রের আওতায় থাকবে কয়েকটি গ্রাম।

এইসব পরিকল্পনার মাধ্যমে আমরা আশা করছি যে, অদূর ভবিষ্যতে তুঁত চাষ ও রেশম উৎপাদনে আমাদের লক্ষ্যমাত্রা পূর্ণ হবে এবং সামগ্রিক ভাবে গ্রাম বাংলায় কর্মসংস্থান ও অর্থনৈতিক পুনরুজ্জীবনে রেশম শিল্প তার যোগ্য ভূমিকাটি পালন করতে পারবে।

সমস্যা জর্জরিত পশ্চিমবাংলার জনগণের সমস্ত সমস্যার সমাধান রাজ্য সরকারের বর্তমান সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে নেই। কিন্তু সরকার যদি সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও জনগণের মধ্যে সম্পদ বন্টনের নীতিকে বলিষ্ঠ ভাবে এবং ধারাবাহিক ভাবে অনুসরণ করতে থাকে তা হলে জনগণের সব সমস্যার সমাধান না হলেও আজকের অবস্থার কিছু উন্নতি ঘটানো সম্ভব। আমরা বিশ্বাস করি যে, উপরোক্ত লক্ষ্য পূরণে রাজ্যের গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে সক্ষম। আমরা এটাও বিশ্বাস করি যে, মাননীয় সদস্যদের আন্তরিক

সহযোগিতার মাধ্যমেই উপরোক্ত লক্ষ্য সমূহ পূরণ করা সম্ভব।

এই ব্যয় বরাদ্দের বিভিন্ন পরিকল্পনা অনুসারে সমস্ত খুঁটিনাটি ১৯৭৮-৭৯ সালের সিভিল বাজেট এস্টিমেট পার্ট টু বইয়ে ১৬৬৯ থেকে ১৭২৬ পৃষ্ঠায় দেওয়া আছে।

কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিকাশের প্রচেষ্টায় মাননীয় সদস্যদের আন্তরিক সাহায্য ও সহযোগিতা কামনা করে আমি আপনার মাধ্যমে সভার সামনে ব্যয় বরাদ্দের দাবি অনুমোদনের জন্য পেশ করছি।

[4-10 — 4-20 P.M.]

**মিঃ স্পিকার :** এই ব্যয় বরাদ্দের উপর ১৮টি ছাঁটাই প্রস্তাব এসেছে। সব কয়টি নিয়মানুগ এবং যথারীতি উত্থাপিত হয়েছে বলে ধরে নেওয়া হচ্ছে।

**Shri Naba Kumar Ray :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Md. Sohrab :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Deo Prakash Rai :** Mr. Speaker, Sir, on a point of privilege. I was not present in this House for the last 4/5 days and I have come to-day and have found a Panchayat Election hand-out in Bengali circulated to us. You know, Sir, and I have to remind you, that under the Official Language Act, 1961, Bengali and Nepali are two Official Languages in West Bengal. Sir, this Panchayat Election is going to take place in Darjeeling also and Darjeeling is a part and parcel of West Bengal. Then why this has been published in Bengali, Sir ? Why this hand-out in Bengali ? I want to bring to the notice of the House that I don't want to be digraced and humiliated because the other day also the Minister presented the Budget in Bengali.

Why this hand-out has been printed in Bengali only ? Do you think that Panchayat Election is taking place in Bengali speaking areas

only ?

**Mr. Speaker :** Nobody will reply to you immediately. You have raised your point and this will be sent to the Minister concerned.

**Shri Deo Prakash Rai :** I want the reply to my point now. I have seen so many Speakers like you. I am the seniormost member here. I know the system. I want to know why this hand-out has been printed in Bengali. The Panchayat Election will be held in Nepali speaking areas also.

**শ্রী অতীশচন্দ্র সিংহ :** স্যার, উনি বললেন, I have seen so many Speakers like you; একথা উনি কখনই বলতে পারেন না।

**Mr. Speaker :** Please note that you should not speak in this way.

**Shri Deo Prakash Rai :** Please teach me how I should speak.

**Mr. Speaker :** You have raised your point. Nobody will reply to you. So please be seated.

**Shri Deo Prakash Rai :** I shall not sit down.

**श्रीमती रेनुलीना सुब्बा :** स्पिकर महोदय, मेरी पार्टी के नेता श्री देव प्रकाश राय ने जो प्रस्ताव अभी उपस्थित किया हैं, मैं उसका समर्थन करती हूँ। पंचायत एलेक्शन कोई वेस्ट बंगाल के प्लेन एरिया में हो नहीं, वल्कि हिल एरिया में भी हो रहा हैं। हमारे नैपाली भाषा में भी एक्ट पास हुआ हैं। इसलिए यह जरुर होना चाहिए। हमारी पार्टी के लीडर ने जो डिफिकल्टी की वात कही हैं, मैं उसका समर्थन करती हूँ।

**Mr. Speaker :** You have drawn your attention to the matter. There is no system to reply immediately.

**Shri Deo Prakash Rai :** Sir, I want the reply from the Minister.

**Mr. Speaker :** The Minister may reply to you now or may not reply. That is up to the Minister. Please be seated.

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে পয়েন্ট তুলেছেন সেই পয়েন্টে আমি আপনার মাধ্যমে হাউসকে জানাচ্ছি যে, মন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃতা দিয়েছেন তার ইংরাজি অনুলিপি প্রত্যেকের টেবিলে দেওয়া হয়েছে। আর এখন পঞ্চায়েত নিয়ে এখানে

আলোচনা হচ্ছে না, সুতরাং পঞ্চায়েত বিষয়ে এখন এখানে আলোচনা হয় কি করে?

**Shri Deo Prakash Rai :** I want the reply to the point that I have rasied.

**Mr. Speaker :** Nobody can reply now. You must give some time. Papers are distributed in the House for circulation to the members. You have drawn the attention of the House and it will be communicated to the Minister concerned. You can meet the Minister in regard to your point.

**Shri Deo Prakash Rsi :** Besides I find that there are some legal lacunae and as a result Panchayat Election may be null and void.

**Mr. Speaker :** Please be seated. You have already drawn attention of this House.

[4-20 — 4-30 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ মৎস্যজীবীদের পক্ষ থেকে কয়েক সহস্র মৎস্যজীবী মানুষ বিধানসভায় অভিযান করেছেন। পুলিশ তাদের আটকে দিয়েছেন। মন্ত্রিসভার সদস্যদের মধ্য থেকে কেউ গিয়ে এই মৎস্যজীবী মানুষের দুঃখের কথা শোনেন এবং তাদের বক্তব্য শোনেন তার জন্য আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিনয় ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রীর বক্তব্য শুনলাম। তাঁর বক্তব্যের ভিতর দেখলাম কোনও ইন্ডিকেশন নেই এবং টার্গেট ফিকসেশনের কোনও উল্লেখ নেই। কতকগুলি বিক্ষিপ্ত কুটির শিল্পের এবং ক্ষুদ্র শিল্পের নাম করা হয়েছে। কিভাবে কত টাকা ব্যয় হয়েছে এবং তার দূরবস্থার কথা এবং কিভাবে তার সমাধান করা যায় সেটা উল্লেখ করা হয়েছে। সেইজন্য সর্বপ্রথম, যখন এর ভিতরে ইন্ডিকেশন দেখতে পাচ্ছি না এবং যখন টারগেট ফিকসেশন দেখতে পাচ্ছি না তখন আমি সর্ব ভারতীয় ভিত্তিতে কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্পের পরিস্থিতি সম্বন্ধে দু একটি কথা বলে আমি বাজেটের উপর আলোচনা আরম্ভ করছি। আপনারা জানেন যে, ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্পের কারণ হচ্ছে, উদ্দেশ্য হচ্ছে যাতে আর্থিক ক্ষমতা কেন্দ্রীভূত না হয় যাতে সমস্ত অঞ্চলে সমানভাবে ডেভেলপ হতে পারে এই আর্থিক ক্ষমতা দিয়ে। আর দ্বিতীয় হচ্ছে যাতে কর্মসংস্থান হয়। সেন্ট্রাল গভর্নমেন্টের কুটির শিল্প সম্বন্ধে যদি আলোচনা করা যায় তাহলে দেখবেন তার অগ্রগতি খুব ভাল না হলেও একটা টারগেট বেছে নিয়েছে কিম্বা বেছে নেবার পরিকল্পনা করেছেন। আমি সেই স্ট্যাটিস্টিকস আপনাদের সামনে তুলে ধরছি।

| (১) | (২) | (৩) | (৪) | (৫) |
|---|---|---|---|---|
| ইয়ার | নং অফ ইউনিটস (লাকস) | ফিক্সড ক্যাপিট্যাল (কোর্স) | গ্রস আউটপুট (কোর্স) | এমপ্লয়মেন্ট (লাকস) |
| ১৯৬১ | ০.৩৬ | ১৬৬.০৩ | ৮৭৫.৭০ | ১০.০৪ |
| ১৯৬৫ | ১.০৫ | ২৪৭.০১ | ১৪৫২.৭৮ | ১১.৭৭ |
| ১৯৭০ | ২.৩৮ | এন.এ | এন.এ | এন.এ |
| ১৯৭২ | ৩.১৯ | ৭৬৮.০০ | ২৯০০.০০ | ৪১.৪০ |
| ১৯৭৩ | ৪.০০ | ৮১৪.০০ | এন.এ | ৪৫.০০ |
| ১৯৭৬ | ৫.০০ | ১৫০০.০০ | ৫৭০০.০০ | ৫৫.০০ |

এই ৬ হাজার কোটি টাকার উপর মাল তারা বিদেশে পাঠিয়েছেন। ৬ হাজার কোটি টাকা প্ল্যানিং কমিশন টারগেট ফিকসেশন করেছেন এবং টারগেট ফিকসেশন হচ্ছে ৩৭ হাজার কোটি টাকা গ্রস আউটপুট। এতে তিন মিলিয়ন লোকের চাকরি হবে ২২ হাজার কোটি টাকা নিয়োজিত হবে।

এবার আমি পশ্চিমবঙ্গের বাজেটের উপর দু একটি কথা বলছি। আমার মনে হয় অত্যন্ত অবাস্তব, অসংলগ্ন, এবং অবৈজ্ঞানিক ভাবে এই বাজেট তৈরি হয়েছে। সর্ব প্রথম আমাদের মনে রাখতে হবে স্মল স্কেল ইন্ডাস্ট্রিস আমাদের দেশে পশ্চিমবঙ্গে যে মাথা পিছু কনজামশন, ব্যক্তিগত কনজামশন, তা হচ্ছে ৮০ পার্সেন্ট। অর্থাৎ কিনা এখানকার মিডিয়াম বিগ ইন্ডাস্ট্রিস স্মল স্কেল ইন্ডাস্ট্রিসকে কোনও সহযোগিতা করছে না, এবং তার জন্য স্মল স্কেল ইন্ডাস্ট্রিস এবং কটেজ ইন্ডাস্ট্রিস এখানে পাত্তা পাচ্ছে না। তার একটা স্ট্যাটিস্টিক্স, পৃথিবীব্যাপী স্ট্যাটিস্টিক্স, আপনাদের কাছে তুলে ধরছি। পশ্চিমবঙ্গের একটা অবস্থা, তার আগে পশ্চিমবঙ্গ কি সে সম্বন্ধে একটা ধারণা থাকা দরকার। এখানে মাথা পিছু ৮২ পার্সেন্ট কটেজ ইন্ডাস্ট্রিসে তৈরি হয়। মাথা পিছু কনজামশন অর্থাৎ বিভিন্ন ইন্ডাস্ট্রি তা গ্রহণ করে না বা ইন্ডাস্ট্রিতে গিয়ে পৌছায় না। এর একমাত্র কারণ হচ্ছে বিগ ইন্ডাস্ট্রির পক্ষে অসহযোগিতা। আর পশ্চিমবঙ্গ হচ্ছে — পশ্চিমবঙ্গের এরিয়া হচ্ছে আড়াই পার্সেন্ট। পপুলেশন হচ্ছে ৮ পার্সেন্ট এবং পশ্চিমবঙ্গ থেকে বিদেশে যেসব জিনিস রপ্তানি হয় তার সবচেয়ে বেশি কলকাতা পোর্ট দিয়ে যায়। পশ্চিমবঙ্গের এইরকম অবস্থা সত্ত্বেও পশ্চিমবঙ্গে কুটির শিল্প এবং স্মল স্কেল ইন্ডাস্ট্রিস অ্যান্ড কটেজ ইন্ডাস্ট্রিস এর কোনও উন্নতি হয় নি এবং এখানে সমীক্ষা করে দেখা গেছে ব্যাঙ্ক এবং ফিনান্স ইনস্টিটিউট এ পর্যন্ত যত টাকা সমস্ত পশ্চিমবঙ্গকে দিচ্ছে অর্থাৎ আজ পর্যন্ত যত লোন দেওয়া হয়েছে তাতে পশ্চিমবঙ্গ পাচ্ছে ৯০০ কোটি টাকা। এই ৯০০ কোটি টাকা মানে ৫ পার্সেন্ট অফ টোটাল লোন গিভন বাই দি গভর্নমেন্ট অফ ইন্ডিয়া। এর থেকে এই যে ফাইভ পার্সেন্ট লোন গট গিভন অফ ওয়েস্ট বেঙ্গল তার থেকে ফাইভ পার্সেন্ট মাত্র পাচ্ছে স্মল স্কেল ইন্ডাস্ট্রিস অ্যান্ড কটেজ ইন্ডাস্ট্রিস। তাতে দেখা

যায় এরা পাচ্ছে মাত্র ৯০ কোটি টাকা এবং আমাদের এখানে এন্টারপ্রেনার্স তাদের টাকা এবং এই লোনের টাকা সর্বসাকুল্যে আমরা দেখতে পাচ্ছি ১০০ কোটি টাকার মতো। আমাদের এখানে ১৪ হাজার ইউনিট কাজ করছে। আমাদের গ্রস আউটপুট ২৫০ কোটি টাকা। আমরা ডাইরেক্ট অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছি লোককে ১ লাখ ৮৫ হাজার মতো, এবং আমাদের কমার্শিয়াল প্রোটেনশিয়ালিটি আমাদের পপুলেশন আমাদের আনএমপ্লয়মেন্ট সমস্ত বিশ্লেষণ করে আমাদের টারগেট ধার্য করছে। এমন ভাবে বিশ্বের অন্যান্য দেশে যে ভাবে টারগেট ধরা হয় সেই ভাবে টারগেট ফিক্সেশন করতে হবে। কিভাবে একজেমশন, জি. এন. পি. তাদের কি রিলেশন, কি ভাবে টারগেট ফিকসেশন হয় তার সম্বন্ধে একটা স্ট্যাটিস্টিক্স তুলে ধরব। জাপানে জি. এন. পি. পার্সেন্ট অফ প্রাইসিং এন প্রোডাক্ট ইন আদার ইন্ডাস্ট্রিস। আমি একটু আগে বলছিলাম যে আমাদের দেশে যে ব্যক্তিগত কনজামশন স্মল স্কেল ইন্ডাস্ট্রি সমস্ত জিনিস ব্যবহার হয়। ৮২ পার্সেন্ট তাতে হচ্ছে কি এন প্রোটানশিয়ালিটি যেটা হয় বিগ ইন্ডাস্ট্রি এন প্রোডাক্ট এর ভিতর আমাদের স্মল স্কেল ইন্ডাস্ট্রিস অ্যান্ড কটেজ ইন্ডাস্ট্রিস এর মাল সেখানে সরবরাহ হয় জাপানে ৮০ পার্সেন্ট একজেমশন হয়। এ বিষয়ে আমি অন্যান্য রাষ্ট্রের ফিগার দিচ্ছি।

[4-30 — 4-40 P.M.]

ইউ. কে. - ৫৫ পার্সেন্ট, জি. এন. পি. - ৬০ পার্সেন্ট, ২৮ পার্সেন্ট হচ্ছে এন-প্রোডাক্টস, ওয়েস্ট জার্মানি ৬০, ৫০, ২৫, ইউ. এস. এস. আর. ৩০, ৩৫, ২৮, ইউ. এস. এ. - ৪০, ৪২, ইসরাইল - ৬৮, ৬৭, ৭২, যুগোশ্লোভিয়া - ৮০, ৫০, ৭৫, ইন্ডিয়া - ৩০, ৩৩, ২০, ওয়েস্ট বেঙ্গল - ৭, ১০, ৭৮ তাহলেই বুঝতে পারছেন ফিগার থেকে যদি ফ্যাক্ট বার করতে হয় তাহলে দেখবেন আমরা নন স্টাটার পজিশনে আছি। সুতরাং আমাদের আবার নূতন ভাবে কুটির শিল্প আরম্ভ করতে হবে। এই কথা ঠিক যে অনেক অসুবিধা আছে। কিন্তু ডিপার্টমেন্ট, ডাইরেক্টরেট, এবং ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনগুলো একেবারে ভেঙ্গে পড়েছে। [illegible] গুডস এর ব্যাপারে কোনও বড় ইন্ডাস্ট্রি - ছোট ইন্ডাস্ট্রির সঙ্গে কো-অপরেট করে না এবং ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনগুলি স্টেপ মাদারলি ব্যবহার করেছে। অনেকে বক্রোক্তি করে বলেন বাংলা দেশের তরুণ যুবকরা শ্রম বিমুখ। এটা কিছুটা হয়ত ঠিক হতে পারে কিন্তু এর অনেক কারণ আছে। এই প্রসঙ্গে গোর্কির একটা কথা মনে পড়ে যে লেনিন যখন দেখলেন লুমপেন্ট প[illegible]রা বড় বড় কথা বলে কোনও কাজ করে না, স্কুলে গিয়ে মেয়েদের রেপ করে। তখন গোর্কি তাদের বলেছিলেন এদের পিটিয়ে তৈরি করতে হবে। টারগেট ফিকসেশনের কথায় বলছি যে আড়াই হাজার টাকায় আমরা একটা কর্মসংস্থান করতে পারি। যদি টার্গেট ৪৫০ কোটি টাকা হয় তাহলে পার ক্যাপিটল ১০০ টাকা খরচ হবে এবং সঙ্গে সঙ্গে ৮ লক্ষ লোকের বেকার সমস্যা সমাধান হবে। কথা হচ্ছে এই টাকা কোথা থেকে আসবে? সরকার যদি গ্যারান্টার না হন তাহলে গ্যারান্টার কর্পোরেশন করে সরকারকে দায়িত্ব নিতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা ইনফরমেশন

দিতে চাই। সেটা হল যে, আমি বাইরে থেকে একটা চিঠি পেলাম তাতে দেখছি যাদবপুরের কংগ্রেস অফিস সি. পি. এম.-রা দখল করে নিয়েছেন। ওরা একটা মুখ্যমন্ত্রীর কাছে দরখাস্ত করায় উনি পুলিশ অ্যাক্সান নেন। কিন্তু আবার সি. পি. এম.-এর লোকেরা তালা ভেঙ্গে ঘরে ঢুকেছে এবং খুন জখম করেছে। এর প্রতিকার চাই।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে প্রতিদিন আমাদের এখানে বসে বসে অবৈধ ভাঁওতাবাজ মন্ত্রীদের বক্তৃতা শুনতে হচ্ছে। আমি বলতে চাই মাত্র ৭ কোটি টাকা নিয়ে ভাঁওতাবাজ বক্তৃতা দিয়ে বাংলা দেশের চিত্ত জয় করতে পারবেন না। পশ্চিমবঙ্গ জনবহুল রাজ্য। এই রাজ্যের ক্রমবর্দ্ধমান জনসংখ্যা — ৭৬ ভাগের বেশি মানুষ গ্রাম বাংলায় বাস করে। এদের মধ্যে শতকরা ৮০ ভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল। জনসংখ্যার অনুপাত-এ জমি বৃদ্ধি পাচ্ছে না। এর ফলে বিভিন্ন সমস্যা বেড়েই চলেছে। পশ্চিমবাংলার বেকারি আর্থিক ও অন্যান্য সমস্যার যদি মোকাবিলা করতে হয় তাহলে কুটির শিল্পের উপর গুরুত্ব দিতে হবে ঐ বিষয়ে কোনও সন্দেহ নেই। তাই সরকারের উচিত সারা পশ্চিমবাংলায় পর্যবেক্ষক দল নিয়োগ করে দেখা যে কোন এলাকায় কি ধরণের শিল্প প্রতিষ্ঠা করতে পারা যায়। এই শিল্প স্থাপনগুলি বৈজ্ঞানিক ভিত্তিতে করতে হবে এবং যে সমস্ত শিল্প আছে সেগুলিকে আধুনিকরণ করতে হবে। এই পদ্ধতিতে শিল্প চালাতে গেলে যে জিনিস দরকার সেগুলি কোথায়? জ্যোতি রাজ্যে জ্যোতি হীন হয়ে গেছে।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য অবৈধ মন্ত্রিসভা বলে যে অ্যাড্রেস করলেন সেটা ঠিক কিনা সে সম্পর্কে আপনার রুলিং চাই।

**Mr. Deputy Speaker :** This is not point of order.

**শ্রী হবিবুর রহমান :** এই মন্ত্রিসভা ভাঁওতাবাজ অবৈধ বলেছি — হাজার বার বলব।

[4-40 — 4-50 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলে যে সমস্ত শিল্প রয়েছে সেই শিল্প চালাতে গেলে রাত্রি বেলায় কেরোসিনের দরকার। কিন্তু অত্যন্ত দুঃখের কথা এই সরকার কেরোসিন সরবরাহ করতে অপারগ। এঁরা যা কোরোসিন দিচ্ছেন তাতে মাথায় ফোঁটা দেওয়া যেতে পারে কিন্তু গ্রামের শিল্পীরা হ্যারিকেন জ্বেলে প্রদীপ জ্বেলে শিল্প চালাতে পারে না। কেরোসিন তেলের যোগান দেবার যোগ্যতাও আপনাদের নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে আমাকে আলোচনা করতে হচ্ছে যে একদিন মুর্শিদাবাদের সিল্ক বিশ্বের দরবারে শ্রেষ্ঠ অবদান হিসাবে স্বীকৃত ছিল। সেই শিল্প আজকে বিপন্ন, দুর্দশাগ্রস্ত, সিল্ক শিল্পীরা আজ শোষণে জর্জরিত। মুর্শিদাবাদের সিল্ক, মির্জাপুরের শাড়ি ভারতবর্ষের বাইরে সরবরাহ করে তৎকালীন ভারত সরকার গর্ব অনুভব করেছিলেন, বিশ্বের দরবারে সেই শিল্পকে সুপ্রতিষ্ঠিত করেছিলেন। সেই শিল্প আজ বিপন্ন, সেই শিল্প সম্পর্কে বিস্তারিত কোনও বক্তব্য এই বাজেটে নেই। বিগত

কংগ্রেস সরকার এই শিল্পকে পুনরুজ্জীবিত করবার জন্য, এই শিল্পীদের রক্ষা করার জন্য একটা ইনসেন্টিভ স্কীম গ্রহণ করেছিলেন, এই স্কীমের মাধ্যমে দক্ষ শিল্পীদের প্রকৃত মজুরি দিতে সক্ষম হয়েছিলেন, তাদের উৎপাদিত কাপড় বিদেশে সরবরাহ করে পশ্চিমবঙ্গের তথা ভারতবর্ষের হারানো ঐতিহ্যকে পুনরুজ্জীবিত করেছিলেন। তিনি বলেছেন সেটাকে প্রসারিত করা হয়েছে। কিন্তু আমার কেন্দ্র জঙ্গীপুরের মির্জাপুর পিয়ারাপুরের কিছু দক্ষ শিল্পীকে এই স্কীমে সিলেক্ট করা হয়েছিল, আজ পর্যন্ত তারা ওয়ার্ক অর্ডার পেল না। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারটা অনুধাবন করার জন্য অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবার তাঁত শিল্পের কথায় আসছি। এই তাঁত শিল্পের উপর পশ্চিমবঙ্গের একটা বিরাট অংশ নির্ভর করছে। এই তাঁত শিল্পের অবস্থা একই রকম। জঙ্গীপুর মিউনিসিপ্যালিটিতে ৩ হাজার তাঁত শিল্পী আছে, জঙ্গীপুর মহকুমায় ৬ হাজার তাঁত শিল্পী আছে। এই তাঁত শিল্পীরা নির্ধারিত মূল্যে সূতা পাচ্ছে না। সূতা সরবরাহ করতে এই সরকার ব্যর্থ হয়েছেন। তাদের উৎপাদিত কাপড় বাজারে বিক্রি হচ্ছে না। তাই তাঁত শিল্পীরা আজ মরণের সঙ্গে লড়াই করছে। এই বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রস্তাব রাখছি। কাশীমবাজারে যে বি. টি. মিল রয়েছে সেখানে ৩০ কে. ডি.-র নিচে সূতা তৈরি হয় না। অথচ মুর্শিদাবাদে যে সমস্ত তাঁত শিল্পী রয়েছে তাদের ২০ কে. ডি. থেকে ২৬ কে. ডি. মানের বেশি সূতা ব্যবহৃত হয় না। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব কাশীমবাজার বি. টি. মিল যাতে ২০ কে. ডি. থেকে ২৬ কে. ডি. মানের সূতা তৈরি করে সেটা তিনি যেন দেখেন। কাশীমবাজার বি. টি. মিল ২০ কে. ডি. থেকে ২৬ কে. ডি. মানের সূতা তৈরি করলে তবে মুর্শিদাবাদের তাঁত শিল্পকে বাঁচাতে পারবেন। এটা তিনি যেন বিশেষ গুরুত্ব দিয়ে দেখেন। ১৯৭৫-৭৬ সালে সূতার দাম ৭২ টাকা বান্ডিল ছিল, এদের কেরামতিতে সেই সূতার দাম ১১২ টাকা বান্ডিল হয়েছে। তাই আপনার মাধ্যমে বলি জঙ্গীপুরে একটা নির্ধারিত মূল্যে সূতার দোকান করুন। এই মহকুমায় যেখানে যেখানে তাঁত শিল্প আছে সেখানে একটা করে নির্ধারিত মূল্যে সূতার দোকান করা হোক। আর একটা কথা হচ্ছে মুর্শিদাবাদের প্রত্যেকটি মহকুমাতে সূতা রঙ করার জন্য একটা সেন্টার তৈরি করুন। এটা করলে সূতা রঙ করার জন্য তাঁত শিল্পীদের যে পরিবহন খরচ হয় সেই খরচের হাত থেকে তাঁরা বাঁচবেন। আর একটা কথা হচ্ছে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গর্ব সহকারে ঘোষণা করলেন যে যাঁরা হাজার টাকা রোজগার করেন তাঁদের পূজার বাজারে ১০০ টাকা করে এক্সগ্র্যাসিয়া দিয়েছেন। কিন্তু যে সমস্ত ক্ষুদ্র কুটির শিল্পী রয়েছেন আপনি কি তাঁদের কথা একবারও ভেবেছেন? এই দুর্মূল্যের বাজারে তাদের কি এক পয়সা দেবার কথা চিন্তা করেছেন? আপনি কি বলতে পারেন আপনার দপ্তর সেই শিল্পীদের ন্যায্য দরে সূতা দেবার ব্যবস্থা করেছেন? আপনি তাদের কাজ দিতে পারছেন না, সূতা সরবরাহ করতে পারছেন না, সেই শিল্পীদের বাঁচাবার জন্য এক টাকা অনুদান দেওয়ার চেষ্টা করেন নি। সেই শিল্পীদের বাঁচাবার জন্য কোনও ব্যবস্থা করেন নি। তাদের জন্য একটা বিকল্প ব্যবস্থাও আপনারা ভাবেন নি। আজকে নিজেদের কর্মচারিদের বাঁচাবার জন্য অনুদান দেবেন, রিলিফ দেবেন। আর যেখানে লক্ষ লক্ষ শিল্পীরা না খেয়ে মরছে, তাদের কোনও জি. আর. দেবার ব্যবস্থা নেই, কোনও অনুদানের ব্যবস্থা নেই, কোনও বিকল্প কাজের ব্যবস্থা নেই। এই অব্যবস্থা নিয়ে আপনারা গর্ব বোধ করতে পারেন, এই গর্ব বোধ করার কোনও মৌলিক অধিকার আপনাদের আজকে

নেই। বিগত সরকার একটা অ্যাডিশন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম চালু করেছিলেন, সেটা এখনও চালু আছে, কিন্তু তার একটা ত্রুটি আছে। অ্যাডিশন্যাল এমপ্লয়মেন্ট স্কীমের প্রজেক্ট অফিসার তিনি একটা রেজিস্ট্রেশন দিয়ে ব্যাঙ্কের অনুমোদনের জন্য পাঠিয়ে দিলেই, তার দপ্তরের কর্তব্য সব শেষ হয়ে গেল, সেখানে ব্যাঙ্কে নানা রকম ফ্যাকড়া রয়েছে। তারপর যে ইলেক্ট্রিফিকেশন, যোগাযোগ, জলের ব্যবস্থা, এই সমস্ত যে নানাবিধ বিষয় রয়েছে, এইগুলো করতে উদ্যোক্তাদের নানা অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। সুতরাং স্কীম অনুযায়ী তারা সেটাকে বাস্তবায়িত করতে পারছে না। তাই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে প্রস্তাব রাখছি, যদিও তিনি ইঙ্গিত রেখেছেন, এই বিষয়ে এমন একটা কমিটি করুন যে কমিটিতে দলীয় রাজনীতি থাকবে না, গুজরাট এবং মহারাষ্ট্রের মতো এমন একটা কমিটি করুন যে কমিটির মধ্যে কোনও দলীয় রাজনীতি থাকবে না। একটা ইন্ডাস্ট্রি স্থাপন করতে গেলে যে সমস্ত দপ্তরের দরকার, সেই সমস্ত দপ্তরের বিশেষজ্ঞদের নিয়ে একটা কমিটি তৈরি করুন, এবং তার মাধ্যমে কাজ করুন তাহলেই এই স্কীমটি সাফল্যমন্ডিত হবে। এইগুলো যদি করতে পারেন তাহলেই কিছুটা শিল্পের প্রসার ঘটবে এবং গ্রামের হাজার হাজার বেকার ছেলেরা তাদের বেকারত্ব ঘোঁচাবার জন্য তারা শিল্পকে গ্রহণ করবেন। এই কথা বলে আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে বর্তমানে এই ভাঁওতা বাজ বক্তৃতা যা মন্ত্রী মহাশয় এখানে রেখেছেন তাকে সমর্থন জানাতে পারছি না, বাজেটকে সমর্থন করতে পারছি না।

[4-50 — 5-00 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, আই রাইস অন এ পয়েন্ট অব অর্ডার। আজকে যে পেপার সার্কুলেট করা হয়েছে সেই বাঞ্চ-এর মধ্যে ইট হ্যাজ কাম টু আওয়ার নোটিশ যে, আপনি একটা সর্ট নোটিশ কোয়েশ্চেন দিয়েছেন যার অ্যান্সার কালকে হবে।

I draw your attention to rule 48 of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

এখানে আছে —

Questions which have not been disallowed shall be entered in the list of questions for the day for oral or written answer, as the case may be, in accordance with the orders of the Speaker.

আপনি যে কোয়েশ্চেন সার্কুলেট করেছেন সর্ট নোটিশ বলে সেই কোয়েশ্চেনটা কালকে অ্যানসারেবেল। এটা হচ্ছে বুলেটিন পার্ট টু। আমি রুল ফর্টি এইটে মনে করছি ইউ হ্যাভ টেকেন কগনিজেন্স অব রুল ফর্টি এইট। এগেন, যেহেতু ইট ইজ সর্ট নোটিশ কোয়েশ্চেন আই ইনভাইট ইওর অ্যাটেনশন টু রুল ফিফটি সেভেন।

Character of admission has been clearly defined in our rule 57 (1) and (2) ... question regarding short-notice question 2076 by Shri Ashoke Kumar Bose... "Regarding stay of an ex-Deputy Minister at S. E. B.

Dak Bungalow at Kurseong (which was due for answer on the 17th March - vide item 286 of Bulletin part II, March 15, 1978) will be taken up for answer on 22nd March...

স্যার, এই যে কোয়েশ্চেন টেবেল হয়েছে তাতে দেখছি ইট প্রমটেড ইউ টু অ্যাডমিট দিস কোয়েশ্চেন অন সেভেনটিন্থ। ফ্রম দি ন্যাচার অব দি কোয়েশ্চেন আমি দেখছি ইট ইজ নট এ কোয়েশ্চেন অব পাবলিক ইম্পট্যান্স অ্যাট অল এবং ফ্রম দি ভেরি নেচার অব দি কোয়েশ্চেন ইট ভায়ালেটস দি স্পিরিট অব রুল ৫৭ (১) অ্যান্ড (২) আমি মনে করি ইউ আর দি অথরিটি টু অ্যাডমিট অর ডিনাই এ কোয়েশ্চেন। তারপর, সর্ট নোটিশ কোয়েশ্চেন একটা অতিরিক্ত প্রভিসন রয়েছে কনসেন্ট অব দি মিনিস্টার ইজ নেসেসারি এবং ফ্রম দি চেয়ার ইওর ডিসিসন ইজ অ্যাবসোলিউটলি নিউট্রাল অ্যান্ড ইম্পার্টিয়াল। আমি মনে করি —

The nature and from the information it is not valid to be treated as short notice question even if the Minister agrees to reply.

আই ইনভাইট ইওর অ্যাটেনশন টু রুল ৫৭ (১)। এখানে আছে,

A question relating to a matter of public importance may be asked with notice shorter than 12 clear days and if the Speaker is of opinion that the question is of an urgent character he may direct that an enquiry be made from the Minister concerned if he is in a position to reply and, if so, on what date.

তারপর আছে, —

If the speaker is of opinion that the question is of an urgent character he may direct that an enquiry be made from the Minister concerned if he is in a position to reply and, if so, on what date.

তারপর নাম্বার টু হচ্ছে, —

If the Minister concerned agrees to reply, such question shall be answered on a day to be indicated by him and shall be called immediately after the questions which have appeared on the list of questions for oral answer have been disposed of.

কাজেই আমি মনে করি এই দুটোই ভায়লেট করা হয়েছে ফ্রম দি ভেরি ন্যাচার দ্যাট হ্যাজ বিন লেইড ডাউন ইন বুলেটিন পার্ট টু। নেক্সট আই ইনভাইট ইওর অ্যাটেনশন টু রুল ফর্টি থ্রি, সাব সেকশন সেভেন। এখানে রয়েছে —

It shall relate to a matter which is not primarily the concern of the State Government.

কাজেই এই এস. ই. বি. বাংলো সম্বন্ধে যে কোয়েশ্চেন দেওয়া হয়েছে তাতে আমি মনে করি দি ইনটেনশন অব দি কোয়েশ্চেন ইজ ম্যালিসাস আপনি রুল ফর্টি থ্রি, সাব

সেকশন সেভেনটা দেখুন। সমস্ত ব্যাপারটা যা দাঁড়িয়েছে তাতে দেখছি রুল ফর্টি এইট অ্যান্ড রুল ৫৭ (১) অ্যান্ড (২) হ্যাভ বিন ভায়লেটেড। নেক্সট আমি মনে করি এই জাতীয় কোয়েশ্চেনের উদ্দেশ্য হচ্ছে

Just to malign the opposition.

যেহেতু এক্স ডেপুটি মিনিস্টার আমাদের কংগ্রেস দলের সেইজন্য এই কোয়েশ্চেন এইভাবে করা হয়েছে।

If you allow such malicious and motivated question, then the very spirit of rule, 57 (1) and (2), rule 48 and rule 43 are all violated.

স্যার, আমি মনে করি —

You are the custodian of the rights and privileges of the members, and the opposition desires.

**শ্রী ডেপুটি স্পিকার :** ব্যাপারটা হচ্ছে এই ইস্যুটা রিলেটস টু অ্যান এক্স — ডেপুটি মিনিস্টার কাজেই এটা নিশ্চয়ই একটা মারাত্মক ব্যাপার এটা আপনার জানা উচিত। অরিজিন্যালি ডেট ফিক্সড হয়েছিল ফর রিপ্লাই সেভেনটিন্থ অব দিস মান্থ। কিন্তু সেদিন কোনও কোয়েশ্চেনের অ্যানসার হয় নি এবং সেইজন্য এগেন এটা প্লেশ করা হয়েছে টুয়ান্টি সেকেন্ড অব দিস মান্থ। স্পিকার মহাশয় এটা রাইটলি করেছেন এবং টুয়ান্টি সেকেন্ড ডেট ফিক্স করেছেন।

**Dr. Zainal Abedin :** Sir, about violation of rule 57 ?

**Mr. Deputy Speaker :** So far as this rule is concerned the decision of the Speaker is final.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট পেশ করলেন, সেই বই পড়তে পড়তে আমার মনে হল তিনি খুব নিরীহ বক্তব্য রেখেছেন এর মধ্যে। এর মধ্যে তিনটি বিশেষত্ব আমি লক্ষ্য করলাম, এক নম্বর হচ্ছে — অন্যান্য মন্ত্রী মহাশয়রা চিরাচরিত ভাবে যে রকম ভাবে পূর্বতন কংগ্রেস সরকারকে কটাক্ষপাত এবং গালাগালি না দিয়ে শুরু করতে পারেন নি, এই বাজেটে দেখলাম, সেটি নেই। দ্বিতীয় আর একটি বিষয় লক্ষ্য করলাম যে মোটামুটি ভাবে বিগত সরকার এই দপ্তরের যে সমস্ত কাজ হাতে নিয়েছিলেন, সেই সব কাজগুলি তিনি করবার জন্য একটা ফিরিস্তি দিয়েছেন। তৃতীয় নম্বর হচ্ছে — এই দপ্তরে আপনি জানেন যে বহু রকমের শিল্প আছে, খুব ছোট থেকে আরম্ভ করে মাঝারি, বড় নানা রকম শিল্প আছে, মাননীয় মন্ত্রী মহাশয় তার কোনটাকেই ছাড়াতে রাজী নন। এখানে তিনি তাঁর বক্তব্যে বলেছেন যে মাদুর শিল্প থেকে ছোবড়া শিল্প, সব করা দরকার। এটা খারাপ বলেছেন, এটা আমি বলছি না কিন্তু তাঁর দৃষ্টিভঙ্গি থেকে বুঝতে পারলাম না যে তিনি কোন শিল্পের উপর

গুরুত্ব দিচ্ছেন। এই যে সাত কোটি চার লক্ষ আটানব্বই হাজার টাকা তিনি চেয়েছেন, এই টাকা দিয়ে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র এবং কুটির শিল্পের পরিবর্তন তিনি করতে পারবেন না, কিন্তু তার মধ্যে তিনি যদি নম নম করে এক বিন্দু গঙ্গা জল সব শিল্পের উপর ছিটিয়ে দেন, তাহলে সেই শিল্পের অবস্থার কোনও পরিবর্তন হবে আমি মনে করি না। এখন ব্যাপার হচ্ছে এটা খুব দুঃখের কথা এই কারবারের কথা বলছি না, আমরাও এই সম্বন্ধে আলোচনা করেছি এবং আমরা মুখে যদিও বা বলি বেকার সমস্যার সমাধান চাকরি দিয়ে হবে না, তাদের স্বনির্ভরতা প্রকল্পে নিয়ে যেতে হবে, যারা চিরাচরিত ভাবে বংশ পরম্পরায় ক্ষুদ্র শিল্পে নিযুক্ত আছেন, তাদের সেই শিল্পগুলি যাতে মার না খায় বন্ধ না হয়, নূতন করে পশ্চিম বাংলার বেকার সৃষ্টি না হয়, তার জন্য ক্ষুদ্র এবং কুটির শিল্পে এবং গ্রামীণ শিল্পে বিশেষ জোর দিতে হবে। আমি আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করেছি সমগ্র প্ল্যান বাজেটে যে টাকা আছে, তার অত্যন্ত একটা নগন্য অংশ আমাদের সময় যা ছিল শতকরা ৬ শতাংশ, এখনও সেটাই বজায় রয়েছে। এই সরকার আসার পর মুখে যতই বড় বড় কথা বলুন না কেন যে আমরা বেকার সমস্যা সমাধানের জন্য কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্পের উপর জোর দেব, যাতে দেশের অবস্থার উন্নতি হয় তার জন্য চেষ্টা করব কিন্তু তার কোনও নিদর্শন মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটের মধ্যে দেখতে পেলাম না। আমার যতদূর মনে হল সমগ্র প্ল্যান বাজেটের সেই ৬ শতাংশ থেকে গেছে, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের জন্যে তার থেকে কোনও বৃদ্ধি করা হয় নি, এবং এটা আপনারা নিশ্চয়ই সকলে স্বীকার করবেন এত কম টাকা দিয়ে পশ্চিমবাংলার মতো সমস্যা সঙ্কুল একটা প্রদেশে বেকারদের কুটির শিল্পে, ক্ষুদ্র শিল্পে যারা নিযুক্ত আছে, তাদের সমস্যা সমাধান করা একেবার অসম্ভব। কাজেই আমার মনে হয়, যেটুকু টাকা তিনি মাননীয় অর্থমন্ত্রী অশোক মিত্র মহাশয়ের কাছ থেকে পেয়েছেন, সেই টাকা যদি তিনি কতকগুলি বিশেষ ক্ষেত্র নির্বাচন করে নিতেন যে আমি এই এই শিল্পগুলিকে ভালভাবে তদ্বির করব এবং মদত দেব, যাতে তারা ভাল করে পশ্চিমবাংলায় গড়ে উঠতে পারে এবং কিছুটা সেই শিল্পের সঙ্গে জড়িত তাদের যাতে পরিবর্তন করতে পারা যায়, তা করলেই আমার মনে হয় ভাল হত।

[5-00 — 5-10 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে বিভিন্ন জায়গাতে যে দুর্নীতি ছিল তা এখনও আছে যদিও আপনাদের সরকার আসবার পর কেবল বিগত সরকারের দুর্নীতির কথা চেঁচিয়ে বারবার বলার চেষ্টা করছেন কিন্তু আমরা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে আপনারা দুর্নীতি মোটেই কমাতে পারেন নি, দুর্নীতি যে রকম বাসা বেঁধে ছিল, বরঞ্চ বলেছে, মোটেই কমছে না। খাদি ও গ্রামীণ শিল্পে, আমি স্পেসিফিক একজামপল দিচ্ছি, যাঁরা নূতন বোর্ডে এসেছেন সেই বোর্ডে এখন যাঁরা সদস্য তাঁদের নিজস্ব প্রতিষ্ঠানও বিভিন্ন জায়গায় বিভিন্ন জেলায় আছে, এই পূজায় যখন বিভিন্ন জায়গা থেকে কাপড় কেনা হল তখন যেসব সদস্যদের, যাদের নিজস্ব প্রতিষ্ঠান আছে বিভিন্ন জেলায়, সেই সব প্রতিষ্ঠান থেকে কেনা হল।

এই কেস ভিজিলেন্স কমিশনে গিয়েছে, তাদের শোকজ নোটিশ করা হয়েছে কিন্তু তারা এখনও নিজ নিজ স্থানে বহাল তবিয়তে বিরাজ করছে। আমি জানি না মাননীয় মন্ত্রী মহাশয়ের কোনও দুর্বলতা আছে কিনা তাদের উপর কিন্তু তাদের সরাবার কোনও প্রচেষ্টা আছে কিনা যদিও আপনারা দুর্নীতি সরাবার জন্য বদ্ধপরিকর। আমরা কিছুদিন আগে খবর পেয়েছিলাম এবং এই নিয়ে বহু কমপ্লেন আমাদের সময়েও আসত, এখনও নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আসছে, সেটা হচ্ছে প্যারাফিন ওয়্যাক্স ডিস্ট্রিবিউশন সম্বন্ধে আমরা দেখেছিলাম এই প্যাবাফিন ওয়্যাক্স যা কেন্দ্রীয় সরকার থেকে এখানে দেওয়া হত তা প্রয়োজনের তুলনায় নেহাতই কম ছিল এবং সেই অসুবিধা আমাদের সময়েও ছিল, এখনও মন্ত্রী মহাশয় নিশ্চয়ই দেখেছেন তা আছে কিন্তু সেটা ডিস্ট্রিবিউশন করতে গেলে যাতে কোনও পক্ষপাতিত্ব না হয় সেটা দেখবার কিন্তু পূর্ণ দায়িত্ব এই মন্ত্রিসভার আছে এবং তা যথাযথ ভাবে পালন করা হচ্ছে না বলেই আমাদের কাছে সংবাদ। সেইজন্য আমি আজকে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে তাঁরা নূতন নূতন যেমন ফুড ফর ওয়ার্ক ইত্যাদি করে সেখানে শুধু পার্টিবাজী করছেন, এই সামান্য ক্ষুদ্র শিল্পে যারা আজকে অন্ধকার বসুর রাজত্বে মোমবাতি তৈরি করছে তাদের নিয়ে দয়া করে আপনারা দলবাজী করবেন না, তাদের দিকে নিশ্চয়ই আপনারা নজর রাখবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কুটির শিল্প ও ক্ষুদ্র শিল্পে সমস্যা হচ্ছে প্রধানত দুই রকম। একটা হচ্ছে যারা বংশ পরম্পরায় বহুদিন থেকে ক্ষুদ্র ও কুটির শিল্পের উপর নির্ভর করে জীবিকা অর্জন করে, যেমন কাঁসা শিল্প, চামড়া শিল্প, শঙ্খ শিল্প বা হাতির দাঁতের শিল্প ইত্যাদিতে যে সমস্যা তা আপনারা জানেন যে এদের বাজারের সমস্যা একটা বিরাট সমস্যা। আগের দিনে যেমন কাঁসার বাসন তৈরি হত তখন আমাদের রীতি ছিল যে কোনও বিবাহ বা শ্রাদ্ধ বা এই রকম কোনও সামাজিক অনুষ্ঠানে এই বাসন কিনে আমরা উপহার দিতাম কিন্তু আজকে সেই জিনিসের ব্যবহার চলে যাচ্ছে। এই সামাজিক বিবর্তনে বহু পুরানো জিনিসের পরিবর্তন হচ্ছে ফলে এদের আজকে নাভিশ্বাস উঠেছে, এদেরকে পুনর্বসিত করতে গেলে বা আবার যদি তাদের পুনরায় নিজেদের পায়ে দাঁড়ানোর ব্যবস্থা করতে হয় তাহলে নিশ্চয়ই একটা সুপরিকল্পিত পরিকল্পনা করার প্রয়োজন আছে বলে আমি মনে করি, সেই পরিকল্পনার কোনও আভাস আমরা এই বাজেটে দেখতে পেলাম না। কাঁসা শিল্পে হাজার হাজার শ্রমিক আছে, আমাদের মুর্শিদাবাদ জেলাতে আমার কেন্দ্রে আমি জানি সেখানে যারা আছে তারা তা তৈরি করছে কিন্তু বিক্রয় করবার কোনও বাজার খুঁজে পাচ্ছে না সেখানে নূতন করে কোনও ব্যবস্থা করা যায় কিনা। আজকে সেখানে যারা থালা বাসন তৈরি করত তা না তৈরি করে নানা রকম অ্যাস-ট্রে, গ্লাস কিম্বা আলোর শেড তৈরি করে বাজারে এক্সপোর্ট করতে পারা যায় কিনা সেগুলি নিশ্চয়ই দেখবার প্রয়োজনীয়তা আছে বলে মনে করি। সেইজন্য মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব যে যে সমস্ত কুটির শিল্প বর্তমান সামাজিক বিবর্তনের জন্য বাজার হারিয়ে ফেলছে, অন্যান্য কারণগুলি বাদ দিলেও সেগুলিকে পুনরায় কি করে আবার এক্সপোর্ট ওরিয়েন্টেড করা যায় বা নূতন করে তাদের কিছু পরিবর্তন করে বাজার সৃষ্টি কি করে করা যায় তার জন্য তিনি নিশ্চয়ই নজর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকারের সময়ে আমরা অনেকগুলি কর্পোরেশন করেছিলাম কি জন্যে? হ্যান্ডিক্রাফট কর্পোরেশন করেছিলাম,

লেদার ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছিলাম, হ্যান্ডলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছিলাম, এইগুলি করা হয়েছিল যাতে এক একটা কর্পোরেশন ঐ ঐ সমস্যাগুলি, হ্যান্ডিক্রাফট-এর সমস্যা কি, চামড়া শিল্পের সমস্যা কিম্বা তন্তুবায়দের সমস্যা, এইগুলি যাতে নীবিড় ভাবে পর্যালোচনা করতে পারে এবং তাদেরকে মদত দিতে পারে।

আমরা দেখতে পাচ্ছি সেগুলিকে নিশ্চয়ই খানিকটা সহায়তা করবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এখানে টাকা রেখেছেন, কিন্তু সঙ্গে সঙ্গে এই সমস্ত সমস্যাগুলি একেবারে সমাধান হয়ে যাচ্ছে না। সেগুলির সত্যকারের সমাধান করতে গেলে আরও বেশি অর্থের প্রয়োজন। দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি এই অর্থের প্রয়োজন মেটাতে গেলে অন্যান্য ব্যাঙ্ক এবং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলিকে সহায়তা দেবার জন্য এগিয়ে আসতে হবে। আমরা দেখেছি বরাবরই, তারা এগিয়ে আসতে রাজি হয় না। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব — আপনারা যেমন কেন্দ্রের কাছে বিভিন্ন দাবি দাওয়া উপস্থিত করছেন, এ সম্বন্ধে আপনার ভাষণে কোনও উল্লেখ নাই, এটাকে প্রধান বক্তব্য হিসাবে কেন্দ্রের কাছে রাখা উচিত। পশ্চিম বাংলার মতো সমস্যা জর্জরিত দেশে ব্যাঙ্কগুলিকে ও অন্যান্য ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনগুলিকে আরও বেশি ক্ষুদ্র শিল্পে লগ্নী করবার জন্য, বিভিন্ন কর্পোরেশনকে ঋণ দেবার জন্য শেয়ার ক্যাপিটাল কিনবার জন্য এগিয়ে আসার জন্য নিশ্চয়ই অনুরোধ করতে হবে। এ ছাড়া ৭ কোটি কয়েক লক্ষ টাকা যেটা আপনি বাজেটে চেয়েছেন, এ দিয়ে কর্পোরেশনগুলিকে শক্তিশালী অবস্থায় পরিণত করতে পারবেন না এবং যে উদ্দেশ্যে এটা করছেন, এই কর্পোরেশনগুলিকে যাতে আরও বেশি শক্তিশালী করতে পারবেন, তাতে সমস্যার সমাধান হবে না। আজকে আপনি জানেন পাওয়ারলুমের কি অবস্থা হয়েছে। আপনি জানেন আমরা আসার আগে ৬ হাজার নূতন পাওয়ারলুম ডিস্ট্রিবিউশন করে গেছিলাম, এ ছাড়াও কিন্তু বর্তমানে প্রায় সাত আট হাজার পাওয়ারলুম চলছে, তার মধ্যে শতকরা ৭০/৮০ ভাগ বন্ধ হতে যাচ্ছে — পাওয়ারই নাই, তো পাওয়ারলুম চলবে কি করে? আরও বেশি বিদ্যুৎ যদি উৎপাদনের ব্যবস্থা না করতে পারেন, আমরা যে অন্ধকারের রাজত্বে বাস করছি, তাতে নূতন করে আর শিল্প স্থাপন করা সম্ভব হয়ে উঠবে না। যেগুলি চালু হয়েছিল সেগুলিও বন্ধ হতে বসেছে। এক দিকে টাকার জন্য কেন্দ্রের কাছে বলতে পারেন, বিধানসভা থেকে সুপারিশ আমরা করতে পারি, তেমনি সঙ্গে সঙ্গে বিদ্যুৎ সমস্যার সমাধান যদি আমাদের সরকার না করতে পারেন, ক্ষুদ্র ও কুটির শিল্পকে কোনও দিন বাঁচাতে পারবেন না। যদিও জানি কুটির শিল্প দেশের গ্রামে গঞ্জে মানুষের হাতের উপর নির্ভর করে এবং সেখানে বিদ্যুৎ ব্যবহার করে না, মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে জানেন ক্রমশ ক্রমশ সেই সব কুটির শিল্পেও যেখানে বিদ্যুৎ আগে ব্যবহৃত হত না, ছোট ছোট মোটর নিয়ে মেশিন নিয়ে বিদ্যুৎ ব্যবহার করতে আরম্ভ করেছে। কাজেই বিদ্যুৎ সমস্যার সমাধন না যদি করতে পারেন, তাহলে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র এবং কুটির শিল্প বাঁচাতে পারবেন না। আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় কাগজে দেখেছি ইকনমিক টাইমসে লাক্ষা শিল্প যার উপর আদিবাসীরা নির্ভরশীল, পুরুলিয়া প্রভৃতি ব্যাকওয়ার্ড অঞ্চলের জনসাধারণ যে শিল্পের উপর নির্ভর করে জীবিকার্জন করে, যে শিল্পে স্টেট ট্রেডিং কর্পোরেশন টাকা লগ্নী করেছিল, তারা এই ব্যবসা থেকে নিজেদের লগ্নী প্রত্যাহার করে নিচ্ছে, ফলে এই সমস্ত আদিবাসী তফসিলি শিডিউল্ড কাস্টের লোকেরা ভীষণ ভাবে ক্ষতিগ্রস্ত হবে। তাই এক

দিকে যেমন আমরা দেখলাম কেন্দ্রীয় কর্পোরেশনগুলি দিয়ে আরও বেশি করে টাকা লগ্নী করতে সচেষ্ট থাকতে হবে, তেমনি যারা ব্যবসা করছিল, তারা যাতে চলে না যায় সেদিকেও বেশ নজর রাখতে হবে। আমার সময় নাই, তাই আর একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করব। এক সময় বহরমপুরে কমার্শিয়াল এস্টেট তৈরি করার জন্য প্রস্তাব দিয়েছিলাম, সেই কমার্শিয়াল স্টেটের ভাগ্য কোথায় গেছে জানি না, বহরমপুরে আর একটি কিলেচার ইউনিট হবার কথা ছিল। সে সম্বন্ধে কোনও উল্লেখ দেখলাম না, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে এই দুটি সম্বন্ধে কি অবস্থা হয়েছে যদি জানান বাধিত হব। বাজেটে নূতন কিছু দেখলাম না, নূতন দৃষ্টিভঙ্গির পরিচয় পেলাম না বলে সমর্থন করতে পারছি না, এই কথা বলে বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী দেবীপ্রসাদ বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য শ্রী হবিবুর রহমান সাহেব ওই যে বললেন যে কতকগুলো কটুক্তি করলেন, মন্ত্রিসভাকে অবৈধ বললেন, আর কতগুলো কথা-টথা বললেন, তাতে আমাদের পক্ষের সদস্যদের মধ্যে কিছু উস্মার ভাব লক্ষ্য করলাম। আমি আমাদের পক্ষের সদস্যদের বলি আপনারা একটা কথা জানেন না, আমি জেনেছি, শ্রী হবিবুর রহমান সাহেব আজকে কিছু মাত্রাধিক্য পরিমাণে রসুন খেয়ে এসেছিলেন। সেইজন্য এটা হতে পারে।

(**শ্রী হবিবুর রহমান :** আপনিও কি আমার সাথে খেয়েছিলেন? তা না হলে জানলেন কি করে?)

আমি ওটা খাই না, নবদ্বীপের লোক। এখানে বাজেটকে সমর্থন করতে উঠে আমি একটা কথা এই হাউসের কাছে আপনাদের সামনে নিবেদন করি যে ইতিপূর্বে গত ২৩শে সেপ্টেম্বর তারিখে এখানে যখন গতবারের বাজেট উত্থাপন করা হয়েছিল এই দপ্তরের, সেই সময় মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব দীর্ঘ ৪০ মিনিট ধরে এই বাজেটের উপরে আলোচনা করেছিলেন এবং বক্তৃতা করেছিলেন। সেটা খুব মনোজ্ঞ ভাষণ হয়েছিল। তিনি দীর্ঘদিন এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন। কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্পের মূল এবং প্রকৃত সমস্যাগুলো কোথায়, কেন, কিভাবে ঘটছে, তিনি সেগুলি খুব স্পষ্ট ভাষায় দেখিয়ে দিয়ে গিয়েছিলেন এবং সমস্যা সমাধান করা যে কত দুরূহ তিনি তা উল্লেখ করেছিলেন। তবে আশা প্রকাশ করেছিলেন এই সমস্যার সমাধানের পথে এগিয়ে আমরা চলব, আমাদের মন্ত্রী সভা চলবে। সেই সঙ্গে তাঁর বক্তৃতা যখন তিনি সমাপ্ত করেছিলেন তখন তিনি বলেছিলেন, তবে আমি তাঁকে অর্থাৎ এই কুটির শিল্প দপ্তরের মন্ত্রীকে আন্তরিক শুভেচ্ছা জানাচ্ছি যে এই সমস্যার সমাধানে তিনি সফল হোন। আমাদের সাহায্য এবং সহযোগিতা তিনি পাবেন। আজকে এতে কোনও বিরোধিতা নেই। আজকে যে ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে তার প্রত্যেকটি বক্তব্য আমি সমর্থন করি। তার কারণ হচ্ছে, সমস্যাটা চিরন্তন এবং সমস্যার মূল কোথায়, কুটির শিল্প যে ধ্বংস হতে চলেছে, তার মূলটা কবে থেকে শুরু হয়েছে, কোথায়

এবং কখন সমস্যার জটিলতা, কোথায় আগেকার সমস্যা হচ্ছে, এই যে যন্ত্র শিল্প এখানে এসে গেল, এবং পুঁজিবাদ এখানে এসে গেল, তাদের সঙ্গে পাল্লা দিয়ে কুটির শিল্প কোনওদিন থাকতে পারল না এবং তার সমস্ত বিভাগ আস্তে আস্তে ধ্বংস হয়ে গেল। কোনটার কথা বলব — বস্ত্র শিল্প, না তার কাঁচামাল, তার সূতা উৎপাদন ব্যবস্থা, তার উৎপাদন ক্ষমতা — এই সমস্ত যন্ত্র শিল্পের কাছে হেরে যেতে লাগল। বাসন-কোসন শিল্প যে পেরে উঠল না। অনেক সস্তায় অ্যালুমিনিয়াম, কলাইকার, স্টেনলেস স্টিল এইসব মিলে কাঁসা-পিতলকে হটিয়ে দিল। কারণ, কাঁসা-পিতলের দাম বেশি, তারা তাই দাঁড়াতে পারল না। এমন কি ওই হাতির দাঁতের শিল্পগুলি — শাঁখা ইত্যাদি চলে যেত লাগল। ইমিটেশন হাতির দাঁতের শাঁকা হল। একটি শাঁখার চুড়ির দাম দু টাকা, আড়াই টাকা, সাড়ে তিন টাকা হয়। সে জায়গায় ইমিটেশন শাখা এসে গিয়েছে। সে শঙ্খ শিল্পকে তাড়িয়ে বাজার করে নিয়েছে। সত্যিকার পলা দিয়ে যে পলার চুড়ি হত তাকে ঠেলে ফেলে দিয়ে ইমিটেশন পলা এসেছে। তাকে তাড়িয়ে দিয়েছে, দূর করে দিয়েছে বাজার থেকে।

একটা মাদুর শিল্প আমাদের ছিল সে সম্বন্ধে বলি। আমি গত বছর গরম কালে কলকাতায় দেখলাম সব ফেরিওয়ালারা হাঁকছে নাইলোনের মাদুর চাই, নাইলোনের মাদুর চাই। তা সত্যিই দেখলাম নাইলোন দিয়ে সব কাঠি তৈরি করা হয়েছে এবং মাদুর তৈরি করা হয়েছে। এইভাবে মাদুর শিল্প ধাক্কা খাচ্ছে। শুধু মাদুর শিল্প কেন বিভিন্ন রকম কুটির শিল্প এইভাবে ধাক্কা খাচ্ছে তাদের ধাক্কা দিয়ে ফেলে দিচ্ছে ঐ সব বড় বড় শিল্প কুটির শিল্প সেখানে দাঁড়াতে পারছে না। আজকে বৃহদায়তন শিল্প যদি তাদের ন্যায্য দরে কাঁচা মাল না দেয়, যদি তাদের অর্ডার না দেয়, যদি তাদের ঠিকমতো কাঁচা মাল ঐ সব বৃহদায়তন শিল্প সরবরাহ না করে তাহলে কুটির শিল্প বাজারে টিকতে পারবে না। এই সমস্যা অনবরত হচ্ছে আর কেবল তাদের ভরতুকি দিয়ে টাকা — কি কাঁচা মাল কেনার সময় কি তৈরি মাল বিক্রির সময় ভরতুকি দিয়ে চালানো হচ্ছে। "এ কেবল দিন রাত্রে, জল ঢেলে ফুটা পাত্রে, বৃথা চেষ্টা তৃষ্ণা মেটাবার। কেন এমন হচ্ছে? আমাদের স্বাধীনতা হবার পর থেকে এই সমস্যা থেকে মুক্তি পাওয়া যাচ্ছে না। এর থেকে মুক্তি পেতে হলে দুটি যন্ত্র আছে, দুটো দিক থেকে এই সমস্যা থেকে মুক্তি পাওয়া যেতে পারে। এক হল যদি আমরা আবার সেই প্রাচীন কালে ফিরে যাই, সেই ৫০০/৭০০ বছর আগে চলে যাই, সেই গরুর গাড়ির আগের যুগে আমরা ফিরে যাই তাহলে এই সমস্যার সমাধান হবে। আর এক দিক হচ্ছে যে যদি আমরা পরিপূর্ণ ভাবে সমাজতান্ত্রিক ব্যবস্থাকে কায়েম করতে পারি তাহলে এই শিল্প বাঁচতে পারে। এটা হচ্ছে না কেন? আমাদের দেশে চলছে মিশ্র অর্থনীতি — এ যেন বুনো ওলের মোরোব্বা দেখতে মনোহর সুন্দর, তক তক করছে — কিন্তু গলাধকরণ করলে মুখে একেবারে কুটকুটিয়ে যাবে। ঠিক সেই রকম ভাবে আমাদের দেশের মধ্যে গড়ে উঠেছে ঐ সব বৃহদায়তন শিল্প তার পাশেই রয়েছে কুটির শিল্প — এই ছোট আর বড় এই যে মিশ্র অর্থনীতি এখানে কুটির শিল্প চলতে পারে না চলা সম্ভব নয়। যে কথা মাননীয় সদস্য অতীশ সিন্‌হা মহাশয় বলেছেন আমি তাঁর অনেক কথা সমর্থন করি যে যেটুকু চলছে যেটুকু অক্সিজেন দিয়ে রাখা হয়েছে, তার মধ্যেও দুর্নীতি ঢুকে আছে। একথা নিশ্চয় অস্বীকার করা যায় না। তবে চেষ্টা হচ্ছে, এবং ইতিমধ্যে, উনি বোধ হয় জানেন না, অনেক ঘুঘুকে তাড়িয়ে

দেওয়া হয়েছে। কিন্তু তবুও রয়েছে, এবং প্রচন্ড ভাবে রয়েছে। আমি সেদিন কো-অপারেটিভ ইন্সপেক্টারকে নিয়ে আমার নদীয়া জেলার বিভিন্ন এলাকায় গিয়েছিলাম। সমস্ত রিবেটের টাকা কো-অপারেটিভের নাম করে সব কেড়ে নিচ্ছে — সেখানে কোনও শ্রমিক নাই কিছুই নেই, দু তিনজন লোক কো-অপারেটিভের নাম করে এই সব করছে। আমি সঙ্গে করে নিয়ে গেলাম, তিনি এনকোয়ারি করতে ঢুকলেন — তারপর বেরিয়ে এসে বলছেন ওঃ কি ব্যাপার বলুন তো — এই যে সব মালিকরা এরা সব কোন দলের লোক বলুন তো। আমি বললাম সে আবার কি কী আবার জিজ্ঞাসা করছেন। তিনি নিঃশ্বেষ নিতে নিতে ওঃ ওঃ বলতে বলতে বললেন এখানে যেন গরু গরু গন্ধ বেরুচ্ছে। আমি বললাম হতে পারে। তা আমার এক বন্ধু ছিল — সে কংগ্রেস দলের একজন হোমরা-চোমরা। আমি তাকে জিজ্ঞাসা করলাম হ্যারে তোদের তো জোড়া বলদ গেল, এখন এবার যে তোদের গাই বাছুর আছে, অন্ধ্রের নির্বাচনের আগেকার কথা, ইলেকশন কমিশনার এটাও তোদের শেষ করবে ওঃ ওঃ থাকবে না এখন তোরা কি করবি? আমার সেই কংগ্রেসি বন্ধু বললো কেন এবার ধর্মের ষাঁড় হবে। যা হোক সেই ইন্সপেক্টর বললো কি রকম গরু গরু গন্ধ বেরুচ্ছে। হতে পারে দূর্নীতির বাসা এখানে বেঁধে আছে।

[5-20 — 5-30 P.M.]

ঐ গরু গিয়েই ঢুকেছে এবং তাকে তাড়ানো একেবারে সোজা নয়। দুর্নীতির বাসা ধরে যদি জোর করে একেবারে তুলে দিতে চাই তাহলে আবার সত্য রাপুলি লেখা নিয়ে এসে পড়বে অধ্যক্ষ মহাশয় দেখুন চিরদিনের গরুর বাসা আজকে জোর করে সেখান থেকে বের করে দিচ্ছে — তারা কোথায় যাবে? কাজেই ধীরে ধীরে দুর্নীতির বাসা দূর করতে হবে। এখন যেটুকু এই সম্পর্কে পদক্ষেপ নেওয়া হয়েছে সেটা সম্পর্কেই বলি এবং আমাদের বিনয় ব্যানার্জি মহাশয় বলেছেন এদের কোনও অঙ্গীকার নেই, লক্ষ্য মাত্রা নেই। আমার মনে হয় তিনি ঐ বাজেট বক্তৃতাটা পড়েন নি। বাজেট বক্তৃতার বিভিন্ন জায়গায় লক্ষ্যমাত্রার কথা বলা হয়েছে। যেমন ধরুন তাঁত শিল্প সম্পর্কে বলা হয়েছে যে, কো-অপারেটিভগুলির হার যখন এই রকম হয়ে এসেছে তখন সরকার নিজেই সরাসরি তাঁত শিল্পের কাঁচা মাল, টাকা, যারা তাঁত বোনে তাদের পাইয়ে দেবেন এবং তাদের কাপড়ের সূতো ইত্যাদি এইসব জিনিসপত্র দেওয়াবেন এবং এদের সাধারণ বাজারের চেয়ে বেশি মজুরি দিয়ে কাপড় বুনিয়ে নেবেন এবং সেই কাপড় ভরতুকি দিয়ে জনসাধারণের কাছে পাঠিয়ে দেবেন। ইনটেনসিভ হ্যান্ডলুম ডেভেলপমেন্ট প্রোগ্রাম অনুসারে এই কাজ শুরু হয়ে গেছে। কিন্তু এটা সত্যিকারে কোনও কাজের কথা নয় এই জন্য যে, ভরতুকি দিয়ে ছাড়া এই কুটির শিল্পকে বাঁচাবার আর কোনও রাস্তা নেই। সেই জন্য এটা করতে হচ্ছে, এছাড়া কোনও উপায় নেই। কিন্তু এই করে কুটির শিল্পকে বাঁচানো কিছুতেই সম্ভব হবে না, যদি এই অর্থনৈতিক কাঠামো আমাদের দেশে থেকে থাকে। আর শিল্প সম্বন্ধে বলেছেন। এই বাজেট ভাষণে আছে, ইতিমধ্যে মালদহ এলাকায় সিল্কের দাম খুব কমে যাচ্ছিল বলে ৩০ লক্ষ টাকার সিল্ক কিনে মজুত করে রাখা হয়েছে হ্যান্ডলুম, পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশনের কাছে। ঐ সিল্ক যাতে ঠিক সময়ে তাঁতীরা ন্যায্য দরে পায় সেই ব্যবস্থা করা এবং সিল্ক উৎপাদকদের বাঁচিয়ে রাখবার জন্য ঐ সিল্ক

কেনা হয়েছে এবং লক্ষ্যমাত্রা হচ্ছে ৫০ লক্ষ টাকা মূল্যের সিল্ক কিনে রাখা হবে। বাকি সি
সম্বন্ধে বলা হয়েছে যে, সেগুলিতে কি ব্যবস্থা করা হবে সেটা দেখানো হয়েছে। মাদুর শি
সম্পর্কে বলা হয়েছে যে কি করা হচ্ছে। কিন্তু এতে কোনও লক্ষ্যমাত্র থাকতে পারে ন
কারণ, দেশে কত মাদুর লাগবে, আর কত মাদুর উৎপাদন প্রয়োজন, কত মাদুরে লো
শোবে এই রকম তথ্য সংগ্রহ করা এবং ব্যবস্থা করা সম্ভব নয়। এটা অন্য ব্যাপারে য
শিল্প সম্পর্কে সম্ভব, ছোট ছোট ক্ষুদ্র শিল্প সম্পর্কে সম্ভব নয়। যেমন মৃত শিল্প সম্পর্কে ব
যায় না যে এত লোক মাটির হাঁড়িতে খাবে, অতএব এত লক্ষ মাটির হাঁড়ি তৈরি করে
হবে — এটা বলা যায় না। কাজেই এইগুলি সম্ভবপর নয়। আর ঘুঘুর বাসা ভাঙ্গার ক
আমি বলেছি, কিছু কিছু ভাঙ্গা হয়েছে, সব জায়গায় এখনও হয় নি। আর মোমবাতি
ব্যাপারে প্যারাফিন সম্বন্ধে অতীশ সিনহা বলেছেন। আপনারা খবরের কাগজে দেখেছে
প্যারাফিন সারা ভারতবর্ষে ২ হাজার টন কম উৎপাদন হয়েছে। আমাদের ২ হাজার টনে
কম পশ্চিম বাংলার কোটা থেকে কমিয়ে দেওয়া হয়েছে। আমাদের এখানে প্যারাফিন য
আসে তার অল্প অংশই মোমবাতি তৈরি করতে পারে বাঙালী ছেলেরা, বাকিটা এই চা
লেনের কাছেই পারমিটসহ বিক্রি করে দিয়ে চলে যায় এবং মাড়োয়ারিরা সেটা কিনে নেয়
আমি বলেছিলাম এদের কোটা ক্যান্সেল করে দেওয়া যায় না? দপ্তরের কর্তা বললে
ক্যান্সেল করে দিলে সেই কোটা কমে যাবে, আর কাউকে দেওয়া যাবে না।

আমি দেখেছি, যারা ঐ পারমিটগুলি নিয়ে বিক্রি করে দেয় তাদের গায়েও গরু গ
গন্ধ। কাজেই এই দুর্নীতি নিয়ে করাটা যাবে কি? তারপর জনতাপার্টি, তারা জয়নাল সাহেবে
বক্তৃতা শোনেন নি ভালো করে। অতীশ সিন্‌হা মহাশয় যা বললেন সেটাও ভাল ক
শুনলাম। স্যার, আমরা দেখছি, ওদের সঙ্গে এদের — জনতা পার্টির টিকি আর কংগ্রেসে
দাড়ি বেশ প্রেম গন্থিতে বাঁধা, একই সঙ্গে উলম্পন হয় — এটা আমরা দেখলাম। এখ
জয়নাল সাহেব সমস্যা সম্বন্ধে কি ইঙ্গিত করেছেন এবং তার সঙ্গে কেন্দ্রীয় সরকারে
ভূমিকা — শুধু আজকের কেন্দ্রীয় সরকারের ভূমিকা নয়, তখনকার দিনের কেন্দ্রীয় সরকারের
ভূমিকা সম্বন্ধে কি উল্লেখ করেছেন তিনি সেটা দেখতে পাওয়া গিয়েছে এবং তারজন্যই কুটি
শিল্পের এই সঙ্কট হয়েছে, এই সঙ্কট থাকবে এবং আরও দ্রুত গতিতে তা বেড়ে যাবে যা
না সামগ্রিক অর্থনৈতিক ভিত্তির পরিবর্তন হয় সারা ভারতবর্ষে। স্যার, পরিশেষে বলব, এ
অবস্থায় এই বাজেট যথোপযুক্ত বাজেট হয়েছে। এই বাজেটকে আমি সমর্থন করে আমা
বক্তব্য শেষ করলাম।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র এবং কুটির শি
দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন ক
আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ক্ষু
এবং কুটির শিল্পের সর্বাঙ্গীন উন্নতি সাধনের জন্য সর্বোপরি চেষ্টা করতে হবে, কারণ এ
উপরই আমাদের দেশের বেকার সমস্যার সমাধান সবচেয়ে বেশি নির্ভর করছে। কাজে
আমাদের দেশের বেকার সমস্যার সমাধানের জন্য এই কুটির শিল্পের উন্নতি সাধন ক
আমাদের একান্ত কর্তব্য। স্যার, আমাদের পুরুলিয়া জেলার যে লাক্ষা শিল্প এতে হাজা

হাজার বেকারের কর্মসংস্থান হতে পারে কিন্তু একমাত্র বিড়লা গোষ্ঠীর জন্য হাজার হাজার লোক বসে গিয়েছে। গত কয়েক বছর আগেও প্রায় ২৫ টাকা কে. জি. দরে লাক্ষা বিক্রি হত কিন্তু এখন সেটা ১.২৫ টাকা দরে বিক্রি হচ্ছে। আবার সেখানে লাক্ষা শিল্পের যে গুটিগুলি রয়েছে তাও একেবারে পুঁজিপতিরা বন্ধ করে দিয়েছে এবং তা করে সেখানে হাজার হাজার লোককে বেকার করে দিয়েছে। তারপর আমার কেন্দ্রের লোহা শিল্পের বিরাট চাহিদা রয়েছে। আপনারা হয়ত শুনে থাকবেন যে, ঝালদার বিখ্যাত ছুরি, কাঁচি, আগরের নাম। এই আগর তৈরি করেন সাধারণ মজুর, কারিগর। কিন্তু স্যার, এখানেও লভ্যাংশটাও পুঁজিপতিরা পেয়ে থাকেন, গরিবদের হাতে এই লভ্যাংশের বিন্দুমাত্র যায় না। তারপর স্যার, পুরুলিয়া জেলার ঝালদার অধিকাংশ জায়গাতেই চায়না ক্লে, ফায়ার ক্লে, রক ফসফেট রয়েছে কিন্তু বিগত সরকারের ধ্যান সেদিকে যায় নি, পুরুলিয়া জেলাকে অনুন্নত করে রাখা হয়েছে। বর্তমান সরকার চায়না ক্লে, রক ফসফেট, ফায়ার ক্লের ব্যাপারে তৎপর হয়েছেন। কাশীপুরে রেশম শিল্প করার যে সিদ্ধান্ত নিয়েছেন সেইজন্য খুশি হয়েছি। পুরুলিয়া জেলাতে রেশম শিল্প বাড়িয়ে সেখানকার লোকের মুখে যাতে দু বেলা দু মুঠো খাবার তুলে দেওয়া যায় তার ব্যবস্থা করা দরকার এবং তা করলে আমি আরও খুশি হব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**श्री मनोहर तिरकी** : माननीय उपाध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय मंत्री ने जो बजट मदन के सम्मुख प्रस्तुत किया हैं, उसका समर्थन करता हूँ। समर्थन करते हुए मैं कहना चाहता हूँ कि माननीय मंत्री ने इस बजट में पश्चिम बंगाल के जन साधारण की उन्नति के लिए और कुटिर उद्योग को बढ़ावा देने के लिए जो बात कही हैं, वह उनका सराहनीय कदम हैं। अभी तक हमारे देश में साधारणत या बड़े-बड़े उद्योगों पर ही ध्यान दिया गया हैं, जिसके फलस्वरूप छोटे-छोटे उद्योगों और लघु-उद्योगों का विकास नहीं हो पाया हैं। यही कारण हैं कि देश में बेकारी की संख्या में बृद्धि हुई हैं। देश में आज भूख-मरी तेजी से बढ़ती चली जा रही हैं।

हमारे देश में आज कच्चे माल की कमी नहीं हैं। रा-मैटिरिल बड़ी आसानी से प्राप्त किया जा सकता हैं। बड़े उद्योगों के साथ छोटे उद्योगों को भी पनपाया जा सकता हैं और इन छोटे उद्योगों में अधिक लोगों को काम में लगाया जा सकता हैं। सभी लोगों को बड़े बड़े उद्योगों की स्थापना में कठिनाई हो सकती हैं। उनके लिए टेक्निकल डिफेक्ट भी हो सकता हैं। किन्तु छोटे उद्योगों में कोई कठिनाई आने की बात नहीं हैं। इसलिए आज इस बात की जरुरत हैं कि इस समस्या का समाधान किया जाय। छोटे छोटे उद्योगों की तरफ सरकार को कदम बढ़ाना चाहिए। उसके लिए अग्रसर होना नितान्त आवश्यक

हैं। इसलिए मैं माननीय मंत्री से अनुरोध करुँगा कि जैसे-जैसे कच्चे माल को प्राप्त किया जाय, वैसे-वैसे लघुशिल्प की स्थापना करनी चाहिए।

मैं पश्चिमबंगाल के सवसे अवहेलित इलाके नार्थ वंगाल के वारे में कुछ कहना चाहता हूँ। यह अंचल चाय-वगानों और जंगलों से भरा पड़ा हुआ हैं। चाय शिल्प के साथ-साथ यहाँ दूसरी शिल्प की भी स्थापना करनी चाहिए। इससे इस समस्या का समाधान आसानी से हो सकता हैं। मैं समझता हूँ यदि इस अंचल में सरकारी तैर पर लघु उद्योग की स्थापना यदि की जाय तो जनसाधारण की वड़ी उन्नति होगी। साथ ही उनकी आर्थिक स्थिति में भी सुधार होगा। और वहाँ के लोग आर्थिक स्थिति भी वढ़ा सकेंगे। साधारण उद्योगों में हैण्डलूम उद्योग की ओर भी ध्यान दिया जाना आवश्यक हैं। इससे देश के गरीब तँाती को काम मिलेगा और साधारण जनता को सस्ते दामों में कपड़ा भी उपलब्ध हो सकेंगा। हमारे देश में इस उद्योग का वड़ा सुनाम था।

हमारे उत्तर वंगाल में जंगल भरे पड़े हैं। इनमें वहुत सी लकड़ियाँ फाल्तू पड़ी रहती हैं। इन लकड़ियो से वहुत से सामान तैयार किये जा सकते हैं। इन लकड़ियों से छोटे छोटे उद्योगों कीं स्थापना की जा सकती हैं। इन लकड़ियों से टी चेस्ट वनाये जा सकते हैं। चाय के लिए वक्से वनाये जा सक्ते हैं। इसके आलावा लकड़ी के सिलौने–घरके दरवाजें–खिड़कियाँ आदि चीजें बनाई जा सकती हैं। छोटे छोटे सामान वनाने के लिए वहाँ पर लघु-उद्योग की स्थापना करना वहुत आवश्यक हैं। अगर इसकी व्यवस्था की जाय तो वह अबहेलित और अउन्नति अंचल आगे वढ़ जायगा। वहाँ के लोगों की वेकारी दूर होने के साथ उनकी आर्थिक अवस्था की सुधर जायगी। इन जंगलों में इतनी अच्छी लकड़ी पाई जाती हैं कि फर्नीचर इण्डस्ट्रीज की स्थापना करने में कोई असुविधा नहीं होगी। हमारे यहाँ के जंगलों में वाँस वेंत वैगरह भी प्रचुर मात्रा में मिलते हैं। मैं मंत्री महोदय से निवेदन करुँगा कि वहाँ पर उद्योग को वढ़वा दें। वाँस से छोटी छोटी टोकरियाँ वनाई जा सकती हैं। और वेंत से चेयर वैगरह वन सकते हैं। आर सरकारी तैर पर इस उद्योग को वढ़ावा दिया जाय तो यह वहुत आगे वढ़ जायगा। मैं मंत्री महोदय से अनुरोध करुँगा कि यहाँ पर लघु-उद्योग की स्थापना के लिए विशेष नजर देते हुए, मदद दें।

इसके अलावा हमारे यहाँ जंगलों में मधु चास होता हैं। अगर इसको वढ़ावा दिया जाय तो इसकी वृद्धि और अधिक मात्रा में हो सकता हैं। मधु का इस्तेमाल हमारे देश में बहुत अधिक किया जाता हैं। साथही मोम की मिल सकता हैं, जो आजके जमाने में

बहुत आवश्यक हैं। इससे एक और गृह-उद्योग का निर्माण किया जा सकता हैं—मोम बनाने का कारखाना। मैं आशा करता हूँ कि मंत्री महोदय इधर ध्यान देंगे।

हमारे अंचल में चाय के बहुत से बगीचे हैं। उनमें बहुत से श्रमिक काम करते हैं। बरसात में उनको शरीर ढकने के लिए प्लास्टिक की बरसाती की जरुरत पड़ती हैं। इसलिए अगर बरसाती बनाने का कारखाना वहां अगर खोला जाय तो जन-साधारण को काम मिलेगा और लोगों को सुविधा भी मिलेगी। मैं मन्त्री महोदय से अनुरोध करुँगा कि वे इस ओर ध्यान दें।

मैं माननीय मंत्री महोदय से निवेदन करुँगा कि उत्तर बंगाल एक तिरस्कृत एरिया हैं। इसलिए जलपाईगुड़ी के लिए एक कमेटी का गठन करें जो यह पता लगावे कि यहाँ पर क्या क्या सामान उपलब्ध हो सकता हैं और इसके जरिए कौन कौन सी इण्डस्ट्री की स्थापना की जा सकती हैं? मैं समझता हूँ ऐसी व्यवस्था अगर की जाय तो बड़ा फायदा होगा। वहाँ की जनता को भी लाभ होगा, साथ ही साथ सरकार को भी लाभ होगा।

जिस तरह से दार्जिलिंग में कमला नेबू की खेती होती हैं, आनारस का चास होता हैं, अगर बढ़ावा दिया जाय, सरकार मदद दे तो उसी प्रकार जलपाईगुड़ी जिले की खाली जगहों में कमला नेबू वैगरह की खेती की जा सकती हैं। कमला नेबू दार्जिलिंग के अतिरिक्त हमारे देश में भूटान से भी आता हैं। अतएव यदि हमारे यहाँ इसकी खेती होने लगेतो लोगों को बड़ी सुविधा होगी।

मैं मंत्री महोदय से पुनः निवेदन करुँगा कि उत्तर बंगाल के लिए एक कमेटी का गठन अवश्य करें जो उद्योगों की स्थापना में मदद करें। वहाँ के लोगों को उत्साहित किया जाना चाहिए। ताकि ट्राइबेल और आदिवासी का झुकाव गृह उद्योग की ओर हो सके। मैंने दो-चार व्यक्तियों को बी. डी. ओ. के आफिस में भेजा था, किन्तु उन्हों ने मदद करने से इन्कार कर दिया। मैं मंत्री महोदय से निवेदन करुँगा कि अपने डिपार्टमेन्ट के आफिसों और आफिसरों को आदेश दे दें कि वे लोग हर व्यक्ति की सहायता डिपार्टमेन्टल बेसिस पर करने का अनुग्रह करें।

अन्तमें मैं इस बजट का समर्थन करते हुए अपना भाषण समाप्त करता हूँ।

[ 21st March, 1978 ]

[5-40 — 5-50 P.M.]

**श्री रमजान आली :** मिस्टर स्पिकर सर, आज जो बजट श्री चित्तोव्रत मजुमदार–मिनिस्टार इन-चार्ज काटेज एण्ड स्माल स्केल इण्डस्ट्रीज ने पेश किया हैं–डिमान्ड नम्बर ६३ मैं उसका समर्थन करता हूँ। मैं इसका समर्थन इसलिए करता हूँ कि इस बजट में वेसिकली यहाँ के गाँवों की यूनियन की वात कही गई हैं। ग्राम-उद्योग और छोटे छोटे उद्योगों को किम तरह से पूरे वंगाल में फैलाया जायगा, किस तरह से आर्टिजन जो गाँवों में फैले हुए हैं, उन आर्टिजनों को मिडिलमैन के एक्सप्लाएटेशन रो कैसे मुक्त किया जायगा, और लोगों को शिक्षा दी जायगी, ट्रेनिंग सेन्टर की व्यवस्था की जायगी, एडिशनल इम्लायमेन्ट की व्यवस्था की जायगी, जो लोग छोटे छोटे कारखानों को करना चाहते हैं, उन्हे फाइनेन्सियल एड दिया जायगा, सीटी कलचर की बात कही गई हैं–इन सभी प्रोग्रामों की बात इस वजट में कही गई हैं।

मैं खास तैर पर मंत्री महोदय का ध्यान मैट इण्डस्ट्रीज की तरफ दिलाना चाहता हूँ। मैट इण्डस्ट्री पर वोलते हुए कहा गया हैं कि चौवीस परगना, मिदनापुर और हबड़ा में सरकार ने कुछ फण्ड एलाट किया हैं, ताकि इस इण्डस्ट्री को तरक्की दिया जा सके। मैंने इससे पहले गुजिस्ता साल में वजट भाषण पर अंश ग्रहण करते हुए मिनिस्टर साहवका ध्यान वेस्ट दिनाजपुर के ग्वाल पोखर अंचल में चल मकता हैं, जहाँ पर करीव-करीव दस हजार आदमी मैट इण्डस्ट्री पर अपनी जीविका का उपार्जन करते हैं। मिडिल मैन उन्हे एक्सप्लाइट करते हैं और जो मैटिरियल होता हैं, उसे खरीद लेते हैं और वहुत कम मजदूरी पर उन्हीं लोगों से काम लेते हैं। सभी मुनाफा महाजन लोग खा लेते हैं। बहुत दुख की वात हैं कि वेस्ट दिनाजपुर मैं मैट इण्डस्ट्री की कोई वात नहीं कही गई हैं। हलां कि सिटी कलचर की बात कही गई हैं। लेकिन जहाँ सिटी कलचर और नरसरीज का कल्टीभेशन होगा वहाँ पर समय पर वीज दिया जाय ताकि सिटी कलचर डवलप कर सके। साथ ही साथ मैं मिनिस्टर साहव से कहुँगा कि दस हजार चटाई वनाने वाले लोग जो ग्वालपोखर थाने में हैं, जिनका जीबननिर्भर करता है, इस इण्डस्ट्री पर, उनके वारे में भी चिन्ता करें, उनको भी सुबिधा प्रदान करें।

एडिशनल इम्पलायमेन्ट प्रोग्राम के वारे में एतिहात के तैर पर जो कहा गया हैं कि उसको रिलेक्स कर दिया गया हैं। अनएजुकेटेड अन इम्पलायड को प्रोभाइड किया जायगा और जो लोग स्पेशल नालेज रखते हैं और जो लोग एक्सपीरियन्स हैं, उनकी मदद की जायगी।

एक सकसे बड़े दुख की वात जो कही गई हैं कि दुर्नीति मुक्त किया जायगा। तो ा कैसे दुर्नीति मुक्त किया जायगा? दुर्नीति तो तरह-तरह की होती हैं। एक तो अफिसियल ुर्नीति हैं, जिस आफिस में दरखास्त दिया जाता हैं, उसमें दुर्नीति होती हैं। फाइल फारवार्ड करने में दुर्नीति होती हैं। स्कीम चाक आउट करने में दुर्नीति होती हैं। फाइनालाइजेशन टेज तक पहुँचने में दुर्नीति होती हैं। दुर्नीति का ऐसे प्रोसेस हो गया हैं कि एक साधारण ादमी के लिए एक साधारण अर्टीजन के लिए–उन ऐजुकेटेड यूथ के लिए यह पासवुल हीं हैं कि वह आसानी से सरकार मे सेंशन करा सके। यह बड़ी खुशी की बात हैं कि ड़मिनिस्ट्रेशन को चार जोन में वाँट दिया गया हैं। यह भी कहा गया हैं कि डिस्ट्रिक्ट ेवुल पर और व्लाक लेवुल पर फैसीलिटी दी जायगी। फिर दुर्नीति कैसे दूर होगी? ह पुरे वंगाल में ही नहीं सारे देश में हैं। भाई-भतीजा वाद नेपोटिज्म ओर फैवरटीज्म ा वोल-वाला रहेगा ही। पहले तो अफिसियल ही दुर्नीति थी किन्तु अब वाम–फ्रान्ट की रकार कि गद्दीपर आनेके वाद दूसरी तरह की दुर्नीति शुरु हो गई हैं। एक आप्लीकेन्ट ं, उसे देखा जाता हैं कि पार्टी मुक्त हैं या नहीं। ये साफ तैर पर नहीं कहा जा सकता ं–यह दावा नहीं किया जा सकता हैं कि सभी लोग वाम-फ्रान्ट पार्टी मुक्त हो चुके हैं। गगर कोई आदमी पार्टी मुक्त नहीं हैं तो उसे लाइसेन्स नहीं दिया जायगा इसपर मैं मंत्री होदय से गुजारिश करुँगा कि इन्साफ कीजिए। जिस कार्वर मे किया जा रहा हैं पार्टी ा नाम लेकर वह वे इन्साफी हो जायगा–अन्याय हो जायगा। सबको सुविधा प्रोभाइड ोना चाहिए। ताकी सभी लोग तरक्की कर सकें। यह सार्वजनिक होना चाहिए। सभी ार्टिजन को इम्पलायमेन्ट प्रोभाइड करना चाहिए।

जो आर्टिजन गाँवों में फैले हुए हैं, उनको इम्पलायमेन्ट प्रोभाइड करने के सिलसिले ं स्वीइंग मशीन देने की बात कही गई हैं, जिसकी संख्या तीन सौ के लगभग हैं, जो ाभी नहीं हैं। अगर इसकी संख्या और अधिक बढ़ाकर दिया जाता तो हमें बहुत प्रसन्नता ोती। यह कार्यकारी होने से बहुत फायदा होगा। लेकिन स्वीइंग मशीन सिर्फ सी० एम० ी० ए० इलाके में दिया गया हैं। इससे मुझे बहुत दुख होता हैं। क्योंकि दुसरे इलाके ं देने की सरकार की कोई स्कीम नहीं हैं।

जो भी काटेज इण्डस्ट्री का काम होता हैं टाउनों में होता हैं। अगल-बगल के गाँवों ं क्यों नहीं खोला जाता हैं? क्यों नहीं इन्टीरीयर देहातों में इसको प्रसारित किया जाता ं? इसकी व्यवस्था वहाँ पर किया जाना चाहिए। ताकि में वे जो वंचित और शोषित ं उनको फायदा पहुँच सके। जिनके पास धन हैं–टेकनिक हैं, वे लोग आच्छे आर्टिजन

थे, मैटिरियल हामिल करके काम करते थे, लेकिन अव वेकार हो गए हैं। उन्हें सरकार की तरफ से मदद मिलनी चाहिए। उन्हें रीस्टोर करना चाहिए।

जहाँ तक रा-मैटिरियल का सवाल हैं, यह ऐड मिटेड फैक्टस हैं कि रा-मैटिरियल का प्राव्लम हैं—मर्किटका प्राव्लम हैं। मैंने देखा कि एभरी डिस्ट्रिक्ट में रा-मैटिरियल कोटा सिस्टम से प्रोभाइड किया जायगा। डिस्ट्रिक्ट वाइज रा-मैटिरियल दिया जायगा। कोटा सिस्टम चालु किया जायगा। लेकिन जहाँ कोटा सिस्टम होता हैं, वहाँ दुर्नीति आजाती हैं। मैं आपको वताउँ हमारे यहाँ जगह-जगह मोमवत्ती वनाने का कण्डिल फैक्टरीं हैं—उन्हें कोटा मिलता हैं। लेकिन प्रैक्टिकली कैण्डिल बहुत कम प्रोडयूस होता हैं। प्रोडक्शन होता ही नहीं हैं। कोटा मिला और वहा ब्लैक मार्केट हो गया । पैसा मिल गया। सिर्फ खाना पूर्ति के लिए रजिस्टर में सरकर रखा गया हैं कि माई इण्डस्ट्री इज रनिङ्ग। ऐसी चीजें नहीं होनी चाहिए। सरकार को ध्यान देना चाहिए कि किस तरह से रिसोर्सेस का उटीलाइजेशन होता हैं—सही तौर पर हो रहा हैं या गल्त तौर पर हो रहा हैं। फाइनेन्स का उटिलाइजेशन ठीक तरीके से हो रहा हैं या नहीं, इन सारी चीजों पर सरकार को ध्यान देना चाहिए।

मैं नन-मेटालिओ मिनरल के वारे में कुछ कहना चाहता हूँ। मैं मन्त्री महोदय से गुजारिश करुँगा कि तहकीकात कीजिए कि मिनरल कहाँ कहाँ मिलता हैं? और उससे क्या क्या काम होता हैं? उसके कारीगर कहाँ कहाँ पर हैं? चीना क्ले और फायर क्ले बहुत मिल सकता हैं। इस सिलसिले में मैं आपको ध्यान दिलाना चाहता हूँ कि हमारे इलाके में फायर वहुत वड़े पैभाने पर पैदा होता हैं। और साथही साथ यहाँ पर वहुत से कारीगर भी हैं, सव वेकार हैं। वहाँ कोई को-आपरेटिभ फार्म न होने से—सरकार पक्ष से उनको कुछ हेल्प न मिलने की वजह से वे लोग तरक्की नहीं कर पाते हैं। मैं मंत्री महोदय से अनुरोध करुँगा कि वे इधर ध्यान दें।

जैसा कि एक माननीय सदस्यने भी कहा हैं कि नार्थ-बंगाल को ओभरलुक कर दिया जाता हैं। एक वात की मुझे वड़ी खुशी हैं कि पाइनएपुल का कल्टिभेसन इस इलाके में हो रहा हैं। उसके पत्ते से कीवर यार्न तैयार करने की योजना हैं, जिससे कपड़ा तैयार हो सकता हैं। इसके लिए रीसर्च का काम शुरु हुआ हैं, मैं इसकेलिए धन्यवाद देता हूँ। इस तरह से अगर रीसर्च का काम होता रहे, तो नई-नई चीजें तरक्की कर सकती हैं। आपने ट्रेनिंग देने की व्सवस्था की हैं। लोग ट्रेनिंग हासिल करें, उन्हें काम मिले, यह वड़ी

खुशी की बात हैं। लेकिन मेरे पास रिपोर्ट हैं, एक सौ ट्रेण्ड सिल्क वर्कर ऐसे हैं, जो वेकार हैं। उन्हें आभी तक काम नहीं मिला हैं। उन्हें काम प्रोभाइड करना होगा। रघुनाथपुर पुर्लिया में ए सिल्क वर्कर वेकार हैं। अगर वेकार रखना है तो फिर ट्रेनिंग क्यों देते हैं?

डवलपमेन्ट आफ हैण्डलूम एण्ड पावरलूम्स–हैंण्डलूम के जितने बर्क्स हैं, वे देहातों में फैले हुए हैं। इनका सर्मे सरकार की तरफ से होना चाहिए कि वीमर्स कहाँ-कहाँ हैं। बहुत से लोग ऐसे हैं जिनके पास सरकार से सुबिधा प्राप्त करने योग्य साधन नहीं हैं। आपको ब्लाक लेवुल पर उनके साथ योगायोग करना चाहिए। इन्क्रायरी करानी चाहिए। क्योंकि वे इतने साधन हीन हैं कि ब्लाक में आफिसरों के साथ योगायोग नहीं कर सकते हैं। न तो वे लोग डिस्ट्रीक्ट वाइज या ब्लाक वाइज कोआपरेटिभ ही वना सकते हैं। इसलिए सर्मे करने की जरुरत हैं। जो लोग देहातों में फैले हुए हैं, उनके लिए कोआपरेटिभ वनाने की व्यवस्था करनी चाहिए। उनको ऐसी सुविधा देनी चाहिए ताकि वे अपनी को आपरेटिभ वना सकें और आगे वढ़ सकें। उनको सहयोग और सुविदा प्रोभाइड करना चाहिए।

जाहाँ तक पावर का सवाल हैं, रीगूलर पावर फैल्योर होता हैं–लोड शेडिंग होती हैं। ऐसी हालत मे पावर नहीं मिलता हैं। एलेक्ट्रिक सप्लाई रिगूलर न होने के कारण कारखाने वन्द हो जाते हैं। अगर विजली की यही हालत रही तो कारखानें कैसे चलेंगे और कैसे तरक्की कर सकते हैं? इसलिए विजली रीगुलर मिलनी चाहिए? लोडशेडिंग नहीं होनी चाहिए ताकि कारखानें चल सकें। आज इलेक्ट्रिक फेल्यूर की सबसे बड़ी समस्या वनी हुई हैं। इस समस्या का समाधान करना होगा। इसतरफ आपको खास करके ध्यान देना हैं।

दुसरी वात यह हैं कि मैं वेस्टदिनाजपुर के वारे में कहना चाहता हूँ। हमारे यहाँ काफी स्कीम हैं। वहाँ पर छोटे-छोटे कारखाने किए जा सकते हैं। लेकिन इस सिलसिले में कोई वात नहीं हैं। सरकार की तरफ से आज तक कोई स्टेप नहीं किया गया हैं। हमारे यहाँ ताँतियों की संख्या वहुत ज्यादा हैं। इसके वावजूद सरकार की नजर इनकी ओर आभीतक नहीं गई। मैं एक उदाहरण देना चाहता हूँ–ताँतीलोग एक को आपरेटिभ फार्म किए हैं और कोआपरेटिभ फारमेसन के वाद सरकार के दफ्तर के साथ योगायोग भी करते रहे हैं। लेकिन आजतक उनको कोई हेल्प नहीं मिला–ऐसा क्यों नहीं हुआ? इस सिलसिले में मै मंत्री महोदय से गुजारिश करुँगा कि वे इधर ध्यान दें। मनारो वीमर्स कोआपरेटिभ के नाम से फार्मेशन हुआ हैं। उन लोगों को सरकार की तरफ से

अभी तक मदद क्यों नहीं मिली, कुछ पता नहीं चला। बिना सरकारी मदद के उन लोगों का काम आगे कैसे बढ़ेगा?

आजके बजट में इण्डस्ट्रीयल स्टेट की बात हैं। जिसमें हमारे यहाँ एक रायगंज में बना हैं। वहाँ काम भी चल रहा हैं। इण्डस्ट्रीयल स्टेट बनाकर तरक्की की दिशा में आगे बढ़ सकते हैं। मगर इस सिलसिले में मैं कहूँगा कि इण्डस्ट्रीयल स्टेट की संख्या और बढ़ा दी जाय तो आच्छा होगा। इससे इम्पलायमेन्ट का स्कीम बढ़ेगा। मैं आपसे गुजारिश करुँगा कि आप इसपर ध्यान दें।

आपने मार्केटिंग फैसिलीटी की बात कही हैं। यह बात बिल्कुल सही हैं कि जो छोटे छाटे कारखानें हैं, उनको मार्केटिंग फैसिलिटी नहीं मिलती हैं। छोटे-छोटे कारीगर और छोटे-छोटे कारखानें उत्पादन तो करते हैं लेकिन उनका एक्सप्लायटेशन हो जाता हैं, बड़े-बड़े व्यापारियों कें हाथों। इसलिए उनको ज्यादा प्रोफिट नहीं मिलता हैं। आपने कुछ व्यबस्था जरुर ग्रहण किया हैं लेकिन वह काफी नहीं हैं—बहुत लिमिटेड हैं। मेरा कहना यह हैं कि वे लोग जो प्रोडयूस करें उसका प्राफिट उनको ठीक से मिलना चाहिए ताकि वे तरक्की कर सकें। इस और सरकार को ध्यान देना चाहिए।

सिटी कल्चर में काम करना वाले मजदूरें की मजदूरी बहुत कम थी। प्राइवेट तौर पर जो कारोवार हैं, उसमें बहुत कम मजदूरी मिलती थी। अभी आपने ८ रु० १० पै० मजदूरी कर दी हैं, जो सरकारी और गैर सरकारी सभी कर्मि को देना होगा। इसके लिए मैं आपकों धन्यवाद दैता हूँ।

फिर मैं आपको एक बार याद दिलाना चाहता हूँ, वेस्ट दिनाजपुर ड़िस्ट्रीक्ट के ग्वाल पोखर में भैट इण्डस्ट्री के संबंध में। यहाँ करीब-करीब १०-१२ हजार बर्क्स हैं, जो मैट चटाईपर आपनी जीविका निर्भर करते हैं। उनकी उन्नति के लिए सरकार को फण्ड देने की व्यबस्था करनी चाहिए। उनको और और तरह की सुबिधायें भी सरकार की तरफ से मिलनी चाहिए। इससे उन गरीब मजदूरों को फायदा होगा।

इन सारी बातों के साथ, मैं इस बजट का समर्थन करते हुए, आपको धन्यवाद देकर आपना भाषण समाप्त करता हूँ।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী রাজকুমার মন্ডল :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেস ও জনতা পার্টির সদস্যরা যেমন প্রত্যেকটি বাজেটের বিরোধিতা করেছেন, তেমনি আজ এই বাজেটের বিরোধিতা করলেন। এরকম বিরোধিতা করে তাঁরা কি এটাই বোঝাতে চাইছেন বামসরকারের যে সমস্ত বাজেট পেশ হচ্ছে, তার থেকে ৩০ বছর রাজত্বের বাজেটগুলি সব ভালই ছিল? এসব তাঁরা নানারকম স্ট্যাটিস্টিক্স দিয়ে বোঝাতে চেষ্টা করেছেন। তাই যদি হয় তাহলে ৩০ বছর রাজত্বের পর পশ্চিমবাংলা ও ভারতের অর্থনৈতিক সঙ্কট হল কেন? শিল্পে মন্দা হল কেন? কৃষক জমি হারা হল কেন, শিল্পগুলি কেন রুগ্ন হয়ে গেল, কুটির শিল্পগুলি মৃতপ্রায় হল কেন? অতএব তারা যেটা বলতে চেয়েছেন সেসব সম্পূর্ণ মিথ্যা কথা। তাঁরা দেশের লোককে একেবারে শেষ করে দিয়ে গেছেন। তাই দেখতে পাচ্ছি ভারতবর্ষের ৭০ ভাগ লোক দারিদ্র সীমার নিচে বাস করছে। সেজন্য বলছি যে তাঁদের এই বাজেটকে বিরোধিতা করার কোনও অর্থ হয় না। অতএব বাজেটকে সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। কংগ্রেস আমলে একাধিক মালিক স্মল ইন্ডাস্ট্রি করেছেন।

যার ফলে আমরা দেখতে পাচ্ছি শ্রমিকরা সেখানে বঞ্চিত হচ্ছে। কারণ, ঐ স্মল ইন্ডাস্ট্রিগুলিতে শ্রমিক সংখ্যা এমন ভাবে তাঁরা রেখে দিয়েছেন যে ফ্যাক্টরি অ্যাক্টের মধ্যে সেগুলি পড়ছে না, ফলে সেখানকার শ্রমিকরা ফ্যাক্টরি আইন অনুযায়ী যে সমস্ত সুযোগ সুবিধা পেতে পারতেন সেগুলি তাঁরা পাচ্ছেন না। এইভাবে তাঁদের শোষণ করা হচ্ছে। অতএব মাননীয় মন্ত্রী মহাশয়কে এদিকে নজর দেবার জন্য বলব যে সমস্ত স্মল ইন্ডাস্ট্রি আছে সেগুলি তদন্ত করার জন্য যে একাধিক মালিক এইভাবে একাধিক স্মল ইন্ডাস্ট্রি করে রেখে দিয়েছেন কিনা। যদি থাকে তাহলে সেগুলি সমস্ত একত্রিত করে শ্রমিকরা যাতে সুযোগ সুবিধা পায় যেমন বোনাস, গ্র্যাচুইটি, প্রভিডেন্ট ফান্ড এবং অন্যান্য ছুটি ছাঁটার যে সমস্ত সুযোগ সুবিধা আছে সেগুলি তারা যাতে পায় তারজন্য অন্তত এখন থেকে যে সমস্ত স্মল ইন্ডাস্ট্রির লাইসেন্স দেওয়া হবে এগুলি অত্যন্ত সযত্নে তদন্ত করার পর তাদের যেন লাইসেন্স দেওয়া হয়। আমাদের হাওড়া জেলায় কয়ার প্রচুর পরিমাণে পাওয়া যায়। সেই কয়ার থেকে বিভিন্ন কাজ হতে পারে, যেমন ম্যাট্রেসের জন্য কয়ার ব্যবহার হয়, ছোবড়া থেকে বোলেন তৈরি হয়, রশ্মি তৈরি হয়, হাওড়া জেলায় প্রচুর পরিমাণে কয়ার পাওয়া যায়, সেই কয়ার ইন্ডাস্ট্রির দিকে তিনি যেন নজর দেন। মৃত শিল্পের কথা আপনারা জানেন, বিশেষ করে আমি হাওড়া জেলার উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের কথা বলছি, সেখানে লক্ষ লক্ষ কুমার আছে যারা হাঁড়ি, কলসী, নানা ধরণের বাসন, চা খাবার পাত্র এই সমস্ত তৈরি করছে। আজ এই শিল্প মৃত প্রায়। বেশ কয়েকটি ধনী লোক এই ব্যবসাটাকে কব্জা করে রেখে দিয়েছে এবং এই কুমারদের তারা শোষণ করছে। আমি এই ব্যাপারে তাঁকে নজর দেবার জন্য অনুরোধ করব। তারপর জরির কাজ আজকে প্রতিটি গ্রামে প্রতিটি বাড়িতে আরম্ভ হয়েছে। ৪/৫/৬টি করে ছোট ছোট ছেলেমেয়ে এবং বয়স্ক লোক এই সমস্ত কাজ করছেন। এদের সংখ্যা হাওড়া

জেলার মধ্যে আমার মনে হয় লক্ষাধিক হবে। এই জরির কাজ বড় লোকদের কব্জায় রয়েছে। অতএব এই সম্পর্কে আমি নজর দিতে বলব। এবারে আমি প্যারাফিন ওয়ার্কসের কথায় আসছি। এই প্যারাফিন ওয়ার্কস নিয়ে এক ধরণের কারবার চলছে। যারা আগে থেকে মোমের বাতি তৈরি করার জন্য লাইসেন্স পেয়েছে, যারা এখন পর্যন্ত প্যারাফিন পাচ্ছে তারা ঠিক ঠিকমতো সেটা কাজে লাগাচ্ছে না। এর আগে একজন সদস্য বলে গেছেন যারা প্যারাফিন পাচ্ছে তারা সেটা বিক্রি করে দিচ্ছে, তাদের আসলে কোনও কারখানা নেই, তৈরি করার যন্ত্রপাতি নেই। এটা আমি মনে করি খুব সত্য কথা। কারণ, আগেকার কংগ্রেস সরকার এইভাবে সমস্ত লাইসেন্স দিয়ে গেছেন।

অতএব এইগুলি বিশেষ করে তদন্ত করার প্রয়োজন আছে। অন্যদিকে আমি যেটা জানি কিছু সাধারণ লোক মোমবাতি তৈরি করার জন্য রেজিস্ট্রেশন পেয়ে গেছে, তারা যন্ত্রপাতি কিনেছে গ্রামের দিকে কিন্তু এখন পর্যন্ত তারা কোন প্যারাফিন ওয়ার্কস পাচ্ছে না। যেহেতু তাঁরা আগে থেকে পান নি বলে আজও পাচ্ছে না। অতএব মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যারা বাস্তবিক প্যারাফিন ওর্য়াকস নিয়ে কাজ করতে চান সেই প্যারাফিন যাতে তাঁরা পান সেই ব্যবস্থা যেন করেন। যারা প্যারাফিন ওর্য়াকস নিয়ে ফাটকা বাজী করছে, বিক্রি করে দিচ্ছে কাজ করছে না তাদের জন্য একটা ব্যবস্থা গ্রহণ করুন, তারা কি প্রোডাকশন করছে সেই প্রোডাকশনের হিসেবপত্র চেয়ে পাঠান। এই অনুরোধ আমি করব। আর একটা কথা গ্রামাঞ্চলে পেটো দড়ি পাটের সূতোর থেকে যে দড়ি তৈরি হয় এই শিল্পে বেশ কিছু লোক জড়িত রয়েছে। এই দড়ি বিভিন্ন সাইজে তৈরি হয় এবং বাজারে বিক্রি হয়। এই পাটের সূতোগুলো জুট মিল থেকে জুট ইয়ার্ন হিসেবে কাট পিস হিসাবে এইগুলো বিক্রি হয়। একচেটিয়া কিছু মালিক আছেন যাঁরা জুট মিল থেকে এই কাটপিসগুলো কিনে নিচ্ছেন এবং বাজারে বেশি দামে বিক্রি করছেন, যারা পাটের দড়ি তৈরি করে তাদের কাছে। সেইজন্য মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে নজর রাখতে বলব এই জুট মিলগুলো থেকে যাদের এই কুটির শিল্প আছে তারা যাতে সোজাসুজি কিনতে পারেন বা জুট মিলগুলো বিক্রি করতে বাধ্য হন সেইরকম একটা ব্যবস্থা গ্রহণ করুন। ফলে এই শিল্পে যাঁরা নিযুক্ত আছেন তাঁরা উপকৃত হবেন। আর একটা কথা বলতে চাই ক্ষুদ্র শিল্পের বাজারে অভাব — অভাবের কথা যেটা বলা হচ্ছে সঙ্কটের কথা যেটা বলা হয়েছে এটা বাস্তব জিনিস, এটা বাস্তব জিনিস তৈরি হবার পরে সেইগুলো বিক্রি হওয়ার বাজার খুব কম আছে। এই সমস্ত সঙ্কট তিনি যেটা বলেছেন সেটা খুব সত্য কথা, এইজন্য আমি বলতে চাই আমাদের দেশে বর্তমানে যে সমস্ত বড় বড় শিল্প আছে সেই শিল্পের সঙ্গে এই ক্ষুদ্র শিল্পের মালপত্র বিক্রি করার একটা লিঙ্ক বা যোগাযোগ ব্যবস্থা করা একান্ত দরকার। অর্থাৎ এই বড় বড় শিল্পপতিকে বাধ্য করতে হবে যাতে এই ক্ষুদ্র শিল্প থেকে তারা মালপত্র কেনে। আর একটা কথা বলে আমি বক্তব্য শেষ করব, ক্ষুদ্র এবং কুটির শিল্পে যে সমস্ত মালপত্র তৈরি হচ্ছে সেইগুলো যাতে গ্রামাঞ্চলে বিক্রির একটা ব্যবস্থা থাকে। যেমন জনতা শাড়ির কথা বলছি যেগুলো শহরের মধ্যে কিছু কিছু বিক্রির ব্যবস্থা আছে কিন্তু গ্রামের দিকে কোনও স্টল নেই। অতএব এই সমস্ত শিল্পজাত দ্রব্য যাতে গ্রামাঞ্চলে বিক্রির ব্যবস্থা থাকে সেই ব্যবস্থা করার জন্য তাঁকে অনুরোধ করছি, আর একটা কথা বলছি সেলাই কলের ব্যাপারে তিনি যেটা বলেছেন সি. এম. ডি.

এ. এলাকায় সেলাই কল দেওয়ার ব্যবস্থা করেছেন, আমি বলতে চাই আরও গ্রামের দিকে যদি এইগুলো দিতে পারেন তাহলে ভাল হয়। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের ক্ষুদ্র এবং কটেজ ইন্ডাস্ট্রির মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন সেই বাজেট আমি সম্পূর্ণ রূপে পড়েছি এবং এই বাজেটের মধ্যে এমন একটা হতাশার ভাব আমাদের সামনে প্রতিভাত হয়েছে — তার মধ্যে আমি কোনও গতিশিলতা লক্ষ্য করতে পারি নি। কিন্তু এই বাজেটের মধ্যে মন্ত্রী মহাশয় এমন কোনও একটা স্ট্যাটিস্টিক্স দিতে পারলেন না — এই কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিসের মধ্যে কত বেকার আমাদের দেশে প্রোভাইড হয়েছে — কেন না পশ্চিমবাংলায় অন্তত পক্ষে ১৪/১৫ লক্ষ বেকার আছে সেই বেকারকে কাজ দেবার জন্য তিনি কি ব্যবস্থা এর মধ্যে করেছেন তা তিনি উল্লেখ করেন নি। আজকে আমরা সকলেই বলে থাকি হেভি ইন্ডাস্ট্রির দ্বারা আমরা সমস্যার সমাধান করতে পারব না, আমাদের চাই স্মল স্কেল এবং কটেজ ইন্ডাস্ট্রি। আমরা সেই প্রচেষ্টা কতটা নিয়েছি এবং বামফ্রন্ট সরকার সেই প্রচেষ্টা কতটা নিয়েছে। যারা চিন্তাশীল ব্যক্তি তাঁরা এই কথা ভাবেন কিন্তু আমার মনে হয় সেই ভাবনা চিন্তা এই বাজেটের মধ্যে থাকা উচিত ছিল। কেন না আমাদের দেশে কটেজ ইন্ডাস্ট্রি অনেক রকম আছে মাদুর শিল্প ভালভাবে চলতে পারে, কার্পেন্টারি ভাল ভাবে চলতে পারে ব্ল্যাকস্মিথ ভাল ভাবে চলতে পারে। আমাদের খাদি ইন্ডাস্ট্রিজ সম্বন্ধে কিছু বলা উচিত ছিল কিন্তু এর মধ্যে সেটা নেই। খাদি এমন একটা ইন্ডাস্ট্রি যেটাতে আমাদের দেশের লক্ষ লক্ষ লোক কাজ করে. যারা হ্যান্ডল্টস তারা এই সমস্ত কাজ করে কিছু রোজগার করে।

কিন্তু এটা কেন নেই আমি বুঝতে পারছি না। আজকে পশ্চিমবাংলায় খাদি শিল্প সম্বন্ধে যা ধারণা এ পর্যন্ত হয়ে এসেছে এবং সেই শিল্পকে বাড়াবার জন্য যে চিন্তাধারা নূতন করে করা উচিত ছিল সেটা কতদূর মাননীয় মন্ত্রী মহাশয় করেছেন তা আমি বুঝতে পারছি না। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে এই বাজেটের মধ্যে এবং আগেকার বাজেটের মধ্যে প্রায় একই রকম কথা বলা হয়েছে। এর মধ্যে কোনও স্বাতন্ত্র আছে বলে আমি মনে করি না। কিন্তু আজকে এর মধ্যে হতাশা রয়েছে যে বাজার নাই, কি করে বাজার সৃষ্টি করা যায়, মন্দার ভাব দেখা যাচ্ছে ইত্যাদি এবং আমাদের কাঁচা মালের অভাব রয়েছে এই সব কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন। কিন্তু এই হতাশার ভাব সব সময় থাকলে চলবে না। আমাদের এই হতাশার কথা বললে দেশের লোক ক্ষমা করবে না। সেজন্য আপনাদের হতাশার ভাব কাটিয়ে আপনাদের এগিয়ে যেতে হবে। সেই এগিয়ে যাবার ফলে বেকার যেমন কাজ পাবে উৎপাদনও বেশি হবে এবং সব রকমের উন্নয়নের কাজের মধ্যে আমাদের অর্থনৈতিক কাঠামো আরও শক্তিশালী হবে বলে আমি মনে করি। আমি এই প্রসঙ্গে বলতে চাই কটেজ ইন্ডাস্ট্রির মধ্যে ৭ কোটি ৪ লক্ষ ৯৮ হাজার টাকা বরাদ্দ করেছেন কিন্তু যাই

বরাদ্দ করুন অ্যাডমিনিস্ট্রেটিভ স্ট্রাকচার এর যদি পরিবর্তন করতে না পারেন সবই শেষ হয়ে যাবেন। মন্ত্রী মহাশয় যতই নিজের বাজেটকে প্রশংসা করুন কোনওটাই তার কাজে লাগবে না। তাই আমি বলতে চাই ডিপার্টমেন্টের যে স্ট্রাকচার আছে তাকে ডিসেন্ট্রালাইজ করার চেষ্টা করুন। ব্লকে ব্লকে যে সমস্ত ইন্ডাস্ট্রিয়াল ডিপার্টমেন্টে যে সমস্ত বিধি ব্যবস্থা আছে কিভাবে ইন্ডাস্ট্রি তৈরি করতে পারা যায় টেকনিক্যাল নো — হাউ কেমন করে আনা যাবে বেকাররা কেমন করে জানতে পারবে সেই সমস্ত জিনিস যদি ব্লক অঞ্চল ছড়িয়ে দিতে পারেন আপনাদের লোক যদি গিয়ে না বলতে পারেন তাহলে দেখা যাবে বেকাররা যেমন হন্যা হয়ে ঘুড়ে বেড়াবে তেমনি চিরকালই ঘুরতে থাকবে। তারা কখনই সেলফ সাফিসিয়েন্সির জন্য সেলফ এমপ্লয়মেন্টের জন্য তারা নিজেরা নিজেদের ব্যবস্থা তৈরি করতে পারবে না। আজকে ওয়েস্ট বেঙ্গল খাদি বোর্ড যে আছে যে পরিস্থিতিতে আছে — মাননীয় মন্ত্রী মহাশয় নিজে জানেন কারণ তিনি তার চেয়ারম্যান, সেখানে যে অ্যাডমিনিস্ট্রেশন চলছে তা খুবই তাজ্জব ব্যাপার। কেন না আমি কতকগুলি ইনস্টিটিটুশানের কথা বলতে পারি যে — আমি নাজির বাজার খাদি গ্রাম উদ্যোগের কথা বলছি — তারা আজকে দশ বছর আগে থেকে কিছু টাকা এই সংস্থা দেবে বলে তারা অনেক দিন আগে রেজিস্ট্রি করে জমি জায়গা তারা সব দিয়েছিল — তাদের বলা হচ্ছে দেওয়া হবে আবার বলা হচ্ছে দেওয়া হবে না। অমুক ডিপার্টমেন্ট বলছেন পাবেন আবার অমুক ডিপার্টমেন্ট বলছে পাবেন না এই রকম করে ৮/১০ মাস কেটে গেছে। আমি বলতে চাই তাদের প্রচুর সম্পদ আছে, লক্ষ লক্ষ টাকা আছে প্রপার্টি আছে সমস্ত কিছু নষ্ট হয়ে যাচ্ছে।

[6-10 — 6-20 P.M.]

তার ফলে যে সমস্ত লোক কাজ করছে তারা সকলেই বেকার হয়ে গেছে। আমি মনে করি বাজেটের মধ্যে কটেজ ইন্ডাস্ট্রিতে কতগুলো পার্মানান্ট এমপ্লয়মেন্ট, কতগুলো টেম্পোর্যারি এমপ্লয়মেন্ট এবং কতগুলো সেমি পার্ম্যান্যান্ট হবেন এরকম দেখানো উচিত ছিল। সেই পরিসংখ্যান পেলে আমরা বুঝতে পারতাম পশ্চিমবাংলায় এই যে ভয়াবহ বেকার সমস্যা তাতে কত লোক কাজ পাবে এবং এই বাজেটের মাধ্যমে তারা কি সুফল পাবে। কিন্তু সেটা না দেখে আমি দুঃখ পাচ্ছি। আমাদের মেদিনীপুরে মাদুর শিল্প রয়েছে এবং তার বাজারও রয়েছে। কাজেই তাদের যদি যথেষ্ট পরিমাণে মেটেরিয়ালস দেওয়া যায় তাহলে তাদের সুবিধা হয়। তারা যদি এগুলি ভালভাবে চালাতে পারে এবং তাদের যদি ইন্ডিভিজুয়াল অ্যাসিস্ট্যান্স দেওয়া যায় অর্থাৎ যারা বাড়িতে বাড়িতে করতে চায় তাদের কাছে যদি ইন্ডিভিজুয়াল অ্যাসিস্ট্যান্স পৌছে দেন তাহলে কিছু কিছু ফ্যামিলি এইভাবে কাজ করে তাদের ফ্যামিলির লোকদের এমপ্লয়মেন্ট দিতে পারবে একটা হেভি ইন্ডাস্ট্রি করে লোককে কাজ দিতে গেলে অনেক বেশি টাকা খরচ করতে হয়, কিন্তু এরকম ছোট ছোট ইন্ডাস্ট্রি যদি করা যায় তাহলে অল্প পয়সা খরচ করে কিছু লোককে এমপ্লয়মেন্ট দেওয়া যায়। আমাদের দেশে এই যে ভয়াবহ বেকার সমস্যা রয়েছে তার হাত থেকে যদি আমাদের রেহাই পেতে হয় তাহলে প্রত্যেক বেকারকে আহ্বান জানানো উচিত এবং তাদের যদি ৫০০ টাকা বা ১০০০ টাকা দেন

তাহলে সেই টাকা দিয়ে তারা কাজের ব্যবস্থা করে বেকারত্ব ঘোচাতে পারবে। এই সমস্ত জিনিসগুলি নিয়ে আপনারা যদি চিন্তা করেন তাহলে আমার মনে হয় আমাদের বাজেট বরাদ্দের টাকা স্বার্থক হবে। আপনার বাজেটের একটা জায়গায় বলেছেন, "ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠার পর থেকে এ পর্যন্ত মোট ৫১৬৫টি নূতন কারখানা নিবন্ধভুক্ত হয়েছে"। কিন্তু এগুলি চালু করবার জন্য কি ব্যবস্থা করেছেন? এগুলি ঠিক ভাবে পরিচালিত করবার জন্য যে বিধি ব্যবস্থা এবং পরিকল্পনা করা দরকার তার কোনও লক্ষণ নেই। আপনারা যদি কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রি পশ্চিমবাংলায় চালু করতে চান তাহলে মনে হয় একটা সুপরিকল্পিত পরিকল্পনা আপনাদের গ্রহণ করা উচিত এবং তার ফলে আমরা বুঝতে পারব আমাদের পশ্চিমবাংলায় কত বেকার আছে এবং সেই বেকারদের ক্ষেত্রে কত টাকা ইনভেস্ট করলে তারা নিজস্ব এমপ্লয়মেন্ট তৈরি করতে পারবে। এই ব্যাপারে শুধু অফিসারদের উপর নির্ভর করলে চলবে না, অন্তত একটা কমিটি বা কমিশন তৈরি করে এ সম্বন্ধে বিচার বিবেচনা করা উচিত এবং দেখা উচিত যাতে একটা শুভ ফল আমরা পেতে পারি। তারপর, আমাদের মেদিনীপুরে কার্পেন্ট্রির একটা ভাল প্রসপেক্ট রয়েছে। ধরুন, একজন ব্ল্যাক স্মিথ যদি কাজ করতে চায় তাহলে তার যে কয়লা কাজের জন্য প্রয়োজন সেটা যদি তাদের সরবরাহ করেন তাহলে তাদের উপকার হয়। ঠিক তেমনি বলতে পারি কার্পেন্ট্রির কথা, তাদের যদি আমরা টাকা পয়সা দিয়ে সাহায্য করি তাহলে তারা তাদের ইন্ডাস্ট্রি বাড়াতে পারেন এবং তার ফলে তাদের ফ্যামিলি শুধু নয়, আরও অনেক লোককে তারা কাজ দিতে পারবেন। এইভাবে যদি প্রত্যেকটি ইন্ডিজেনাস ইন্ডাস্ট্রির ক্ষেত্রে আমরা চিন্তা ভাবনা করি তাহলে তাদের ফ্যামিলিকে যেমন আমরা সাহায্য করতে পারব ঠিক তেমনি আরও অন্য লোকদেরও আমরা কাজ দিতে পারব। তারপর, এই যে তাঁত শিল্প রয়েছে তাতে দেখছি তাঁতীরা এমন অবস্থায় পড়েছে যে তাদের কাপড় বিক্রি হচ্ছে না। আজকে যে মন্দার বাজার রয়েছে সেটা আপনারা চিন্তা করুন। আজকে যে সমস্ত গরিব তাঁতীরা কাজ করছে, কিছু পয়সা পাবার জন্য চিন্তা করছে তাদের জন্য আপনাদের চিন্তা ভাবনা করা খুবই উচিত।

তাদের জন্য মার্কেট যাতে ভালভাবে তৈরি হয় তার চিন্তা ভাবনা নিশ্চয়ই আপনার আছে একথা আমি মনে করছি এবং আপনি দায়িত্ব নিয়ে সেই তাঁতীদের বাঁচানোর জন্য চেষ্টা করবেন এই আশা রাখি। আজকে আমরা দেখেছি যারা ছোট ছোট ইন্ডাস্ট্রি করেন, গ্রামে যারা মহাজন রয়েছে তারা অধিক সুদে চড়া হারে টাকা ধার দেয় এবং সুদের হার দিনের পর দিন অত্যন্ত বেশি করে বাড়ছে যে তারা সেই টাকা পয়সা আর শোধ করতে পারছে না। হয়ত এমন কিছু আপনার ব্যাঙ্ক রয়েছে, ব্যাঙ্কের কাছে যদি সে ইন্ডাস্ট্রির কথা বলে সেই ব্যাঙ্কও তাকে দিতে পারে কিন্তু তারা ফিনান্স করছে না কারণ তার টাকা রিয়েলাইস হবে না। এমন একটা বিধি ব্যবস্থা নেন যারা ছোট ছোট ইন্ডাস্ট্রি করতে চাচ্ছে তারা যাতে মহাজনের খপ্পরে না পড়ে, তারা যাতে ব্যাঙ্ক থেকে সাহায্য পায় তার ব্যবস্থা নিশ্চয়ই আপনারা করবেন এই আশা আমরা নিশ্চয়ই করব। আমি, আপনারা যে বাজেট উত্থাপন করেছেন এই বাজেটের মধ্যে এমন কতকগুলি জিনিস আমি দেখতে পেয়েছি যাতে মৃত প্রায় যে সমস্ত ইন্ডাস্ট্রি রয়েছে তার জন্য আপনি কি চিন্তা করছেন তার কথাও এর মধ্যে লিপিবদ্ধ

নেই এবং যারা ভিলেজ ইন্ডাস্ট্রি করেন, খাদি ইন্ডাস্ট্রি করেন, তারা আজকে টাকা পয়সা না পাবার জন্য তাদের সম্পদ থাকা সত্ত্বেও তারা তা ইউটিলাইস করতে পারছে না, নগদ টাকা তারা পাচ্ছে না। তাই আপনার কাছে অনুরোধ করব যে সমস্ত মৃতপ্রায় ইন্ডাস্ট্রি রয়েছে তাদের ওয়ার্কিং ক্যাপিটাল, লোন এবং অন্যান্য জিনিসের জন্য টাকা পয়সার বন্দোবস্ত করলে আমার মনে হয় তারা আবার পুনর্জীবিত হবে এবং তারা নূতন করে নূতন উদ্যোমে কাজ করতে পারবে এবং আরও গ্রামের লোককে কাজ দিতে পারবে। আপনি যে বাজেট উত্থাপন করেছেন সেই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 P.M.]

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কুটির এবং ক্ষুদ্র শিল্পের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ আমাদের সামনে রেখেছেন এই ব্যয় বরাদ্দকে বর্তমান অবস্থায়, বর্তমান সীমাবদ্ধ ক্ষমতায়, যে ব্যয় বরাদ্দ রেখেছেন সেটাকে পূর্ণ সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। আমাদের পশ্চিমবাংলায় বিভিন্ন ধরণের শিল্প আমরা গ্রাম থেকে গ্রামান্তরে দেখি তার মধ্যে উল্লেখযোগ্য যেটা, সেটা সব সময়ে সব মানুষের চোখে পড়ে, তা হচ্ছে তাঁত শিল্প, রেশম শিল্প, শঙ্খ শিল্প, তারপর হচ্ছে কাঁসার শিল্প, মাদুরের শিল্প এবং তারপরে হাতির দাঁতের কারুকার্য করার শিল্প ইত্যাদি নানা ধরণের শিল্প পশ্চিমবাংলার বিভিন্ন প্রান্তে আছে এবং এইগুলি বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় অবস্থিত, এই শিল্পকে কেন্দ্র করে এক শ্রেণীর মানুষ এই শিল্পের ধ্বংসাবশেষ যেটুকু দাঁড়িয়েছে, এরজন্য দায়ী। অর্থাৎ আমরা সকলেই জানি যে কো-অপরেটিভ ব্যবস্থাটা আছে এই কো-অপারেটিভ ব্যবস্থার মধ্যে পশ্চিমবাংলার সমস্ত কুটির শিল্পগুলি জড়িত, এই কো-অপরেটিভকে আমরা সমর্থন করি এবং ভাল দৃষ্টিভঙ্গিতে দেখি। তাকে যদি সদব্যবহার করা হয় তাহলে তার থেকে ভাল ভাল কাজ পাওয়া যাবে। কিন্তু অবস্থাটা কি দেখা যাক। আমাদের দেশের কো-অপারেটিভগুলি বিশেষ বিশেষ লোকের দ্বারা নিয়ন্ত্রিত, বিশেষ বিশেষ রাজনৈতিক দল দ্বারা নিয়ন্ত্রিত। অর্থাৎ মধ্যেখানে কুটির শিল্পকে সামনে রেখে শ্রমিকদের নামের তালিকা দিয়ে প্রচুর টাকা সরকারের কাছ থেকে নিয়ে যাওয়া হয় এবং সেই টাকা তারা সঠিক ভাবে কো-অপরেটিভের যেসব নিয়ম পদ্ধতি আছে সেইভাবে ব্যবহার না করে তার নিজস্ব ভাবে মহাজন যেভাবে একজন খাতককে শোষণ করে শ্রমিককে ঠিক সেইভাবে শোষণ করে এমন একটা অবস্থার সৃষ্টি করেছে যে এটা শাখের করাতের মতো কাটছে — যেতেও কাটছে, আসতেও কাটছে। যখন তারা বাজার থেকে সূতা কেনে, যে রেশম শিল্পের সূতা কিনে তাঁতীদের দেওয়া হয় তা এক ধরণের শোষণ, আবার তারা যখন মাল উৎপাদন করল কম মজুরি দিয়ে তাদের কাছ থেকে নিয়ে নেয় আবার যখন বাজারে বিক্রি করে তার অনেক বেশি দামে এও এক ধরণের শোষণ। দীর্ঘদিন এই শোষণের ফলে এই শাখের করাতের মতো যেতে আসতে কাটছে। এই সমস্ত শ্রমিকরা দীর্ঘদিন এইভাবে কাজ করার ফলে, তারাও চোখ নষ্ট হয়ে যায় ভাল দেখতে পায় না। এই সব শ্রমিকদের পেটে ভাত না থাকায় তারা ঠিকমতো চোখে দেখতে পারে না এবং পেটে ভাত না থাকার ফলে নানা রকমের অসুখ বিসুখের সৃষ্টি হয় যার ফলে সেই শ্রমিকদের মৃত্যু ঘটে।

এই হচ্ছে তাঁত শিল্পের মোট অবস্থা। তা ছাড়া বিগত সরকার তাঁত শিল্পকে এমন অবস্থায় এনে ফেলেছেন যে আমাদের দেশে এর বাজার নেই কিন্তু বিদেশে প্রচুর বিক্রি হয়। এই শিল্প যাতে ব্যাপক আকারে গড়ে উঠতে পারে সেই ব্যবস্থা তাঁরা করলেন না, এবং মিডলম্যানদের মাধ্যমে শ্রমিকদের শোষণ করে শিল্পকে জর্জরিত অবস্থায় এনে ফেলেছেন। অনুরূপ ভাবে দেখছি শঙ্খ শিল্পেরও একই অবস্থা। মুর্শিদাবাদ জেলায় প্রচুর শঙ্খ উৎপাদন হয়, সেই শঙ্খ শিল্পেও শ্রমিকদের একই অবস্থা। মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুরে লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক আছে, সেখানে এবং সমস্ত এলাকায় এই বিড়ি শ্রমিকদেরও একই অবস্থায় নিয়ে এসেছেন। আমাদের সরকারের পক্ষ থেকে মাননীয় মন্ত্রী চিত্তব্রত মজুমদার যে বাজেট এখানে রেখেছেন, তাতে কিছু কিছু সদস্য বলেছেন যে হতাশ হয়েছেন। তাঁদের হতাশ হওয়াটা স্বাভাবিক। মন্ত্রী মহাশয়, তাঁর বাজেট স্পিচে একটা কথা পরিষ্কার করে বলেছেন যে তিনি ঘুঘুর বাসা ভাঙতে শুরু করেছেন, মাঝখানে যারা ছিল সেই মিডলম্যান, এদের বাসগুলি যদি ভেঙ্গে যায় তাহলে তাঁরা স্বাভাবিক ভাবেই এই বাজেটকে সমর্থন করতে পারবেন না, বিরোধিতা করবেন। কারণ নিজেদের দলের লোক মারফৎ নির্বাচনে এদের কাছ থেকে টাকা পান, এই সমস্ত লোকের ঘুঘুর বাসা যদি ভেঙ্গে যায় তাহলে পরবর্তীকালে নির্বাচনের সময় অসুবিধায় তাঁদের পড়তে হবে। তাই তাঁরা হতাশ হবেন, আতঙ্কিত হবেন এটা স্বাভাবিক ব্যাপার। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, দীর্ঘ দিন ধরে যে সমস্ত ত্রুটি বিচ্যুতি চলে আসছে সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণে উল্লেখ করেছেন, তিনি বলেছেন — সমস্ত সমস্যার যে সমাধান করা গেছে, ঘটনা তা নয়, আমরা এগুলি করার চেষ্টা করছি। দীর্ঘ ৩০ বছর ধরে যে সমস্ত ঘটনা ঘটে নি এই ৬ মাসে বা আট মাসে সরকার যে ধরণের পদক্ষেপ নিয়েছেন, তাকে অভিনন্দন জানানো উচিত ছিল, কিন্তু বিরোধী দল বলেই যে বিরোধিতা করতে হবে, এটা কেমন ধরণের কথা? মুর্শিদাবাদ জেলার মাননীয় সদস্য হবিবুর রহমান বলেছেন এই মন্ত্রিসভা অবৈধ। উনি উনার দৃষ্টিভঙ্গি অনুযায়ী সঠিক কথাই বলেছেন। ১৯৭২ সালে যে অবস্থা সৃষ্টি করেছিলেন মুর্শিদাবাদ জেলায় এবং গোটা বাংলাদেশে, সেই অভিজ্ঞতা তো আপনার আছে, রাতদিন আপনি এই জিনিসই চিন্তা করেন, এই বিধানসভাতে এসে আপনি সেই জিনিসই চিন্তা করেন। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গবাসী যে রায় ঘোষণা করেছে, তার বিরুদ্ধে একশত বার বললেও তিনি জানেন নিজেও যে, কিছু আসে যায় না, তিনি এটা নিজেও বুঝবেন।

এ ছাড়া আমি আর একটা বলতে চাই। সমস্ত শিল্পের ব্যাপারে দেখছি একটা বিরাট অসাম্য রয়েছে বন্টনের ক্ষেত্রে। শ্রমিক যারা শিল্পে কাজ করে তাদের অবস্থার উন্নতির জন্য বিগত সরকার কিছু করেন নি, বরং এমন সঙ্কট সৃষ্টি করেছেন যাতে তারা কাজ না পায়, উপযুক্ত মজুরি না পায়, তাদের মেরে ফেলবার চেষ্টা করেছেন। এই ঘটনাগুলি আমরা ধরেছি এবং কি করা যায় যে সম্বন্ধে চেষ্টা করছি। স্বাভাবিক ভাবেই তাঁরা আতঙ্কগ্রস্ত হবেন। আপনি দেখেছেন দুটি পাঁপড়ের কারখানার হাওড়ার মধ্যে একটির, সুরুচির হিসাব নিকাশ দেখিয়ে দিয়েছেন মাননীয় মন্ত্রী মহাশয়। যদি দু কে. জি. আটা বেলা যায় তাহলে সেখানে ৭৫ পয়সা মজুরি দেওয়া হত এবং দুটি কারখানার ক্ষেত্রেই তা দেওয়া হত। সেখানে এখন তার ২.৮০ টাকা দেওয়া হচ্ছে মজুরি দু কে. জি. আটা বেলে দিলে।

তাছাড়াও, তাদের ওভার টাইম দেওয়া হচ্ছে, কমিশন দেওয়া হচ্ছে যে সমস্ত জিনিসপত্র বা মালপত্র বিক্রি হয় তাতে দেওয়া হচ্ছে। এইসব কথা যদি বাংলা দেশের গ্রামে গঞ্জে ছড়িয়ে পড়ে, তাহলে আপনাদের ভবিষ্যত একেবারে অন্ধকার, এতেই আপনারা আতঙ্কগ্রস্ত হচ্ছেন। কো-অপারেটিভের নামে যে জিনিস আপনারা করেছেন, লোকে তার নাম দিয়েছে চোর-পরেটিভ। এই সব কথা আপনারা জানেন এবং জেনে শুনেই এই কথা বলছেন। এছাড়া, যেকথা বললেন জনতা পার্টির মাননীয় সদস্য শ্রী বিনয় ব্যানার্জি সে সম্পর্কে বললো। তিনি কিছু খুঁজে পাচ্ছেন না। বাজেটে কিছু নেই। খুবই স্বাভাবিক কথা। আপনাদের অভিজ্ঞতায় দীর্ঘদিনের যে চরিত্র, মানুষ দ্রুত পরিবর্তন করতে পারে না। যেখানে সাধারণ মানুষকে সুযোগ দেওয়ার চেষ্টা হচ্ছে, যেখানে তাঁত শিল্পীদের সুযোগ দেওয়ার চেষ্টা হচ্ছে, সেখানে আপনারা আতঙ্কগ্রস্ত হবেন, এটা স্বাভাবিক কথা। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** The time fixed for the item of business now under discussion will expire at 6-42 P. M. It seems that the transaction of this item of business will not be completed within the scheduled time. I, therefore, under rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, propose to extend its time by half-an-hour. I think the House agrees to it.

**(Voices : Yes, Yes.)**

So, the time is extended by half-an-hour.

[6-30 — 6-40 P.M.]

**শ্রী চিত্তব্রত মজুমদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে বাজেট পেশ করা হয়েছে তার উপরে বিভিন্ন সদস্য বক্তব্য রেখেছেন, কিন্তু কোনও বক্তাই আমরা যে দৃষ্টিভঙ্গি এখানে রেখেছি তার বিরোধিতা করতে পারেন নি। কেউ কেউ বলেছেন, এখানে কোনও লক্ষ্য তারা খুঁজে পাচ্ছেন না। এবং তারা হতাশ হয়েছেন। অনেকে বলেছেন, টার্গেট কোথায়, স্ট্যাটিস্টিক্স কোথায়। ক্ষুদ্র শিল্প বা কুটির শিল্প এমন কি যে কোনও শিল্পে আজকে যে অবস্থার ভিতর দিয়ে আমরা চলেছি তাতে কোনও ক্ষেত্রে কোনও টার্গেট সম্ভব কিনা। একটা জিনিস যেটা বোঝা দরকার, সেটা হচ্ছে, শুধু জিনিসের উৎপাদন করলেই হবে না, শুধু কল কারখানা স্থাপন করলেই হবে না, সেই সমস্ত কারখানা বা শিল্পে যে সমস্ত জিনিস উৎপাদন হবে তার বিক্রি করবার বাজার কতটুকু সৃষ্টি করতে পারছি বা পাশে যদি বিক্রি করার মতো বাজার সৃষ্টি করতে না পারি, তাহলে কোটি কোটি টাকা ব্যয় করে কারখানা সৃষ্টি করে বেকারী দূর করা যায় না। আমরা সেইজন্য চেষ্টা করেছি অন্যভাবে। শুধুমাত্র কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্পের প্রসারের মধ্য দিয়ে ভারতবর্ষের মতো একটা বিরাট দেশের বেকারি দূর করা যাবে না — এটা আমরা বিশ্বাস করি। আমরা সেইজন্য চেষ্টা করছি এই সীমাবদ্ধ

অবস্থার মধ্যেও যাতে কিছুটা বাজার আমরা করতে পারি। কিভাবে সেটা আমরা করতে পারি সেটা ভেবে দেখছি। আমরা চেষ্টা করছি, এখানে যে সমস্ত ক্ষুদ্র শিল্প আছে, কুটির শিল্প আছে, কিন্তু ক্রমশ শুকিয়ে যাচ্ছে, তাদের কিভাবে কতটা উৎপাদন বাড়ানো সম্ভব হয়।

যে কারণে আপনারা দেখেছেন যে বাজেটের মূল সুরটা ছিল কি? মূল সুরটা ছিল এই যে মহাজনদের হাত থেকে কিভাবে আমরা যারা উৎপাদক যারা হস্ত শিল্পী তাদের রক্ষা করতে পারি। এটা শুধুমাত্র কুটির শিল্প বা ক্ষুদ্র শিল্পের কথা নয়, আমাদের এই সীমাবদ্ধতার মধ্যে থেকে আমরা সেই রকম কর্মসূচি নিয়েছি এবং সেইটা নেওয়া সম্ভব হয়েছে আমাদের এই দিকে দৃষ্টিভঙ্গি আছে বলে। ক্ষুদ্র শিল্প প্রসঙ্গে একই কথা আমাদের যে মাঝখানে যারা আছে প্রকৃত যারা উৎপাদক তাদের যারা শোষণ করছে তাদের হাত থেকে ঐ উৎপাদকদের রক্ষা করার ব্যাপারে আমরা সহযোগিতা দেবার কথা এখানে ঘোষণা করেছি। এর ভিতর হতাশার সুর কোথায়? হয়ত তারা পেতে পারেন যারা মাঝখানে যেসব লোক রয়েছেন তাদের যারা প্রতিনিধিত্ব করেন তারা হতাশ হতে পারেন তাদের মনে হতাশা থাকতে পারে কিন্তু আমরা তা মনে করি না। অতীশ সিংহ মহাশয় বলেছেন এইচ. পি. ডি. সি.-র কথা বলেছেন। কিন্তু এই হ্যান্ডলুম পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন তারা জীবনে কোনও দিন তাঁতীদের কাছ থেকে সূতা কেনে নি তাঁতীদের কাপড় কেনে নি — তারা কাপড় কেনেন মহাজনদের কাছ থেকে। আমরা পরিষ্কার ভাবে নির্দেশ দিয়ে দিয়েছি এবং তাতে বলেছি যে কোনও মহাজনদের কাছ থেকে কাপড় কেনা চলবে না কাপড় কিনতে হবে সরাসরি ভাবে যারা তাঁতী যারা নিজেরাই কাপড় তৈরি করে তাদের কাছ থেকে এবং তার মাধ্যমে আমরা প্রকৃত তাঁতীদের সাহায্য দেবার চেষ্টা করছি। সংগঠন থাকতে পারে স্কীম থাকতে পারে আপনাদের কিন্তু আমরা সেই সংস্থাকে সেই সমস্ত স্কীমকে আমাদের দৃষ্টিভঙ্গিতে কাজে লাগাচ্ছি। পুরানো যে ধারায় চলে আসছিল সেই ভাবে আমরা আর করছি না। ওনারা বলেছেন তাঁরা যা করে গেছেন সেটাই আমরা করছি। এটা ঠিক নয়, আপনারা যা করে গেছেন সেটা রাতারাতি তো পাল্টানো যায় না — কিন্তু তার দৃষ্টিভঙ্গি আপনাদের থেকে সম্পূর্ণ আলাদা। আপনি বহরমপুর ফিলেচার ইউনিটের কথা বলেছেন। কিন্তু মধুঘাট ফিলেচার ইউনিট যেটা রয়েছে সেটা যে বন্ধ হয়ে পড়ে রয়েছে প্রায় বছরের অর্ধেক সময় বন্ধ হয়ে থাকে লোকে কাজ পায় না, কাজ নেই, আন প্ল্যান্ড অবস্থায় রয়েছে এই ফিলেচার ইউনিটটিকে আমরা প্রথমে চালু করব ভালভাবে। আর বহরমপুর ফিলেচার ইউনিটটি সবে তৈরি হতে যাচ্ছে। তাই আমরা সিদ্ধান্ত নিয়েছি মধুঘাট ফিলেচার ইউনিটটিকে আগে ভাল করে চালু করব তারপর বহরমপুর ফিলেচার ইউনিটটির কথা ভাবব। আমরা চেষ্টা করব যাতে লোকদের এখানে কাজ দিতে পারি এবং যা সূতা উৎপাদন হবে সেই সূতা যদি ঠিক মতো কাজে লাগাতে পারি তাহলে আমরা বহরমপুরের ফিলেচার ইউনিটটিকে চালু করব। আমরা তা চালু করবার ব্যবস্থাও করছি। কিন্তু যেটা অলরেডি চালু আছে তাকে আমরা আগে নেবার সিদ্ধান্ত নিয়েছি।

এই বাজেটের বিরুদ্ধে যে বক্তব্য রাখা হয়েছে তার অধিকাংশই যুক্তিহীন এবং কিছু কিছু বক্তব্য রাখা হয়েছে উদ্দেশ্য প্রণোদিত হয়ে এবং তা অসত্য। পরিশেষে আমি একটি

কথা বলতে চাই অনেকে বলেছেন এই ক্ষুদ্র এবং কুটির শিল্পের সম্বন্ধে যে সব বক্তব্য রাখা হয়েছে তা ভাঁওতা ছাড়া আর কিছুই নয় — কারণ টাকার পরিমাণ অত্যন্ত কম। আমি মনে করি ঐ সমস্ত মাননীয় সদস্যরা শুধু বিরোধিতা করবার জন্য বিরোধিতা করেছেন, আসলে তাঁদের কুটির ও ক্ষুদ্র শিল্প সম্বন্ধে কোনও অভিজ্ঞতা নাই। যদি অভিজ্ঞতা থাকত তাহলে এই রকম কথা বলতেন না। শুধু কোটি কোটি টাকা খরচ করলেই কুটির ও ক্ষুদ্র শিল্পের উন্নতি করা যায় না। আমাদের আগে দেখতে হবে যে আমাদের বাজার সৃষ্টি করবার কতটুকু ক্ষমতা আছে এবং আমরা তার জন্যই চেষ্টা করেছি। আর একটা জিনিস হচ্ছে এই সব কুটির শিল্প ও ক্ষুদ্র শিল্প যে হয় তা ব্যাঙ্ক ফাইন্যান্সিং দ্বারা হয়ে থাকে — ব্যাঙ্কের সব চেয়ে কাজ এখানে আছে। আমাদের শুধু কাজ হচ্ছে তার কাঠামো তৈরি করে দেওয়া এবং কমন সার্ভিস ফেসিলিটি করে দেওয়া এবং কিছু ট্রেনিং, অ্যাডমিনিস্ট্রেশনে মূলত যে টাকা বরাদ্দ করা হয় সেটা খরচ করা হয়।

আর কিছু কিছু গরিব আর্টিজেনশদের ক্ষেত্রে আমরা সরকারি সাহায্য বা ঋণ ইত্যাদির জন্য সরকারি তহবিল থেকে খরচ করি। সুতরাং ব্যয় বরাদ্দ কম করা হয়েছে এবং সেই কারণে বর্তমান সরকার কুটির ও ক্ষুদ্র শিল্প সম্পর্কে কোনও বিশেষ গুরুত্ব দিচ্ছে না, ভাঁওতা দিচ্ছে, এই যে বক্তব্য — এই বক্তব্যের আমি সম্পূর্ণ বিরোধিতা করছি এবং যারা বিরোধিতা করেছেন তাদের উপস্থিতি এখানে দেখতে পাচ্ছি। সুতরাং আমি আর বেশি কিছু বক্তব্য রাখার প্রয়োজন আছে বলে মনে করছি না। আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করে এই ব্যয় বরাদ্দের দাবি আপনাদের কাছে সমর্থনের জন্য পেশ করছি।

The motion of Shri Naba Kumar Ray, Shri Rajani Kanta Doloi, Shri Md. Sohrab, and Shri Satya Ranjan Bapuli that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Chittabrata Mazumdar that a sum of Rs. 7,04,98,000 be granted for expenditure under Demand No. 63, **Major Heads : "321 — Village and Small Industries (Excluding Public Undertakings), 521 — Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), and 721 — Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)", was then put and agreed to.**

**Demand No. 46**

**ডঃ অশোক মিত্র ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব উত্থাপন করতে চাইছি যে ৪৬ নং দাবির অধীনে মুখ্য খাতসমূহ "২৮৮ — সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (জনসংভরণ, স্থানচ্যুত

ব্যক্তিদের পুনর্বাসন ও ত্রাণ এবং অনুসূচিত জাতির কল্যাণ প্রভৃতি বাদে)" এবং "৬৮৮ — সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য ঋণ (জনসংভরণ, স্থানচ্যুত ব্যক্তিদের পুনর্বাসন ও ত্রাণ এবং অনুসূচিত জাতির কল্যাণ প্রভৃতি বাদে)" বাবদ ব্যয় নির্বাহের জন্য ৩২ কোটি ৫২ লক্ষ ৫১ হাজার টাকা মঞ্জুর করা হোক।

২। "২৮৮ — সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (জনসংভরণ, স্থানচ্যুত ব্যক্তিদের পুনর্বাসন ও ত্রাণ এবং অনুসূচিত জাতি, অনুসূচিত জনজাতি এবং অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণ বাদে)" — এই মুখ্য খাতের অধীনে গ্রামীণ কর্মসূচি বাবদ ১৪ কোটি ৯৯ লক্ষ ৩৬ হাজার টাকা ব্যয়ের জন্য প্রস্তাব করা হয়েছে। এর মধ্যে ১৪ কোটি ২৩ লক্ষ ৩৬ হাজার টাকা যোজনা খাতে এবং ৭৬ লক্ষ টাকা যোজনা বহির্ভূত খাতে ধরা হয়েছে। এই বরাদ্দের সাথে কেন্দ্র থেকে প্রত্যাশিত বিনামূল্যের গম ধরলে এই কর্মসূচির জন্য আনুমানিক ব্যয়বরাদ্দের পরিমাণ যথেষ্ট বৃদ্ধি পাবে।

৩। গ্রামাঞ্চলে যখন অন্য কোনও কাজের সংস্থান থাকে না এ রকম সময়ে গ্রামীণ শ্রমিকদের কর্মসংস্থানের উদ্দেশ্যে গ্রামীণ উৎপাদন কর্মসূচি ও বিশেষ কর্মসংস্থান প্রকল্প চালু আছে। বর্তমান বছর থেকে এই দুটি প্রকল্প একত্রিত করে গ্রামীণ কর্মসূচি নামে চালু করা হয়েছে। বর্তমান বছরের বাজেটে "২৮৮ — সামাজিক নিরাপত্তা ও কল্যাণ ইত্যাদি" ও "২৮৭ — শ্রম ও কর্মসংস্থান" খাতে যথাক্রমে গ্রামীণ উৎপাদন কর্মসূচি ও বিশেষ কর্মসংস্থান প্রকল্পের জন্য ৬ কোটি টাকা ও ২ কোটি ৫০ লক্ষ টাকা বরাদ্দ আছে। উক্ত মোট ৮ কোটি ৫০ লক্ষ টাকা বরাদ্দের মধ্যে ৩ কোটি ২২ লক্ষ টাকা গত বছর থেকে চালু প্রকল্প সমূহের জন্য ও কর্মচারিদের বেতন, ভাতা ইত্যাদি ব্যয় বাদে বর্তমান বছরে গ্রামীণ কর্মসূচির অধীনে মঞ্জুরীকৃত বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য ৫ কোটি ২৮ লক্ষ টাকা পাওয়া যাবে। এই অর্থের সাথে কেন্দ্র থেকে বিনামূল্যে প্রাপ্ত গম ধরে এই কর্মসূচির জন্য মোট ব্যয়ের পরিমাণ দাঁড়াবে ৮ কোটি ৫২ লক্ষ টাকা। এ বছরের নূতন কর্মসূচি ও গত বছর থেকে চালু বিভিন্ন প্রকল্পের জন্য এ বছর মোট প্রায় ১১ কোটি টাকা ব্যয় করা হবে। এতে ১ কোটি ৪৩ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হবে বলে আশা করা হচ্ছে। এর ফলে গ্রামীণ রাস্তা তৈরি, পুষ্করিণী খনন ও ক্ষুদ্র সেচের ব্যবস্থা হবে।

৪। এই কর্মসূচি রূপায়ণের ফলে গ্রামীণ রাস্তাঘাট ও সেচ ব্যবস্থার উন্নতির দ্বারা কৃষি উৎপাদন বাড়বে এবং সুষম বন্টন সম্ভব হবে, এবং গ্রামীণ বেকার ও অর্ধ বেকারদের কর্মসংস্থান হবে। মোট কথা, এর ফলে গ্রামের লোকেরা আরও কাজের সুযোগ পাবে, তাদের আয় বাড়বে এবং গ্রামীণ উৎপাদন বাড়বে। এই কর্মসূচির বিভিন্ন প্রকল্প তৈরি ও রূপায়ণে নিম্নতম পর্যায়ে গ্রাম পঞ্চায়েতকে জড়িত করার কথা সরকার চিন্তা করছেন। গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের লোকেদের এই কর্মসূচিতে অংশগ্রহণ তাদের উপর এর প্রভাব অধিকতর অর্থবহ করে তুলবে।

৫। "২৮৮ — সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (জনসংভরণ, স্থানচ্যুত ব্যক্তিদের ত্রাণ

ও পুনর্বাসন এবং অনুসূচিত জাতি, অনুসূচিত জনজাতি এবং অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণ বাদে)" এই মূল খাতের অধীনে বিভিন্ন সমাজ কল্যাণ মূলক কর্মসূচি বাবদ মোট ৬ কোটি ৪৭ লক্ষ ৮৫ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। অন্যান্য যেসব বিষয় এর অন্তর্ভুক্ত করা হয়েছে তা হল :—

বার্ধক্য ভাতা প্রদান, প্রতিবন্ধী ব্যক্তিদের সাহায্য দান, বধির, বোবা ও অন্ধ ছেলে মেয়েদের জন্য কেন্দ্র পরিচালনার ব্যয়, প্রাপ্ত বয়স্কা মহিলাদের স্বাক্ষর করে তোলা, শিশুদের পুষ্টি বিধান, স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানকে অনুদান, ভবঘুরেদের নিয়ন্ত্রণ, সংশোধক বিদ্যালয় স্থাপন এবং নিঃস্ব ও প্রতিবন্ধী ব্যক্তিদের অর্থনৈতিক পুনর্বাসন ইত্যাদি।

৬। আমি আমার বাজেট বক্তৃতায় আগেই বলেছি যে, বামফ্রন্টের নির্বাচনী ইস্তাহারে দেয় প্রতিশ্রুতি অনুযায়ী আগামী বছরের বাজেটে ১ লক্ষ ৫০ হাজার জন বেকারকে বেকার ভাতা প্রদানের জন্য ৯ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। প্রস্তাবিত প্রকল্পের রূপরেখাও বাজেট বক্তৃতায় উল্লেখ করছি।

৭। "২৮৮ — সামাজিক নিরাপত্তা ও কল্যাণ ইত্যাদি" এই মুখ্য খাতের অধীনে প্রাক্তন সৈনিকদের জন্য বিভিন্ন কল্যাণ মূলক প্রকল্প রূপায়ণের উদ্দেশ্যে অধুনা রাজ্য সৈনিক পর্ষদ নামে পুনরাখ্যাত রাজ্য সৈনিক, নাবিক ও বৈমানিক পর্ষদকে এবং অধুনা জেলা সৈনিক পর্ষদ নামে পুনরাখ্যাত জেলা সৈনিক, নাবিক ও বৈমানিক পর্ষদকে সাহায্য করার জন্য ৫ লক্ষ ৫৪ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। যে সকল সৈনিক যুদ্ধক্ষেত্রে নিহত বা নিরুদ্দেশ হয়েছেন বা যাঁদের যুদ্ধবন্দী হিসাবে আটক করা হয়েছে বা যাঁরা যুদ্ধ করার সময় বিকলাঙ্গ হয়েছেন তাঁদের পরিবারবর্গকে পুনর্বাসনের জন্য অবিলম্বে আর্থিক সাহায্য হিসাবে খয়রাতি অনুদান প্রদানও এই ব্যবস্থার মধ্যে পড়ে।

৮। প্রাক্তন স্বাধীনতা সংগ্রামীদের সাহায্য দান প্রকল্প রূপায়ণের জন্য ১২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। যে সকল স্বাধীনতা সংগ্রামী বৃদ্ধ ও পঙ্গু হয়ে পড়েছেন এবং প্রাক স্বাধীনতার দিনগুলিতে রাজনৈতিক কার্যকলাপের দরুন জীবনে প্রতিষ্ঠিত হতে পারেন নি তাঁদের নির্যাতন ভোগের কথা, পোষ্যবর্গ ও আয়ের কথা বিবেচনা করে আবর্তক বা থোক অনুদান প্রদান করা হচ্ছে। ২,৩৯৬ জন আবেদনকারিকে মাসিক আবর্তক ভাতা মঞ্জুর করা হয়েছে। ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে রাজ্য সরকারের কাছ থেকে পেনসনভোগী স্বাধীনতা সংগ্রামীদের জন্য ন্যূনতম মাসিক ভাতা বাড়িয়ে ৫০ টাকা করার সিদ্ধান্ত হয়েছে। স্বাধীনতা-উত্তর কালে বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনে অংশগ্রহণকারিদের পরিবারবর্গকেও এই প্রকল্পের আওতায় আনার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

৯। আরক্ষা কর্মীবৃন্দ সহ সমস্ত সরকারি কর্মচারীর উপকারার্থে গোষ্ঠী বিমা চালু করার উদ্দেশ্যে আগামী আর্থিক বছরে ৮৮ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। এই টাকা ঝুঁকি প্রকল্পের অধীনে বিমা কর্মসূচির জন্য বরাদ্দ করা হয়েছে।

১০। আমি সভাকে আমার উত্থাপিত দাবি মঞ্জুর করার জন্য অনুরোধ জানাচ্ছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সময় সংক্ষেপে এই ব্যয় বরাদ্দের দাবির অন্তর্ভুক্ত প্রধান দুটি বিষয়, বেকারদের সাহায্যদান এবং গ্রামীণ উন্নয়ন ও কর্মসংস্থান প্রকল্প নিয়ে সাধারণ বাজেট বক্তৃতায় আমি যথেষ্ট বলেছি — সেই জন্য আমি এখানেই ক্ষান্ত হয়ে আমাদের মাননীয়া মন্ত্রী শ্রীমতী নিরূপমা চ্যাটার্জিকে সরকারের তরফ থেকে কিছু বক্তব্য সংযোজন করতে অনুরোধ করছি।

[6-40 — 6-50 P.M.]

**শ্রীমতী নিরূপমা চ্যাটার্জি ঃ**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

এইমাত্র অর্থমন্ত্রী যে ৪৬ নং অনুদানের ব্যায় বরাদ্দ মঞ্জুরির জন্য উপস্থাপিত করেছেন তার মধ্যে ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখার জন্য মোট ৬,৪৭,৮৫,০০০ টাকার বরাদ্দ চাওয়া হয়েছে। এর মধ্যে পরিকল্পনা খাতে ১,৯৪,৭৭,০০০ টাকা (১,৬০,০০,০০০ টাকা শিশু পুষ্টি প্রকল্প বাবদ এবং ৩৪,৭৭,০০০ টাকা অন্যান্য প্রকল্প বাবদ) এবং পরিকল্পনা বহির্ভূত খাতে মোট ৪,৫৩,০৮,০০০ টাকার বরাদ্দ চাওয়া হয়েছে। শেষোক্ত খাতে সেন্ট্রাল সেক্টর প্রকল্প বাবদ ২,২৫,০০০ টাকা ও সেন্ট্রাল স্পন্সর্ড প্রকল্প বাবদ ২৪,০০,০০০ টাকা আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কল্যাণ শাখার কার্যাবলী সম্পর্কে এবার আমি কিছু বলছি। বিগত বাজেট অধিবেশনে আমার দপ্তরের কাজকর্ম সম্পর্কে আপনার মাধ্যমে এই সভাকে যেসব বিষয়ে অবহিত করেছিলাম, তার কিছু কিছু সন্তোষজনক অগ্রগতি ঘটেছে, কিছু কিছু প্রস্তুতির পর্যায়ে আছে এবং আরও নূতন কিছু করার জন্য চিন্তা ভাবনা করা হচ্ছে।

প্রথমত, বিপুল সংখ্যক দুঃস্থ বৃদ্ধবৃদ্ধাদের কথা চিন্তা করে বার্ধক্য ভাতা প্রাপকের সংখ্যা এ বছরে ১১,৭৫০ থেকে বৃদ্ধি করে ২০,০০০ করা হয়েছে। সেই সঙ্গে পেনসন ভোগীদের বয়স সীমা ৬৫ বছর কমিয়ে ৬০ বছর করা হয়েছে এবং প্রতিবন্ধী বৃদ্ধদের ক্ষেত্রে ৬০ বছর থেকে কমিয়ে ৫৫ বছর করা হয়েছে।

দ্বিতীয়ত, বর্তমান বৎসরে আর একটি উল্লেখযোগ্য কাজ হচ্ছে উত্তরবঙ্গে দুইটি সরকারি অনাথ আশ্রম স্থাপনের মঞ্জুরিদান। উত্তরবঙ্গ সামগ্রিক ভাবেই সমস্ত ব্যাপারে অবহেলিত, উপেক্ষিত। জলপাইগুড়িতে ৫০টি দুঃস্থ বালকদের জন্য ও কোচবিহারে ১০০টি দুঃস্থ বালিকাদের জন্য একটি করে সরকারি অনাথ আশ্রম খোলার ব্যবস্থা এই সরকার করেছেন। অবহেলিত উত্তরবঙ্গের দুঃস্থ ও অনাথ বালক বালিকারা এর দ্বারা উপকৃত হবে।

তৃতীয়ত, অবক্ষয়ী সমাজে নারীর অবস্থা বড়ই ভয়াবহ। অর্থনৈতিক দাসত্ব থেকে মুক্তি ব্যতীত এর পরিত্রাণের কোনও উপায় নেই। নিজের পায়ে যাতে অসহায় নারীরা দাঁড়াতে পারেন, তার জন্য ১৯৭৮-৭৯ আর্থিক বছরে এক নূতন প্রকল্প চালু করা হচ্ছে। সীবন বিদ্যায় অসহায় নারীদের শিক্ষিত করে তোলা হবে। এই বাজেটে এই বাবদ ১৪ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে, এর দ্বারা আপাতত ৩৫টি ব্লকে কাজ শুরু করার মতো আর্থিক সংস্থান করা সম্ভব হয়েছে।

চতুর্থত কেন্দ্রীয় সরকারের সাহায্যে কয়েকটি বড় শহরে নারী শ্রমিকদের হোস্টেল স্থাপনের ব্যাপারে কলকাতায় সল্ট লেকের ক্ষেত্রে অনেকটা অগ্রগতি ঘটেছে এবং হাওড়া ও আসানসোলের ক্ষেত্রে কাজের প্রস্তুতি চলেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষণ আমি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর মোটামুটি কি কি করেছেন তা সংক্ষেপে বিবৃত করলাম। এবারে আমি কল্যাণ শাখার কাজকর্ম সম্বন্ধে সাধারণ ভাবে কিছু বলব। এই সরকারের সকল কর্মসূচির মুখ্য উদ্দেশ্য হল জনগণের সর্বাঙ্গীন কল্যাণ সাধন করা। কল্যাণ শাখার কাজকর্মের এই ব্যাপারে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। সেই ভূমিকা সঠিক ভাবে পালন করার জন্য কল্যাণ শাখার অধীনে দুইটি অধিকার — সমাজ কল্যাণ অধিকার ও চক্রচর অধিকার আছে। এই দুই অধিকারের মাধ্যমে সকল প্রকল্প রূপায়িত হয়।

এই দপ্তরটি হচ্ছে দুঃস্থ, পতিত, অনাথ ও অক্ষম যাদের কোথাও কোনও উপায় নেই তাদের কল্যাণের জন্য ব্যবস্থা করা। সমাজের অব্যবস্থা দূর করার জন্য কয়েকটি আইন কার্যকর করার দায়িত্ব এই দপ্তরের। এই আইনগুলো হচ্ছে (১) বেঙ্গল ভ্যাগ্রেন্সি অ্যাক্ট, ১৯৪৩; (২) ওয়েস্ট বেঙ্গল চিলড্রেন অ্যাক্ট, ১৯৫৯; (৩) সাপ্রেশন অফ ইমমর্যাল ট্রাফিক ইন উইমেন অ্যান্ড গার্লস অ্যাক্ট, ১৯৫৬; (৪) ডাউরি প্রহিবিশন অ্যাক্ট, ১৯৬১ এবং (৫) উইমেন অ্যান্ড চিলড্রেন ইনস্টিটিউশন লাইসেন্সিং অ্যাক্ট, ১৯৫৮। আমাদের সমাজে শিশু ও নারীরা এবং সাধারণ ভাবে দরিদ্র মানুষ যে ভয়াবহ অবস্থার শিকার হয় তা থেকে পরিত্রাণের কিছুটা ব্যবস্থা এইসব আইনে আছে। এই সমস্ত আইন কিছু প্রয়োজনের সঙ্গে সঙ্গতি রাখার ক্ষেত্রে ত্রুটিমুক্ত নয়, এই ত্রুটিগুলি দূরীভূত করার জন্য পর্যালোচনা করা হচ্ছে।

এই রাজ্যে বিভিন্ন সমস্যার মধ্যে ভিক্ষুক সমস্যাও তীব্র। স্বভাবতই এই ব্যাপারে সরকারের কিছু করণীয় আছে। ভিক্ষাবৃত্তি নিরোধের জন্য বেঙ্গল ভ্যাগ্রান্সি অ্যাক্ট, ১৯৪৩ অনুযায়ী কয়েকটি ভিক্ষুকাবাস, ভিক্ষুক গ্রহণ কেন্দ্র ও উৎপাদন কেন্দ্র চালু আছে। এই আবাসে ভিক্ষুকদের ভরণপোষণের ও বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা আছে। কিন্তু প্রয়োজনের তুলনায় তা যথেষ্ট নয়। তা ছাড়া ঐই আবাসগুলি সুষ্ঠু ভাবে পরিচালনার জন্য আইন অনুসারে ভিজিটার বোর্ড গঠন করা হচ্ছে। ভিক্ষুকরা হাতের কাজ শিখে বিভিন্ন শিল্পোৎপাদনে সাহায্য করছেন। ঐ উৎপাদিত সামগ্রী থেকে যে আয় হয় তার একটা অংশ ভিক্ষুকদে: জীবনে প্রতিষ্ঠিত হবার জন্য এবং স্থায়ী পুনর্বাসনের জন্য ব্যয় করা হয়।

অবহেলিত ও অপরাধ-প্রবণ শিশুরা যাতে সমাজের বোঝা এবং বিপদ স্বরূপ না হয়ে উঠে সুনাগরিক হতে পারে তার জন্য কর্মসূচি গ্রহণ করা হয়েছে। অবহেলিত, নিরপরাধ ও অপরাধী শিশুদের জন্য পৃথক পৃথক সরকারি আবাসের ব্যবস্থা আছে। দুঃস্থ ছেলে মেয়েদের কেবলমাত্র সরকারি আবাসেই ভরণপোষণ ও শিক্ষার ব্যবস্থা করা হয় না, বে-সরকারি আবাসেও মাথা পিছু মাসিক প্রয়োজনীয় সরকারি অনুদান দিয়ে তাদের রক্ষণাবেক্ষণ ও শিক্ষার ব্যবস্থা করা হয়।

পতিতাবৃত্তি নিবারণী আইন কার্যকর করার জন্য বর্তমানে তিনটি জেলাশ্রম ও দুইটি উদ্ধারাশ্রম চালু আছে। এ ছাড়া দুঃস্থ মহিলাদের ভরণপোষণের জন্য পৃথক সরকারি আবাস আছে।

পণপ্রথা নিরোধ আইন সারা রাজ্যে চালু আছে। এর প্রয়োজনীয়তা অনস্বীকার্য। কিন্তু এই আইন যাতে সকল ক্ষেত্রে যথাযথ ভাবে প্রয়োগ করা যায়, তার জন্য নজর রাখা হচ্ছে। কল্যাণ মূলক বে-সরকারি সংস্থাকে স্বীকৃতি দেওয়ার জন্য লাইসেন্স প্রদানের ব্যবস্থা আছে।

আইনের আওতার বাইরেও এই বিভাগ বিভিন্ন জনকল্যাণ মূলক কর্মসূচি গ্রহণ করেছে। শিশু কল্যাণ, নারী কল্যাণ ও শারীরিক প্রতিবন্ধীদের কল্যাণের জন্য কয়েকটি প্রকল্প চালু আছে। বিশেষ পুষ্টি প্রকল্পের মাধ্যমে সারা রাজ্যে দুঃস্থ শ্রেণীর শিশু গর্ভবতী ও প্রসূতিদের পুষ্টিকর খাদ্য বিতরণ করা হয়। এই খাতে ১৯৭৭-৭৮ সালের বাজেট বাবদ ৯২ লক্ষ টাকা থেকে বৃদ্ধি হয়ে এ বছর ১ কোটি ৬০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের সামগ্রিক শিশু বিকাশ প্রকল্প কলকাতার খিদিরপুর ও পুরুলিয়ার মানবাজার অঞ্চলে চালু আছে। এই প্রকল্পের মাধ্যমে পুষ্টিকর খাদ্য বিতরণের সঙ্গে সঙ্গে চিকিৎসা ও শিক্ষার ব্যবস্থাও করা হয়। আরও চারটি প্রকল্প আরম্ভ করার জন্য কেন্দ্রীয় সরকারকে লেখা হয়েছে। শারীরিক প্রতিবন্ধীদের কল্যাণের জন্য মূক, বধির ও দৃষ্টিহীনদের শিক্ষা ও রক্ষণাবেক্ষণের জন্য আবাসিক বিদ্যালয় স্থাপন করা হয়েছে। প্রতিবন্ধী ছাত্রদের বৃত্তি দেওয়ার এবং প্রস্থেটিক এইড দেওয়ার ব্যবস্থা আছে।

নির্যাতিত স্বাধীনতা সংগ্রামী ও অসহায় সাধারণ বৃদ্ধদের জন্য একটি সরকারি আবাস কলকাতার উপকণ্ঠে দক্ষিণ গড়িয়ায় আছে।

যে সকল স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এই রাজ্যে সমাজ কল্যাণ মূলক কর্মে ব্রতী আছেন তাঁদের উৎসাহ বর্ধনের এবং সাহায্য করার জন্য এই দপ্তর থেকে আর্থিক অনুদান মঞ্জুর করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের হাতে সীমিত এবং সমস্যা সমাধানের সত্যকারের প্রচেষ্টা গত তিন দশকের অধিক কাল থেকে অবহেলিত। এর ফলে সমস্যা আজকে সঙ্কটে পর্যবসিত হয়েছে। এত স্বল্প সময়ে এত ব্যাপক ও এত গভীর সমস্যার পুরাপুরি সমাধান

করার অলীক স্বপ্ন আমি দেখছি না। তবে আশা করব মেহনতী মানুষের কাঁধে কাঁধ মিলিয়ে জনগণের সজাগ দৃষ্টিকে সম্বল করে আমরা আমাদের লক্ষ্যে এগিয়ে যাব অচঞ্চল পদক্ষেপে, প্রয়াস চালাব প্রতিষ্ঠিত করার এক নূতন সৎ, সভ্য ও সুন্দর সমাজ ব্যবস্থার। আমি আশা করি যে, এই দপ্তরের কর্মোদ্যোগ যাতে দুর্বল ও অবহেলিত জনগণের কল্যাণে ব্যাপৃত থাকে সেদিকে দৃষ্টি রাখতে সমর্থ হব।

[6-50 — 7-00 P.M.]

**श्री रविशंकर पान्डे :** माननीय अध्यक्ष महोदय, वहुत जल्दी ही मैं आपने वक्तव्य को समाप्त करना चाहूँगा क्योंकि सरकारी पक्षके सदस्यों की इच्छा हैं कि इस वजट को जल्द समाप्त किया जाय। मैं इस वजट पर इसलिए और जोर देकर वोलना चाहता हूँ क्योंकि इस वजट खाते जो ३२$\frac{१}{२}$ करोड़ रुपया रखा गया हैं उसका उटिलाइजेशन ठीक मे नहीं होगा। मुझे इसके खास-खास मुझे पर वोलना हैं। मैं समझता हूँ कि इस धन राशिको ठीक से खर्च नहीं किया जायगा वल्कि यह होटेल में चला जायगा, जैसे कि पहले कि कांग्रेसी सरकार के समय में होटेल में सव रकम चला जाया करता था।

अध्यक्ष महोदय इस समाज कल्याण खाते में जो रुपया रखा गया हैं, उसमें बिशेष करके ३५ लाख रुपया दफ्तर के लिए खर्च किया जायगा। ३५ लाख रुपया लालू लोगों की सेवा में चला जायगा। किन्तु इस रुपये से समाज कल्याण होना चाहिए था। यही नहीं दफ्तर के लालू लोगों और आफिसरों के वेतन बृद्धि का भी प्रश्न इस विभाग में बिचाराधीन हैं। अगर उनकी बेतन बृद्धि की गई ना वह भी इसी समाज कल्याण खाते से ही चला जायगा। जिनके लिए इस वजट की रचना की गई हैं, उन असहाय लोगों की सेवा में यह धन प्रयोग में नहीं आ सकेंगा।

कालीघाट के भिखारियों की दशा आज बड़ी दैनीय और असहाय हैं। आशा की जीती थी कि यह वाम फ्रान्ट की सरकार जो अपने को गरीवों की सरकार होने का दावा करती हैं, वह इनका सुधार अवश्य करेंगी। किन्तु बड़े दुख के साथ कहना पड़ता हैं कि उनकी दशा और भी सोचनीय होती जा रही हैं। मुझे सन्त तुलसी दासजी की एक चौपाई का स्मरण हो आता हैं :–

सुधा बृष्टि मई दोउ दल उपर

जिये मालू-कपि नही रजनीचर। सुधा यानि आमृत का काम हैं, जीवन दान देना

किन्तु इस अमृत वृष्टि में एकही पक्ष को जीवन दान मिलता हैं। उसी प्रकार इस सरकार के बिचार धारा से जो लोग प्रभावित होंगे-जो इस सरकार के भताव लम्बी होंगे, उन्हीं लोगों को इस धन राशिकालाभ मिलेगा। दुसरे लोग जो दुसरे बिचार धारा के हैं उनका किसी प्रकार का हित नहीं होने बाला हैं। लेकिन सरकार की दृष्ठिकोण में सभी लोगों को समान रुप से सुबिधा मिलर्नी चाहिए।

समाजिक संस्थायें जो समयर पर समाजकी सेवा में लिप्त रहती हैं, जो आकाल संकर के समय पर जन-सेवा के लिए अपना सर्वस्व निक्षावर करती हैं, उनके मर्द में जो ३½ लाख रुपया दिया जाता था, वह घटा कर ४½ लाख रुपया कर दिया गया हैं। इसका आर्थ यह हैं कि सरकार सभी धन राशिकों आपने ही हाथ में रखकर आपने ही लोगों के पोषण में खर्च करता चाहती हैं। इससे भला यह सरकार समाज सुधार या समाज कल्याण का क्या काम करेंगी?

शाराव जो देश के नब-युवकों को भ्रस्ट पथ पर ले जा रहा हैं, जिसके कारण से समाज दुपित हो रहा हैं, उसके वारे में अध्यः महोदय, मैं कुछ कहना चाहता हूँ। देश का हर सम्य व्यक्ति की इच्छा हैं कि शहाव विकना देश में बन्द कर दिया जाया यहाँ तककि प्रधान मंत्री श्री मुरारजी देशाई शराव वन्धी के वारे में सराहनीय कदम उठाये हैं किन्तु वड़े दुख और खेद के साथ कहना पड़ता हैं कि इस वजट में इसको रोकने के लिए एक पैसा भी नहीं रखा गया हैं। मैं माननीय मंत्री से अनुरोध करुँगा कि वे इस और आपनी दृष्टि दे।

समाज की अबहेलित–शोषित वहनें आज बाध्य होकर वेश्या बृत्तिकों अंगीकार करके कोटे पर वैटी हुई हैं। ये मा-वहनें भी इसी समाज की आदर्श नारी एक दिन थीं। किन्तु समाज के द्वारा इन्हें वाध्य कर दिया गया गन्दे नाले में वैठने को। ये आज सभ्य देश के लिए कोद हैं। इस वेश्यावृत्तिका उन्यल करना सवका पुनीत कर्त्तव्य हो जाता हैं। यदि सरकार इनकी ओर ध्यान दे तों मैं समझता हूँ कि ये भी अपना सिर ऊँचा करके समाज में चलने के योग्य बन सकती हैं। समाज कल्याण मंत्री को चाहिए कि वे बड़ी तत्परता के साथ इस समस्या का समाधान करें।

हमारे देश में विधवा विवाह का प्रश्न भी बड़ा जटिल सा हो गया हैं। देश २० वीं सदी से गुजर रहा हैं। न जाने संसार में कितने परिवर्तन हो रहें हैं किन्तु अवभी लोग लकीर के फकीर बनकर वैठे हुए हैं। विधवा होना आज के युग में अभिशाप समझा

जाता हैं। आज समाजके ऊँचवर्ग के लोगों का और साथही सरकार का कर्त्तव्य हो जाता हैं कि इसकु रीति को जो शादियों से चली आ रही हैं, उसे मिटाने। राजा राम मोहन राय ने जिस तरह का प्रयल हजारों वाधाँओं के वावजूद किया था, उसी तरह से इस समाज कल्याण के मंत्री का भी करना चाहिए। यदि विधवा विवाह का प्रचलन ठीक ढंग से कर दिया जाय तो समाज की एक बुराई का अन्त हो जायगा।

अध्यक्ष महोदय, एक वात के लिए और भी निवेदन करता हूँ—वह हैं भिखारियों के रैन वसरो की वात। ये दर-दर की टाकेर खाने वाले भिखारी फटनें गे और असहाय होकर सर्दी-गर्मी में फुट पाथों पर पड़े रहते हैं, जहाँ उनको सोने के लिए जगह की कौन कहें, बैठने की भी जगह नहीं मिलती। अतएव समाज कल्याण के मंत्री महोदय यदि हबड़ा पुल के नीचे की जमीन को उनके रैन बसेरा के लिए करवा दें तो बड़ी मेहरवानी होगी।

अन्त में मैं इस बजटच का विरोध करते हुए अपना भाषण समाप्त करता हूँ।

[7-00 — 7-10 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার হাতে দুই খানা বই রয়েছে — বড় সুন্দর — একটা একজন পূর্ণ মন্ত্রীর, আর একটা একজন অর্ধ মন্ত্রীর। যাক, অর্ধ মন্ত্রীকে নিয়ে আলোচনা করছি। তিনি প্রগ্রেস হয়েছে বলে বহু ভাল ফিরিস্তি দিয়েছেন। প্রথম কথা কি প্রগ্রেস হয়েছে? দেখছি যে ঐ বার্ধক্য ভাতার সংখ্যা বাড়ানো হয়েছে। আমি প্রশ্ন করছি আপনার মাধ্যমে বার্ধক্য যেভাবে বাড়ছে সেই তুলনায় কতখানি পার্সেন্টেজ তিনি বাড়িয়েছেন? এত বৃদ্ধ রয়েছে। ২০ টাকাটা ২৫ টাকা করেছেন এটা কি ঠিক। দ্বিতীয় কথায় আসছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ অনাথ আশ্রম করেছেন উত্তরবঙ্গে — উত্তরবঙ্গ পাঁচটা জেলা নিয়ে, অবহেলিত স্বীকার করেছেন। মাত্র দুটো আশ্রম? পাঁচটা জেলা উত্তরবঙ্গে, সে সম্বন্ধে সংখ্যাটা স্যার, ৫০টি দুঃস্থ বালকদের জন্য, এবং ১০০টি দুঃস্থ বালিকাদের জন্য। মোট ১৫০টি গোটা উত্তরবঙ্গে। তাহলে মাননীয়া মন্ত্রী মহাশয়াকে বলছি উনি তো মাতৃ স্থানীয়া — মাতা হিসাবে চিন্তা করে দেখুন ১৫০টি কাকে কি সান্ত্বনা দেবেন? তারপর হচ্ছে, অনাথ আশ্রম সম্বন্ধে বলেছেন মন্ত্রী মহাশয়া জানেন পশ্চিমবঙ্গে ব্লকের সংখ্যা কত। কিন্তু কথা হচ্ছে শয়ের কথা বাদ দিয়ে ২৩৫টির জায়গায় কেবল ৩৫টি ব্লকের অসহায় অঞ্চলের কথা বলেছেন, বাকি ব্লকগুলির সম্বন্ধে কি চিন্তা করেছেন? কি ভিত্তিতে ব্লক সিলেকশন করা হয়েছে সেটা বলেন নি। আরও বলা হয়েছে নারী শ্রমিকদের হোস্টেল হচ্ছে লবণহ্রদ এলাকায়। কিন্তু নারী শ্রমিক ছড়িয়ে আছে বিভিন্ন জায়গায়। ঐ ক্ষেত্রে তাদের পরিবহনের — যাতায়াতের কথা কি চিন্তা করেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, নারী শ্রমিকের কথাটা এত

ফ্র্যাগমেন্টেশন বুদ্ধুদের মতো যে এটা আলোচনা করার মতো মনে হচ্ছে না। যদিও তিনি বলেছেন প্রগ্রেস তাই বলছি। এরপর আসছি তিনি যে অসহায় ব্যক্তিদের কথা বলেছেন, দুঃস্থ, পতিত, অনাথ আশ্রমে যাদের কোনও উপায় নেই তাদের কল্যাণের জন্য ব্যবস্থা করা। মজাটা হচ্ছে এই এর সংখ্যাটা কি নিরূপণ করেছেন?

এরকম কত আছে তার জন্য কি কোনও সার্ভে করেছেন? সংখ্যা নিরূপণ করার পর সেই আনুপাতিক চিন্তা কি করেছেন যে কি করা যায়? ভিক্ষুকদের সম্বন্ধে নিশ্চয় চিন্তা করা উচিত। কিন্তু উপহাস করা হয়েছে মাত্র। এদের জন্য কি ব্যবস্থা নেওয়া হচ্ছে? পতিতা বৃত্তির জন্য কি করা হচ্ছে? তিনি অনেকগুলি আইন কোট করেছেন, পণ প্রথা সম্বন্ধে বলেছেন, কিন্তু সেইসব আইনকে ইমপ্লিমেন্ট করার জন্য কি কিছু চিন্তা করেছেন? এইসব আইন বহুদিন ধরে আছে, কিন্তু পতিতাও আছে, ডাউরিও চলছে। গ্রামে গিয়ে দেখুন একটা কৃষক তার ছেলের বিয়ের জন্য সাইকেল, ঘড়ি, কলম ইত্যাদি চাইছে। আমাদের অর্থমন্ত্রীকে ইম্পরটাল অর্থমন্ত্রী বলা যেতে পারে। সেজন্য এ সম্বন্ধে বলতে গিয়ে তিনি লজ্জা পেয়ে গেলেন। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী মহম্মদ সোহরাব :** মননীয় অধ্যক্ষ মহাশয়, আজ আমরা এই বাজেট বরাদ্দের মধ্য দিয়ে পশ্চিমবাংলায় অবহেলিত, লাঞ্ছিত, উৎপীড়িত এবং ঘৃণিত মানুষদের সম্বন্ধে আলোচনা করছি। আপনি মন্ত্রী মহাশয়া যদি সত্যিকারের এই সমস্ত মানুষদের কল্যাণ করার ইচ্ছা নিয়ে থাকেন তাহলে এই সমস্ত মানুষ আপনাকে আশীর্বাদ জানাবে এবং আপনারও তারা কল্যাণ চাইবে কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে যেসব পরিকল্পনাগুলি নেওয়া হয়েছে, এর মধ্য দিয়ে যেসব ছিটেফোঁটা ব্যবস্থা করা হয়েছে তাতে এই সমস্ত মানুষের কোনও কল্যাণ হবে বলে মনে হয় না। এইসব ব্যবস্থা আগে থেকেই চালু ছিল। কিন্তু সমস্যা হচ্ছে মানুষের কল্যাণের জন্য আইনগুলি ঠিক ভাবে চালু করা হয় নি। আপনি দুঃস্থ, অক্ষম, পতিতাদের কথা বলেছেন। কিন্তু অক্ষম মানুষদের ১০ টাকা দিলে হবে না, তারা যাতে ইকনমিক্যালি রিহ্যাবিলিটেটেড হয় তা দেখতে হবে। অন্ধ, মূক, বধিরদের জন্য স্কুল আছে। এই রকম বধিরদের জন্য একটা স্কুল বহরমপুরে আছে। কিন্তু সেখানে বিল্ডিংস বলতে কিছু নেই। সেখানে যেসব স্পেশাল অ্যাপ্লায়েন্সেস আছে, সেগুলিকে আরও ওয়েল ইকুইপড করতে হবে।

[7-10 — 7-20 P.M.]

আমি জানি সমস্যা বিরাট, এক সঙ্গে সব সমস্যার সমাধান করা যাবে না। কিন্তু এই দপ্তরে আরও কিছু বেশি টাকা খরচ করে এই সমস্যাকে সমাধান করবার জন্য যদি চেষ্টা করতেন তাহলে নিশ্চয়ই ভাল হত। আজকে ভিক্ষুক সমস্যার কথা বলেছেন। ট্রেনে বাসে যদি যান তাহলে দেখবেন কিংবা একটা স্টেশনে দাড়িয়ে কিছু খেতে গেলে দেখবেন ছোট ছোট ছেলেরা গিয়ে বলবে খাবার দিন। তাদের মনোবৃত্তি খারাপ হয়ে গেছে। তাদের যদি বলা যায় যে আমাদের বাড়িতে চল, গরু ছাগল চরাবি তাহলে তারা যাবে না। সুতরাং তাদের জন্য দুটো জিনিস করতে বলছি — একটা হচ্ছে তাদের যাতে শিক্ষা ঠিক ভাবে হয়, আর একটা

হচ্ছে তাদের যাতে ইকনমিক রিহ্যাবিলিটেশন হয়। অপরাধ প্রবণ যুবকদের জন্য বহরমপুরে একটা স্কুল আছে, সেখানে অপরাধ প্রবণ যে সমস্ত যুবক ছেলেরা থাকে তাদের সুপথে পরিচালিত করার জন্য শিক্ষার ব্যবস্থা করা দরকার। তাদের বিভিন্ন স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে ঢুকিয়ে যাতে ঠিক পথে নিয়ে যাওয়া যায় সেই দিকে ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ জানাব। স্পেসিফিক আইটেম দিয়ে সেই দিকে তাদের নিয়ে যেতে হবে। মন্ত্রী মহাশয়া পণ প্রথার কথা বলেছেন। আজকে বীরেন বাবুর ছেলের বিয়েতে যদি পণের কথা বলেন তখন তিনি বলবেন "খুশি সে দিয়া"। সুতরাং মানুষের মনোবৃত্তির যদি পরিবর্তন না করা যায় তাহলে এই পণ প্রথা দূর হবে না। শুধু অ্যাসেম্বলি, পার্লামেন্টে আইন পাশ করে মানুষের মনোবৃত্তি পরিবর্তন করা যায় না। আজকে এটা রাজা মহারাজাদের ছেলেদের থেকে এটা পার্কোলেট করেছে। জমিদার, উপর তলার লোকদের দেখে গরিব লোকরা শিক্ষা লাভ করে। রাজা মহারাজাদের ছেলেদের বিয়েতে নিমন্ত্রণ খেতে গিয়ে দেখবেন যে তারা লক্ষ লক্ষ টাকা নিয়ে আসছে। সুতরাং সেখান থেকেই এই অবস্থার সৃষ্টি হয়েছে। পণ প্রথা একটা সোশ্যাল ডিজিজ, এই ডিজিজ কি করে দূর করা যায় সেই চেষ্টা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। এজন্য অনেক ক্ষেত্রে এগজামপ্লারি পানিসমেন্ট দিতে হবে। হাতে নাতে ধরে যদি মানুষকে এগজামপ্লারি পানিসমেন্ট দেওয়া যায় তাহলে অন্যরা খানিকটা নিরস্ত হবে। মাননীয় অর্থমন্ত্রী ইতিপূর্বে বেকার সমস্যার কথা বলেছেন। তিনি দেড় লক্ষ বেকারকে ৫০ টাকা হিসাবে মাসিক ভাতা দেবার জন্য ৯ কোটি টাকার ব্যবস্থা করেছেন। এর মধ্যে আমরা দেখতে পাচ্ছি সেখানে দলবাজির পরিকল্পনা করেছেন। এই বেকার ভাতা যাতে সুষ্ঠু ভাবে দেওয়া যায় তার জন্য বলেছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটি করা হবে। সেই কমিটিতে কে থাকবে, না, সি. পি. এম. দল থাকবে এবং তারা নামের প্রায়োরিটি করে দেবে। যদি বুঝতাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে একটা লিস্ট থাকবে, প্রায়োরিটি হিসাবে সেখান থেকে দেওয়া হবে তাহলে হোয়াট উইল বি দি ফাংকশন অব দি অ্যাডভাইসারি কমিটি? সুতরাং এই বেকার ভাতা দেওয়ার নামে বামফ্রন্ট সরকার এক রকমের দলবাজী করার পরিকল্পনা করেছেন, সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। পরিশেষে এই কথা বলতে চাই যে সমস্ত দুঃস্থ অবহেলিত মানুষদের কল্যাণ করার নামে তিনি অত্যন্ত ছিটে ফোঁটা ব্যবস্থা নিয়েছেন, সত্যিকারে মানুষের যাতে কল্যাণ হয় সেই রকম কোন আভাস এই বাজেটের মধ্যে পাচ্ছি না বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে সমাজ কল্যাণ কথাটা এত ব্যাপক যে এখানে সমস্ত আলোচনা করার অবকাশ নেই। তবে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা ব্যাপারে স্মরণ করিয়ে দিতে চাই। আজকে ভারতবর্ষ যে অবস্থায় রয়েছে, আপনি নিজেও জানেন যে অবক্ষয়ের প্রান্তে এসে আমরা স্তব্ধ হয়ে গেছি। গোটা সমাজ ব্যবস্থা একটা অবক্ষয়ের পঙ্কে ডুবে আছে। এর হাত থেকে সমাজকে মুক্ত করতে চান, সমাজের কল্যাণ করতে চান। আপনার বাজেটে আপনি অনেক কথা বলেছেন। আমি একটা দৃশ্যের কথা বলি। এই কলকাতা শহরে আমি যখন প্রতিদিন বিধানসভায় আসার জন্য বাস স্ট্যান্ডে দাঁড়িয়ে থাকি

তখন সেখানে দেখি যে ছিন্ন বস্ত্র পরিহিতা মহিলা কাঁধে চটের থলি তার মধ্যে ছেঁড়া ছেঁড়া কাগজের টুকরো। এই তো সমাজ। এই সমাজে আমরা বাস করছি। আজকে ৩০ বছর ভারতবর্ষ স্বাধীন হয়েছে। স্বাধীনোত্তর ভারতে এই ৩০ বছরে সমাজের অর্ধেক মানুষ অবহেলিত, উপেক্ষিত। স্বাধীন দেশে এমন ভাবে মানুষকে উপেক্ষা, অবমাননা করতে পারে একথা আজও আমরা ভাবতে পারি না। সেই যে দৃশ্য ছিন্ন বস্ত্রা পরিহিতা তিনি তো স্বাধীন ভারতবর্ষে জন্মগ্রহণ করেছেন? তিনি একজন মা, তাকে প্রতিদিন আমি দেখি। আপনি এখানে পতিতাদের কথা বলেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে স্মরণ করিয়ে দেই, নির্বাচনের প্রাক্কালে আমি যখন সেই বস্তিতে গিয়ে হাজির হয়েছিলাম, সন্ধ্যার শঙ্খ বাঁজছে, দোরেদোরে দাঁড়িয়ে আছে, তাদের করবিতে ফুল, ঠোঁটে লিপস্টিক, গালে রং — এই আমাদের সমাজের চেহারা। এই মাতৃ জাতি ৩০ বছর ধরে অবহেলিত, নির্যাতিত, অপমানিত। আপনি পারবেন এই সমস্ত সমাজ ব্যবস্থাকে ভেঙ্গে চুরমার করে একটা মানবিক শ্রদ্ধায় প্রতিষ্ঠিত করতে আমাদের মাতৃ জাতিকে? ভিক্ষার কথা বলেছেন। কলকাতা শহরের ঐ রাস্তায় রাস্তায় আমি শিশুদেব দেখেছি। ওখানে মানুষ খোলা আকাশের তলায় জন্ম গ্রহণ করছে। তারা খোলা আকাশের তলায় জন্ম গ্রহণ করছে, আবার খোলা আকাশের তলায় মৃত্যু মুখে পতিত হচ্ছে। এদের কোনও আশ্রয় নেই, এরা আশ্রয়হীন। এরা যারা স্বাধীন ভারতবর্ষে জন্ম গ্রহণ করেছে, এদের এতটুকু বাঁচবার অধিকার নেই। ৩০ বছর ধরে সমাজে এরা নিপীড়িত, অবহেলিত। আজকে কংগ্রেসের মাননীয় সদস্যরা উপদেশ দিচ্ছেন। আমার অবাক লাগছে তাদের কথা শুনে। ইতিহাসের প্রতিষ্ঠা কি আপনারা দেখেছেন? এই অবক্ষয়ের জন্য কারা দায়ী? আমরা জানি, মুস্টিমেয় কয়েকটা মানুষের জন্য আজকে অট্টালিকা গড়ে উঠেছে, মুস্টিমেয় কিছু মানুষের জন্য পাতাল রেল তৈরি হয় কিন্তু এই আশ্রয়হীন ভিক্ষুক বলে যাদের পরিচয় দিচ্ছে, তারাও তো স্বাধীন দেশের নাগরিক? আজকে যারা রাস্তায় জন্ম গ্রহণ করছে, ফুটপাথে জন্ম গ্রহণ করছে, সেই সমস্ত শিশুদের আমি দেখেছি, তাদের অপরাধ মূলক ভাবে, অন্যায় ভাবে জেলে আটক করা হয়। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি পারবেন, এই সমাজকে ভেঙ্গে চুরমার করে দিয়ে এই শিশু সন্তানদের স্বাধীন দেশের সুস্থ নাগরিক হিসাবে তৈরি করতে? তারা সূর্যের দিকে তাকিয়ে বলতে পারবে, আমরা স্বাধীন ভারতবর্ষের নাগরিক — এই জিনিস আপনি করতে পারবেন? তাই, এই সমাজ কল্যাণ কথাটার অত্যন্ত ব্যাপক অর্থ। আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, আপনি অনেক কথা বলেছেন। আপনি অন্ধদের কথা বলেছেন, দৃষ্টিহীন মানুষের কথা বলেছেন। যে মানুষের চোখ রয়েছে, তারা যেখানে উপেক্ষিত আমি তাদের কথা বলতে চাই।

[7-20 — 7-30 P.M.]

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কোচবিহার জেলায় গিয়েছিলেন। গত ৩০ বছর ধরে সেখানে দৃষ্টিহীনদের জন্য একটা কাজ চালু হয়েছে অথচ সেখানে দেখছি নরক যন্ত্রণা। এই দুর্নীতি সমস্ত দপ্তরে দপ্তরে এবং সমস্ত প্রতিষ্ঠানগুলোর মধ্যে রয়েছে। কাজেই আমি অনুরোধ করছি সেই নরক যন্ত্রণার হাত থেকে তাদের উদ্ধার করুন, এই দুর্নীতির হাত থেকে তাদের উদ্ধার করুন। আমার অনুরোধ হচ্ছে আপনারা আর কিছু করুন বা না করুন এই দুর্নীতির

বিরুদ্ধে মানুষকে সচেতন করুন। আমি জানি আপনারা বেশি কিছু করতে পারবেন না, কিন্তু এই যে এতবড় অন্যায়, এতবড় অবিচার, স্বাধীন ভারতবর্ষে এখনও মানুষের প্রতি এই যে অবজ্ঞা, মানুষের প্রতি উপেক্ষা তার দিকে আপনারা দৃষ্টি দিন, আপনারা এর প্রতিকার করুন। স্বাধীন দেশের নাগরিক হয়ে মানুষ ভিক্ষা বৃত্তি অবলম্বন করে, মাতৃ জাতি পতিতাবৃত্তি অবলম্বন করে, স্বাধীন দেশের নাগরিক হয়ে মানুষ জীর্ণ বস্ত্র পরিধান করে ছেড়া কাগজ কুড়োয় এর চেয়ে যন্ত্রণা, এর চেয়ে বেদনা আর কি হতে পারে। কাজেই অনুরোধ করছি এর হাত থেকে মানুষকে মুক্ত করে একটা সুস্থ সমাজ সূর্যের আলোর মতো যাতে তাদের চোখের সামনে তুলে ধরতে পারেন সেই চেষ্টা করুন। এবারে আমি আমার কবিতার অংশ উল্লেখ করে আমার বক্তব্য শেষ করব।

**"আজকের সভ্যতা, যাদের কবরের উপর গড়ে উঠেছে,**
**যারা তোমার ঐশ্বর্যের যোগান দেয়, যারা তোমার**
**মদ, মেয়ে মানুষের টাকা যোগায়,**
**নিজেদের অভুক্ত**
**সন্তানের রক্ত ভেজা মাটিতে**
**তারাই আজ**
**অবাঞ্ছিত অবস্থায় হতেছে ধিকৃত**
**ভারতের মানচিত্রে"।**

তাই আমি অনুরোধ করছি আপনি এই মানুষগুলোকে একটা সুন্দর, সুস্থ পরিবেশে নিয়ে আসুন, তাদের সূর্যের দিকে নিয়ে আসুন এবং যাতে তারা মাথা তুলে দাঁড়াতে পারে সেই রাস্তা তাদের চোখের সামনে খুলে দিন। একথা বলে আমি এই বাজেটকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী শেখ সিরাজ আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন তার সমর্থনে আমি কয়েকটা কথা বলব। আজকে আলোচনা করতে গেলে আমার মনে পড়ে বিগত বিধানসভার কথা। গ্রামের দিকে গেলে গ্রামের মানুষ আমাদের জিজ্ঞাসা করে, আপনারা কি সেই এম. এল. এ. হোস্টেলে আছেন যে এম. এল. এ. হোস্টেলে কংগ্রেসিরা মেয়েদের নিয়ে খেলাধূলা করত? আমরা কাগজে পড়েছি চাকুরির লালসা দিয়ে ওই এম. এল. এ. হোস্টেলে কংগ্রেসিরা মেয়েদের উপর অত্যাচার করেছে। আজকে কংগ্রেসিরা নানা রকম কথা বলছেন, কিন্তু কংগ্রেসের ইতিহাস তাদের মনে পড়ে কি? স্বাধীনতার আগে তাঁরা বলেছিলেন ভারতবর্ষে একটা শোষণহীন সমাজ গড়ে তুলবেন, কিন্তু স্বাধীনতার পর দেখলাম তাঁরা মানুষের মুখের অন্ন কেড়ে নিচ্ছেন। আমরা দেখছি গ্রামের সমস্ত মানুষ দিনের পর দিন ক্ষেতমজুরে পরিণত হচ্ছে, তাদের মান-সম্মান তারা বিকিয়েছে

এবং গ্রামের মা-বোনরা শহরে এসে তাঁদের মান, ইজ্জত বিক্রি করে নিজেদের খাদ্য জোগাচ্ছেন। ১৯৩৬ সালে কংগ্রেসের আন্দোলনের সময় নেতাজী মেদিনীপুরে গিয়েছিলেন মিটিং করতে। তখন ঝাড়গ্রামে দেখেছি কংগ্রেসিরা গ্রামের মানুষকে পুকুর থেকে জল খেতে দেয় নি। আজকে তাঁরা সাজেশন দিচ্ছেন এই করলে উপকার হবে, ওই করলে উপকার হবে, উন্নতি হবে। তাঁদের লজ্জা করে না? তাঁরাই সৃষ্টি করেছেন এই গণিকাবৃত্তি, তাঁরাই তৈরি করেছেন এই দুঃস্থ মানুষ, এই ভিখারির দল। কাজেই কংগ্রেসিদের যখন যুক্তি শুনি তখন দুঃখ লাগে কারা এই সমস্ত কথা বলছেন। যারা রিলিফের নামে দুর্দশাগ্রস্ত মানুষদের লুণ্ঠন করেছে, যারা দুর্নীতির আশ্রয় নিয়েছে, যারা মদ খেয়ে মাতলামি করেছে তারা আজকে দেশ গড়ার উপদেশ দিচ্ছে।

সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে কর্মউদ্যোকের বাজেট আপনি করেছেন, সেই উদ্যোগ আপনি করে যান, পশ্চিমবাংলার মানুষ যাদের প্রত্যাখ্যান করেছে, তাদের যুক্তি নিয়ে কোনও লাভ নাই। পশ্চিমবাংলার শোষিত মানুষ আপনার সাথে আছে, কাজেই আমি মনে করি যে ব্যয় বরাদ্দ আপনি চেয়েছেন তা যাতে সুষ্ঠু ভাবে পরিচালিত হয় এবং আপনি যে কমিটি করতে যাচ্ছেন আমি মনে করি সেই কমিটির মাধ্যমে পশ্চিমবাংলার শোষিত মানুষ সাহায্য পাবে। এই কংগ্রেসি দুর্নীতিগ্রস্তদের সাহায্য নিয়ে আমাদের কোনও লাভ নেই। পশ্চিম বাংলার শোষিত মানুষ আপনাদের পাঠিয়েছে, এবং তাদেরই যুক্তি অনুসারে আপনি কাজ করুন। এই বাজেটে আমরা দেখেছি ৩০ বছরের কংগ্রেসিরা যা করতে পারে নি, আপনি ৬ মাসে তা করেছেন। আগে যেখানে ১ হাজার জন সাহায্য পেত আপনি এই বাজেটে আরও এক হাজার বেশি সাহায্য দেবার ব্যবস্থা করেছেন। সেজন্য আমি এই বাজেটকে সমর্থন করছি। দুঃস্থদের থাকার জন্য যে ব্যবস্থা করেছেন, ৯০ জন থাকার জায়গায় ১০০ জন বাড়িয়েছেন, আপনার সীমিত ক্ষমতার মধ্যেও এতে পশ্চিমবাংলার শোষিত মানুষ এবং নিঃস্ব মানুষ উৎসাহ পাবে এবং বামফ্রন্ট সরকার যে শোষিত মানুষের জন্য কিছু করছেন, তাঁরা নিশ্চয়ই বুঝতে পারবেন। যারা বিগত বিধানসভায় ছিলেন এবং বড় বড় কথা বলছেন, আর তাঁরা চেষ্টা করছেন শোষিত মানুষের উপর কি করে আরও বেশি অত্যাচার করা যায়। কারণ আমরা দেখেছি বিধানসভায় যখন ৮ টাকা মজুরি দেবার ব্যবস্থা হল, এঁরাই তখন তার বিরোধিতা করেছেন, এঁরা শুধু পশ্চিমবাংলার গ্রাম গঞ্জের মা বোনদের উপর অত্যাচারই করে গেছেন এই বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-30 — 7-40 P.M.]

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্যরা আমাদের এই ব্যয় বরাদ্দ সম্বন্ধে যে বক্তব্য রেখেছেন সেই সম্পর্কে কয়েকটি কথা বলছি। আমি সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। তাঁরা বলেছেন যে আমাদের সমাজ কল্যাণ দপ্তর কোনও কোনও মানুষের জন্য পরিকল্পনা করেন, এই প্রশ্ন তাঁরা করেছেন। আমাদের সমাজ

কল্যাণ দপ্তর অসহায় অবহেলিত নির্যাতিত নিপীড়িত মানুষদের কল্যাণের জন্য কাজ করেন। এই সমাজ কল্যাণ দপ্তরের যে কাজ সেই কাজকে যদি এগিয়ে নিয়ে যেতে হয়, তাহলে আরও প্রচুর অর্থের প্রয়োজন আছে, এটা আপনারা সকলেই জানেন। ৩০ বছর ধরে কংগ্রেসিরা যে ব্যবস্থা তৈরি করে গেছেন, তাতে আমাদের দেশের শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র্য সীমার নিচে আছে। সেজন্য আজকে বিরোধী দলের বক্তারা এখানে বড় বড় কথা বলছেন এবং আমাদের উপদেশ দিচ্ছেন। কিন্তু এই অবস্থা তাঁরাই সৃষ্টি করে গেছেন, সেজন্য আমি মনে করি আমাদের এই সীমিত ক্ষমতার মধ্যেই দাঁড়িয়েও আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি যাতে অসহায় বৃদ্ধ বৃদ্ধাদের জন্য কিছু সাহায্য দিতে পারি এবং তারা যাতে বেঁচে থাকতে পারে এবং সমাজে মানুষ হিসাবে প্রতিষ্ঠিত হতে পারে, তার জন্য আমরা পরিকল্পনা গ্রহণ করেছি সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেও। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমরা অনাথ আশ্রমের কথা বলেছি, যেটুকু আমাদের সামর্থ সেই অনুযায়ী যদিও আমরা জানি আরও বিভিন্ন জেলায় এই অনাথ আশ্রম করা দরকার, এবং আমরা চেষ্টা করছি যাতে আগামী দিনে আরও বেশি অনাথ আশ্রম করতে পারি। তাছাড়াও ক্ষমতা অনুযায়ী আমরা চেষ্টা করছি। অপর দিকে সীবন শিক্ষা প্রশিক্ষণ সম্বন্ধে যে কথা আমি বলতে চাই, আজকে ৩০ বছর ধরে আমাদের দেশের মেয়েদের যদি সংবিধানে লেখা আছে নারী পুরুষের সমান অধিকার আমরা জানি নারীদের অধিকার দেওয়া হয় নি, তখনই সমান অধিকার দেওয়া হবে, যখন আমাদের দেশের মেয়েরা শিক্ষার দিক থেকে কাজের দিক থেকে দেশ গড়ার দিক থেকে জীবিকার ক্ষেত্রে সমস্ত কাজে সমান ভাবে এগিয়ে যেতে পারবে।

কিন্তু আজকে ৩০ বৎসর ধরে আমাদের মেয়েদের অবহেলা করা হয়েছে যার জন্য আজকে আমরা দেখেছি ভারতবর্ষে মেয়েরা শিক্ষার দিক থেকে শতকরা ৮২ ভাগ মেয়েরাই হচ্ছে নিরক্ষর — এই অবস্থার মধ্যে তাঁরা আমাদের রেখেছেন, আজকে আমরা দেখছি যে তাঁরা যে কথা বলছেন তাতে মেয়েদের জন্য তাঁরা কোনও পরিকল্পনাই গ্রহণ করেন নি, আমরা এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে চেষ্টা করেছি — যদিও জানি যে ব্লক অনেক রয়েছে, সেই তিন শত, সাড়ে তিন শত ব্লকে যদি আজকে আমরা করতে পারতাম তাহলে আমরা খুব খুশি হতে পারতাম কিন্তু আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে আমরা চেষ্টা করেছি আপাতত ৩৫টি ব্লকে যাতে করে এই অসহায় মেয়েরা যারা তারা অন্তত নিজেরা কিছু কাজ শিখে নিজেদের জীবনে প্রতিষ্ঠিত হতে পারে তার জন্য আমরা চেষ্টা করেছি। অপর দিকে তাঁরা বলেছেন মেয়েদের হোস্টেল সম্পর্কে, যে সমস্ত মেয়েরা কাজ করে অর্থাৎ ওয়ার্কিং গালর্স হোস্টেল, সেই ওয়ার্কিং গার্লস হোস্টেল সম্পর্কে আমরা চেষ্টা করছি সল্ট লেকে সেটা করার কথা ভাবছি। যেখানে মেয়েরা কাজ করে সেই সমস্ত জায়গাকে বেছে নিয়ে আমাদের ওয়ার্কিং গার্লস হোস্টেল করতে হবে। সেইজন্য আমরা তিনটি হোস্টেল আপাতত চেষ্টা করছি এবং আগামী দিনে আমরা চেষ্টা করব যাতে করে এই সমস্ত যারা, মেয়েরা, কাজ করে, তারা থাকতে পারে তার ব্যবস্থা করার জন্য। আজকে তাঁরা বলেছেন ভিক্ষুকের সম্পর্কে যে অসহায় ভিক্ষুকদের জন্য আমরা কি করেছি, তাঁদের কাছে আমি এই কথা

বলতে চাই যে এই ৩০ বৎসর ধরে তাদের এই ভিক্ষুক বানিয়েছে কারা। এই ৩০ বৎসর ধরে তাঁরা বড় বড় কথা বলেছেন, বড় বড় পরিকল্পনা নিয়েছেন, জমিদারী প্রথা উচ্ছেদ করে কৃষকদের হাতে জমি দেবেন বলেছিলেন কিন্তু ধাপ্পা দিয়েছেন যার ফলে এই কৃষকরা জমিহারা হয়ে আজকে ক্ষেতমজুরে পরিণত হয়ে না খেতে পেয়ে কলকাতা শহরে এসে ভিক্ষা করতে বাধ্য হয়েছে। এই যে ভিক্ষারীর এত সংখ্যা এই সংখ্যার জন্য তাঁরাই দায়ী, তাঁরাই এই ভিক্ষারী সৃষ্টি করেছেন আজকে বলা হচ্ছে যে তাদের সম্পর্কে আমরা কি করছি। আমরা বলব যে আমাদের এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমরা চেষ্টা করছি এই ভিক্ষুকদের জন্যে যাতে নিজেদের পায়ের উপর তারা কি করে দাঁড়াতে পারে এবং কি করে তারা মানুষ হিসাবে প্রতিষ্ঠিত হতে পারে। আর একটা কথা বলতে চাই যে পণ প্রথা সম্পর্কে তিনি যে কথা বলেছেন, পণ প্রথা নিরোধের জন্য কঠোর আইন করা দরকার। তাঁরা এই পণ প্রথা উচ্ছেদ করার জন্য কিছুই করেন নি। তাঁরা আমাদের এই সমাজের মেয়েদের সমান অধিকারের কথা বলেছেন কিন্তু আমাদের সমাজের মেয়েদের সমান বা কোনও সম্মান তাঁরা দেন নি। পণ প্রথার মতো এই যে কুৎসিত প্রথা এই প্রথাকে তাঁরা চালু রেখে এবং তাদের যদি আজকে সততা থাকত তাহলে কংগ্রেসের যে বিরাট সংগঠন ছিল তাঁরা যদি ঠিক করতেন যে মেয়েদের বিয়েতে পণ দেব না, পণ নেবও না, যদি তাঁরা এই প্রতিশ্রুতিবদ্ধ হতেন তাহলে একটা দৃষ্টান্ত তাঁরা স্থাপন করতে পারতেন। আজকে তাঁরা পরামর্শ দিচ্ছেন, বড় বড় কথা বলছেন। এই যে কুৎসিত প্রথা চালু করেছেন আজকে এটা একটা সামাজিক ব্যাধিতে পরিণত হয়েছে। আজকে আমরা দেখেছি গরিব ঘরে পণ প্রথা চালু ছিল না কিন্তু এখন সেই পণ প্রথা তাদের মধ্যেও চালু হয়েছে। তারপর যারা অবহেলিত, অনাথ, তাদের কল্যাণের জন্য আমরা চেষ্টা করছি। আমরা মনে করি আমাদের সারা পশ্চিমবাংলায় যে সেমিনার করেছিলাম তাতে দেখেছি দৃষ্টিহীনদের সংখ্যা প্রায় ৬৫ হাজার, এই ৩০ বৎসরে যারা ভিক্ষুকে পরিণত হয়েছে তাদের সংখ্যাটা এখনও আমরা ঠিক করে উঠতে পারি নি। আমরা চেষ্টা করছি তবে যেটুকু বুঝেছি বা আমাদের কাছে যে সংবাদ আছে তাতে শহরাঞ্চলে প্রায় ৭ হাজার ভিক্ষুক আছে। এদের সমস্যা সমাধানের কথা আমরা বলছি। যারা শ্রবণ শক্তিহীন, যাদের শারিরীক প্রতিবন্ধকতা আছে, এই সব অক্ষমরা যাতে কাজ পায়, যাতে তারা কাজ করে সমাজে প্রতিষ্ঠিত হতে পারে, সমাজে সমান ভাবে অধিকার পেতে পারে, তাদের কাজের কথা আমরা চিন্তা করছি। এটার জন্য বিভিন্ন সরকারি ও বে-সরকারি সংস্থা থেকে এই প্রচেষ্টা চালানো হচ্ছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং আমাদের এই বাজেটে যে ব্যয় বরাদ্দ রয়েছে সেটা সমর্থন জানাচ্ছি।

The motion of Dr. Ashok Mitra that a sum of Rs. 32,52,51,000 be granted for expenditure under Demand No. 46, **Major Heads : "288 — Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) and 688**

**— Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)",** was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.40 P.M. till 1 P.M. on Wednesday, the 22nd March, 1978 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 22nd March, 1978 at 1.00 P.M..

### P R E S E N T

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 4 Ministers of State and 186 Members.

[1-00 – 1-10 P.M.]

### Starred Questions
### (to which oral answers were given)

***221.** (Admitted question No. *376.) **Shri Suniti Chattaraj** and **Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the Government has any proposal or scheme for modernisation of some jute mills in West Bengal; and

(b) if so—

(i) the names of such jute mills; and

(ii) the likely effect of such modernisation in the employment potentiality?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) No.

(b) (i) Does not arise.

(b) (ii) Does not arise.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সেন্ট্রাল গভর্নমেন্ট এই জুট মিল মডার্নাইজেশন করবার জন্য কোনও টাকা অফার করেছেন কি না স্টেট গভর্নমেন্টকে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** না, সেন্ট্রাল গভর্নমেন্ট স্টেট গভর্নমেন্টকে কোনও টাকা ওফার করেন নি। জুট হচ্ছে, সেন্ট্রাল সাবজেক্ট। অবশ্য জুট মিল মডার্নাইজেশনের পোগ্রাম নেওয়া হয়েছে এবং সেন্ট্রাল গভর্নমেন্ট মডার্নাইজেশনের জন্য টাকা দিচ্ছে। আই, ডি, পি, আই [illegible]িচ্ছে শর্ট টার্ম লোন। দুটোকে দিয়েছে এবং আরও কয়েকটি দেওয়ার কথা চলছে। মডার্নাইজেশনের জন্য টাকা দিচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এই জুট মিল মডার্নাইজেশন লেবারদের পক্ষে ক্ষতি হবে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** লেবারদের পক্ষে যাতে ক্ষতি না হয় সে বিষয়ে রাজ্য সরকার বিশেষভাবে দৃষ্টি দিচ্ছেন এবং দেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মডার্নাইজেশনের কাজকর্মের ফলে যদি শ্রমিকরা আইডেল হয়ে যায় তাহলে তাদের ওখানে প্রভাইড করবেন না অন্য কোথাও করবেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ওখানেই যাতে প্রভাইড করা যায় সেদিকে দৃষ্টি রেখেই মডার্নাইজেশন করা হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি whether the Government has any proposal or scheme for modernisation of Jute mills in West Bengal এই প্রশ্নের উত্তরে নো বলেছেন। কিন্তু গতবারের বাজেট বক্তৃতায় বলেছিলেন পশ্চিমবঙ্গ সরকারের এই প্রপোজাল রয়েছে যাতে জুট মিল মর্ডানাইজেশন করা যায়।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** পশ্চিমবঙ্গ সরকারের প্রপোজাল ছিল বলি নি। জুট হচ্ছে, সেন্ট্রাল সাবজেক্ট। যা কিছু করার সেন্ট্রালই করবেন।

**শ্রী কমল সরকার :** মন্ত্রী মহাশয় কি জানাবেন দেশ স্বাধীন হওয়ার পর, অর্থাৎ ১৯৮৭ সালের পরে এই চটকলগুলি থেকে সাড়ে তিন লক্ষ শ্রমিকের মধ্যে এক লক্ষ শ্রমিক কর্মচ্যুত হয়েছিল তখনকার কংগ্রেস সরকারের মডানাইজেশনের ফলে।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এটা তো তত্ত্বেই আছে। সেদিন মডার্নাইজেশন উইদাউট টিয়ারস এই নীতি গ্রহণ করা হয় নি। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার গহণ করেছেন এই নীতি যে মডার্নাইজেশন উইদাউট টিয়ারস এবং কাউকে ছাঁটাই করা হবে না—এইটা প্রতিশ্রুতি দিচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মন্ত্রী মহাশয় কি বলবেন, মডার্নাইজেশন যদি জুট মিলগুলোতে হয়, তাহলে কত পাটের ডিমান্ড বাড়বে এই মডানাইজেশনের ফলে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** মডার্নাইজেশন করলে ডিমান্ড বাড়তে পারে। যদি প্রোডাকশন বাড়ে ইট ইজ ন্যাচরাল সেদিক থেকে পাটের ডিমান্ড বাড়বে।

**শ্রী সরল দেব :** কংগ্রেসের আমলে মডার্নাইজেশনের ফলে যাদের ছাঁটাই করা হয়েছিল তাদের কি আবার নিয়োগ করার কোনও পরিকল্পনা আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** না সে রকম কোনও পরিকল্পনা নেই।

**শ্রী কমল সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই মডার্নাইজেশনের ফলে বিভিন্ন দেশে চাহিদা ক্রমশ বেড়ে যাচ্ছে যেমন চিন আফ্রিকা ঠিক সেই রকমভাবে পৃথিবীতে এই পাট জাত দ্রব্যের চাহিদাও অনেক গুন বেড়ে গেছে। তাই ভারত সরকারের তথা

পশ্চিমবঙ্গ সরকারের এর প্রোডাকশন বাড়াবার কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** এ সম্পর্কে নোটিশ দিলে বিস্তারিত তথ্য দিতে পারব।

**সুন্দরবন অঞ্চলে স্লুইস্ গেট নির্মাণ**

***২২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৫।) **শ্রী রজনীকান্ত দোলুই:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার সুন্দরবন অঞ্চলে অনেকগুলি স্লুইস গেট নির্মাণের ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, ঐ ধরনের স্কীম পশ্চিমবঙ্গের অন্যান্য এলাকায় গ্রহণ করিবার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায়:**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ, আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই:** সুন্দরবনে অনেক স্লুইস গেট করার প্রপোজাল আপনার আছে। আমি জিজ্ঞাসা করছি কতগুলি স্লুইস গেট করার পরিকল্পনা আছে এবং তার জন্য কত টাকা লাগবে।

**শ্রী প্রভাসচন্দ্র রায়:** সুন্দরবন অঞ্চলে ৫৫টি স্লুইস গেট করার পরিকল্পনা আছে এবং তার জন্য খরচ হবে ৫ লক্ষ টাকা।

**শ্রী রজনীকান্ত দোলুই:** এই যে এতোগুলি স্লুইস গেট এত টাকা খরচ করে করছেন—কেন করছেন সেটা বলবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায়:** সুন্দরবনে যেহেতু বন্যা, ঝড়-ঝাপটায় স্লুইস গেট ভেঙ্গে যায় বাঁধ ভেঙ্গে যায় সেই ঐ অঞ্চল থেকে লোনা জল বের করে দেবার জন্য এই সব স্লুইস গেট করা হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি:** মন্ত্রী মহাশয় একটা সার্কুলারের মাধ্যমে জানিয়েছিলেন যে সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড থেকে ১২৫টি স্লুইস গেট হবে কোথাকার কোলাবরেশনে—কিন্তু এখন সেটা ৫৫টিতে নামালেন কেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায়:** সেই টাকা পাওয়া যায় নি। এখন যা টাকা পেয়েছি আমাদের ফান্ড থেকে তাই নিয়েই ঐ ৫৫টি করার সিদ্ধান্ত নিয়েছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি:** আপনি তাহলে টাকা না পেয়েই আগে থেকে বলে দিলেন যে ১২৫টি হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** তারা টাকা দেবে বলে জানিয়েছিল। এখন টাকা পাচ্ছি না। টাকা দেবে বলে জানিয়েছিল বলে আমি বলেছিলাম।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বলেছেন পশ্চিমবাংলার অন্যান্য এলাকাতেও অনেক স্লুইস গেট করার প্রস্তাব রয়েছে—আমি জিজ্ঞাসা করছি যে কোন কোন এলাকায় এ রকম কতগুলি স্লুইস গেট করার প্রস্তাব রয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** অন্যান্য জেলাতেও স্লুইস গেট করবার স্কীম দেওয়া আছে। কিন্তু কোন জেলায় কতগুলি এটা জানতে আমাকে নোটিশ দিলে তা বলে দিতে পারব।

**শ্রী জন্মেজয় ওঝা :** আপনি বলেছেন লবন জল বের করে দেবার জন্য সুন্দরবন এলাকায় ঐ সব স্লুইস গেট করছেন। ঠিক সেই রকম অবস্থা আমাদের মেদিনীপুরের কাঁথি মহকুমাতেও রয়েছে সেখানেও লবনাক্ত জল জমিতে ঢুকে যায়। তাহলে সেখানকার জন্য আপনি কি ব্যবস্থা করেছেন? কতগুলি স্লুইস করবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** সুন্দরবনের সমস্যা যে রকম জটিল ঠিক অন্য জায়গায় সমস্যা সে রকম জটিল নয়। সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ডের যে টাকা সেই থেকে সুন্দরবন অঞ্চলে এই সব স্লুইস গেট করা হচ্ছে এবং এর সংখ্যাও জানিয়েছি। আর কাঁথি মহকুমায় কতগুলি করা হবে এটা জানতে গেলে আমাকে নোটিশ দেবেন আমি জানিয়ে দেব।

### রঘুনাথগঞ্জে সরকারে ন্যস্ত জমি

*২২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৮।) **শ্রী হবিবুর রহমান :** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২ নং ব্লকের অধীন মৌজা তেঘরী, খতিয়ান নং ৯৮, দাগ নং ২৫৩৯ জমিটি খাস জমি ছিল কি না; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, বর্তমানে জমিটি কি অবস্থায় আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :**

(ক) ২৯৮ নং খতিয়ানের অধীন (৯৮ নং খতিয়ান নয়) ২৫৩৯ নং দাগের জমিটি খাস জমি ছিল না।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-10—1-20 P.M.]

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় 'ক' প্রশ্নের উত্তরে যা বললেন সেটা অসত্য—এটা কি আপনি স্বীকার করবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এটা মোটেই নয়। মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২নং ব্লকের

অধীন মৌজা তেঘরী, ২৯৮ নং খতিয়ানের অধীন (৯৮ নং খতিয়ান নয়) ২৫৩৯ নং দাগের জমিটি খাস জমি ছিল না। এই জমিটি সরকারি রেকর্ডে খাস জমি দেখানো নেই। ওখানে আগে থেকেই প্রজাবিলি হয়েছিল।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, স্যার, আমি ঐ এলাকার প্রতিনিধি। আপনার দপ্তর যে উত্তর দিয়েছে সেটা আমি অসত্য বলে মনে করছি। তাছাড়া আমার মনে হয় হাউস এবং জনসাধারনকে বিভ্রান্ত করা হচ্ছে। তাই আমি অনুরোধ করব আপনি এই ব্যাপারে ডিটেলস তথ্য সভায় রাখবেন কি না বলুন—

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এটা রিকোয়েস্ট ফর অ্যাকশন।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর বিবৃতির উপর উনি বললেন অসত্য—এই অসত্যের কারণ উনি বলবেন তো? ওঁনার মনে হয়েছে অসত্য, এটা তো হতে পারে না।

**মিঃ স্পিকার :** এটা নিয়ে বিতর্ক চলে না। আপনি আপনার নোটিশ দেবেন, আমি হিসাব করে দেখব প্রিভিলেজ মোশান হবে কিনা—এইভাবে প্রিভিলেজ হয় না।

**শ্রী বীরেন্দ্রনারায়ন রায় :** এই জমিগুলি প্রজাবিলি হয়েছিল, হবিবুর রহমানের কিছু অনুগত ব্যক্তি বেআইনি জবর দখল করেছে, এই খবর কি আপনার জানা আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** আপনার প্রশ্নটাই বোঝা গেল না। তাছাড়া নতুন প্রশ্ন হলে নোটিশ দেবেন, খবর নিয়ে জানাব।

**শ্রী বীরেন্দ্রনারায়ন রায় :** এই জমিগুলি প্রজা বন্দোবস্ত ছিল, কিন্তু ২/৩ বছর আগে পর্যন্ত প্রশ্নকর্তা হবিবুর রহমানের কিছু অনুগত ব্যক্তি বেআইনিভাবে জবর দখল করেছিল, এই খবর কি আপনার জানা আছে, না থাকলে, আপনি কি খোঁজ নেবেন?

(নো রিপ্লাই)

**শ্রী হবিবুর রহমান :** আমার একটা পার্শোনাল এক্সপ্লয়েশন আছে। বীরেনবাবুর প্রশ্নটি সঠিক বোঝা যায় নি, মন্ত্রী মহাশয় বললেন। হবিবুর রহমান সেই জমি জবর দখল করে আছে বলে যে উক্তি করা হল, সেই ব্যাপারে আমি বলতে চাই, আমার বাড়ি যেখানে ছিল সেইখানেই আছে, কোনও হস্তান্তর করিনি এবং আমি কোনও জবর দখল করি নি এবং যে এলাকায় জমিটি অবস্থিত সেখান থেকে আমার জমি ৩ মাইল দূরে—অতএব জবর দখল করার প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া জেলায় বন বিভাগের জমি

***২২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২১।) শ্রী নবনী বাউরি :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় বন বিভাগের মোট কত একর চাষের উপযোগী জমি আছে ;

(খ) উহার মধ্যে কত একর জমিতে বর্তমানে চাষ-আবাদ হয় ;

(গ) ঐ সকল জমি ভূমিহীন ও গরিব চাষীর মধ্যে বিলি করার জন্য সরকার কী পরিকল্পনা গ্রহণ করিয়াছেন ; এবং

(ঘ) বন বিভাগের জমিতে চাষ-আবাদ করা হইবে কি না তাহা কিভাবে ঠিক করা হয় ?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) চাষের অনুপযুক্ত জমিই বন বিভাগকে বন সৃজন ও বন সম্পদ রক্ষনাবেক্ষণের জন্য দেওয়া হয়েছে। সুতরাং বাঁকুড়া জেলায় বন বিভাগের চাষের উপযোগী কোনও জমি নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) বনভূমি চাষের অনুপযুক্ত। সুতরাং এ সকল জমি বিলি করার প্রশ্ন ওঠে না।

(ঘ) 'গ' এর উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন ওঠে না।

### Maintenance Workers' Strike in D.P.L.

***225.** (Admitted question No. *380.) **Shri Bholanath Sen** and **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) if it is a fact that power generation in the 30 MW plant of Durgapur Projects Ltd. was stopped from the midnight of November 15, 1977 and or that a large number of maintenance workers had withdrawn from their work in the night shift on that date; and

(b) if so,—

(i) how long did this situation continue in the plant;

(ii) what was the effect of this on the power generation;

(iii) the names of the Unions which had taken the initiative or given the call for stoppage of work;

(iv) what action was taken by the State Government in the matter; and

(v) whether any Police was deputed by the Government for the security of the Plant?

**Dr. Kanailal Bhattacharyya :**

(a) Yes

(b) (i) Till the afternoon of 3.12.77

(ii) Inspite of the small unit No. 1 not funtioning from 15.11.77 DPL power station generated more than 95,000 MWH against the target of 84,000 MWH set up by Central Electricity Authority. The commitment for supply to Calcutta at the rate of 80,000 MWH during peak hours was not only fully met but the additional supply was made available to Calcutta. If the Unit could run at optimum capacity during this period, supply to Calcutta would have been increased a little more. In December 1977 again the DPL power generation by far exceded the target set up by Central Electricity Authority. It may be mentioned that the DPL made record generation for the quarter October, November and December 1977 in the history of the organisation by generating 3,01,400 MWH. The previous highest record for a quarter was 2,86,000 MWH for the quarter October, November & December, 1976. C.N.A. target for quarter is about 2,52,000 MWH.

(iii) The staff & workers Association

(iv) Govt. instructed that the matter should be discussed at the Board in order to arrive at an immediate solution as the DPL Board has also prominent trade union leaders connected with trade union movement in Durgapur area. At the Board meeting held on 19.11.77 the Board took its decision regarding filling up of vacancies and desired that the Unit No. 1 should be recommissioned immediately. The Board also requested the Directors who are prominent trade union leaders to exert their influence to make immediate recommission of Unit No I possible. The Board laid down the steps and the principles on the basis of which recruitment was to take place but as that recruitment was to take place but as that recruitment will take some time. Cooperation of trade union leaders were sought for so that the Unit No. 1 could function immediately. As however the desired results are not achieved in spite of persuation and efforts on the part of local management and

trade union leaders, an emergent meeting of the Board was again called on 1.12.77 when the Board again decided that Unit No. 1 should be lighted up immediately with the co-operation of the workers and reiterated that the vacant posts of unskilled sramik and labours be filled up by unskilled contract labours as necessary.. The Government at all level also requested the trade union leaders and workers to run the Unit No. 1 without loss of time. As a result of the combined effort of all concerned, it was possible to recommission Unit No. 1 on 3.12.77.

(v) Govt. did not depute any police. Assistance of the local police was sought for by local management and accordingly police were deployed as a security measure as some outsiders were reported to have entered the plant along with contract labour.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, এই স্টাফ অ্যান্ড ওয়ার্কার্স ইউনিয়ন এটা সি.আই.টি.ইউ, না, ইউ.টি.ইউ. সি'র অ্যাফিলিয়েটেড ইউনিয়ন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আমার যতদুর জানা আছে তাতে বলতে পারি এটা ইউ.টি.ইউ.সি'র অ্যাফিলিয়েটেড ইউনিয়ন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, সাঁওতালডিতে কংগ্রেসি ইউনিয়ন গন্ডগোল করছে একথা বলে বামফ্রন্ট সরকার সেখানে পুলিশ পাঠিয়েছিলেন। আমার প্রশ্ন, এখানে আর.এস.পি'র ইউনিয়ন বলে কি পুলিশ পাঠানো হল না? এর কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** পুলিশ পাঠানো হল না, তা নয়। এখানে ওয়ার্কারদের তরফ থেকে কোনও অশান্তির সৃষ্টি করা হয়নি, কারুকে ওরা মারধোরও করেছে যেটা সাঁওতালডিতে করা হয়েছিল।

**শ্রী সুনীতি চট্টরাজ :** ওখানে পাওয়ার জেনারেশন ডিসট্রাবড হল, ইউনিট বন্ধ হয়ে গেল—এটা কি সিরিয়াস ক্রাইসিস নয়? দেয়ার ওয়াজ স্টপেজ।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আমি তো এতক্ষন ধরে পড়ে শোনালাম যে পাওয়ার জেনারেশন ডিসট্রাবড কিছু হয়নি। দেয়ার ওয়াজ স্টপেজ। আমাদের কলকাতায় যা সাপ্লাই করার কথা ছিল তার চেয়ে বেশি সাপ্লাই করা হয়েছে—এসব কথা তো আমি আগেই বলে দিলাম। অত্যন্ত সর্টেস্ট পসিবল টাইমের মধ্যে এটা মিটিগেট করে সেট অ্যারাইট করা হয়েছে—এ সবই তো বলে দিলাম।

**শ্রী দিলীপ মজুমদার :** ডি.পি.এল-এ এই যে একটা সেকশন অব ওয়ার্কার্স স্ট্রাইক করেছিল সেটা যাতে থাকে তার জন্য ওখানে আই.এন.টি.ইউ.সির লোকেরা আপ্রান চেষ্টা

করে গিয়েছে এবং শেষ পর্যন্ত তারা ওখানে দুবার আগুন লাগিয়ে দিয়েছিল যাতে পাওয়ারটা দীর্ঘকালের জন্য বন্ধ হয়ে যায়। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কবে কবে আগুন লাগানো হয়েছিল?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এ সম্পর্কে নোটিশ না পেলে কিছু বলতে পারব না।

**কান্দী মহকুমায় বন্যা নিয়ন্ত্রন**

*২২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৯।) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার বন্যা-নিয়ন্ত্রণের জন্য কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় বা অন্য কোনও উপায়ে কোনও মাস্টার প্ল্যান রচনা করার বিষয়ে সরকার চিন্তা করছেন কি; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হ'লে তার বিবরণ জানাবেন কি?

[1-20—1-30 P.M.]

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার বন্যা নিয়ন্ত্রণের জন্য কান্দী এলাকার বন্যা নিয়ন্ত্রন ও জল-নিকাশি প্রকল্প ঃ Kandi area integrated Flood Control and Drainage Scheme. নামে আনুমানিক নয় কোটি তেষট্টি লক্ষ টাকার একটি প্রকল্প রচনা করা হইয়াছে। কেন্দ্রীয় সরকারের সহযোগিতার প্রশ্ন এখনও উঠে নাই।

(খ) কান্দী মহকুমার বন্যা—নিয়ন্ত্রণ ও জলনিকাশের প্রধান অসুবিধা হইল যে, উহা একটি নিচু এলাকা। ময়ূরাক্ষী, ব্রাহ্মণী, দ্বারকা ইত্যাদি নদীগুলির বন্যার জল এই এলাকার মধ্য দিয়া ভাগিরথীতে যাইতে পারে। কিন্তু ভাগিরথীর জল যখন উচ্চমানে থাকে তখন ভাগিরথীতে জল যাইতে পারে না। উপরন্তু ভাগিরথীর জল এই এলাকার মধ্যে ঢুকিয়া পড়ে। ফরাক্কা বাঁধ নির্মিত হইবার পর পরিস্থিতির কিছুটা পরিবর্তন হইয়াছে। সেইজন্য সামগ্রিক অবস্থা পর্যালোচনা করিয়া প্রকল্পটিকে পুনর্বিন্যাস করা হইতেছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে পরিকল্পনার কথা বললেন, তা কতদিনে কার্যকর হবে জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমরা সরকারে আসার পর দু তিনটে রিমাইন্ডার দিয়েছি যাতে তাড়াতাড়ি কাজ এগিয়ে নেওয়া যায়। এটা প্ল্যানিং কমিশনে যাবে। গঙ্গা ফ্লাড কমিশন যেটা আছে, তারা ডাইরেকশন দিয়েছেন এটা রিকাস্ট করবার জন্য, সেটা করে আবার তাদের কাছে যাবে, তারপর প্ল্যানিং কমিশনে যাবে। সুতরাং কবে নাগাদ ফাইনাল ক্লিয়ারেন্স ফাইন্যান্স কমিশন দেবেন, এটা বলা খুব কঠিন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই ধরনের কোনও কথাবার্তা হয়নি। বর্তমানে কাঁদি একটা স্থায়ী বন্যার দেশ বলে পরিগনিত হচ্ছে, এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ আপনি করেছেন কি, এবং সে সম্বন্ধে কোনও সাড়া পেয়েছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমি গত সেপ্টেম্বর মাসে কেন্দ্রীয় ইরিগেশন মন্ত্রীর সঙ্গে এই বিষয়ে আলোচনা করেছি, তাঁকে এই বিষয়ে তাড়াতাড়ি কাজ এগিয়ে নিয়ে যাবার জন্য অনুরোধ জানিয়েছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** আপনি বললেন কুয়াই নদী থেকে বাঁধ কেটে গঙ্গায় ফেলবেন, তার ফলে ভরতপুরে দুটো নদীর সৃষ্টি হবে কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** এই যে বর্তমান সরকার বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করছেন, বিগত সরকার এর জন্য কোনও চেষ্টা করেছিলেন কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** কেন্দ্রীয় সরকারের সেচ বিভাগের সেক্রেটারি মিঃ প্যাটেলকে এই বিষয়ে জিজ্ঞাসা করেছিলাম, তিনি বলেছেন, ওঁরা ১৯৭২ সালে মাত্র একবার রিমাইন্ডার দিয়েছিলেন, আমরা ইতিমধ্যেই দু দুবার এই বিষয়ে আলোচনা করেছি, এবং ইতিমধ্যে দু বার কেন্দ্রীয় সরকারকে রিমাইন্ডার দিয়েছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে কাঁদি মহকুমায় যে বন্যা হয়, সেই বন্যা বেলডাঙ্গায় ছড়িয়ে পড়ে। এই বন্যা নিয়ন্ত্রণ করার জন্য কিছু স্লুইশ গেট যদি বাবলা নদীর উপর তৈরি করা যায়, তাহলে হাজার হাজার বিঘা জমিকে বন্যা থেকে মুক্ত করা যাবে, এই সম্পর্কে কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি জানেন বাবলা নদীটা ছোট নদী, তাতে ময়ূরাক্ষীর জল এসে পড়ছে, তার ফলে ছোট নদী বলে ধরে রাখতে পারছে না, উপচে পড়ছে, এই হচ্ছে অসুবিধা।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে, সিদ্ধেশ্বরী প্রকল্পকে কার্যকর করলে কান্দি মহকুমার বন্যা অনেকাংশে কমে যাবে বলে কি আপনি মনে করেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এ প্রশ্ন এখানে ওঠে না।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, বিগত রাজ্য সরকার কান্দি মহকুমার বন্যা নিয়ন্ত্রণের' জন্য কোনও প্রকল্প গ্রহণ করেছিলেন কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমি পূর্বেই বলেছি যে পরিকল্পনা নিয়েছিলেন, কিন্তু তারপর আর কোনও রিমাইন্ডার না দিয়ে চুপ করে বসেছিলেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে, সিদ্ধেশ্বরী সেচ প্রকল্প কার্যকর করলে কান্দির বন্যা নিয়ন্ত্রণ হবে বলে কি আপনি মনে করেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** এই প্রশ্নের উত্তর আমি পূর্বেই দিয়েছি।

### Production of gas by Durgapur Projects Ltd.

***228.** (Admitted question No. *484.) **Shri Bholanath Sen** and **Dr. Motahar Hossain :** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state what was the total value (in terms of money) of the gas produced at Durgapur Projects Ltd. during the period between July, 1977 and January, 1978 and during the corresponding period in 1976-77?

**Dr. Kanailal Bhattacharya :** Total value (in terms of money) of the gas produced at Durgapur Projects Ltd.

i) during the period between July, 1977 and January, 1978--Rs. 300.80 lakhs (approx.)

(ii) during the period between July, 1976 and January, 1977—Rs 305.08 lakhs (approximate).

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** তাহলে দেখা যাচ্ছে প্রথমে যে ভ্যালু উৎপাদন হয়েছে, সেটা এখন কমে গিয়েছে। এই কমে যাওয়ার কারণটা কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** কমে যাওয়ার কারণ হচ্ছে, আমরা যখন ১৯৭৭ সালের জুন মাসে এর দায়িত্ব পেয়েছিলাম তখন দেখেছিলাম যে, মাত্র ২৬ হাজার কিউবিক নর্মাল মাইল মিটার গ্যাস সাপ্লাই করা হয়েছে কলকাতায়। তারপর সেটা ইমপ্রুভ করে এখন সাপ্লাই মোটামুটি নর্মাল হয়েছে। প্রথম কথা হচ্ছে আগেকার সরকার ওখানে যেসব ব্যাটারিসগুলি খারাপ হয়ে গিয়েছিল সেগুলির দিকে দৃষ্টি দেননি। মেনটেনেন্সের দিকে কোনও রকম দৃষ্টি দেওয়া হয়নি। আর কোল যেটা সাপ্লাই করা হয়েছিল তাতে ভোলাটাইল ম্যাটার খুব কম ছিল। এর ফলে সেই সময়ে গ্যাস জেনারেশন কমে গিয়েছিল।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, আগের সরকার দৃষ্টি না দেওয়ার ফলে উৎপাদন বেড়েছিল এবং বর্তমান সরকার উপযুক্ত দৃষ্টি দেওয়ার ফলে উৎপাদন কমে গিয়েছে; আমি তাঁর কাছে জানতে চাইছি, ইহা কি সত্য?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আমি আগেই বলেছি যে, ওঁরা যে খবরটা চেয়েছেন সেটা হচ্ছে ১৯৭৬ সালে জুন মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ের। কিন্তু পরের ৬ মাসের হিসাব আর চাইলেন না ইচ্ছে করেই, যাতে ওঁদের স্বরূপ প্রকাশ না পেয়ে যায়। সেই সময়ের হিসাব চাইলে দেখতে পেতেন যে, সেই সময়ে আরও কত উৎপাদন কমে গিয়েছিল এবং সেই অবস্থায় আমাদের হাতে দিয়েছিলেন, বা জনসাধারন ওঁদের হাত থেকে কেড়ে

আমাদের হাতে দিয়েছিল এবং সেই সময়ে গ্যাস উৎপাদন এবং সাপ্লাই অ্যাট লিস্ট মিনিমাম ছিল। যেটাকে আমরা মোটামুটি জানুয়ারি এবং ফেব্রুয়ারি মাস থেকে নর্মাল করে নিয়ে এসেছি।

[1-30—1-40 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন যে গ্যাস প্রডাকশন মোটামুটি নরম্যাল হয়ে গেছে। আপনি দয়া করে জানাবেন কি এই প্রডাকশন বাড়াবার জন্য আর কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** প্রডাকশন বাড়বার জন্য ব্যাটারি রিপিয়ার করা হচ্ছে এবং ন্যাপথা দিয়ে ওয়াটার গ্যাসের সঙ্গে যাতে আন্ডার ফায়ার করা যায় তার জন্য চেষ্টা করছি এবং এতে অনেকখানি গ্যাস বাঁচবে। কলকাতায় এই গ্যাস সাপ্লাই করার জন্য স্কীম নিয়েছি। এই স্কীমটা হতে ৮ মাসের মতোন সময় লাগবে। আমরা অলরেডি কাজ শুরু করেছি।

### অধিগৃহীত জমির ক্ষতিপূরণ প্রদানে বিলম্ব

*২২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৪।) **শ্রী অজয়কুমার দে :** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আরমাবাগ শহরকে বন্যার হাত হইতে রক্ষা করিবার জন্য ১৯৭৩ সালে নির্মিত বাঁধে যে সমস্ত গরিব ও মধ্যবিত্ত ব্যক্তিদের বাড়ি ও জমি অধিগ্রহণ করা হইয়াছিল তাহাদের মধ্যে কতজন ২৮এ ফেব্রুয়ারি ১৯৭৮ পর্যন্ত ক্ষতিপূরণের টাকা পান নাই;

(খ) কি কি কারণে এই টাকা দেওয়া সম্ভব হয় নাই; এবং

(গ) কতদিন নাগাদ উক্ত টাকা দেওয়া সম্ভব হইবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :**

(ক) আনুমানিক ২০০ জন।

(খ) সংশ্লিষ্ট বিভাগ (সেচ ও জলপথ) হইতে অর্থ মঞ্জুর হয় নাই।

(গ) অর্থ মঞ্জুর হইয়া আসিলেই ক্ষতিপূরণ দেওয়ার কাজ ত্বরান্বিত করা হইবে।

### গঙ্গা ও ভাগীরথী ভাঙ্গনরোধে কেন্দ্রীয় সাহায্য

*২২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৩।) **শ্রী অমলেন্দ্র রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—ফরাক্কা ব্যারেজ চালু হইবার পর এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার গঙ্গা ও ভাগীরথীর ভাঙ্গন রোধের জন্য মোট কত টাকা রাজ্যসরকারকে দিয়াছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় কর্তৃক গঙ্গা ও ভাগীরথীর ভাঙ্গন রোধের জন্য এ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও টাকা পাওয়া যায় নি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই ভাঙ্গন রোধের জন্য টাকা খরচ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। তারা টাকা দেবেন আমরা ইঞ্জিনীয়ার দিয়ে কাজ করিয়ে দেব, এই চুক্তি আছে।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** এই ফরাক্কা ব্যারেজ করার জন্য ওখানকার মানুষেরা যে ক্ষতিগ্রস্ত হয়েছে তার জন্য বিগত সরকার কোনও ব্যবস্থা নেবার জন্য কেন্দ্রীয় সরকারকে বলেছিলেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এইরকম খবর আমার জানা নেই।

**শ্রী মহঃ সোহরাব ঃ** এই ভাঙ্গন রোধের জন্য সমস্ত এলাকায় যে টাকা খরচ করা হচ্ছে তার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে কোনও স্কীম করা হয়েছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** হ্যাঁ, করা হয়েছে। ৬৩ কোটি ১২ লক্ষ টাকা পাঠানো হয়েছে।

**শ্রী মহঃ সোহরাব ঃ** স্টেট গভর্নমেন্ট কত টাকা খরচ করেছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমি আগেই বলেছি যে এটা কেন্দ্রীয় সরকারের আন্ডারে। কেন্দ্রীয় সরকার খরচ করবেন। আমাদের খরচ করার অধিকার পর্যন্ত নেই।

**শ্রী মহঃ সোহরাব ঃ** স্টেট গভর্নমেন্ট কি কিছু টাকা খরচ করেছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীম। তাদের আন্ডারে আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে ৬৩ কোটি ১২ লক্ষ টাকার মতোন স্কীম সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে পাঠানো হয়েছে বললেন এটা কবে পাঠানো হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** গত সেপ্টেম্বর মাসে লিখিতভাবে এবং নিজে গিয়েও আলোচনা করেছি। তারা বলেছিলেন ফেব্রুয়ারি মাসে শুরু করবেন কিন্তু তারা কিছুই করেন নি।

**শ্রী হবিবুর রহমান ঃ** এই গঙ্গার ভাঙ্গন প্রতিরোধের কাজ শুরু হয়ে গেছে এটা আমরা দেখছি কিন্তু আমার জিজ্ঞাস্য হচ্ছে এই ভাঙ্গন প্রতিরোধের জন্য বিগত সরকার আজ অবধি কত টাকা ব্যায় করেছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এর সঙ্গে কোনও সম্পর্ক নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ফরাক্কা এবং গঙ্গার

ভাঙ্গনের ফলে বহু গ্রাম, বহু ঘরবাড়ি গঙ্গাবক্ষে নিমজ্জিত হয়ে গেছে। যাদের ঘরবাড়ি গঙ্গাবক্ষে বিলিন হয়ে গেছে তাদের পরিবারবর্গকে সাহায্য করার জন্য কিছু করছেন কি?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

## Resignation of Engineers of Durgapur Projects Ltd.

***230.** (Admitted question No. *607.) **Shri Dawa Narbu La and Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) whether it is a fact that of late some engineers of Durgapur Projects Ltd. have either left their services or have expressed their desire to leave their services; and

(b) if so,—

(i) the names and designations of such engineers; and

(ii) the reasons given by them for leaving services?

**Dr. Kanai Lal Bhattacharya :**

(a) Yes

(b) (i) Shri A. K. Bhawmic, Assistant, Engineer (Elect.) resigned with effect from 26.8.77 (F.N.).

(2) Shri G. C. Gupta, Central Engineer (Mech.), resigned with effect from 6.8.77 (A.N.).

(3) Shri S. K. Sadhu, Assistant Engineer (Boiler) resigned with effect from 28.6.77 (F.N.).

(4) Shri P. B. Guhathakurta, Central Engineer (Mech.), resigned with effect from 6.9.77 (A.N.).

(5) Shri A. K. Bhattacharjee, P.A. (Tech.) to Sr. Superintendent (Generation) resigned with effect from 1.11.77.

(6) Shri S. K. Saha, Maintenance Engineer (Boiler) resigned with effect from 1.11.77.

(7) Shri P. K. Mazumdar, Assistant Engineer (Boiler) resigned with effect from 23.11.77.

(8) Shri A. K. Sarkar, Assistant Engineer (Boiler), resigned with effect from 16.1.79.

(9) Shri P. K. Bhattacharjee, Central Engineer (Mech.) resigned with effect from 2.2.78.

(10) Shri B. N. Bhaduri, Sr. Superintendent (Generatian) resigned with effect from 16.2.78.

(11) Shri O. P. Chaudhury, Central Engineer (Elect.) resigned an 25.2.78.

(12) Shri B. C. Ray, Sr. Operation Engineer resigned on 21.2.78.

(b) (ii) All the officers resigned for better prospects.

**শ্রী সুনীতি চট্টরাজ:** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন—আপনি বললেন বেটার প্রসপেক্ট, কিন্তু আপনি কি জানাবেন যে কতকগুলি ইঞ্জিনিয়র তাদের রেজিগনেশন লেটারে স্পেসিফিক ল্যাঙ্গোয়েজ কি লিখেছে যে প্রশাসনের ব্যর্থতার জন্য আমরা রেজিগনেশন লেটার দিচ্ছি এই স্পেসিফিক ল্যাঙ্গোয়েজ লিখেছে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** এ রকম কোনও খবর আমার কাছে আসে নি।

**সেচ প্রকল্প বাবদ কেন্দ্রের বরাদ্দীকৃত অর্থ প্রত্যার্পন**

*২৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৭।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি:** সেচ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ সালে কোন কোন সেচ প্রকল্প বাবদ কেন্দ্রের বরাদ্দীকৃত কত টাকা কেন্দ্রের নিকট ফেরত দেওয়া হইয়াছে (জেলাওয়ারি হিসাব);

(খ) ইহাদের মধ্যে কতগুলি ক্ষেত্রে—

(১) কাজ আরম্ভ হইয়াছে।

(২) দরপত্র আহ্বান করা হইয়াছে: ও

(৩) কাজ কিছুই করা হয় নাই; এবং

(গ) এই সমস্ত প্রকল্প দ্রুত নিষ্পন্ন করার জন্য কি ব্যবস্থা লওয়া হইতেছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায়:**

(ক) বর্তমান আর্থিক বছরে রাজ্য-পরিকল্পনা বহির্ভূত কোনও সেচ প্রকল্পের জন্য কেন্দ্র কোনও অর্থ বরাদ্দ করে নাই। রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত সেচ প্রকল্পগুলির জন্য

বরাদ্দীকৃত অর্থের সবটাই খরচ হইবে বলিয়া আশা করা যায়। কাজেই কেন্দ্রের বরাদ্দীকৃত অর্থের কিছুই ফেরত দেবার প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে এই বাবদ এ বছর কত টাকা এসেছিল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** এ বছর পরিকল্পনার বাইরে কোনও টাকা আমাদের হেলপ করেনি, পরিকল্পনার মধ্যে যে হেল্প করেছেন ১৯৭৭-৭৮ সালে তার পরিমাণ হচ্ছে বিগ, মিডিয়াম, স্মল নিয়ে ১৮ কোটি ১৬ লক্ষ টাকা এবং অ্যাডভানস প্ল্যানের জন্য যেটা, তিস্তা ব্যারেজের জন্য আমরা পেয়েছি ৫ কোটি টাকা, এই মোট ২৩ কোটি ১৬ লক্ষ টাকা।

**শ্রী জন্মেজয় ওঝা :** এই ২৩ কোটি ১৬ লক্ষ টাকার মধ্যে সবটাকা খরচা হয়েছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** তিস্তা ব্যারেজ বিরাট পরিকল্পনা, ঐ ভাবে বলা যায় না।

## Electronic Industry in West Bengal

***232.** (Admitted question No. *670.) **Shri Naba Kumar Ray** and **Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether it is a fact that while laying the foundation stone of the electronics factory at Kalyani on 2nd February, 1978 he has made certain reference to the antipathy of the Centre against development of electronics industry in West Bengal; and

(b) if so,—

(i) what are the projects which are awaiting clearance from the Centre;

(ii) dates on which the proposals were forwarded to the Centre by the State Government; and

(iii) particulars of projects included in (i) above involving multinationals?

**Dr, Kanailal Bhattacharya :**

Reference, was made to the difficulty if developing the electronics industry in West Bengal without the motive support of the Central Government.

1) (i) & (ii) As on 1.3.70, the following proposals are awaiting clearance of the Central Government, details of which are as follows :-

| Name of applicant | Items of manufacture/ capacity per annum | Date of recommendation by the State Government. |
|---|---|---|
| 1) M/s. Philips India Ltd. | Amplifiers -23,600 Nos after expansion | 12-4-75 |
| 2) M/s. Philips India Ltd. | D.C. Micromotors -3 lakhs Nos. | 15-11-77 |
| 3) Machinary, manufacturers Corporation Ltd. | Micro Processor based Data Prossing equipment -250 Nos. | 4-1-78 |
| 4) Ericason India Ltd. | Telephone Switch board, Manual H.T. Protection telephone equipment Gas Central equipment -7870 Nos. | Under process |
| 5) WBEIDC | C-Nos/ISI devices (technical collabora-tion approval required.) | 28.4.77 |

(iii) Two proposed projects of M/s. Philips India Ltd. and one of M/s. Ericason India Ltd. involve multinationals.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনারা নির্বাচনী ইস্তাহারেতে মালটি ন্যাশনাল করপোরেশনকে এনকারেজ করবেন না বলেছিলেন এখন মালটি ন্যাশনাল করপোরেশনকে দিচ্ছেন কেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এর সঙ্গে এটার কোনও সম্পর্ক নেই, যাঁরা লেটার অফ

ইনটেন্টের জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে দরখাস্ত করেছে এবং সেন্ট্রাল গভর্নমেন্ট তাঁদের এখন দিচ্ছেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন মালটি ন্যাশনাল করপোরেশন যাতে ফেসিলিটিস না পায় তার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে এ বিষয়ে জানাবেন যে যাতে আমাদের দেশে অন্যান্য ইনডাসট্রিসগুলো ক্ষতিগ্রস্ত হবে। মালটি ন্যাশনাল করপোরেশনকে আমরা দেব না, এ কথা জানাবেন কি আপনারা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য** : দ্যাট ইজ এ রিকোয়েস্ট ফর অ্যাকশন।

[1-40—1-50 P.M.]

**Shri Sandip Das** : Is it a fact that the West Bengal Electronics Corporation does not encourage setting up of any new enterprise in West Bengal?

**Dr. Kanailal Bhattacharya** : It is not a fact. On the contrary, they are asking people to set up electronic industries here, and they are giving all sorts of incentives.

**Shri Sandip Das** : Will the Hon'ble Minister please inform the House whether his statement holds good also with regard to Medico Electronics?

**Dr. Kanailal Bhattacharyya** : Yes, it holds good.

### সোনামুখি এলাকায় সেচের ব্যবস্থা

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৭।) **শ্রী সুখেন্দু খাঁ** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সোনামুখি থানার অন্তর্গত পিয়ারবেড়া অঞ্চলের বীরসিংহপুর, কাটনিয়া ও হরিশচন্দ্রপুর মৌজায় আর বি এম সি-এর আর বি-৪১০ চেনে সেচের কি ব্যবস্থা আছে ;

(খ) সেচের জল না দিয়া, জলকরের নোটিশ দেওয়া হইয়াছে—এই মর্মে কোনও অভিযোগ সরকারের গোচরে আসিয়াছে কি; এবং

(গ) আসিয়া থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা করিতেছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায়ঃ**

(ক) উক্ত অঞ্চল ডি.ভি.সি. রাইট ব্যাঙ্ক মেন ক্যানালের water course (at ch. 410.00) হইতে সেচের জল পায় এবং গত খরিফ মরসুমেও সেচের জল সরবরাহ করা হইয়াছে।

(খ) বীরসিংহপুর ও কাটনিয়া মৌজায় জলকর পাতামন 'জল পাইনা' এই মর্মে আপত্তির দরখাস্ত দাখিল করিয়াছেন। হরিশ্চন্দ্রপুর মৌজায় জলকর ধার্য করিয়া এখন পর্যন্ত কোনও নোটিশ জারি করা হয় নাই।

(গ) ঐ আপত্তিজনক দরখাস্তগুলি সংশ্লিষ্ট এক্সিকিউটিভ ইঞ্জিনিয়রদের নিকট পাঠানো হইয়াছে তদন্ত করিয়া রিপোর্ট দাখিলের জন্য। বর্তমানে এক্সিকিউটিভ ইঞ্জিনিয়রদের রিপোর্টের অপেক্ষা করা হইতেছে।

**শ্রী সুখেন্দু খানঃ** ঐ ক্যানেল এমনভাবে কাটা হয়েছে যে সেখানে জল ওঠে না, এটা কি সত্য?

**শ্রী প্রভাসচন্দ্র রায়ঃ** এবার খারিপ মরশুমে জল দেওয়া হয়েছে, এটাই বলা হয়েছে। কিন্তু জল পাই নি এরূপ যদি আপত্তি আসে তাহলে সেখানে ট্যাক্স রেহাই দেওয়া হবে।

### ভারী ও মাঝারি শিল্পের জন্য লেটার অব ইনটেন্ট

*২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৭।) **শ্রী কাশীকান্ত মৈত্রঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) "পশ্চিমবঙ্গ ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট করপোরেশন" ৩১এ জানুয়ারি, ১৯৭৮ পর্যন্ত এই রাজ্যের জন্য কতগুলি—

(১) ভারী ও

(২) মাঝারি,

শিল্পের "লেটার অব ইনটেন্ট" কেন্দ্রীয় সরকারের ভারপ্রাপ্ত দপ্তর হইতে পাইয়াছেন;

(খ) উক্ত কোম্পানিগুলি গঠিত হইয়াছে কি না;

(গ) উহাদের কারখানা তৈয়ারির প্রাথমিক কাজ, ঘরবাড়ি তৈয়ারির কাজ সম্পূর্ণ হইয়াছে কি না; এবং

(ঘ) কতগুলি ক্ষেত্রে লেটার অব ইনটেন্ট-এর নির্দিষ্ট সময়সীমার মধ্যে কাজ সম্পূর্ণ করা সম্ভব হইবে?

**ডঃ [illegible] ভট্টাচার্য ঃ**

(ক) ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট করপোরেশন ৩১শে জানুয়ারি ১৯৭৮ পর্যন্ত এ রাজ্যে ভারী ও মাঝারি শিল্পের জন্য মোট ৯টি লেটার অব ইনটেন্ট পেয়েছেন,

(খ) প্রাপ্ত লেটার অব ইনটেন্টগুলির মধ্যে তিনটিকে রূপায়ণের উদ্দেশ্যে ইতিমধ্যে নিম্নোক্ত কোম্পানিগুলি গঠিত হয়েছে,

(১) West Bengal Scooter Ltd.

(২) Webstar Ltd.

(৩) West Bengal Alloy Steel Ltd.

(গ) West Bengal Scooter Ltd. কারখানাটি খড়গপুরে স্থাপিত হয়েছে এর ১৯৭৬ সনের নভেম্বর হইতে ব্যবসা ভিত্তিক স্কুটার উৎপন্ন শুরু হয়ে অটোমোবাইল টায়ার ও টিউব প্রকল্পটি রূপায়ণের জন্য Webstar দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটির কাছ থেকে দুর্গাপুরে প্রয়োজনীয় জমি অধিগ্রহণ করেছে। জমির উন্নয়ন কাজ সম্পূর্ণ হয়েছে। অন্যান্য প্রকল্পগুলি রূপায়ণের জন্য প্রাথমিক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে বা হচ্ছে।

(ঘ) কোনও লেটার অব ইনটেন্ট নির্দিষ্ট সময় সীমার মধ্যে রূপায়ণ করা সম্ভব হয় নাই।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** লেটার অব ইনটেন্ট এর মধ্যে আমরা জানতাম সিমেন্ট, নাইলন, টিউব, টায়ার, ফেনল ইত্যাদি আছে। সেখানে সিমেন্টের কারখানা এর মধ্যে পড়ে কি না?

**ডঃ [illegible] ভট্টাচার্য ঃ** ৯টার মধ্যে পড়ে।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** কাগজে দেখেছি কেন্দ্রীয় মন্ত্রী বলেছেন, লেটার অব্ ইনটেন্ট এর মধ্যে যে সময় সীমা নির্দিষ্ট করা হবে তার মধ্যে যদি কাজ শেষ না হয় তাহলে কেন্দ্রীয় সরকার সময় বাড়িয়ে দেবেন না। তাহলে অসুবিধা হবে। এ বিষয় সরকারের কি বক্তব্য এবং এরকম অসুবিধা দূর করার কোনও পথ আছে কি না জানতে চাই?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমরা চেষ্টা করছি যে সমস্ত লেটার অব্ ইনটেন্ট এসেছে সেগুলির কাজ যাতে টাইমের মধ্যেই হয়ে যায়। যেগুলি শুনলেন সেগুলি আগেকার কংগ্রেস গভর্নমেন্টের স্পিল ওভার। সিমেন্ট সম্বন্ধে যে কথা বললেন সেগুলি স্ল্যাগ, যেটা অশোখা কোম্পানি দুর্গাপুরে স্ল্যাগ নিয়ে এসে মধুকুন্ডাতে অলরেডি কাজ আরম্ভ করেছে। লেটার অব্ ইনটেন্ট ই[illegible]ং মধ্যে পড়ে বলে আমাদের বোধ হয় সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে রিকোয়েস্ট করতে হবে না। কিন্তু ৪টার কোনওটাই টাইমের মধ্যে রূপায়িত করা যায় নি। এর জন্য আমাদের সরকার দায়ী নন।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** কেন্দ্রীয় সরকার যদি বলেন লেটার অব্ ইনটেন্টের যে টাইম লিমিট দেওয়া আছে তার মধ্যে না হলে টাইম আর এক্সটেন্ড করা যাবে না, তাহলে সেটা রিলাক্স করবার জন্য আমাদের সরকার থেকে চেষ্টা করবেন কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** কেন্দ্রীয় সরকার চাইছেন এগুলি তাড়াতাড়ি করবার জন্য, সেজন্য তারা বলছেন টাইম লিমিট বাড়ানো উচিত নয়।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** আগেকার সরকারের যে ৪টা কারখানার কথা বললেন তাদের কাজগুলো স্পিল ওভার হয়ে এ সরকারে এসেছে তাদের গাফিলতির জন্য লেটার অব্ ইনটেন্টের নির্দিষ্ট টাইম লিমিটে কাজ করা সম্ভব হয় নি, সুতরাং সরকার বৃহত্তর স্বার্থে এই টাইম লিমিট এক্সটেন্ড করবার কথা চিন্তা করবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** গাফিলতি হয়েছে কি না সে তথ্য নেই, তবে যেহেতু টাইম লিমিটের মধ্যে করা হয় নি সেহেতু নিশ্চয়ই গাফিলতি ছিল। যাইহোক, টাইম লিমিট বাড়াবার জন্য নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করা হবে।

### বরতি বিলের সংস্কার

*২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৪।) **শ্রী নীহারকুমার বসু :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জগদ্দল বিধানসভা কেন্দ্রের অন্তর্গত বরতি বিলের সংস্কারের কোনও পরিকল্পনা সেচ বিভাগের আছে কি; এবং

(খ) থাকিলে,—

(১) উক্ত পরিকল্পনা কার্যকর করিতে আনুমানিক কত টাকা লাগিবে; এবং

(২) ইহার কাজ কবে নাগাদ শুরু করা হইবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :**

(ক) 'বরতি বিলের' জল নিকাশি ব্যবস্থা নোই বেসিন প্রকল্পের মধ্যে অন্তর্ভুক্ত করা হইয়াছে। উক্ত 'নোই বেসিন' প্রকল্পের কাজ ইতিমধ্যেই শুরু করা হইয়াছে এবং আংশিক ফলও পাওয়া গিয়াছে।

'বরতি বিল' অঞ্চলের জল নিকাশি ব্যবস্থা আরও উন্নত করিবার জন্য উচ্চ অঞ্চল হইতে প্রবাহটির মুখ ঘুরাইয়া 'বরতি বিলকে' অতিক্রম করিয়া একটি পৃথক প্রকল্পের সমীক্ষা চলিতেছে।

(খ)

(১) উক্ত প্রকল্পটি তৈয়ারির কাজ সম্পূর্ণ হইলে টাকার পরিমাণ জানা যাইবে।

(২) এখনই বলা সম্ভব নয়। তবে যথাসম্ভব তাড়াতাড়ি করার চেষ্টা করা হইবে।

**শ্রী সরল দেব :** জগদ্দল সংলগ্ন আমডাঙ্গায় যে বিল আছে সেটা এর আওতায় আনা হচ্ছে কি না?

**শ্রী প্রভাস রায় :** বরতি বিল নেমে আসছে। সেজন্য আমরা চেষ্টা করছি আমডাঙ্গা থানার একটা অঞ্চলের জলকে নৌ বেসিন দিয়ে বার করতে এবং অন্য দিকে বাঘের খাল দিয়ে বার করতে।

[1-50—2-00 P.M.]

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আনতে চাই এই কাজটা কবে নাগাদ শুরু করছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** নোই বেসিনের কাজ শুরু হয়ে গেছে, কিন্তু আপনারা জানেন বরতি বিলের কাজ ইতিপূর্বে বহু বছর ধরে প্রায় ৩০/৪০ বছর ধরে বিগত কংগ্রেস সরকার কিছুই করেননি। আমরা প্রথমে এই এলাকাকে রক্ষা করার জন্য পরিকল্পনা নিয়েছি, তবে এটা দেরি হবে। আমাদের টেকনিক্যাল কমিটি সেটা এগজামিন করবেন, তারপর গঙ্গা ফ্লাড কমিশনের কাছে যাবে, তারপর প্ল্যানিং কমিশনে যাবে।

## Price of Cinchona

***236.** (Admitted question No. *1197.) **Shri Dawa Narbu La** and **Shri Krishna Das Ray** : Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether it is a fact that State Government has requested the Central Government to increase the floor price of cinchona;

(b) if so,—

(i) what is the present price of cinchona as fixed by the Centre for cinchona produced in (1) West Bengal and (2) other cinchona producing States;

(ii) the basis on which the increase in the floor price as aforesaid, has been sought for;

(iii) whether any other cinchona producing State has made similar move to the Central Government; and

(iv) what is the response from the Centre in the matter?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) & (b) The State Govt. had been persistently pursuing the question

of enhancing the price of Quinine Salts with the Govt. of India and the Govt. of India increased the price of Quinine Salts as indicated below with effect from 28th Sept. 1977 :

(i) Quinine Sulphate .. Rs. 788.00 per Kg

(ii) Quinine Hydrochloride .. Rs. 1088.00 per Kg

(iii) Quinine Dihydrochloride .. Rs. 974.00

(iv) Quinidine .. Rs. 1313.00

Even with the enhancement the prices of the Quinine Salts as they stand now are such below the cost of production. The Question of further increasing the prices of Quinine Salts has, therefore, been taken up with the Govt. of India and the matter is under examination by them. The Govt. of Tamil Nadu which is the only other State producing Cinchona are also with us in our endeavour for further revision of prices of Quinine Salts.

### Shortage of Hard Coke

***237.** (Admitted question No. *1764.) **Shri Md. Sohrab** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) if he is aware of a shortage in the supply of hard coke resulting in a threat of lay-off in many engineering firms; and

(b) if so,—

(i) what are reasons for this shortage; and

(ii) what action has been taken by the Government in the matter?

**Dr. Kanailal Bhattacharyya :**

(a) No shortage in the supply of hard coke has been reported from the industries in large and medium sector.

(b) (i) & (ii) Does not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি কি দয়া করে জানাবেন হার্ড কোকের যে সাপ্লাই এখন পাওয়া যাচ্ছে সেটা ইঞ্জিনিয়রিং ফার্মগুলি চালানোর পক্ষে পর্যাপ্ত?

**ডঃ [illegible] ভট্টাচার্য :** আমার তো মনে হয় এটা আমাদের ডি পি এল থেকে

সাপ্লাই করা হয়, তাদের সবটাই সাপ্লাই করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই:** এই সাপ্লাই বাড়াবার প্রোপোজাল আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** ডি পি এল এ যা তৈরি হয় তার সবটাই সাপ্লাই করে দেয়।

**শ্রী মহম্মদ সোহরাব:** কয়লার দাম বাড়ার জন্য কি হার্ড কোকের দাম বেড়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** নোটিশ না দিলে বলতে পারব না।

**সেন-র‍্যালে ও সেন-পন্ডিত গ্রুপের কারখানাসমূহ**

*২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৫।) **শ্রী সুনীল বসুরায়:** রুগ্ন ও বন্ধ শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সেন-র‍্যালে এবং সেন-পন্ডিত গ্রুপের কারখানাসমূহের বর্তমান রুগ্নতা সম্পর্কে সরকার কি অবহিত আছেন; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হ'লে এই রুগ্নতা দূর করার জন্য সরকার কি কি উদ্যোগ গ্রহণ করিয়াছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:**

(ক) সেন র‍্যালে এবং সেনপন্ডিত গ্রুপের কারখানা সমূহের পরিচালনা ভারত সরকার কর্তৃক ১৯৫১ সালের শিল্প (উন্নয়ন ও নিয়ন্ত্রণ) আইন অনুযায়ী ৮ই সেপ্টেম্বর, ১৯৭৫ সালে অধিগৃহীত হয়েছে এবং ভারত সরকারের দায়িত্বে ঐ কারখানাগুলি চলছে। অনেকদিন খারাপ অবস্থার পর গত কয়েকমাস ঐ সংস্থাগুলির উৎপাদন ও বিক্রয়ের উন্নতি হয়েছে।

(খ) রাজ্য সরকারের এই ব্যাপারে উদ্যোগ গ্রহণের প্রশ্ন ওঠে না।

**শ্রী সুনীল বসুরায়:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই কারখানাগুলি প্রথমে কবে রুগ্ন হয় এবং তখনকার কংগ্রেস সরকার এই কারখানার রুগ্নতা দূর করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছিলেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** এটা আমি বলতে পারব না, নোটিশ দিতে হবে।

**শ্রী সুনীল বসুরায়:** প্রথমে উত্তরে যে বলা হয়েছে কারখানার অবস্থা একটু ভাল হচ্ছে এর জন্য শ্রমিকদের যে অবদান আছে গোটা সরকার অবগত আছেন কিনা এবং যদি থাকেন তাহলে শ্রমিকরা কোনও সংগঠনের নেতৃত্বে কাজ করছেন?

**মিঃ স্পিকার:** দি কোয়েশ্চেন ডাজ নট অ্যারাইজ।

## Short Notice Questions
## (to which oral answers were given)

### কার্শিয়ং রাজ্য বিদ্যুৎ পর্ষদের বাংলোয় প্রাক্তন মন্ত্রীর জন্য ব্যয়

*২৩৯। (এস এন) (অনুমোদিত প্রশ্ন নং *২০৭৬।) **শ্রী অশোককুমার বোস:** শক্তি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পূর্বতন সরকারের সেচ ও শক্তি দপ্তরের উপমন্ত্রী শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় আরও ১২ জন সহ ২৫এ মে, ১৯৭৪ হইতে ৩০এ মে, ১৯৭৪ পর্যন্ত কার্সিয়ংস্থ রাজ্য বিদ্যুৎ পর্ষদের বাংলোয় অবস্থান করিয়াছিলেন;

(খ) সত্য হইলে, ঐ বাবদ পর্ষদের কত টাকা ব্যয় হইয়াছে;

(গ) তন্মধ্যে সরকারের দেয় অর্থের পরিমাণ কত; এবং

(ঘ) অবশিষ্ট অর্থ আদায়ের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী জ্যোতি বসু:**

(ক) হ্যাঁ।

(খ) ঘরভাড়া খাওয়া দাওয়া ও পেট্রোল খরচ বাবদ পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের টাঃ ৯৪০.৪০ ব্যয় হইয়াছে।

(গ) ঐ টাকার মধ্যে সরকারের বা বিদ্যুৎ পর্ষদের দেয় কিছুই নাই।

(ঘ) পর্ষত হইতে ১৬.৯.৭৪ তারিখে সংশ্লিষ্ট ভাউচারসহ উক্ত টাকার একটি বিল শ্রী চট্টরাজ-এর ব্যক্তিগত সহকারীর নিকট পাঠানো হয়। তারপরে পর্ষদ উক্ত অর্থ প্রদানের জন্য বিভিন্ন সময়ে শ্রী চট্টরাজকে অনুরোধ করে। পরিশেষে ১।৩।৭৫ তারিখে বিষয়টি সরকারের নজরে আনা হয়। তখন হইতে বিভিন্ন দফায় শ্রী চট্টরাজকে পর্ষদের উক্ত পাওনা মিটাইয়া দিবার জন্য অনুরোধ করা হইয়াছে। কিন্তু কোনও ফল হয় নাই।

**শ্রী অশোককুমার বোস:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ঐ ১২ জন সরকারি কর্মচারী ছিলেন কি না?

**শ্রী জ্যোতি বসু:** আমরা কোনও নামের তালিকা পাচ্ছি না, মনে হয় সরকারি কর্মচারী ছিলেন না।

**শ্রী অশোককুমার বোস: মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে ৯৪০ টাকা ৪০ পয়সার যে হিসাব দিলেন, তার ব্রেক আপটা জানাবেন?**

**শ্রী জ্যোতি বসু ঃ** খাওয়াদাওয়ার হিসাব আছে—হোটেল চার্জ ডেপুটি মিনিস্টার শ্রী সুনীতি চট্টরাজ ১০০ টাকা ৮০ পয়সা, ১৫ কাপ চা ৩.৭৫ পয়সা, দুপুরের খাওয়া ও সকালের খাওয়া ১৩ টাকা ৭৫ পয়সা ৩৫ কাপ চা সহ্। ১২ জনের খাওয়া ১৭৬ টাকা। আবার ১৫ জনের সকালের খাওয়া, তার সঙ্গে দুপুরের খাওয়া ১২০ টাকা। আবার ১২ জনের খাওয়া দু বারে ১৭৮ টাকা। আবার ১২ জনের খাওয়া ৭৫ টাকা। পেট্রল খরচ, গাড়ির নং হচ্ছে ডবলিউ.এম.বি. ৫৭১, ১৫৪ টাকা ৫৫ পয়সা। সব সমেত ৯৪০ টাকা ৪০ পয়সা।

**শ্রী সরল দেব ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে বিলটা পড়লেন, এটা কতজনে খেয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ১২ জনে খেয়েছে।

**শ্রী বীরেন্দ্রনারায়ন রায় ঃ** এত যে টাকা বাকি আছে এতদিন ধরে, পাবলিক ডিমান্ড রিকভারি অ্যাক্ট অনুসারে এটা আদায় করার চেষ্টা করা হয়নি কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা ভেবেছিলাম ভদ্রভাবে দিয়ে দেবেন লিখলে, তা যখন দেননি তখন দেখা যাক কি করা যায়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, যখন তিনি এটা ভিজিট করেছিলেন, তখন তাঁর ওখানে কোনও টুর প্রোগ্রাম ছিল কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** উনি তো গিয়েছিলেন ১২ জনকে নিয়ে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** Will the Minister be pleased to state whether Shri Chattaraj was on Government tour or not?

**শ্রী জ্যোতি বাসু ঃ** আমার জানা নেই, কিন্তু টাকা পাওয়া যায় নি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যখন কোনও মন্ত্রী গভর্নমেন্ট টুরে যায় তখন তার খরচ কে দেয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** গভর্নমেন্টের নিয়ম অনুযায়ী তাঁর কাছ থেকে টাকা চাওয়া হয়েছে, কারণ এটা গভর্নমেন্টের প্রাপ্য।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই যে চরিত্র হননের ব্যবস্থা চলছে, এই বিষয়ে আমাদের জানতে দিতে হবে। কাজেই আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, কোন কোন তারিখে চট্টরাজ মহাশয়কে তাঁর টাকা শোধ করার জন্য বলা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** অনেকবার করা হয়েছে, যদি লিস্ট চান, আমি দিয়ে দেব, তবে চট্টরাজ মহাশয় নিজে জানেন যে কবে দেওয়া হয়েছে।

**শ্রী সুনীলকুমার মজুমদার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ যে ১২ জনের কথা বললেন, তাঁরা কি ঐ একটা গাড়িতে গিয়েছিলেন, না অন্য কোনও গাড়ি তারা ব্যবহার করেছিল?

**শ্রী জ্যোতি বসু :** খরচ যা হয়েছে, তাই বললাম। ১২ জন একটা গাড়িতে উঠেছিল কি না সেটা বলতে পারব না।

**শ্রী [illegible]েন রায় :** এই যে টাকা এতদিন আদায় হয়নি, তার একটা কারণ হচ্ছে একদল দুষ্কৃতকারী সরকারি কর্মচারী এই বিষয়টা আপনাদের নজরে আনেননি?

**শ্রী জ্যোতি বসু :** এটা সঠিক নয়। আমরা জেনেছি যে প্রাক্তন কংগ্রেসি সরকারের সময় থেকে ওঁর কাছ থেকে চাওয়া হচ্ছে, কিন্তু উনি দিচ্ছেন না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন যে ১/৩/৭৩ তারিখ এর কথা, ঐ সময় তখনকার ডেপুটি মিনিস্টার সুনীতি চট্টরাজকে জানানো হয়েছিল, আপনার এত টাকা পাওনা হয়েছে। আপনি মুখ্যমন্ত্রী হবার পরে আপনি কি জানিয়েছেন যে এত টাকা বাকি রয়েছে দিয়ে দিন?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো বললাম, বারে বারে জানানো হয়েছে। এখনও দিয়ে দিলে হয়, এতে কি অসুবিধা আছে।

[2-00—2-10 P.M.]

**মিঃ স্পিকার :** কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, অন এ পয়েন্ট অব পারসোনেল এক্সপ্ল্যানেশন। স্যার, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাতে বাধ্য হচ্ছি যে ব্যক্তিগত চরিত্র হননের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এতটা নিচুতে নেমে যেতে পারেন। স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি, মাননীয় মুখ্যমন্ত্রী কেন, পশ্চিমবাংলার কোনও সরকার আমাকে জানান নি যে ৯৪০ টাকার বিল বাকি আছে। স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি, এটা অসত্য কনককটেড এবং ফলস। আমার কাছে কোনও বিল পাওনা নেই। আমার কাছে বিলের কোনও তথ্য উনি রাখেন নি। এই হাউসে এটা বলে পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করা যাবে না। ৯৪০ টাকার বিল বাকি রাখার কথায় পশ্চিমবাংলার মানুষ বিভ্রান্ত হবে না। আমি তো স্যার, প্রশ্ন করি নি, আমি কি স্যার প্রশ্ন করেছি যে পশ্চিমবাংলার কোনও মুখ্যমন্ত্রী তাঁর স্ত্রী ও তাঁর বোনকে নিয়ে কাশ্মীর.........(তুমুল হট্টগোল)........এখানে আমি দায়িত্ব নিয়ে বলছি, এটা অসত্য।

(তুমুল হট্টগোল)

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহাশয়, আমি আপনাকে অনুরোধ করছি যে কোনও বিষয়ে কেউ উঠে পারসোনেল এক্সপ্ল্যানেশন বা প্রিভিলেজ এইসব বলে অন্য লোককে আক্রমণ করতে পারে নিজেকে বাঁচানোর জন্য। একটা দুর্নীতিগ্রস্ত লোক সে এখানে দাঁড়িয়ে অন্য লোককে আক্রমণ করবে?

(তুমুল হট্টগোল)

(Dr. Zainal Abedin and Shri Suniti Chattaraj rose to speak.)

**Mr. Speaker :** Please take your seats.

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য শ্রী রজনীকান্ত দোলুই-এর কাছ থেকে একটা মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। নোটিশে শ্রী দোলুই দৈনিক পত্রিকায় সরকারি বিজ্ঞাপনের বৈষম্য নিয়ে আলোচনা করতে চেয়েছেন। বিষয়টি এমন কোনও জরুরি সাম্প্রতিক ঘটনা নয় যা মুলতুবি প্রস্তাবের আকারে আসতে পারে। অতএব, এই নোটিশটি নাকচ করছি। শ্রী দোলুই, আপনার প্রস্তাবটি সংশোধিত আকারে পড়ে দিতে পারেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** স্যার, আমার যে মোশন ছিল সেটি আপনি সংশোধন করে দিয়েছেন এবং আমার মোশনের স্পিরিট যেটা ছিল সেটা নষ্ট হয়ে গিয়েছে। যাইহোক, আপনি যেটা সংশোধন করে দিয়েছেন সেই সংশোধিত অংশটুকু আমি পড়ে দিচ্ছি।

জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—'সংবাদপত্রে সরকারি বিজ্ঞাপনে দলবাজী।

কেন্দ্রীয় সরকারের নির্দেশ রয়েছে স্বাভাবিক প্রচলিত নিয়ম অনুযায়ী সরকারি বিজ্ঞাপনগুলি সংবাদপত্রের মাধ্যমে প্রচারিত হবে। সেই সঙ্গে এই রকম নির্দেশও আছে যে যে পত্রিকায় সব চেয়ে প্রচার বেশি সেই পত্রিকা বেশি পরিমাণে সরকারের কাছ থেকে সরকারি বিজ্ঞাপন পাবে। যেদিন থেকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছেন সেদিন থেকে এই নীতি বা পদ্ধতি ভঙ্গ করা হচ্ছে। এখন সরকারি বিজ্ঞাপন রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত ভাবে পত্রিকায় প্রচারের জন্য দেওয়া হচ্ছে। যেখানে সর্বাধিক প্রচারিত দৈনিক পত্রিকাগুলি যথা—আনন্দবাজার, যুগান্তর, সত্যযুগ ইত্যাদি বাংলা পত্রিকাগুলি এবং স্টেটসম্যান, অমৃতবাজার পত্রিকা, বিজনেস স্ট্যান্ডার্ড পত্রিকাগুলি তাদের দৈনিক প্রচারিত সংখ্যার ভিত্তিতে সরকারি বিজ্ঞাপন পাচ্ছে না সেখানে সি.পি.এম-এর মুখপত্র গণশক্তি সরকারের বিজ্ঞাপনের সিংহভাগ নিয়ে যাচ্ছে।

এই ব্যাপারটি অত্যন্ত অগণতান্ত্রিক ও রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত, অসৎ এবং প্রতিবাদ যোগ্য। ইহা প্রমাণ করে যে বামফ্রন্ট সরকারের বিজ্ঞাপন নীতি সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। এই ব্যাপারে এম.এল.এ-দের নিয়ে একটি তদন্ত কমিটি গঠন করা হোক এবং সভার কাজ এক ঘন্টা মুলতুবি রেখে এই গুরুত্বপূর্ণ বিষয়টি আলোচনা হোক।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** স্যার, পয়েন্ট অব অর্ডার, রুল ৪৩(২)-র প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে পরিস্কারভাবে লেখা আছে যে কি কি রকম প্রশ্ন করা যেতে পারে, if it contains a statement, the member shall make himself responsible for the accuracy of the statements, ৩ নং হচ্ছে it shall not contain argu-

ments, inferences, ironical expressions, imputations, epithets or defamatory statements. স্যার, আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে প্রশ্নের এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জবাব দিলেন সেটা এই দুটি কন্ডিশনকে স্যাটিসফাই করে না তবুও আপনি যখন এই কোয়েশ্চেন অ্যালাউ করেছেন তখন আপনার কাছ থেকে আমরা সুনির্দিষ্ট রুলিং চাই যে আমাদের তরফ থেকে যদি সেই ধরনের প্রশ্ন করা হয় কোনও মাননীয় সদস্যর চরিত্র হননের জন্য তাহলে আপনি সেই প্রশ্ন আমাদের অ্যালাউ করবেন কি না। সিমিলার প্রশ্ন—যেটা করা হয়েছে সুনীতি বাবুর সম্বন্ধে, আমরা যদি সেইরকম প্রশ্ন করি তাহলে আমাদের সেই প্রশ্ন অ্যালাউ করবেন কি না এই সম্বন্ধে আপনার রুলিং চাই।

**মিঃ স্পিকার :** যদির উপর কোনও রুলিং হয়না। আপনি প্রশ্ন করলে তখন আই উইল গিভ মাই ডিসিশন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় স্পিকার, স্যার, মুখ্যমন্ত্রী মহাশয় যেকথা বলেছেন সেটা মুখ্যমন্ত্রীর অন্তত শোভা পায়না। যাইহোক আপনি এটা বিবেচনা করবেন। মাননীয় সদস্য রজনী দোলুই যে প্রশ্নটা রাখলেন মাননীয় মন্ত্রী আই, অ্যান্ড পি আর ডিপার্টমেন্টের যে অ্যাডভারটাইজমেন্টের ব্যাপারে, কংগ্রেস সরকার খুব খারাপ করেছিল ...

**মিঃ স্পিকার :** There is no point of order in it. I have disallowed the adjournment motion, and that cannot be discussed.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** গণশক্তি কাগজে, স্যার, লক্ষ লক্ষ টাকার অ্যাডভারটাইজমেন্ট দেওয়া হচ্ছে, আনন্দবাজার, যুগান্তর ও স্টেটসম্যানে দেওয়া হচ্ছে না। এই নিয়ে এখানেও পার্টিবাজী হচ্ছে সেইজন্য আমি বলছি।

**মিঃ স্পিকার :** আমি অ্যাডজোর্নমেন্ট মোশন অ্যালাউ করিনি অতএব আপনি এনিয়ে আলোচনা করতে পারেন না।

[2-10—2-20 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার আসার পর তিনটি কমিশন গঠন করেছেন।

(নয়েজ)

আমি ডিটেলসের মধ্যে যাচ্ছি না।

**মিঃ স্পিকার :** What is there in the proceedings on which you are raising a point of order?

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে যে অবজার্ভেশন রাখলেন এটা অত্যন্ত আনফর্চুনেট। (নয়েজ) আজকে ইনকোয়ারি কমিশনে কোনও বিষয় পেন্ডিং থাকলে সে সম্বন্ধে তিনি অবজারভেশন করতে পারেন কিনা, এ বিষয়ে আপনার আমি রুলিং চাইছি।

দু নম্বর হচ্ছে উনি ওয়াঞ্চু কমিশন রেফার করছেন সুনীতি বাবু সম্বন্ধে, আপনি সেই কমিশনের রিপোর্টে দেখবেন, সুনীতিবাবু সম্বন্ধে কোনও মন্তব্য নেই। স্যার, আপনি যদি এই জিনিস অ্যালাউ করেন আজকে, এবং লিডার অব দি হাউসে এর প্রবর্তন করেন, তাহলে এই জিনিসটা একটা ব্যাড প্রিসিডেন্ট হয়ে থাকবে। সেজন্য আমি অনুরোধ করব—মাননীয় মুখ্যমন্ত্রীর মতো দায়িত্বশীল নেতা যদি এই জাতীয় উক্তি করেন, তাহলে আমার বোধ হয়, তা প্রত্যাহারের সুযোগ আছে। ইনকোয়ারি কমিশনে কোনও বিষয় পেন্ডিং থাকলে উনি সে বিষয়ে বলতে পারেন না কিন্তু তা সত্ত্বেও তিনি বললেন সুনীতি চট্টরাজ দুর্নীতিগ্রস্ত লোক, একথা তিনি কি করে বললেন?

**শ্রী জ্যোতি বসু:** মাননীয় স্পিকার মহাশয়, আমি জানিনা আপনি কি রুলিং দেবেন, আমি একটু বলে নিতে চাই, উনি একটা বলেছেন আমাদের যে কমিশনগুলি হয়েছে, যেখানে বিচার হবে, সেখানকার কোনও বিষয়বস্তু আলোচনা হতে পারে কিনা। কোনও আলোচনার বিষয়তো নেই। একটা প্রশ্ন করা হয়েছে, প্রশ্ন করা হয়েছিল উনি সেটা শোধ দিয়েছেন কিনা সরকার মনে করছেন টাকা ওঁর কাছে পাবেন, সে বিষয়ে চেষ্টা করা হচ্ছে, আমি বলেছি ৯৪০ টাকা সরকার পাবেন, এর সঙ্গে কমিশনের বিষয়বস্তুর কি সম্পর্ক আছে? আমি বলেছি, আমি জানিনা (নয়েজ) ঐ দেখুন আবার চেঁচামেচি, কি জাস্টিফিকেশন, আমাকে লক্ষ্য করে নিজের দোষ এবং অপরাধ ঢাকবার জন্য আমাকে আক্রমণ করে বলা হয়েছে কেন এই সব কথা, সেজন্য আমি বলেছি এই সব কথা উঠেনা অপ্রাসঙ্গিক এবং সেই সময় আমি বলেছি যে দুর্নীতিগ্রস্ত, কারণ এটা আমার কথা নয়, আমার প্রশ্নোত্তরে এটা নেই, এখানে ওঁরা যেটা বলবেন ওয়াঞ্চু কমিশন যেটা বলেছেন ইনফ্লুয়েন্স খাটিয়ে কি করা হয়েছে সেটা দুর্নীতির মধ্যে পড়ে না, কিন্তু আমি যদি মনে করি পড়ে আমরা কি করতে পারি। উনি নিশ্চয়ই বলতে পারেন সে প্রশ্ন উঠে না। আমি বলেছি প্রশ্নোত্তরের পরে মাননীয় সদস্য যদি বলতে পারেন যত অসত্য কথা, আমার স্ত্রীর নামে কি আছে না আছে, একেবারে অ্যাবসোলিউট লাই, আর একদিনও বলেছেন, এসব কথার উত্তর দিতে চাইনা, এত নিচ এত জঘন্য কথা, এসব কথার উত্তর দিতে চাই না। আপনি দেখেছেন কিভাবে এই সমস্ত করা হচ্ছে, আপনার সামনে সেদিন, সেদিন একটি কথাও বলিনি, কোনও রকম কথা বলিনি। আমি বলেছি এত সাহস এই লোকের কি করে হচ্ছে যাকে সিদ্ধার্থ রায় ওয়াঞ্চু কমিশন করে তাড়িয়েছিলেন মন্ত্রিসভা থেকে সে দিন তো আজকে তাঁকে যাঁরা সমর্থন করছেন, তাঁদের সাহস ছিল না সমর্থন করার? ওঁকে রাখতে পারেননি তাঁকে ডেপুটি মিনিস্টার হিসাবে? এবং ডেপুটি মিনিস্টার হিসাবে কি সর্বনাশ তিনি করেছেন ... (নয়েজ) .....

পাওনা টাকা পর্যন্ত দেননি, একথা প্রাসঙ্গিক সেকথা বলেছি। আমি একথা বলছি যে যদি এখানে ভদ্রভাবে ব্যবহার করা হয় যেমন যে কোনও পার্লামেন্ট এবং অ্যাসেম্বলিতে যা হয়, আমার কিছু বলার নাই, সমস্ত সহ্য করতে রাজি আছি, যদি যুক্তি থাকে, তর্ক থাকে তাঁরা করুন, কিন্তু এভাবে নিজের দোষ, অপরাধ ঢাকবার জন্য অন্যের নামে কোথায় কে কি করেছে, অসত্য কথা, মিথ্যা কথা বলা হয়, কার নামে কি করেছে, স্ত্রীর নামে রুটি করেছে, এসব কথা বলা হয়, আমি কি বলব? পার্লামেন্টারি লেঙ্গুয়েজে লায়ার বলা যায় না, সেজন্য বলতে পারি না কিন্তু একথা বলতে পারি একটা কমিশন তাঁকে যা বলেছেন, উনি হচ্ছেন

দুর্নীতিগ্রস্ত লোক। সেজন্য আমি বলেছি।

**Shri Suniti Chattaraj :** On a point of personal explanation, Sir.

**Mr. Speaker :** I allowed you to speak, but in the name of personal explanation you have misused your right. I do not allow this.

## CALLING ATTENTION

**অধ্যক্ষ মহোদয় :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা —

১। বিভিন্ন কলেজের নন্-টিচিং কর্মচারিদের ধর্মঘট—শ্রী এ. কে. এম. হাসানউজ্জমান—

২। 'বেনামী মিসাকে' ভারতীয় দন্ডবিধিতে অন্তর্ভুক্ত করার চেষ্টা—শ্রী কৃপাসিন্ধু সাহা—

৩। হাওড়া জেনারেল হাসপাতালে জলের অভাব—শ্রী রজনীকান্ত দোলুই, শ্রী হাবিবুর রহমান, শ্রী কৃষ্ণদাস রায়, শ্রী সামসুদ্দিন আহ্মেদ এবং শ্রী মহঃ সোহরাব—

৪। হুগলি ও নদীয়া জেলায় লরি হাইজ্যাক—শ্রী রজনীকান্ত দোলুই এবং শ্রী সামসুদ্দিন আহ্মেদ—

৫। বাঁকুড়ায় পরিমল পাল নামে মেডিক্যাল ছাত্র ছুরিকাহত—শ্রী রজনীকান্ত দোলুই, শ্রী মহঃ সোহরাব এবং শ্রী হাবিবুর রহমান—

৬। কাশীপুর শিল্পাঞ্চলে ধর্মঘট ও হরতাল—শ্রী কৃষ্ণদাস রায়—

আমি বিভিন্ন কলেজের নন্-টিচিং কর্মচারিদের ধর্মঘট বিষয়ের উপর শ্রী এ. কে. এম্ হাসানুজ্জামান কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয়, আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**Shri Bhabani Mukherjee :** The statement will be made on the 28th March.

**Shri Suniti Chattaraj :** On a point of privilege, Sir.

**Mr. Speaker :** You have raised many points. I do not allow you.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জানাচ্ছি, you are the custodian of the House. আপনাকে চ্যালেঞ্জ করবার মতো ধৃষ্টতা আমার নেই। আমি এই বিধানসভায় ৮শোর মতো কোয়েশ্চেন দিয়েছি, ইম্পরটেন্ট কোয়েশ্চেন। এখনও পর্যন্ত সে সম্পর্কে উত্তর পাচ্ছি না। কিন্তু কতকগুলো আন-ইম্পরটেন্ট কোয়েশ্চেনকে শর্ট নোটিশ করে তার উত্তর দেওয়া হচ্ছে। এতে আমি মনে করছি, আমাদের প্রিভিলেজ নষ্ট হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আপনার কোয়েশ্চেনেরও আপনি উত্তর পাচ্ছেন। যে সমস্ত কোয়েশ্চেন হয়, তাতে দেখা যায় আপনার এবং রজনী দোলুইয়ের কোয়েশ্চেনই বেশি। আপনার কোনও গ্রিভেন্স আমার অফিসের বিরুদ্ধে বা আমার অ্যাডমিনিস্ট্রেশনের বিরুদ্ধে থাকতে পারে না। (**শ্রী সুনীতি চট্টরাজ ঃ আমি আপনার বিরুদ্ধে তুলছি না।**) আপনি প্রিভিলেজ তুলেছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমি ওদের কথা বলছি, ওরা উত্তর দিচ্ছেন। ১৭ তারিখে আমার কোয়েশ্চেন হেলড ওভার হল, উত্তর হল না। ১৭ তারিখে ওদের কোয়েশ্চেন হেলড ওভার হয়ে গেল, অথচ আজকে উত্তর দেওয়া হল শর্ট নোটিশ করে।

**মিঃ স্পিকার ঃ** আমি ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে আসানসোল শিল্পাঞ্চলে প্রাইভেট কোলিয়ারি চলার সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ জানাচ্ছি। শ্রী বিজয় পাল এবং শ্রী সুশীল বসুরায় ১১ই মার্চ, ১৯৭৮ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করিয়াছিলেন।

[2-20—2-30 P.M.]

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ শ্রী বিজয় পাল ও শ্রী সুনীল বসুরায় কর্তৃক দৃষ্টি আকর্ষণী প্রস্তাব সম্পর্কে নিম্নলিখিত বিবৃতি দিতে চাই।

আসানসোল মহকুমার শিল্পাঞ্চলে ব্যক্তিগত মালিকানাধীন অনুমোদিত কয়লাখনি সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন। ব্যক্তিগত মালিকানাধীন এই সমস্ত অনুমোদিত কয়লাখনির সাম্প্রতিক উৎপত্তি সম্পর্কে আমাদের প্রথমেই কিছু ঘটনার উল্লেখ করা প্রয়োজন। ১৯৭৩ সালে কয়লাখনি জাতীয়করণ আইন এই কেন্দ্রীয় আইনে পরিশিষ্টে তালিকাক্রমে পশ্চিমবঙ্গে মোট তিনশত ষোলটি কয়লাখনি জাতীয়করণ করা হয়। কয়লাখনিগুলির পরিচালনার ভার ন্যস্ত আছে কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত ইস্টার্ন কোলফিল্ডস লিমিটেডের হাতে। কয়লাখনি জাতীয়করণ আইনে খনিগুলির যে তালিকা প্রদত্ত হয়েছে মনে হয় তা সম্পূর্ণ নয়। ব্যবসায়ীরা যে সমস্ত অঞ্চল জাতীয়করণ আইনের অন্তর্গত কয়লা খনিগুলির সীমানায় সেখানে অবৈধভাবে কয়লা উত্তোলন শুরু করেন। একটি সংশোধনী আইন করে কেন্দ্রীয় সরকার এই অবৈধ কয়লা উত্তোলন বন্ধ করার চেষ্টা করেছেন। কিন্তু সেই সংশোধনী আইনটিও এই ব্যবসায়ী সুপ্রীম কোর্টে চ্যালেঞ্জ করেছেন। সুপ্রিম কোর্টের মামলাটি রাজ্য সরকারের পক্ষে সংশ্লিষ্ট শিল্প ও বাণিজ্য দপ্তর দেখা শোনা করেছেন। সম্প্রতি এই বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরসমূহ অর্থাৎ শিল্প ও বাণিজ্য দপ্তর, ভূমি ও ভূমি রাজস্ব দপ্তর, রাজস্ব পর্যদ, কমিশনার বর্ধমান বিভাগ, বর্ধমানের অপর জেলা শাসকদ্বয় এবং অন্যান্যর সঙ্গে আমি বিস্তারিত আলোচনা করেছি। মাননীয় বিচার বিভাগীয় মন্ত্রীও আলোচনার সময় উপস্থিত ছিলেন। এই ব্যক্তিগত কয়লাখনিগুলি জাতীয়করণ সংশোধনী আইন কার্যকর হওয়ার পরে চালু হয়েছে, এবং যেহেতু এদের কোনও নীতিবদ্ধ লিজ বা লাইসেন্স নেই এই কয়লাখনিগুলি অবৈধ। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে অনেকগুলি ব্যক্তিগত কয়লাখনিই কেন্দ্রীয় সরকারি প্রতিষ্ঠান ইস্টার্ন কোল্ড ফিল্ডসের সীমানায় বা সীমানা ঘেঁসে চালু হয়েছে। কয়লা উত্তোলনের জন্য যে বিস্ফোরক পদার্থের প্রয়োজন তার

ব্যবহার বা সংরক্ষণের কোনও অনুমতি জেলা কর্তৃপক্ষ এখন থেকে কোনো অনুমোদিত কয়লাখনির জন্যে দেবেন না এবং কোথাও যদি বেআইনি বিস্ফোরক দ্রব্য পাওয়া যায় সঙ্গে সঙ্গে ফৌজদারী ব্যবস্থা নেবেন। তদুপরি সুপ্রীম কোর্টের সাম্প্রতিক নির্দেশে উত্তোলিত কয়লা এই সকল খনি এলাকা থেকে সরানোর জন্য সরকারি অনুমতি প্রয়োজন, এই অনুমতি প্রদান সম্পর্কে জেলা কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে ঠিক হয়েছে যে অনুমোদিত কয়লা খনি থেকে অবৈধভাবে সরাতে দেওয়া হবে না। এই প্রসঙ্গে আমি জানাচ্ছি যে অবৈধ কয়লাখনিগুলির বিরুদ্ধে আসানসোলে সরকারি কোল সুপারিনটেনডেন্টের অভিযোগক্রমে বারোটি মামলা দায়ের করা হয়েছে। এর মধ্যে আটটি ক্ষেত্রে অভিযুক্ত ব্যক্তিদের গ্রেপ্তার করা হয়েছে অথবা তারা আদালতে আত্মসমর্পণ করেছে। চারটি ক্ষেত্রে আদালতের কাছে গ্রেপ্তারি পরোয়ানার জন্য আবেদন করা হয়েছে। ইস্টার্ন কোলফিল্ডের অভিযোগক্রমে আরও তিনটি মামলা দায়ের করা হয়েছে। একটি ক্ষেত্রে আসামীরা সবাই পলাতক, অন্য একটি ক্ষেত্রে ২৩ ব্যক্তি হাইকোর্ট থেকে অগ্রিম জামিন পেয়েছেন। এই প্রত্যেকটি মামলার বিস্তৃত তদন্ত চালানো হচ্ছে এবং চার্জশিট দেওয়া হয়েছে, এবং হচ্ছে। এ ছাড়াও বেআইনি কয়লা চলাচলে যুক্ত থাকার জন্য এ পর্যন্ত বাইশটি ট্রাক আটক করা হয়েছে। পাহাড়গড়া কয়লাখনিটি ইস্টার্ন কোলফিল্ড লিমিটেডের মোহনপুর কয়লা খনি থেকে পঁচিশ ফুট পশ্চিমে অবস্থিত। পাহাড়গড়া কয়লাখনির মালিকের বিরুদ্ধেও আসানসোল থানায় ১লা ফেব্রুয়ারি ৩নং মামলা রুজু করা হয়েছে এবং আমানত হিসাবে পাঁচটি ট্রাক আটক করা হয়েছে। খনির মালিক হাই কোর্ট থেকে অগ্রিম জামিন পেয়েছেন। এই মামলার তদন্ত চলছে এবং চার্জশিট শীঘ্রই দেওয়া হবে। যেহেতু মামলাগুলি বিচারাধীন, এই কয়লাখনিগুলি থেকে রয়্যালটি বাবদ কোনও অর্থ এখনও সংগ্রহ করা যাচ্ছে না।

## Mention Cases

**শ্রী সত্যপদ ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্য মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার করিমপুর এলাকায় বাংলা দেশের গুন্ডারা এসে প্রত্যেক দিন খুন ডাকাতি করে যাচ্ছে। দিনের বেলাতেও মানুষকে খুন করে চলে যাচ্ছে। সেদিন রাত্রি ৮।৯টার সময় মানুষ খুন করে চলে গেছে। সেখানে যে সামান্য বি.এস.এফ রয়েছে তারা এ জিনিস রোধ করতে পারছে না। এই ঘটনা বিশেষ করে বারুইপাড়া, শিকারপুর গ্রামে ঘটছে। এই ঘটনা ঘটার জন্য সেখানকার লোকরা গ্রাম ছেড়ে পালিয়ে আসছে। ফলে বিস্তীর্ন বর্ডার এলাকা মানুষহীন হয়ে পড়েছে—এবং সঙ্গে সঙ্গে বাংলা দেশ থেকে আগত ঐ সমস্ত দুষ্কৃতকারিদের দৌরাত্ম ক্রমশ বেড়ে যাচ্ছে। সেই জন্য আমি অবিলম্বে সেইসব মানুষগুলোকে রক্ষা করার ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী মীর ফকির মহম্মদ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ১৩/৩/৭৮ তারিখে নদীয়া জেলা স্কুল বোর্ডে প্রাথমিক শিক্ষক প্রতিনিধি শ্রী রবীন উকিল যখন শিক্ষকদের বিভিন্ন সমস্যা নিয়ে আলোচনা করতে গিয়েছিলেন তখন ঐ সময় স্কুল বোর্ডের দুজন সরকারি কর্মচারী উক্ত শিক্ষককে প্রচন্ডভাবে প্রহার করে

স্কুল বোর্ডের ভিতর। আমি বলতে চাই কংগ্রেসি অ্যাপয়েন্টেড গুন্ডা সরকারি কর্মচারীর বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক, উপযুক্ত তদন্ত করা হোক। এই নিয়ে নদীয়া জেলায় প্রাথমিক শিক্ষকদের বিভিন্ন মিছিল সমাবেশ শুরু হয়েছে। এই ঘটনাকে কেন্দ্র করে শিক্ষক সমাজ আজকে একত্রিত হচ্ছে। আমি দাবি করছি এই বিষয়ে অবিলম্বে একটি তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অপনার মাধ্যমে শ্রম দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বদ্যিবাটী ইন্টারন্যাশনাল কমবাসন কারখানাটি এক মাস যাবদ লক আউট হয়ে আছে এবং শ্রম দপ্তর থেকে ১০টি মিটিং ডাকা হয়েছিল। এই মিটিং-এ ডেপুটি লেবার কমিশনার, অ্যাডিশনাল ডেপুটি লেবার কমিশনার, লেবার সেক্রেটারি, লেবার মিনিস্টার এবং হুগলি জেলার ডি.এম. উপস্থিত ছিলেন, কিন্তু এই কারখানার মালিক উপস্থিত হন নি। সরকারি আইনকে একেবারে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে। এই মালিকের নাম কে.ডি. চৌধুরী। ২০০ জনের মতো শ্রমিককে এই মালিক অসহায় অবস্থার মধ্যে ফেলেছে। ইউনিয়নের সেক্রেটারি, ভাইস প্রেসিডেন্ট, অ্যাসিসট্যান্ট সেক্রেটারি, এদের চার্জশিট না করে, সাসপেন্ড না করে একেবারে সরাসরি ছাঁটাই করে দিয়েছে এবং আমি জানি না আজকে এই মালিক কোন মুলুকে বাস করছেন। আমি আপনার মাধ্যমে শ্রমদপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই অবিলম্বে এই মালিকের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সুকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। নদীয়া জেলার হাঁসখালি ব্লকের গোরাগাঙ্গী সেচ খালটির সংস্কার অবিলম্বে হওয়া উচিত। গত বাজেট অধিবেশনেও এই খালটি সংস্কারের কথা বলেছিলাম। এই খালটি সংস্কার না হওয়ার ফলে ৫ টি অঞ্চলের প্রায় ২০ হাজার একর জমির ফসল নষ্ট হচ্ছে প্রতি বছর অতি বৃষ্টির জন্য। তাই আমি সেচ মন্ত্রীকে অনুরোধ করব ওখানকার জনসাধারনের ন্যায় সঙ্গত দাবি হল এই সেচ খালটি যেন অবিলম্বে সংস্কারের ব্যবস্থা করা হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আনন্দবাজার পত্রিকায় 'সরকার=মন্ত্রিসভা+আমলাতন্ত্র' এই শিরনামে একটি আর্টিকেল বেরিয়েছে। আনন্দবাজার পত্রিকায় সি.পি.এম. নেতা প্রমোদ দাশগুপ্তের একটি ইন্টারভিউ সরকার সম্বন্ধে বেরিয়েছে। বক্তব্য রাখবার সময় তিনি সরকার, আমলাতন্ত্রের মুখে কালি মাখিয়েছেন। মন্ত্রীরা কিন্তু মন্ত্রগুপ্তি শপথ পাঠ করেছেন যে গোপন কথা বাহিরে বলতে পারবেন না। কিন্তু মন্ত্রগুপ্তি পাঠ করার পরে সরকারি ফাইলের সমস্ত কথা কাগজের মাধ্যমে রিপোর্টারদের কাছে বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি চিন্তা করুন সরকারি সমস্ত মন্ত্রগুপ্তি ব্যর্থ করে দিয়ে আলিমুদ্দিন স্ট্রিটে বসে প্রমোদ দাসগুপ্ত ফাইল দেখেন। কারণ তিনি ফাইলের কথা বলেছেন। তিনি বলেছেন সরকারি আমলারা কাজ করছে না, এর জন্য দায়ী তারা। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই মুখ্যমন্ত্রীর ডিপার্টমেন্টের ফাইল যদি এইরকম ভাবে বাহিরে চলে যায় তাহলে কি তার কোনও পাওয়ার নেই—তিনি এইগুলি বন্ধ করুন। পশ্চিমবাংলার জনসাধারনের—আমাদের বলার অধিকার আছে যেহেতু পার্টির নেতা সরকারি কাজ সম্বন্ধে বলেছেন। আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এটা বন্ধ করেন। এটা বললে

হাউসকে অবমাননা করা হয়, মন্ত্রীদের অবমাননা করা হয়। তিনি কিন্তু কেউ নন, পার্টির নেতা হয়ে এই কথা বলছেন।

**শ্রী দীনেশ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রমোদ দাসগুপ্ত এই হাউসে নেই, অথচ ব্যক্তিগত আক্রমন করে এই ধরনের বক্তব্য জ্যোতিবাবুর ফাইল গেছে—যেগুলি ইররেলেভেন্ট সেটা কি করে মেনশনে অ্যালাও হতে পারে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীনেশবাবু যে কথা বললেন—সংবাদপত্রে তার ইন্টারভিউ-এর মধ্যে ডিটেলস লেখা হয়েছে। তাতে তিনি সরকারি ফাইল দেখেন এই কথা বলেছেন। সুতরাং তিনি মন্ত্রী নন সরকারিভাবে দেখতে পারেন না। আপনারা অন্যায় করছেন, আবার চোখও রাঙাচ্ছেন? নিজেরা অন্যায় করছেন, বুঝতে পারছেন না? সরকারি আমলাদের মুখে কালি লাগাচ্ছেন নিজেদের দোষ ঢাকবার জন্য, নিজেদের ব্যর্থতা ঢাকবার জন্য।

(গোলমাল)

[2-30—2-40 P.M.]

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় জানেন, কয়েকদিন পূর্বে মাননীয় কৃষিমন্ত্রী এই হাউসে ঘোষনা করেছিলেন যে, ৬ একর পর্যন্ত জমির মালিকদের লোন আদায় করা হবে না এবং কোনও রকম জোর জুলুম হবে না। আমার কাছে প্রচুর খবর আসছে, আমার এলাকাতে এমন ঘটনা ঘটছে যে সেখানে ৬ একর পর্যন্ত যাদের জমি আছে—গরিব কৃষক—তাদের ছাগল, বাছুর, আসবাবপত্র এই সমস্ত ক্রোক করা হচ্ছে এবং বিভিন্ন জায়গাতে সরকারি কর্মচারিদের সঙ্গে গ্রামবাসীদের সংঘর্ষ ঘটছে এবং এর ফলে বিভিন্ন জায়গাতে পুলিশ কেস হচ্ছে। স্যার, সরকার বিধানসভায় নির্দেশ দিয়েছেন অথচ সরকারি অফিসারদের সেটা জানাচ্ছেন না কেন? এটা স্যার, একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন, বিধানসভাতে বলা হচ্ছে অথচ সরকারি অফিসারদের সেটা জানাচ্ছেন না।

**মিঃ স্পিকার :** আপনি বসুন। This is going too far. You are mentioning one thing and then saying. এটা কি হচ্ছে, না হচ্ছে, তার উপর বক্তৃতা দিচ্ছেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমানের অন্ডাল কংগ্রেস কার্যালয় থেকে আমি একটি চিঠি পেয়েছি এবং তাতে জানতে পারছি যে সেখানে রানিগঞ্জ কলেজের ছাত্র সংসদের নির্বাচনকে কেন্দ্র করে—যেখানে স্বভাবতই ছাত্রপরিষদ জয়ী হয়েছে—কিছু ঘটনা ঘটেছে। স্যার, আমি এতে দেখতে পাচ্ছি, লেখা আছে, সেখানে জয়ন্ত গুপ্তভায়ার নেতৃত্বে একদল সি.পি.এম কংগ্রেস কর্মী স্বপন গুহের উপর আক্রমণ চালায়। পরের দিন বিশিষ্ট কংগ্রেস কর্মী ও আই.এন.টি.ইউ.সি'র নেতা উদয়ন দাসগুপ্তের উপর আক্রমণ চালায়। স্যার, আমি চিঠি থেকে জানতে পারছি, এদের এমন ভাবে প্রহার করা হয়েছে যে এদের হাসপাতালে যেতে হয়েছে। স্যার, সেখানে পুলিশকে নিষ্ক্রিয় করে রাখার একটা চেষ্টা হচ্ছে, এটা যেন না

হয়। স্যার, আমার গলা খারাপ, অনুকূল নয়, আমি এই চিঠিটা আপনার কাছে দিচ্ছি, আপনি দয়া করে এটা মুখ্যমন্ত্রীকে যদি দেন তাহলে ভাল হয়। এর যেন একটা প্রতিকার হয়।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের প্রাথমিক বিদ্যালয়ে সরকারের পক্ষ থেকে যে সমস্ত পুস্তক দেওয়া হয় সেখানে দেখা যাচ্ছে বিশেষ করে অঙ্কের বই পাটিগনিত এক একটা স্কুলে মাত্র ৪ থেকে ৬টি গিয়েছে। স্যার, সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে আমার অনুরোধ, অবিলম্বে এই সমস্ত পুস্তকগুলি পাঠাবার ব্যবস্থা করুন।

**Shri Ramjan Ali :** Mr. Speaker, Sir, I would like to draw the kind attention of the Hon'ble Chief Minister to the crime of cow lifting and armed dacoities in the villages of Islampore Sub-division. Sir, six armed dacoities have been committed in one night in Islampore Sub-division. People have become panicky and kisans are losing their cattles for which cultivation is going to be stopped. So, I would request the Hon'ble Chief Minister to take drastic action to stop these crimes. Police and the B.S.F personnel have become unworthy and they are totally inactive.

Thank you, Sir.

**শ্রী মহঃ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ফরাক্কা ফিকার ক্যানেল চালু হবার পর সেখানকার বিস্তীর্ণ এলাকা জলে ডুবে রয়েছে, সেখানকার মানুষ তিন চার বছর ধরে ফসল পাচ্ছে না। উপরন্তু সেখানকার চাষীদের যে সমস্ত কৃষি ঋণ ছিল, মন্ত্রী মহাশয় বলেছিলেন যে সেইগুলো সব মকুব করে দেবার চেষ্টা চলছে। কিন্তু দেখা যাচ্ছে, সেখানে এই সমস্ত কৃষি ঋণ যারা নিয়েছে, তাদের অস্থাবর করা হচ্ছে। সেখানকার ঐ সমস্ত চাষীদের যদি কৃষি ঋণ মকুব না করে, এই যে অস্থাবর করা হচ্ছে, তার ফলে সেখানে ল অ্যান্ড অর্ডার ব্রেক করার মতো সিচুয়েশন দাঁড়িয়েছে। কাজেই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ এলাকার কৃষকদের কৃষি ঋণ মকুব করা হয়, যাতে অস্থাবর না করা হয়, তার ব্যবস্থা করুন।

**ডাঃ বিনোদবিহারী মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, বাঁকুড়া জেলার ৬২ জন শিক্ষিত বেকার, তারা গত ৬/৭ বছর ধরে রিলিফে অস্থায়ী টেকনিক্যাল সুপারভাইজার হিসাবে কাজ করছিলেন। বর্তমান সরকার ওদের গত টেস্ট রিলিফের কাজে কোনও সুযোগ দেন নি। আমি ত্রাণমন্ত্রী মহাশয়ের সঙ্গে এই ব্যাপারে আমাদের বাঁকুড়া জেলার কয়েকজন এম.এল.এ. কে নিয়ে দেখা করেছিলাম, তিনি বলেছিলেন, এটা মন্ত্রিসভা থেকে স্থায়ী পদে নিয়োগ করবার জন্য ব্যবস্থা করা হচ্ছে, কিন্তু এখনও তাদের স্থায়ী ভাবে নিয়োগ করা হয়নি, সুতরাং এই ব্যবস্থা যাতে করা হয়, তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি বিজ্ঞাপনে সি.পি.এম. এর দলবাজি কি ভাবে নির্লজ্জ আকার ধারণ করেছে, সেই সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১/৩/৭৮ তারিখে গণশক্তি পত্রিকা দেখুন, সেখানে আটটি কলমের মধ্যে সাতটি কলমে সরকার বিজ্ঞাপন দেওয়া হয়েছে একদিনে।

**মিঃ স্পিকার :** এই ব্যাপারে সত্যরঞ্জন বাপুলি মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ হয়ে গেছে, সুতরাং আপনি বসুন।

**শ্রী হরিপদ জানা** (পিংলা) **:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয় দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলার অন্তর্গত চান্ডা একটা নদী আছে। এই নদীটা এমনই প্রবল হয়ে ওঠে বর্ষাকালে, সেখানে জল নিকাশির কোনও ব্যবস্থা না থাকার ফলে তার আশে পাশের চার পাঁচটি থানার অধিবাসীরা বিপর্য্যস্ত হয়ে পড়ে। বহুদিন থেকে এটার জন্য চেষ্টা করা হচ্ছে, এটার জন্য পরিকল্পনা করা হয়ে সংস্কার করার জন্য কিন্তু তা হচ্ছে না। সেইজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে এই পাঁচটি থানার অধিবাসীরা বাঁচতে পারে, কৃষকরা যাতে বাঁচতে পারেন তার দিকে দৃষ্টি দেবেন।

[2-40—2-50 P.M.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু দিন আগে আমাদের কৃষিমন্ত্রী শ্রী কমলকান্তি গুহ মহাশয় এই হাউসে একটি স্টেটমেন্ট দিয়েছিলেন যে, যারা কম জমির মালিক তাদের লোনের বিষয়ে অচিরেই একটা ব্যবস্থা নেবেন। কিন্তু আমরা আমাদের এলাকায় দেখছি যে সরকারি কর্মচারীরা—জে.এল.আর.ও. তহশিলদার ইত্যাদিরা চাষীদের কাছ থেকে জোর করে ঋণের টাকা আদায় করছে এবং চাষীরা দিতে না পারলে তাদের গরু বাছুর ইত্যাদি স্থাবর অস্থাবর সম্পত্তি ক্রোক করছে। তাই আমি বলছি যে, মাননীয় মন্ত্রী মহাশয় এক রকম বিবৃতি দিচ্ছেন, আর সরকারি কর্মচারীরা আর এক রকম কাজ করছে। আমি তাই আপনার মাধ্যমে কৃষি-বিভাগের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি অবিলম্বে এ বিষয়ে ব্যবস্থা অবলম্বন করার জন্য। এবং মন্ত্রী মহাশয় অবিলম্বে এস.ডি.ও.-র কাছে রেডিও-গ্রাম মারফত নির্দিষ্ট নির্দেশ পাঠান যাতে এই ভাবে সার্টিফিকেট জারি করে লোন আদায় না করা হয়।

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মুর্শিদাবাদ জেলার সাগর-দিঘি থানার সাগর-দিঘি কেন্দ্রের সব কয়টি টিউবওয়েল অকেজো অবস্থায় পড়ে আছে। গ্রীষ্ম এসে গেল অবিলম্বে এই টিউবওয়েল গুলি মেরামত করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ এলাকার মানুষ একটু জল পান করতে পারে। আর একটি কথা হচ্ছে বি.ডি.ও.-র কাছ থেকে জানা গেল যে, সেখানে একজন মাত্র মিস্ত্রী আছে। সেখানে যাতে আরও মিস্ত্রী পাঠিয়ে টিউবওয়েল গুলি সারানো যায় তার জন্য সেদিকেও আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কৃষিমন্ত্রী কমলবাবুর একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এই হাউসে বলেছিলেন যে, মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার কৃষকদের গত ১০ বছরের মধ্যে ৮ বছর বন্যা এবং ঘূর্ণী ঝড়ে কোটি কোটি টাকার ফসল নষ্ট হয়েছে। সুতরাং তাদের কাছ থেকে ঋণের টাকা বা খাজনা আদায় করা হবে না। কিন্তু আমরা এখন সেখানে দেখছি অফিসাররা টাকা আদায় করতে না পেরে চাষীদের গরু-বাছুর, চাষের বলদ পর্যন্ত ক্রোক করছে। অফিসারদের এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করা হলে তারা বলছে, মন্ত্রী বলে দিয়েছে যাদের কাছ থেকে আদায় করা প্রয়োজন মনে করবেন তাদের কাছ থেকে আপনারা ইচ্ছে মতো আদায় করবেন। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি অবিলম্বে অফিসারদের নির্দেশ দিয়ে খাজনা এবং লোন আদায় বন্ধ রাখুন।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বহরমপুর রেকর্ড রুম একটি দুর্নীতির আড্ডা-খানায় পরিনত হয়ে উঠেছে। আমরা জানি সেখানে কোনও জরুরি নকল নিতে গেলে তারা তা ৭ দিনের মধ্যে দিতে বাধ্য। কিন্তু সেখানে উৎকোচ না দিলে ৭ দিনে কেন ২ মাসের মধ্যেও এস্টিমেট হচ্ছে না। দেড় মাসের আগে ডাঃ একরামূল হক ১৪৫ ধারায় মোকদ্দমার নকল নেওয়ার জন্য জরুরি আবেদন করেছিলেন। কিন্তু সে বিষয়ে এখনও পর্যন্ত এস্টিমেট হয়নি। কয় দিন আগে এ ব্যাপার নিয়ে রেকর্ড কিপারের সঙ্গে সি.পি.এম. সমর্থক অ্যাডভোকেট প্রদ্যোত চক্রবর্তীর বেশ খানিকটা ঝগড়া হয়ে গিয়েছে। তাই আমি এ বিষয়ে বিভাগীয় মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে আর্জেন্ট ফি দিয়ে ৭ দিনের মধ্যে এস্টিমেট এবং নকল পাওয়া যায় সে ব্যবস্থা করার জন্য।

**श्री रविशंकर पान्डे :** माननीय अध्यक्ष महोदय, मैं आपको माध्यम से माननीय उद्योग मंत्री का ध्यान एक आवश्यक वात की ओर आकर्षित करना चाहता हूँ। हमारे यहाँ कुछ ऐसी विदेशी कम्पनियाँ हैं, जो चार गुना–पाँच गुना मुनकि पर आपना सामान वेच रही हैं। वास्तविकता यहहैं कि ये कम्पनियाँ कुटिर उद्योग में वनी हुई चीजों को सस्ते दामों से खरीदती हैं और फिर उनपर अपना लेबुल लगाकर वाटा की तरह इण्डियन आक्सीजन की तरह चार गुना–पाँच गुना मुनाके पर वेचती हैं। इस तरह से थे कम्पनियाँ देश का धन लूट रही हैं। मैं माननीय उद्योग मंत्री से अनुरोध करुँगा कि इस तरह की कम्पनियों के वारे में जाँच करें और कोई उचित व्यवस्था करें, ताकि गरीव जनता को लाभ हो और देश का धन भी न लूटा जाय। अखवार वाले भी इसतरह के वयान को नहीं छापते हैं, क्योंकि उनको इन कम्पनियों के द्वारा मोटा बिज्ञापन मिलताहैं। इस संबंध में मैं एक विबरण। उपस्थित करता हूँ जैसे : स्पकिलाइटर २ रु० में कम करके ९ रु० में वेचती हैं। ग्लोब चमडे का मोचियों से २५ रु० से वनवाकर अपने लेबुल पर ७५ रु० में वेचती ৮। ६ $\frac{1}{2}$ रु० का चश्मा २६ रु० में और रेगूलेटर का टाम १९५ रु० वाजार में हैं मगर उसे ४७५ रु० में ए कम्पनियाँ वेचती हैं।

## Laying of Reports

**The Annual Reports on the Working and Affairs of the West Bengal Small Industries Corporation Limited for 1975-76 and 1976-77.**

**Shri Chittabrata Mazumdar :** Sir, I beg to lay the Annual Reports on the Working and Affairs of the West Bengal Small Industries Corporation Limited for the years 1975-76 and 1976-77.

## Supplementary Estimates for the year 1977-78

[2-50—3-10 P.M.]

**ডঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবিধানের ২০৫ ধারা অনুযায়ী আমি ১৯৭৭-৭৮ বছরের একটি অতিরিক্ত ব্যয় মঞ্জুরির হিসাব এখানে পেশ করছি। এই ব্যয়ের মোট অঙ্ক ৩৩১ কোটি ৭০ লক্ষ টাকা যদিও তার মধ্যে মাত্র ৩৬ কোটি ৭৬ লক্ষ টাকা ভোটের জন্য এখানে পেশ করা হবে।

**মিঃ স্পিকার :** এখন ব্যয় মঞ্জুরির উপর আলোচনা এবং ভোট গ্রহণ। ১২ নম্বর, ৬৮ নম্বর, ৬৯ নম্বর এবং ৭১ নম্বর দাবিগুলি সব একসঙ্গে উত্থাপন করার জন্য আমি শ্রী মহম্মদ আমিনকে অনুরোধ করছি।

## Voting on Demands for Grants

### Demand No. 12

Major Head : 241-Taxes on Vehicles.

**Shri Mohammed Amin :**

Sir,

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 47,00,000 be granted for expenditure under Demand No. 12, Major Head "241—Taxes on Vehicles" during the financial year 1978-79.

2. Hon'ble Speaker, Sir, the aforesaid Demand for expenditure relates to the Enforcement Organisation of the Home (Transport) Department in Calcutta and in the districts. This organisation comprising the Motor Vehicles Inspectors (Technical and Non-Technical) and the Regional Transport Officers/Assistant Regional Transport Officers looks after the enforcement of the provisions of the Motor Vehicles Act, the Bengal Motor Vehicles Tax Act and the Rules made under above Acts. Through this organisation the State Government collected taxes and fees of about Rs. 9.76 crores up to December, 1977. During the

quarter ending 31st March, 1978 the collection figure is expected to go up by about Rs. 3.59 crores. Steps are being taken to improve upon the collection of revenue by intensive and systematic drive and through setting up of integrated check-posts at the existing sites of Entry Tax check-posts on National Highway 2, National Highway 6 and National Highway 34 for detecting tax-evading vehicles.

3. Recently, a senior officer has been given the special assignment of studying the different aspects of the problem of tax-evasion and for recommending suitable measures to tone up the enforcement machinery as well for augmentation of revenue.

4. During the year 1978-79, the State Government expects to collect a revenue of Rs. 14.1775 crores through the efforts of the Enforcement Wing.

5. With these words, Sir, I would commend the Budget for consideration of the House.

## Demand No. 68

Major Head : 335-Ports, Lighthouses and Shipping

**Shri Mohammed Amin :**

Sir,

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,00,000 be granted for expenditure under Demand No. 68, Major Head "335—Ports, Lighthouses and Shipping" during the financial year 1978-79.

2. Hon'ble Speaker, Sir, the aforesaid Demand for expenditure relates to the Inland Water Transport Wing of the Home (Transport) Department. the Wing consists of the following branches :—

(1) Survey and Registration Section,

(2) Examination Section,

(3) Pooling Section,

(4) Government Dockyard,

(5) Inland Water Transport Crew Training Centre.

3. Survey and registration of inland vessels and conducting examination of the crew are statutory functions of the State Government under the Inland Steam Vessels Act, 1917. Pooling section is meant to look after the maintenance, repair and upkeep of the launches placed at the disposal of the District Officers of the riverine districts of the State. the Dockyard attached to the Wing has a water front and a small slipway. Petty repairs to the pool vessels are carried out here. The Inland Water Transport Crew Training Centre provides training to the crew of the launches.

4. Apart from the above, we are also extending financial support in the shape of scholarship to the deserving candidates undergoing training in Marine Engineering. These scholarships are awarded to the sons and wards of parents and guardians who are unable to defray the full expenses of the training. The number of the scholarships granted this year is five for the cadets of Directorate of Marine Engineering Training and 10 for the cadets of Training Ship "Rajendra".

5. The Government is also fully aware of the vast potentiality of the Inland Water Transport particularly in the backward region of the Sundarbans. Due to continued neglect over the years, this mode of transport has not developed to the desired extent. The present Government, however, has taken steps for expansion of the Inland Water Transport and improvement of the communication facilities in the Sundarbans. We have already sanctioned schemes for construction of two jetties at Satjelia and Hasnabad in this region. Besides, we are also urging the Central Government for release of Central assistance for construction of a network of jetties in this area. It is expected that two more jetties at Nezat and Gosaba will be constructed next year with loan assistance from the Government of India. Besides, the Government is also keen to make full use of the Ganga-Bhagirathi-Hooghly rivers system. For this purpose, a plan to provide terminal facilities at some places along the banks of these rivers is under examination. To begin with, Government proposes to provide terminal facilities in the Kalna-Nabadwip region of the State under this programme.

6. With these words, Sir, I would commend the Budget for consideration of the House.

**Demand No. 69**

**Major Head : 336-Civil Aviation**

**Shri Mohammed Amin :**

Sir,

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,00,000 be granted for expenditure under Demand No. 69, Major Head "336—Civil Aviation" during the year 1978-79.

2. Hon'ble Speaker, Sir, the Demand for the above expenditure is for running the Flying Training Institute at Behala.

3. This institute is meant for imparting training in aviation to the intending fliers. The trainees are given Private Pilot's Licence as also Commercial Pilot's Licence on successful completion of the requisite flying hours and training at the Institute. For this purpose, the Institute has five Pushpak aircraft with usual complement of Instructions and Engineers. It has also a workshop of its own to maintain the aircraft.

4. The total trainees are at present 79 out of which 44 are hobby fliers and 35 are from the National Cadet Corps. The charges for flying as fixed by the Director General, Civil Aviation, are Rs. 192.00 per hour. A hobby flier has to pay Rs. 44.00 per hour for obtaining Private Pilot's Licence up to 60 hours and Rs. 71.00 per hour for obtaining Commercial Pilot's Licence up to 250 hours. The Director General, Civil Aviation, pays the balance to the State Government as subvention. The charges for the National Cadet Corps trainees are borne by the Education Department of the State Government.

5. Government is, however, aware of the fact that the high rate of flying charges which a trainee has to pay proves a deterrent to the trainees coming from the economically weaker sections of the community. In order to give relief to such category of trainees, Government is actively considering the question of awarding scholarships to the deserving trainees.

6. Government is also fully aware of the employment potential of aviation. Accordingly, it has been decided to develop the Institute in a planned manner and augment the various facilities. With this end in view, the Government has already appointed an Honorary Adviser for the Flying Training Institue to assist in the task of all-round development and expansion of the Institute.

7. With these words, Sir, I would commend the Budget for consideration of the House.

**Demand No. 71**

Major Heads : 338-Road and Water Transport Services, 538-Capital Outlay on Road and Water Transport Services, and 738-Loans for Road and Water Transport Services.

**Shri Mohammed Amin :**

Hon'ble Speaker, Sir,

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 25,36,57,000 be granted for expenditure under Demand No. 71 pertaining to Major Heads "338—Road and Water Transport Services, 538—Capital Outlay on Road and Water Transport Services and 738—Loans for Road and Water Transport Services" during the financial year 1978-79.

2. Hon'ble Speaker, Sir, while moving the aforesaid demand for expenditure I would like to recount briefly the various measures we have taken to improve the gravely inadequate transport system of the State in general and the metropolitan district in particular. The problem on our hand is colossal and it would be futile to expect any dramatic improvement in the situation within a short time. However, we have made in the past months a sincere attempt not only to arrest further deterioration in the transport situation but achieve some tangible improvements in certain directions. To an extent we have met with success in out endeavours and for this the credit must go to the co-operation we received specially from the workers and all others who operate and maintain our transport net-works as well as those who use them.

3. As the Hon'ble Members would recall, when the present Government came to power in June last, the three Public Sector Undertakings and the Calcutta Tramways were incurring heavy losses and exhibiting, at the same time, a disquieting spectacle of steady decline in daily outshedding and collections. Before the formation of the Left Front Government, the daily outshedding of buses of Calcutta State Transport Corporation was about 500. Then followed a spell of unprecedented monsoons resulting in heavy waterlogging and high incidence of breakdowns, and the outshedding figures came down sharply to as low as 352 on 28th July, 1977. This situation caused unpreceedented

hardship to the commuters and we had to undertake a crash programme of repair and renovation of buses. Workers and other staff of the Corporation rose to the occasion and with the financial support that we could give, the outshedding figure gradually improved and has now touched the level of near about 600 buses per day excluding long distance buses operated by CSTC which account for another 80 buses or so. The improved outshedding of buses has had its impact on collections. In July, 1977, the daily average collection was about Rs. 1.63 lakhs; in February this year the figure rose to nearly Rs. 2.20 lakhs. In spite of serious constraint on the fleet position, we have been able to introduce between August, 1977 and December, 1977, some new long distance routes to Purulia, Hasnabad, Bishnupur, Garbeta and Santaldih. During the last month another two long distance routes, namely, Esplanade-Amta and Esplanade-Antpur have started operating. One more service from Shyambazar to Barasat via Barrackpore has already been introduced. The operation of Deluxe buses has also been expanded to an extent. Side by side with our programme for repair and renovation of ageing buses we propose to add about 125 ordinary buses and 100 deluxe buses to the CSTC fleet during 1978-79. Introduction of these buses, it is hoped, would relieve overcrowding in the ordinary buses and thus give some respite to the travelling public in general.

4. Like the CSTC, the Calcutta Tramways Company also, I am glad to report, has registered a healthy trend both in terms of outshedding of tram-cars as well as daily collections. Although the CTC has a fleet strength of some 438 tram-cars, the average number of cars outshedded was as low as 278 towards the end of June, 1977. This trend has now definitely been arrested and by January, 1978 the outshedding of tram-cars rose to the figure of 325. We are hopeful that the improvement in outshedding would be sustained supported, as it is, by the implementation of a planned programme of repair and renovation of tram-cars. A gradually improving picture of daily receipts is also noticeable. Up to June, 1977, the daily average collection was Rs. 1.20 lakhs. Within December of the same year the average collection rose to Rs. 1.40 lakhs per day. We attach considerable importance to further strengthening of the CTC operations and, therefore, it is proposed to step up the programme of renovation of tram-cars and modernisation of workshops with a view to further improving the outshedding of tram-cars which have not only the advantage of low cost of operations but are also a traditionally favourite mode of transport in Calcutta. I would like to take this opportunity to announce that we have decided to convert the CTC, which currently has the status of Departmental

Undertaking, into a full-fledged company. This, we hope, would make for better operational efficiency and thereby give further relief to the travelling public.

5. While recounting the improvement that we have been able to achieve in the working of the CSTC and the CTC, I would like to remind the Hon'ble Members that problems which beset these two organisations are so varied and complex that it may not be possible to achieve a break-through in a matter of months. Road conditions have improved but much still remains to be done and massive investments are required to replenish the fleet of both CSTC and CTC which, in the majority, are over-aged. State resources are limited and it is hardly possible for us to locate funds that we badly need to revitalise CSTC and the CTC. No lasting improvement, I am afraid, can be achieved unless the Government of India come forward with liberal assistance. We have accordingly approached the Central Government for allocation initially of Rs. 8 crores out of the proceeds of additional 'Petrol Levy'. This levy was imposed ostensibly for the improvement of the metropolitan transport systems and we sincerely hope that the Government of India would give deserved importance to the mass transit problems of the city of Calcutta and extend, without delay, necessary assistance.

6. One critical impediment in the improvement of transportation in Calcutta is the limited circulation space. While some marginal improvement can be affected through restructuring of routes and redesigning movement of traffic in some areas, a durable solution can only be found through the setting up of grade-separate transit arrangements. The road surface area in Calcutta is the lowest in the country. The circulation space, in fact, is as low as 6 per cent in Calcutta as against 22 per cent in Delhi. The total number of daily transit trips in the Calcutta area is now estimated at 60 lakhs, and this is likely to exceed 80 lakhs in another five years. Even with the best utilisation of the available surface area, it would not be physically possible to cope with the fast-growing transit needs. We are, therefore, left with no option but to think in terms of separate and distinct complementarities. In this context, it is to be urged that the MTP, i.e., the Underground Railway Project needs to be completed in the shortest possible time. We feel disappointed that this important project is not being adequately kept in funds. At the current rate of annual investment it may well take a decade, if not more, to complete the Project. This obviously is an unacceptable situation to us. Besides, implementation of this Project is impinging on the very little circulation space that we have for movement of traffic and causing thereby dislocation of traffic and great inconvenience to the travelling

public. We would, therefore, strongly urge the Central Government to provide sufficient funds so as to ensure completion of the Project by 1981 at the latest. If this requires rescheduling of work, the same should be done. Furthermore, the laying of a circular railway around Calcutta—a project conceived nearly three decades ago, should attract the most urgent attention of the Government of India.

7. Like the CSTC and the CTC, the North Bengal State Transport Corporation was also in a bad shape when the present Government took office. There, however, has been some improvement in its functioning during the last few months and 26 new buses have been added to its fleet. Some more buses are expected to be added before the financial year 1977-78 concludes. During the period from April to December, 1977, the daily average outshedding of NBSTC buses rose to 240 as against 195. This Corporation has also been able to introduce six new routes in this hill areas of the Darjeeling district. The average daily collection has also gone up by about Rs. 6,000. The NBSTC has given a better account of itself not only in outshedding and daily collection but also in all other spheres, i.e., route Kilometerage, bus-staff ratio, taking up of new routes, etc. During 1978-79 it is proposed to acquire some 27 new buses and also improve the depot facilities.

8. With the acquisition of 15 new buses, and another 14 likely to be acquired before the end of the current financial year, the fleet position of the Durgapur State Transport Corporation has registered visible improvement enabling the Corporation to strengthen its city services as well as long distance services. A new Deluxe bus service has been introduced in the Durgapur township and the venture has proved successful. During 1977-78, three new bus routes were opened by the DSTC including one connecting Durgapur with Jamshedpur. The DSTC proposes to operate services on the routes (1) Durgapur to Uddaharanpur, (2) Suri to Dumka, (3) Purulia to Bokaro city and (4) Asansol to Tata via Chirkunda. A sub-dept of this Corporation is being built at Suri. During 1978-79, it is proposed to acquire about 21 new buses and also improve the depot-cum-workshop facilities of the Corporation.

9. I would like to inform the Hon'ble Members that preparation of a Co-ordinated Transit Project for World Bank assistance has been taken on hand with the help of reputed consultants and the CMDA. the principal element of the project is replenishment and augmentation of the fleet of CSTC and CTC. We feel encouraged with the preliminary discussions already held with the World Bank officials and look forward to a positive response from the Bank when the finalised project is

presented to them.

10. In accordance with our declared policy to protect the interest of the working classes, the right to bonus has been restored during the current year in all the three State Transport Corporations. Monetary benefit equivalent to bonus has also been extended to the eligible employees of CTC. The long-standing grievance of the employees of CSTC and NBSTC has been removed by extending the benefit of permanancy to the eligible employees. The representatives of the workers have already been taken in the Boards of CSTC, NBSTC and DSTC to ensure their better working. We are engaged in continuous dialogue with the workers so as to respond positively to their legitimate grievances. I gratefully acknowledge that the improvement that has taken place in the performance of the State Transport Undertakings and the CTC owes much to the willing co-operation and active involvement of their employees and workers.

11. Private sector is having, and will continue to have, a significant role in both the rural and urban transportation systems. As a measure of relief to the travelling public, new routes are being opened and it is proposed to induct more private buses. It is, however, to be hoped that the private sector would remain alive to their responsibility to the community and take sincere note of the fact that the private sector also has a public purpose. The State Transport Authority and the R T As have been reconstituted. New guidelines are being finalised in order to give priority to the weaker sections of the population in the matter of grant of permits for new buses.

12. We feel concerned that the collection of motor vehicle taxes has not shown sufficient growth commensurate with the steady rise in the vehicle population and the various fiscal measures taken in the past years. We therefore, propose to restructure the administrative and enforcement machinery, and also bring forward a comprehensive legislation in due time which would inter alia, incorporate stringent measures for non-payment of taxes. We are hopeful that with the aforementioned measures there would be reasonable buoyancy in the collection of motor vehicle taxes.

13. Our Inland Water Transport system has suffered long years of neglect. In areas like Sunderbans we need to build up a well organised Inland Water Transport system. Water transport has a significant role in the Calcutta metropolitan area also where the surface transport has reached a saturation point. New jetties at the Calcutta and Howrah

sides of the river Hooghly have now almost been completed and we are hoping to start ferry services across the river in the near future. A feasibility study is contemplated for introducing ferry services between Baranagore and Metiaburuz and other nod. I points both along and across the river. We have already sanctioned construction of jetties at Hansnabad and Satjolia in the Sunderbans, and it is expected that construction of jetties at Nezat and Gosaba would be taken up during the next financial year. The question of setting up of terminal facilities in the Kalna-Nabadwip region for movement of goods by river is under active examination of the Government.

14. We inherited the Flying Training Institute in almost a moribund state. The Government is very keen to build up necessary facilities at the Institute so that large number of boys and girls get an opportunity in flying training. The various aspects of the matter are now being closely examined.

In pursuance of our earlier decision to dispose of the Beechcraft Dakota, and the Helicopter, necessary formalities are at the stage of finalisation in consultation with the Government of India. Observance of these formalities has caused some delay. It is expected that these aircraft will be disposed of very soon to the best advantage of the Government.

15. Mr. Speaker, Sir, in the foregoing I have outlined very briefly our achievements in the past eight months and the outlook for the future. I would like to assure the House that we are fully alive to the enormity and complexity of the problems that face us in providing economic and efficient transport facilities to the millions of our people in the State. In this task I, through you, Sir seek the co-operation and support of all sections of the House. While not minimising the many difficulties that confront us, we remain confident that we would be able to improve the situation with the love, affection and support of our people—the overwhelming majority of whom brought us to power and gave us this challenging responsibility. With these words, Sir, I beg to move that the demand for expenditure under Demand No. 71 be passed.

[3-10—3-40 P.M.] (including adjournment)

**মিঃ স্পিকার ঃ** ডিমান্ড নাম্বার ১২, ৫৮ এবং ৬৮ এর উপর কোনও ছাঁটাই প্রস্তাব নেই। ৭১ নম্বর এর উপর ছাঁটাই প্রস্তাব আছে এবং ৬টি ছাঁটাই প্রস্তাবের সব কয়টি নিয়মানুসারে এবং যথারীতি উত্থাপিত হয়েছে বলে ধরে নেওয়া হচ্ছে। এখন দাবির উপর আলোচনা। এখন বিরতি, সভার অধিবেশন আবার ৩টে বেজে ৪০ মিনিটে আরম্ভ হবে।

(At this stage the House was adjourned till 3.40 P.M.)

[3-40—3-50 P.M.] (After Adjournment)

**Demand No. 71**

**Shri Suniti Chattaraj :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয় আমাদের সামনে যে ব্যয় বরাদ্দ দাবি করেছেন প্রায় ২৬ কোটি টাকার মতো এর মধ্যে পরিচালন এবং প্রশাসন খাতে এবং মূলধনী খাতে ব্যয় রয়েছে এবং তাছাড়া ঋণের জন্য প্রায় ১৪ কোটি টাকা তিনি ধরেছেন। এই করে প্রায় ২৬ কোটি টাকার মতো তিনি দাবি করেছেন। যাইহোক তার ব্যয় বরাদ্দ যদিও আমি জানি জনকল্যাণমূলক কাজের জন্য চাইছেন কিন্তু বর্তমান পরিবহন ব্যবস্থার যে শোচনীয় দিক আমি লক্ষ্য করছি এখনও পর্যন্ত ৮/৯ মাসের মধ্যে এই সরকার এসেছেন কিন্তু অতীতের যেসব ক্রটী ছিল তার কোনও পরিবর্তন করতে পারেননি। এবং এখনও পর্যন্ত দেখা যাচ্ছে যে ভাবে মানুষ দিনের পর দিন চলাফেরা করে—আমি সুদুর পল্লীগ্রামের কথা বাদই দিলাম, সেটা চোখের আড়ালে রয়েছে—এই কলকাতা শহরে যেখানে ৬০ লক্ষ লোক বাস করেন ট্রামবাসের উপর যাদের নির্ভর করতে হয় সেখানে বাদুড়ঝোলা করে চলেন, সেখানে জীবনমরন সন্ধিক্ষনে তারা যাতায়াত করেন তার আজ পর্যন্ত কিছু করতে পারলেন না। যদিও এটা জলকল্যাণ খাতে ব্যয় বরাদ্দ চাইছেন তবুও আমি এটা সমর্থন করতে পারছিনা। মাননীয় স্পিকার মহাশয়, এটা সকলেই স্বীকার করবেন যেমন সুস্থ শরীরের জন্য যেমন তার রক্তবাহী শিরা উপশিরার প্রয়োজন হয় তেমনি রাজ্যের উন্নতির জন্য যে আর্থিক উন্নতি হউক বা কৃষি শিল্পের উন্নতি হউক রাস্তাঘাটের ব্যবস্থা যদি না থাকে, তার পরিবহন ব্যবস্থা যদি সুষ্ঠু না থাকে তাহলে সেই রাজ্যের কখনও উন্নতি সম্ভব নয়। কিন্তু এই সরকার আজ ৯ মাসের মধ্যে—জানি তারা বলবেন অতীতের বহু পুঞ্জীভূত সমস্যা রয়েছে সেই সমস্যার সমাধান করে আমরা উঠতে পারছিনা। তবুও আমি মনে করি যে এই সময়ের মধ্যে যেটুকু ব্যবস্থা করা উচিত ছিল তারা সেই ব্যাপারে দৃষ্টি দিতে পারেন নি। আমি আপনার মাধ্যমে দুঃখের সঙ্গে বলতে চাই যে ভাবে চলছে—তারা বলবেন যে ট্রাম বাসের সংখ্যা আগে থেকে খারাপ ছিল আমরা তার কি করতে পারি। ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট অথরিটির বাস ছিল ২ হাজার—যখন এই সংস্থা প্রতিষ্ঠিত—তখন এই লক্ষ্য ছিল যাতে স্থানীয় যুবকেরা চাকরি পায় তার জন্য বিশেষ ভাবে করা হয়েছিল—কিন্তু আজকে দেখা যাচ্ছে ধীরে ধীরে কমতে কমতে এই প্রশাসন ব্যবস্থার ক্রটীর জন্য প্রায় ৫০ ভাগ কমে গিয়েছে। ৭৭ সালে আমরা দেখি ৩০০ বাসে এসে দাঁড়িয়েছিল। যাই হউক এখন কিছু বেড়েছে বটে এবং এই সরকার এই সময়ের মধ্যে যদি মনে করতেন যে বেকার সমস্যার সমাধান করা যাবে যানবাহন এর যে সমস্যা এর মধ্যে দিয়ে এবং এই লক্ষ্যে যদি গুরুত্ব দিতেন তাহলে ১ হাজার বাস যে এখনও পড়ে আছে তার মধ্যে অন্ততপক্ষে যে ২০০ বাস অকেজো হয়ে পড়ে আছে তার কথা বাদ দিয়েও বাকিগুলি কার্যকর করতে পারতেন। কিন্তু সেদিকে তারা কোনও দৃষ্টি দিতে পারেন নি। বাসের সংখ্যা যদি আমরা দেখি যেখানে

৪৩৮টি বাস ছিল সেখানে ৩০০টি বাস রাস্তায় বেরুচ্ছে এবং এই সরকারের রিপোর্টে দেখছি ৩২৫টি বাস বেরুচ্ছে। এই লোড শেডিং-এর জন্য কিছু কিছু অচল হয়ে যাচ্ছে এবং কলকাতার বাসগুলিও দেখতে পাচ্ছি মাঝে মাঝেই ব্রেক ডাউন হচ্ছে। এছাড়া তো অন্য সমস্যাও রয়েছে। যদি সামান্য একটু বৃষ্টি হল জলে ঢুবে গেল রাস্তা, এক কোমর জল হয়, সেই জল নিষ্কাশনের কোনও ব্যবস্থা নেই। তার সঙ্গে সঙ্গে আরও বহু সমস্যা রয়েছে। তার জন্য দেখতে পাচ্ছি যে এই পরিবহন সমস্যার সমাধান হয়নি। এর সঙ্গে সঙ্গে আমরা দেখি আরও যেগুলি সরকারি পরিচালনাধীনে চলে, দুর্গাপুরের যে সংস্থা অথবা উত্তরবঙ্গের সংস্থা তার তো আরও শোচনীয় অবস্থা। লক্ষ লক্ষ টাকা লোকসান দিতে হচ্ছে এবং সঙ্গে সঙ্গে আমরা দেখি দুর পাল্লার যে গাড়িগুলি তা রাস্তার মাঝে অচল হয়ে যায় এবং সেখানে কি দুরবস্থার মধ্যে মানুষ পড়ে তা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি না দেখলে বুঝতে পারবেন না। আমি যখন কলকাতা থেকে দিঘা পর্যন্ত যাই তখন দেখি যে রাস্তার মাঝে এইরকম গাড়িগুলি রয়েছে, গাড়ি রাস্তায় নেমেছে, রাস্তার মধ্যে টায়ার ফেটে যাচ্ছে এবং যে সমস্ত যাত্রীরা যায় তারা রাস্তার মাঝখানে ঘন্টার পর ঘন্টা পড়ে থাকে। কেউ কেউ বলেন যে টাকা নিয়েছো টাকা ফেরৎ দাও তা দেওয়া হয় না। কাজেই যেকথা ওঁরা বলছেন যে এই সময়ের মধ্যে আমরা ৬০০ বাস চালু করতে পেরেছি আমি বলি সেই চালু বাস টেস্ট করার অভাবে রাস্তার মাঝখানে অচল অবস্থার সৃষ্টি করে এবং যাতে নাকি বিপদের সৃষ্টি হয়। কাজেই এই অবস্থা হচ্ছে। আজকে আমরা দেখছি যে সরকারি নিয়ন্ত্রণে রয়েছে যেগুলি তাছাড়া তিনি অনেক কথা বলেছেন, তিনি অনেক আশার কথা শুনিয়েছেন যে নূতন নূতন বাস আনিয়েছেন—২৭টি বাস শুনলাম, আরও বাড়াবার ব্যবস্থা করছেন, আমি মনে করি ২৭টি বাসের দ্বারা বা ৫০টি বাসের দ্বারা এই সমস্যার সমাধান হতে পারে না। যে ট্রামগুলি রয়েছে, যে বাসগুলি রয়েছে তাকে সম্পূর্ণ চালু করুন এবং তার সঙ্গে সঙ্গে আরও নূতন বাসের ব্যবস্থা না করতে পারলে এই সমস্যার সমাধান হবেনা। কেউ কেউ বলবেন যে পাতাল রেল হচ্ছে—জানিনা কত বৎসর পরে হবে কিন্তু আমাদের এখানে যে ট্রাম বাস রয়েছে তার উপর নির্ভর না করলে কলকাতার যে বিরাট সমস্যা সেই পরিবহন সমস্যার সমাধান হতে পারে না। আর একটা কথা বলব যে কেন এই সমস্যা হয়, কেন লক্ষ লক্ষ টাকা লোকসান দিতে হয়। আমি দেখেছি একজন ব্যক্তিগতভাবে একখানা বাস চালায়, বাস চালিয়ে সে কিছু জমি জায়গা ক্রয় করে সেখানে ব্যাংক ব্যালেন্স করে কিন্তু আমাদের এখানে হাজার যান চলছে, এখানে শত শত ট্রাম রয়েছে, প্রতি বৎসর তাতে লোকসান দেয় এবং কোটি কোটি টাকা এই কয়েক বৎসরে আমরা লোকসান দিয়েছি। যেগুলি আমাদের কাছে অভিযোগ আসে আমরা শুনতে পাই কি, না পার্টস বিক্রয় করা হয়। বাস থেকে নূতন নূতন পার্টস খুলে বিক্রয় করে দেওয়া হয় এবং পুরানো পার্টস সেখানে লাগিয়ে দেওয়া হয়, ডিজেল বিক্রি করে দেওয়া হয় এবং বিক্রয়লব্ধ যে অর্থ তার মধ্যেও কারচুপি করা হয়, জাল টিকিট বিক্রয় করা হয়, এই সব নানা রকম অভিযোগ রয়েছে। কাজেই লোকসান ছাড়া লাভ কি করে হতে পারে? তাছাড়া আমাদের যে প্রশাসনিক ব্যবস্থা রয়েছে তার মধ্যে এমন ত্রুটি রয়েছে সেটা সকলেই জানেন, আমাদের বারবার অফিসারদের পরিবর্তন করতে হয়েছে। আমরা শুধু পরিবর্তন করতে শিখেছি কিন্তু ত্রুটি মুক্ত করতে পারিনি যাতে আমরা এই পরিবহন ব্যবস্থাকে একটা সুষ্ঠুভাবে এবং নিষ্ঠার সঙ্গে চালাতে পারি। সেইজন্য আমি মনে

করি এই যে দিনের পর দিন লোকসান হচ্ছে, এই যে নানারকম চুরি চামারি হচ্ছে এর পরিবর্তনের জন্য একটা কমিশন গঠন করা দরকার। তারা অন্তত একটা সুপারিশ করুন যে কি কারণে এই বাসের এত লোকসান হয়, কেন বাস এই রকমভাবে ব্রেক ডাউন হয়, একটা সুপারিশ আমাদের কাছে করুন যার ফলে আমরা এর একটা ব্যবস্থা করতে পারি।

[3-50—4-00 P.M.]

এই সঙ্গে সঙ্গে আমি আপনার কাছে জলপথের দিকে দৃষ্টি আকর্ষণ করে কিছু বলতে চাই। জলপথে পরিবহনের যথেষ্ট সম্ভাবনা রয়েছে। সেদিকে এই সরকার উপেক্ষা করে চলেছেন। কিছু কিছু নুতন পরিকল্পনা নেওয়ার চেষ্টা করছেন ঠিকই। আমাদের এখানে নদী-নালা যে সমস্ত আছে তাতে অনেক ফেরিসার্ভিস, ন্যাভিগেশন হতে পারে এমন পরিবহনযোগ্য গভীর খাল রয়েছে। সেখানে যদি ব্যবস্থা করতে পারা যায় তাহলে জলপথের মাধ্যমে এই যাতায়াতের সমস্যা অনেকখানি সমাধান করতে পারি এবং সঙ্গে সঙ্গে আমাদের সামনে যে পরিবহন সমস্যা রয়েছে তারও সমাধানের ব্যবস্থা করতে পারি। সুন্দরবন এলাকায় জেটি নির্মাণ হচ্ছে ঠিকই কিন্তু সেটা যদি অবিলম্বে নির্মাণ করা যায় তাহলে সুন্দরবনের আর্থিক উন্নতির ব্যবস্থা হতে পারে দীঘায় যদি জেটি নির্মাণ করা যায় তাহলে সহজ পথে অল্প সময়ের মধ্যে দীঘার সঙ্গে কলকাতার যোগাযোগ ব্যবস্থা হতে পারে। গঙ্গা হোক, ভাগীরথী হোক, হুগলি হোক, অজয় হোক দামোদর হোক কিংবা রূপনারায়ন হোক স্টিম এবং লঞ্চ সার্ভিসের সাহায্যে এখানে জলপথে যাতায়াতের ব্যবস্থা হতে পারে।

**মিঃ স্পিকার ঃ** হুর্মিলার কোম্পানি উঠে গেল কেন?

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** ফ্লাইং ক্লাবে বহু যুবক আছে যারা বিমান চালানোয় খুব উৎসাহী। অতীতে গভর্নমেন্ট কি করেছেন সেটার মধ্যে আমি যাচ্ছিনা, কিন্তু বর্তমান গভর্নমেন্টকে অনুরোধ করছি যে এ বিষয়ে আপনারা দৃষ্টি দিন। এই পাইলটিং শিখতে ট্রেনিং নিতে বহু টাকা দিতে হয়, গভর্নমেন্ট থেকে যদি শিক্ষার্থীদের ট্রেনিং-এর খরচ বহন করা হয় তাহলে বহু ছেলে চাকুরি পেতে পারে। তাদের জন্য উপযুক্ত বৃত্তির ব্যবস্থা করা যেতে পারে এবং এই করলে দেশের বহু যুবক শিক্ষিত হতে পারে। সেজন্য আমি সরকারের এ দিকে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সরকারি নিয়ন্ত্রাধীনে বাসের কথা ছেড়ে দিলেও সমগ্র বাংলা দেশে হাজার হাজার বেসরকারি বাস চলে। কিন্তু তারা যাতে কন্ট্রোল দামে ডিজেল পেতে পারে, পার্টস পেতে পারে, এবং অন্যান্য জিনিস পেতে পারে সেরূপ ব্যবস্থা নাই। সেজন্য তারা বেশি দিন এই ব্যবস্থা চালাতে পারে না। গভর্নমেন্ট ট্যাক্স দিয়ে এবং ব্যাংকের কিস্তি দিয়ে আর বেশি কিছু তাদের থাকেনা, যে জন্য তারা এই ব্যবসা থেকে সরে যায়। আমি তাই মনে করি চ্যাসি বলুন, টায়ারই বলুন সেটা যাতে তারা কন্ট্রোল দামে পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে টায়ারের দাম ছিল আগে ৩০০ থেকে ৫০০ টাকা এখন তার দাম হয়েছে ৯০০-১৫০০ টাকা তদুপরি তাদের আবার ব্ল্যাকে আরও অন্তত ৫০০/৭০০ টাকা দিতে হয় গোপনভাবে, তা না হলে টায়ার পাবার উপায় নেই। চ্যাসি যেগুলোর দাম ছিল ৬০/৭০ হাজার টাকা, এখন তার দাম হয়েছে ১ লক্ষ টাকার মতো, তদুপরি আরও কিছু টাকা না দিলে এই চ্যাসি পাওয়া যায় না। পরিবহন

ব্যবস্থার যদি উন্নতি করতে হয়, তাহলে আপনি এই অবস্থা থেকে রক্ষা করুন এবং বাসের চালকরা যাতে কন্ট্রোল দামে সব জিনিসপত্র পেতে পারে তার জন্য চেষ্টা করবেন। সঙ্গে সঙ্গে আমি একথাও বলব অন্যান্য জিনিসপত্রের যেমন দাম বেড়েছে তেমনি যাত্রীদের ও ভাড়া বেড়েছে। আগে যেখানে ছিল ৫/৬ পয়সা এখন সেই ভাড়া হয়েছে ২০ পয়সা। মফঃস্বলের লোক যেখানে দুটাকা ভাড়া দিত সেখানে এখন ৫/৬ টাকা দিতে হচ্ছে, এ দিকেও লক্ষ্য রেখে যাত্রীদের কথা ভেবে বাসের মালিকরা যাতে এবং এই শিল্পে যারা নিযুক্ত আছে, তারা যাতে সস্তায় কন্ট্রোল দরে সব জিনিস পেতে পারে, সেদিকে লক্ষ্য রাখা দরকার বলে মনে করি। আর একটা কথা বলি। যৌথভাবে পারমিট দেবার কথা, সরকার এটা বলেছেন যৌথভাবে পারমিট দেবেন, ব্যক্তিগতভাবে দেবেন না। সরকারি নীতি ব্যর্থ হয়ে যায়। যতক্ষন পর্যন্ত তাদের ঘুষ না দেওয়া হয়, ততক্ষন হয় না। যুক্তফ্রন্ট সরকারের সময়ে দেখা গিয়েছিল, সেখানে বিভিন্ন লোক ছিল বলে অন্তত ঘুষ নেওয়া বন্ধ হয়ে গিয়েছিল। এখন দেখা যাচ্ছে দলবাজি হওয়াতে প্রকৃত প্রস্তাবে যাদের পাওয়ার কথা তারা পায় নি। যারা টাকা খরচ করতে পারে তারাই রুট পায়। কাজেই, মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এই বিষয়ে তিনি যেন সতর্ক হন। লাইসেন্স পাওয়ার ব্যাপারে আমরা দেখেছি যারা অযোগ্য ব্যক্তি তারা লাইসেন্স পায় ফল কি হয়? রাস্তার মাঝখানে বাসের দুর্ঘটনা হচ্ছে, ট্রাকের দুর্ঘটনা হচ্ছে। এর কতকগুলো কারণ আছে। প্রথমত দেখা যাচ্ছে, ড্রাইভার কন্ডাকটার তারা অত্যন্ত বেপরোয়াভাবে গাড়ি চালায়। তাই শুনতে চাই, দিনের পর দিন কিছু লোক এই বাস দুর্ঘটনায় প্রাণ হারাচ্ছে। স্পিড নিয়ন্ত্রণের কোনও ব্যবস্থা নেই। যেমন হচ্ছে তেমনি চালাতে থাকে। বাসের ড্রাইভারেরা অত্যন্ত বেপরোয়াভাবে গাড়ি চালায়। সেইজন্য লাইসেন্স দেওয়ার সময় যাতে যোগ্য ব্যক্তি পায় সেদিকে আমাদের দৃষ্টি দেওয়া দরকার। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটা বিষয়ের প্রতি আকর্ষণ করছি, এই যে মটর দুর্ঘটনা হয়, সেই ব্যাপারে একটা কথা বলছি। যখন মটর দুর্ঘটনা হয়ে যায়, যারা মৃত বা আহত হন, তারা উপযুক্ত ক্ষতিপূরণ পান না। তার কারণ, আর, টি, এর যে ইন্সপেক্টার থাকে, ভেকল ইন্সপেক্টার তারা ঠিকমতো রিপোর্ট দেন না, মিথ্যা রিপোর্ট দেন। প্রকৃত প্রস্তাবে সেটা ঠিকমতো হয় না। আমাদের উচিত ভেকল ইন্সপেক্টার বা অথরিটি যারা উপযুক্তভাবে ব্যবস্থা করেন সেটা দেখা উপযুক্তভাবে ব্যবস্থা যদি না করেন, প্রকৃত প্রস্তাবে যারা ক্ষতিগ্রস্ত হলেন তারা প্রকৃত ক্ষতিপূরণ থেকে বঞ্চিত হন। এইরকম বহু ঘটনা আছে যে, কোর্টের সামনে না নিয়ে পুলিশরা ঘুষ নিয়ে কেস নষ্ট করে দেয়। মন্ত্রী মহাশয় বললেন, সরকারি নিয়ন্ত্রনে যে পরিবহন ব্যবস্থা আছে তাকে একটা ফুল ফ্লেজেড কোম্পানি করে দেবেন। এইরকম যে আশ্বাস দিলেন, সে সম্পর্কে বলি, তা করুন। আমাদের কাঁথি ট্রান্সপোর্ট কো-অপারেটিভ সোসাইটি এবং হিজলি ট্রান্সপোর্ট কো-অপারেটিভ সোসাইটি ওখানে যা আছে সেখানে কাজকর্মে দেখা যাচ্ছে সেখানে ত্রুটি হচ্ছে। তারা মূল্যবান রুট পায় না। এমন অবস্থা যে তারা দুরপাল্লার রুট পায় না, ছোট রুট পায়। এতবড় সংস্থা দুরপাল্লার রুট না পেলে, খরচ পোষাতে পারে না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, অনুসন্ধান করে দেখুন, ৫০/৬০ জন কর্মী বসে থাকেন। তারা বড় রুট পায় না। অনেক চেষ্টা করে কলকাতার রুট পেয়েছে। কারণ বহু টাকা ঘুষ না দিলে ভাল রুট পাওয়া যায় না। কন্টাই কো-অপরেটিভ সোসাইটির লক্ষ লক্ষ টাকা দেনা আছে, সেই দেনা তাদের শোধ করতে হচ্ছে। সেইজন্য ঋণ দিয়ে তাদের গ্রান্ট দিয়ে তাদের পরিচালনা ব্যবস্থা

সাহায্য করে যাতে ঐ সেন্ট্রাল কো-অপারেটিভ সোসাইটিটি ভালভাবে চলতে পারে তার ব্যবস্থা করা দরকার। সেখানে যে শত শত মানুষ কাজ করছে তাদের যাতে জীবিকা নির্বাহের

[4-00—4-10 P.M.]

ব্যবস্থা হতে পারে সেই ব্যবস্থা করার দিকে আমি দৃষ্টি আকর্ষণ করছি। পরিশেষে আমি পরিবহন ব্যবস্থা পরিচালনার জন্য যাতে সুষ্ঠুভাবে তার কাজ চলতে পারে তার জন্য একটা উপদেষ্টা কমিটি একটা পরামর্শদাতা কমিটি অর্থাৎ একটা অ্যাডভাইসারি কমিটি গঠন করার জন্য মন্ত্রী মহাশয়কে বলব। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলা থেকে আন-অ্যাফিলিয়েটেড স্কুলের অর্গানাইজার টিচাররা এক বিরাট মিছিল করে এখানে উপস্থিত হয়েছে। এখানে মাননীয় শিক্ষা মন্ত্রী উপস্থিত নেই পরিষদীয় মন্ত্রী উপস্থিত আছে। আমি তাঁকে সবিনয়ে অনুরোধ করব যে তিনি তাদের যে ডেপুটেশন এসেছে তাদের সাথে যদি একটু দেখা করেন তাহলে আমরা বাধিত হব।

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Mr. Sibendra Narayan Chowdhury will now make a statement.

**শ্রী শিবেন্দ্রনারায়ন চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্গাপুর রাজ্য পরিবহন কর্পোরেশন সম্পর্কে এবং উত্তরবঙ্গ রাজ্য পরিবহন কর্পোরেশন সম্পর্কে আমি সাপ্লিমেন্টারি কয়েকটি কথা আপনাদের কাছে উপস্থিত করতে চাই। দুর্গাপুর শহরের মধ্যে ও আশে পাশে এবং বর্ধমান বীরভূম বাঁকুড়া পুরুলিয়া ও মেদিনীপুর দুর্গাপুর রাজ্য পরিবহন কর্পোরেশন পরিচালিত এক বিশৃঙ্খল পরিবহন ব্যবস্থার উত্তরাধিকার বর্তমান সরকারে বর্তেছে। বাসগুলি আরও খারাপ ও শোচনীয় অবস্থায় ছিল। এছাড়া বছর বছর লোকসান, বিনিয়োগের অভাব ও পূর্ববর্তী কংগ্রেস সরকার তার জন্য কোনও রকম ব্যবস্থা করে নি। সেখানকার অবস্থাও দারুন খারাপ ছিল। যে টাকা আছে তা দিয়েই অকেজো বাসগুলি সারাইয়ের কাজ হাতে নেওয়া হয়েছে। এবং এই আট মাসের মধ্যে যে দূরবস্থা কংগ্রেস সরকার করে গিয়েছিল তার অনেকটা আমরা ভাল করেছি। যে টাকা লোকসান হত বছর বছর ধরে সেখানে আমরা গত মে মাস থেকে অক্টোবর মাস পর্যন্ত প্রায় ৯০ হাজার টাকা বেশি আদায় করতে পেরেছি যেটা কংগ্রেস সরকার করতে পারে নি। এটা জানা দরকার যে দুর্গাপুর শহর থেকে মানুষের সুবিধার জন্য শিকারপুর (নদীয়া জেলা) পর্যন্ত এক্সপ্রেস বাস চালু করেছি। এবং গত আগস্ট মাস থেকে আমরা সেখানে ডিলাক্স বাস চালু করেছি যেটা অতীতে কংগ্রেস সরকার করে নি। এবং তার জন্য আমরা দুর্গাপুর ও নদীয়ার মানুষদের আশির্বাদ লাভ করেছি। এছাড়া দুর্গাপুর পরিবহনের যেটা হেড কোয়ার্টার সেখানে কোনও প্রস্রাবাগার ছিল না কোনও পায়খানা করার ব্যবস্থা ছিল না। আমরা সেটা করছি এত দিন যা ছিল না। তারপর আমরা সেখানে শ্রমিকদের বোনাস দিয়েছি যেটা আগেকার সরকার কোনও দিন দেয় নি। এবার আমরা সেখানে ৮.৩৩% বোনাস দিয়েছি। তাছাড়া কংগ্রেস আমলে যে সমস্ত কর্মীকে ছাঁটাই করা হয়েছিল রাজনৈতিক

কারণে আমরা তাদের পুনর্বহাল করেছি। এটা আজকে বোঝা দরকার যে বাঁকুড়া, মেদিনীপুর, পুরুলিয়ার বিভিন্ন এলাকা অনগ্রসর। সেই সব অঞ্চলের মানুষরা দারুন দুরবস্থার মধ্যে বাস করে। দরিদ্র অনগ্রসর জায়গাকার লোক সেখানে বাসে চলাফেরা করে। তাই সেখানে ভাড়া বৃদ্ধির প্রশ্ন আসতে পারে না। তাই কংগ্রেস সরকার যা বাড়িয়েছিল তার উপর আমরা আর বাড়াই নি। সেই অবস্থায় আজকে আমরা এই ব্যবস্থা করেছি। যে কথা বলা হচ্ছে যে, ঐ প্রাইভেট বাসের ক্ষেত্রে যেখানে স্পেয়ার পার্টসের দাম বেড়েছে, টায়ার, তেলের যেখানে দাম বেড়েছে সেখানে সরকারি পরিবহনের ক্ষেত্রেও তাই হয়েছে—কিন্তু সেখানে যদি ভাড়া বাড়াবার কথা বলা হয় তাহলে আমরা সেই যুক্তিতে কোথাও ভাড়া বাড়াবার পদক্ষেপ নিই নি, বাড়াবার পক্ষপাতি নই এবং কোথাও আমরা তা করি নি। এইভাবে দুর্গাপুরে অবহেলা কংগ্রেস আমলে দেখানো হয়েছে। বাস ফ্লিট অন রুট আগের চেয়ে আমরা সেখানে বাড়িয়েছি এবং আয়ও হচ্ছে। আরও অর্থ বিনিয়োগ করলে ঐ সমস্ত অনগ্রসর এলাকায় আরও নতুন নতুন রুটে বাস দেওয়া যায়—এই ব্যবস্থায় আমরা এসে দাঁড় করিয়েছি। তাছাড়া দুর্গাপুরের শ্রমিকদের আরও একটা সুবিধা করে দিয়েছি। সেখানে যে সেল হবে, যা ভাড়া আদায় হবে তার উপর শ্রমিকদের একটা পারসেনটেজ ইনসেনটিভ দেবার ব্যবস্থা চালু করেছি। এতে আরও ভাল ফল হয়েছে—আরও অনেক সেল বেড়ে গেছে। দ্বিতীয় কথা হচ্ছে উত্তরবঙ্গ সম্পর্কে অনেক কথা অনেকে বলে থাকেন। কিন্তু উত্তরবঙ্গের অবস্থা অত্যন্ত শোচনীয় ছিল, আমরা যখন দায়িত্ব নিই তখন কিন্তু খুব একটা সুবিধাজনক অবস্থা ছিল না। বাসগুলির সাংঘাতিক অবস্থা ছিল। আমরা যখন দায়িত্বে এলাম তখন ১৯৫টি বাস রাস্তায় চলাচল করত। ৮ মাসের মধ্যে আমরা ২৪০-এ দাঁড় করিয়েছি। শুধু তাই নয়, কংগ্রেস যা কোনওদিন করতে পারে নি, প্রতি বছর লোকসানের পর লোকসান বেড়েই চলেছিল, সেই ক্ষেত্রে আমরা লোকসান কমিয়ে এনেছি। মে, জুন মাসে উত্তরবঙ্গ পরিবহনে আয় ছিল ২২ লক্ষ ৯৬ হাজার টাকা মাসিক, সেটা আমরা ২৭ লক্ষ ৯৩ হাজারে তুলেছি। এর থেকেই আপনারা বুঝতে পারছেন আমরা ৫ লক্ষ টাকা আয় বাড়িয়েছি—এটা শুধু ভাড়া না বাড়িয়ে বৃদ্ধি হয়েছে। অর্থাৎ যে সমস্ত বাস অকেজো হয়ে পড়েছিল সেগুলিকে আমরা কাজে লাগিয়েছি, রাস্তায় বের করে চালু করেছি। তাছাড়া নতুন কিছু বাস কেনা হয়েছে এবং সেই বাস রাস্তায় চলছে। সব মিলিয়ে আমরা এই অবস্থায় দাঁড় করিয়েছি। আর একটি কথা কুচবিহারে একটি রাশের মেলা হয়। এটাই হচ্ছে উত্তরবঙ্গের বৃহত্তম মেলা। সেই মেলায় এইবার যেকোনও বছরের চেয়ে রেকর্ড সেল হয়েছে। ১৯৭৬ সালে সেই রাশের মেলায় ২ লক্ষ ৯০ হাজার ৪২ কিলোমিটার রাস্তা পাড়ি দিয়েছিল এবং তাতে আয় হয়েছিল ৪ লক্ষ ৫১ হাজার ৮২৭ টাকা ৫২ পয়সা। ১৯৭৭ সালে সেখানে ৩ লক্ষ ১৩ হাজার ৫৬০ কিলোমিটার রাস্তা পাড়ি দিয়েছে এবং আয় হয়েছে ৫ লক্ষ ৭৯ হাজার ৩৫০ টাকা ১২ পয়সা, অর্থাৎ এক লক্ষের উপর বেশি আয় হয়েছে। ম্যানেজমেন্ট শ্রমিক কর্মচারী উভয়ে মিলে চেষ্টা করে কিছুটা উন্নতি করেছে। নর্থবেঙ্গল ট্রাক সার্ভিস চালু আছে, সেটা আপনাদের জানা আছে। সেই ট্রাক সার্ভিসে নতুন একটা জিনিস আরোপ করার চেষ্টা করেছি। বিভিন্ন মন্ত্রীর দপ্তরের কাছে আমি অনুরোধ করেছি কলকাতা থেকে নর্থবেঙ্গল বা নর্থবেঙ্গল থেকে কলকাতায় সরকারি যে সমস্ত জিনিসপত্র এনে বিভাগে যায় সেটার ফার্স্ট প্রেফারেন্স উত্তরবঙ্গকে দেওয়া দরকার। এটাতে এই বাস সার্ভিসের আরও সুবিধা হবে। কারণ অনেকদিন ভাড়ার অভাবে অনেক ট্রাককে আইডেল

হয়ে বসে থাকতে হয়, এটা হলে সেটা থেকে তারা রেহাই পাবে। দীর্ঘদিন সঙ্কটের পর উত্তরবঙ্গের এখন যা অবস্থা করা হয়েছে তাতে আমি বলব এখন এইবার সেখানে ৮.৩৩ শতাংশ হারে বোনাস দেওয়া হয়েছে। তাছাড়া ৩৪ জন বরখাস্ত শ্রমিক কর্মচারীকে কাজে পুনর্নিয়োগ করা হয়েছে। কংগ্রেস আমলে ১/৪/৭৪ সালে ওদের বিভিন্ন অব পে স্কেলস করার একটা সিদ্ধান্ত তৎকালীন ক্যাবিনেট নিয়েছিল, কিন্তু সেটা কার্যকর করা হয় নি। আমরা আগামী আর্থিক বছর থেকে তাদের ২৬টি ক্যাটিগোরিতে বিভিন্ন অব পে স্কেলসের সুবিধা দেব, এই সিদ্ধান্ত নিয়েছি। এছাড়া মাস প্রোমোশন, মাস রিক্রুটমেন্ট এবং রিক্রুটমেন্ট ইত্যাদি যে সমস্ত জিনিস করা হয়েছিল ১৯৭২/৭৩ সালে, যার জন্য প্রায় ২ হাজার কর্মীকে রিক্রুটমেন্টের. আইন কানুনের কোনওরকম তোয়াক্কা না করে বেআইনিভাবে নিয়োগ করা হয়েছিল এবং কোনওরকম আইনের বালাই না রেখে প্রমোশনও দেওয়া হয়েছিল এবং তার ফলে সংকট আরও গভীর হয়েছে। এই দুর্নীতিমূলক কাজের ব্যাপারটা তখনকার জেনারেল ম্যানেজার এবং তৎকালীন ক্যাবিনেটের কাছে বারে বারে এসেছিল।

[4-10—4-20 P.M.]

কিন্তু ক্যাবিনেট এ ব্যাপারে কোনও ভ্রুক্ষেপ করেন নি। এমন কি আমাদের কাছে সংবাদ আছে যে, প্রিয়রঞ্জন দাসমুন্সি এবং সিদ্ধার্থশংকর রায়ের মধ্যে যে পত্রালাপ হয়েছিল এই উত্তরবঙ্গের ম্যাস রিক্রুটমেন্ট সম্পর্কে সেটাও আমদের কাছে আছে। এই দুর্নীতি সম্পর্কে তদন্তের জন্য আমরা এই গোটা কেসটা বসু কমিশনের কাছে উপস্থিত করছি। আমরা এটা উপস্থিত করে দিয়েছি এবং তাতে আরও অনেক জিনিস বেরুবে—কংগ্রেস আমলের নানান ধরনের দুর্নীতির বিষয়। স্যার, আমাদের আরও অর্থের প্রয়োজন আছে। আই.ডি.পি. আই থেকে লোন নিয়ে, অন্যান্য জায়গা থেকে লোন নিয়ে—সরকারের এমন সংগতি নেই যে ঐ দুটি জায়গায়—শহরকে লক্ষ্য করার পর গ্রামাঞ্চলের আরও বেশি বাস—শুধু উত্তরবঙ্গ নামটা হয়েছে কিন্তু উত্তরবঙ্গের বাস একেবারে ফ্রম দার্জিলিং টু ক্যালকাটা অনেকগুলি জেলার মধ্যে দিয়ে সেটা চলছে এবং বিহারের কোনও কোনও জায়গা দিয়ে সেটা চলছে। কাজেই এইভাবে যাতে উন্নতি করা যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে। তারপর যে সমস্ত রুট সাসপেন্ড হয়েছিল সেই সমস্ত রুট আমরা আবার চালু করছি। স্যার, পরিশেষে বলি, দুর্গাপুর, নর্থবেঙ্গল-এ আগামীদিনে নতুন বোর্ড মেম্বারদের সহযোগিতা নিয়ে এবং এমপ্লয়িসদের সহযোগিতা নিয়ে আমরা এই ব্যবস্থার আরও উন্নতিসাধন করতে পারব এই দৃঢ় বিশ্বাস এবং আস্থা আপনাদের কাছে উপস্থিত করে আমার বক্তব্য শেষ করলাম।

## VOTING ON DEMAND FOR GRANT

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দফায় দফায় অনেক পুস্তক পেলাম আবার বক্তৃতাও শুনলাম। তাছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে 'পশ্চিমবঙ্গ' পত্রিকাটি আছে এবং তাতে বামফ্রন্ট সরকারের ৬ মাসের অ্যাচিভমেন্ট সম্পর্কে অনেক কথা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে পরিসংখ্যান আছে তাতে দেখতে পাচ্ছি, ৬ মাসে বাসের সংখ্যা ১৫৫টি বেড়েছিল। এখানে মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তৃতা থেকেও দেখলাম, বৃদ্ধি হয়েছিল। স্যার, এই প্রসঙ্গে একটি গল্প বলি। পুকুরে ছোট ছোট পোনা ছাড়া হল এবং

তারপর হিসাব করা হল, পরিকল্পনা হল যে এত মাছ হবে। কিন্তু সেখানে কতগুলি পোনা বাঁচলো আর কতগুলি মরল সে হিসাব নেওয়া হল না। ঠিক তেমনি এতগুলি বাস বাড়ল কিন্তু তারপর কতগুলি অকেজো হয়ে গেল আর কতগুলি ঠিক রইল সেটার উল্লেখ মন্ত্রী মহাশয় করলেন না। স্যার, এই হচ্ছে কলকাতার হাল। তারপর ট্রামের কথা বলি। অনুদান দিয়ে একে চালানো হচ্ছে, ভাল কথা, আরও বেশি করে অনুদান দিন। যত ভাঙ্গছে সব ফেলে দিন এবং নতুন করে যেমন সব করবার কথা বামফ্রন্ট সরকার বলছেন তেমনি এখানেও সব কিছু ভেঙ্গে ফেলে দিয়ে নতুন ট্রাম বাস করুন। তারপর স্যার, কলকাতার ব্যাপারে বলা হল ডিল্যুক্স বাস, মেয়েদের জন্য আলাদা বাস ইত্যাদি ইত্যাদি করা হয়েছে। স্যার, আমরা দেখলাম, কলকাতা রাষ্ট্রীয় পরিবহনকে নতুন বাস কেনার জন্য দেওয়া হল এক কোটি এক লক্ষ টাকা, ট্রামকে দেওয়া হল ৪৪ লক্ষ ৪২ হাজার টাকা, উত্তরবঙ্গকে দেওয়া হল ২৬ লক্ষ ২৫ হাজার টাকা, দুর্গাপুরকে দেওয়া হল ৫ লক্ষ ২৫ হাজার টাকা। ১৯৭৭-৭৮ সালের এই টাকা দেওয়ার পরে হিসাবটা দেখেছেন তো? এর জন্য নতুন বাস এল, কিন্তু পুরানো কতটা কি হল, নতুন কি হল, এই হিসাব কিন্তু এর মধ্যে নেই। সুতরাং এই যে ধাপ্পাবাজি দেখতে পাচ্ছি, আপনারা বলছেন যে বাস করলাম, কতটা ছিল, কতটা রইল, কতটা করলাম তার হিসাব নেই। আবার বলা হয়েছে এটা বাড়ানো হবে। কি করে বাড়ানো হবে? কলকাতা ২৪ পরগনার যারা বেকার আছেন, তারা চার জন যদি একত্রিত হন, তাহলে একটা রুট পার্মিট তারা পাবেন—এখানে বলা হয়েছে যে যদি এক সঙ্গে চারজন যদি হয়—তার মধ্যে কিন্তু একজনকে ড্রাইভার হতে হবে, দুজনকে কন্ডাক্টার হতে হবে। যারা বেকার আছেন, তারা ট্রেনিং নেবেন কি করে, কন্ডাক্টার এবং ড্রাইভার কি করে হবে? কাজেই এই যে শর্ত আরোপ করা হয়েছে, এতে কেবলমাত্র বেকারদের প্রলোভন দেখানো হয়েছে। যেমন ১।। লক্ষ বেকারকে বেকার ভাতা দেবার ব্যবস্থা করা হয়েছে। আমি একটু যেতে চাইছি উত্তরবঙ্গে পরিবহন মন্ত্রীকে সঙ্গে করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাব কলকাতা থেকে কুচবিহার বা মালদায়, যেতে যেতে দেখা গেল বেথুয়াডহরির জঙ্গলের কাছে গাড়ির চাকা খুলে গেল। সেখানে আর কোনও উপায় নেই, মন্ত্রী মহাশয়ই বা কি খাবেন, আর আমিই বা কি খাব। জল নেই, খাবার নেই, এই অবস্থার মধ্যে তিন, চার, ছয় ঘন্টা খবর যেতে আসতে মন্ত্রী মহাশয়ের সঙ্গে আমাদের অপেক্ষা করতে হবে। উত্তরবঙ্গের কথা আপনারা সকলেই জানেন যে এই দীর্ঘ রাস্তা যাত্রীসাধারনকে জল না পেয়ে, খাবার না পেয়ে চলাচল করতে হচ্ছে। উনি বললেন, কুচবিহার কেন বিহার পর্যন্ত যাওয়া যায়। কিন্তু আমরা যেতে পারব তো? তবে ভরসা এইটুকু যে মন্ত্রী মহাশয় সঙ্গে রয়েছেন। ঠাট্টার কথা এটা নয়, উত্তরবঙ্গে যারা যাতায়াত করেন তারা জানেন কি অবস্থা। কোন কালে কুচবিহারের মহারাজার সঙ্গে চুক্তি হয়েছিল, যার ফলে এই পরিবহন সংস্থার হেড অফিস কুচবিহারের এক প্রান্তে হয়েছিল। কিন্তু উত্তরবঙ্গে যে আর পাঁচটি জেলা রয়েছে, তার মধ্য স্থলে কি এই পরিবহন সংস্থার হেডকোয়ার্টার করা যেত্ না? আপনি জানেন যে প্রাইভেট বাসের যেমন অ্যামিনিটিজ আছে, বসবার সুবিধা আছে—আজকেও এম.এল.এ. হস্টেল থেকে আসবার সময় দেখছিলাম ঝনঝন শব্দ—একটা প্রাইভেট বাসে উঠলে কিন্তু এইরকম হয় না। উত্তরবঙ্গ যেতে যেতে যদি রাস্তায় প্রস্রাব পায়খানা লাগে, তাহলে বিপদ। তার উপর যদি ফ্যামিলি থাকে তাহলে কোথায় যাবেন? আপনি হয়ত কৃষ্ণনগর থেকে বহরমপুর গেলেন, সেখানে

নামবেন, যদি আপনার সঙ্গে ফ্যামিলি থাকে, বৌদি থাকে, তাহলে কোথায় নিয়ে যাবেন, সেই ব্যবস্থা কে করবেন আমি জানতে চাই। সুতরাং এটা বাস্তব কথা, উত্তরবঙ্গ যেতে হলে, আপনারা হয়ত কাছাকাছি থাকেন, তারা হয়ত তাড়াতাড়ি যেতে পারেন। কিন্তু আমাদের অনেক দূরে যেতে হয়। এই যে দীর্ঘ রাস্তা, আমি একটা প্রস্তাব দিচ্ছি, এই দীর্ঘ রাস্তার

[4-20—4-30 P.M.]

ভিতরে এমন একটা ব্যবস্থা করুন যাতে বিশেষ করে মহিলারা এবং পুরুষরাও বটে, তাদের জন্য যাতে একটু পায়খানা প্রস্রাবের ব্যবস্থা করতে পারেন, বিভিন্ন জায়গায়, তার ব্যবস্থা করুন। আমরা দেখছি রেলওয়ে স্টেশনেও আলাদা ব্যবস্থা আছে এবং সেখানে খাওয়া দাওয়ারও ব্যবস্থা রয়েছে। কিন্তু আমাদের এখানে লম্বা রাস্তার বাস পরিবহনের যে ব্যবস্থা রয়েছে, সেখানে এই জিনিসগুলি নেই। এর ফলে যাত্রীদের যথেষ্ট অসুবিধা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকাল দেখছি রেল অ্যাকসিডেন্টে কেউ মারা গেলে তার পরিবারের লোক-জনদের ক্ষতিপূরণ দেওয়া হয়। কিন্তু সেইভাবে বাস অ্যাকসিডেন্টে মারা গেলে ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা নেই। এ বিষয়ে আমি গত কালের একটা ঘটনার কথা বলছি। আমাদের মালদহ থেকে কুসমুন্ডি পর্যন্ত একটি বাস রুট আছে। গতকাল সেই রুটের একটি বাসে দুজন লোক অ্যাকসিডেন্টে মারা গিয়েছেন। অথচ তাদের ক্ষতিপূরণ পাওয়ার অসুবিধাটা হচ্ছে, বর্তমান বিধান মতো ক্ষতিপূরণ পেতে হলে তাদের পরিবারের লোকেদের মামলা করতে হবে। কিন্তু গরিব মানুষ সেখানে মামলা করবে কি করে? সুতরাং এক্ষেত্রে আমার সাজেশন হচ্ছে স্পেশ্যাল স্পট এনকোয়ারির মাধ্যমে যাতে তাদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করা যায়, সেই ব্যবস্থা মন্ত্রী মহাশয়কে করতে হবে। বেশির ভাগ ক্ষেত্রেই দেখা যায় কেউ আর মামলার মধ্যে যেতে চায় না। সুতরাং এক্ষেত্রে স্পট এনকোয়ারি করে ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি সৌভাগ্যবশত ন্যাশনাল হাইওয়ে মালদহ জেলার বুকের উপর দিয়ে গিয়েছে। যদিও খুব একটা রাস্তাঘাট মফস্বলে নেই এবং যেগুলি আছে সেগুলি সম্বন্ধে আর.টি.এ.-র একটা প্রভিসন আছে যে, ন্যাশনালাইজড রুট দিয়ে—সেটা স্টেট হাইওয়ে দিয়েই যাক আর ট্রান্সপোর্টের বাস ছাড়া আর কোনও প্রাইভেট বাস যাতায়াত করতে পারবে না। এর ফলে মানুষের অসুবিধা হচ্ছে। কারণ স্টেট বাসের সংখ্যা যথেষ্ট নয় এবং তারা যথেষ্ট সংখ্যায় বাস দিতে পারছেনও না; অথচ সেখানে আবার কোনও প্রাইভেট বাসও চালানো যাচ্ছে না। আমরা দেখছি ইন্টিরিয়ারে স্টেট হাইওয়ে দিয়ে ন্যাশনালাইজড রুট চলে গিয়েছে, অথচ স্টেট ট্রান্সপোর্ট সেখানে স্টেট বাস দিতে পারছে না। আবার এই আইন থাকার ফলে প্রাইভেট বাসগুলিও যেতে পারছেনা। প্রাইভেট বাস যাওয়ার পথে আইনের বাধা রয়েছে। সুতরাং আমি মন্ত্রী মহাশয়কে এ বিষয়ে একটু চিন্তা করতে বলব। (এই সময়ে মাননীয় সদস্য শ্রী বীরেন্দ্রনারায়ন রায় কিছু বলার চেষ্টা করেন।) বীরেনবাবু একটু চুপ করুন। আপনি এসব বুঝতে পারবেন না। আপনি কলকাতায় বাস করেন, ফিয়াট গাড়ি চড়েন। সুতরাং আপনি এসব বুঝতে পারবেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারপর দ্বিতীয় কথা হচ্ছে আর.টি.এ. অ্যাক্ট মান্ধাতার আমলে হয়েছিল এবং এতে মান্ধাতার আমলের নিয়ম-কানুন আছে। এস.টি.এ. এবং আর.টি.এ. অ্যাক্ট

বিফোর পার্টিশন হয়েছিল এবং এখনও সেটাই চলছে। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, এই আইন এত পুরোনো হওয়ার ফলে বিভিন্ন বিষয়ে নানারকম আইনের অন্তরায় সৃষ্টি হচ্ছে। প্রাইভেট বাসের বেলায় হেভি ক্যারেজ বা নানারকম ক্যারেজের বিশেষ নিয়ম আছে এবং এই আইনের মধ্যে এত রকমের বাধা আছে যে এতে অনেক সুবিধায় পড়তে হয়। সুতরাং একটা রিভিউ কমিটি করে এই আইনের সংশোধন প্রয়োজন। তারপর আমি মন্ত্রী মহাশয়কে বলব এই আইনের পরিবর্তন করে আপনি যেখানে স্টেট ট্রান্সপোর্টের গাড়ি দিতে পারছেন না সেখানে প্রাইভেট বাস দেবার ব্যবস্থা করুন।

তৃতীয় কথা হচ্ছে স্টেট ট্রান্সপোর্টের লোকসান। আমরা বুঝতে পারিনা কেন এতে লোকসান হয়। আমরা যেখানে দেখি যে মানুষ গাড়িতে ঝুলতে ঝুলতে সব সময় যাতায়াত করে সেখানে কেন এতে লোকসান হয়, এটা আমরা বুঝতে পারি না। আমরা শুনলাম মন্ত্রী মহাশয় বললেন লোকসান তিনি কমিয়ে এনেছেন এবং কমিয়ে সেটাকে তিনি কয়েক লক্ষ টাকায় দাঁড় করিয়েছেন। অবশ্য এই লোকসান কমিয়ে আনার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে আমি পরিবহনের উন্নতির ব্যাপারে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি সাজেশন রাখছি। ১ নম্বর হচ্ছে, নর্থ বেঙ্গলে যে রাস্তাঘাট আছে সেখানে মানুষের সুযোগ-সুবিধার জন্য বিশ্রামাগার ইত্যাদি ব্যবস্থা করার কথা চিন্তা করা। ২ নম্বর হচ্ছে, আর.টি.এ এবং এস.টি.এ অ্যাক্টের যে নিয়মাবলী আছে সেগুলি সংশোধন করা যায় কিনা তার বিষয়ে চিন্তা করুন। ৩ নম্বর হচ্ছে, ক্ষতিপূরণের ব্যাপার। সাধারনত যে নিয়মকানুন আছে সেগুলি পরিবর্তন করা যাতে সাধারন লোকরা এনকোয়ারির ভিত্তিতে ক্ষতিপূরন পেতে পারে, মামলা না করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি মালদা ডিস্ট্রিক্টে গিয়েছেন। ঐ রাস্তায় যেতে গেলে পথে কৃষ্ণনগর এবং শান্তিপুর পড়ে। এই কৃষ্ণনগর এবং শান্তিপুরের রাস্তার যা অবস্থা তাতে গাড়ি চলার মতো রাস্তা নয়। আমার প্রস্তাব হচ্ছে যে রাস্তা এবং পরিবহন এক দপ্তরে আনা হোক তাহলে আমার মনে হয় রাস্তা এবং পরিবহন সম্পর্কটা ঠিকভাবে থাকে। আপনি অনেক কথা বলেছেন, অনেক কাগজপত্র খরচ করেছেন অথচ মানুষের আশা-আকাঙ্খা যেটা ছিল সেটা পুরন করতে পারছেন না। এই কারণে এই বাজেটকে সমর্থন করতে পারলাম না। আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরিবহন মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন সেটা আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তার ভিতরে ঢুকবার ক্ষমতা আমার নেই তবে এই কথা বলতে পারি তিনি ভিতরে একরকম চিন্তা করেছেন এবং বহির্প্রকাশ অন্যরকম করেছেন। ওনার অরিজিন্যাল বাজেট স্পিচ দেখছি কারেকশন হয়েছে। কারেকশন আগে যেটা ছিল সেইটাই ওনার মনের কথা। সেটা হচ্ছে যে পশ্চিমবাংলার মানুষের জন্য অর্থাৎ বামফ্রন্ট সরকার যাদের কথা চিন্তা করে সেই বড়লোক মানুষের জন্য, সেই পুঁজিপতি মানুষের জন্য ১৯৭৮।৭৯ সালে ১২৫টি ডিলাক্স বাস ছাড়বেন। কিন্তু উনি পরে কারেকশন করেছেন এবং বলেছেন আমি ১০০টি অর্ডিনারি বাসের কথা চিন্তা করব। সুতরাং আমি বলব মাননীয় মন্ত্রীর ভিতরের কথাই হচ্ছে আসল কথা। বাসের সঙ্গে, স্টেট ট্রান্সপোর্ট এর সঙ্গে জড়িত আছে রোড ডিপার্টমেন্ট, পি.ডব্লু.ডি ডিপার্টমেন্ট রাস্তা ঠিক না থাকলে ভালভাবে বাস চলতে পারে

না। ব্রেকডাউন হয়ে যায়। আজকে দেখছি, মাননীয় মন্ত্রীর ভিতরের কথা হচ্ছে রোডস কনটিনিউ টু বি ভেরি ব্যাড কিন্তু পরে কারেকশন করেছেন, জানিনা কার চাপে কারেকশন করেছেন। কারেকশন করে পরে বলেছেন কিছু উন্নতি হয়েছে তবে যথেষ্ট উন্নতি হয়নি। মাননীয় মন্ত্রীর ভিতরে এবং বাহিরে কি আছে তা আমি জানি না। আমরাই বিভ্রান্ত হয়ে যাচ্ছি, পশ্চিমবাংলার মানুষ আরও বিভ্রান্ত হয়ে যাবেন। তাই মাননীয় মন্ত্রীর কাছে আমি অনুরোধ করছি যে আপনি ঠিক করে নিন কোনটা আসল কথা? আমি এর পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি, জানিনা সচেষ্ট হতে পারবেন কিনা কিম্বা তার কথা বামফ্রন্ট সরকার রাখবেন কিনা, তিনি পূর্ত বিভাগ-এর সঙ্গে এই ডিপার্টমেন্টের একটা কো-অর্ডিনেশন স্থাপন করুন। যাতে রাস্তা খারাপ হলে সঙ্গে সঙ্গেই সারানো যায়। গত ৩০ বছরে কংগ্রেসের আমলে কি হয়েছে বা কি না হয়েছে তার জন্য পশ্চিমবাংলার মানুষ আপনাদের পাঠায়নি। পশ্চিমবাংলার মানুষ আপনাদের পাঠিয়েছে কিছু কাজ করার জন্য। আপনাদের ভোটের সময় এই কর্মসূচি ছিল না যে কংগ্রেস গত ৩০ বছর ধরে যা করেছেন তার খিস্তি করব। জনগন এইজন্য আপনাদের ভোট দেননি। আপনাদের মানডেট ছিল কিছু কাজ করব। তাই আমি ব্যক্তিগতভাবে আপনার কাছে অনুরোধ করছি যে পশ্চিমবাংলার মানুষের জন্য চিন্তা করুন। আজকে আপনি বলেছেন কলকাতা স্টেট ট্রান্সপোর্টের ৬০০ বাস রাস্তায় আছে। এটা আমি আপনার সঙ্গে একমত। কিন্তু স্যার, আমি দূর্নীতির কথা বলছি না ওটা ভেগ টার্ম। ৬০০ বাস বাইরে আছে অথচ উনি ৯০০টি বেডিয়েটরের জন্য অ্যাডভান্স অর্ডার দিয়ে দিলেন। এখানে কি কারচুপি আছে সেকথায় আমি যাচ্ছি না।

[4-30—4-40 P.M.]

কোথায় কি কারচুপি, এসব কথায় আমি যাচ্ছি না। আমি আগেই বলেছি কেউ রামকৃষ্ণ, বিবেকানন্দ, পরমহংস নন। আমি একটি কথার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি—আপনি জানেন কি না জানিনা, আপনি বাস এবং বাসের ভিড় কম করার জন্য নিশ্চয় চিন্তা করছেন কিন্তু আপনার ডিপার্টমেন্টে কি কি ভুল হয়েছে সেগুলিও আপনাকে চিন্তা করতে হবে। ৩০ বছরের কংগ্রেস সরকার সম্বন্ধে অনেক কথা অনেক সমালোচনা আপনারা করেছেন। কিন্তু গোটা ভারতবর্ষের মানুষ ৩০ বছর ধরে কংগ্রেসকে রেখেছে। আপনারা আগে ৩০ বছর থেকে প্রমাণ করুন তারপর সমালোচনা করবেন। বাসে যারা রয়েছে—স্টিয়ারিং ধরার জন্য যে ড্রাইভার রয়েছে, যে ক্লিনার রয়েছে তাদের কথা চিন্তা করছেন না। আপনি জানেন কি না জানিনা এর মধ্যে দুর্নীতি আছে কি না দেখুন। ভালভাবে বাস চালাতে গেলে রোড সম্বন্ধে খোঁজ খবর নেওয়া দরকার, তারপর বাসের চেসিস দেখা দরকার, সেই চেসিস এর সম্বন্ধে কাকে জিম্মা দিয়েছেন, পার্টি ফান্ডে টাকা দিচ্ছেন একথা আমি বলছি না। আপনাকে চিন্তা করতে হবে। বিজয় ভান্ডারি চেসিসের অর্ডার ডাইরেক্ট পেলেন কিন্তু তার কোনও কোম্পানি নাই। তিনি কোথা থেকে নেবেন? আমি আপনাকে জানিয়ে দিচ্ছি। তিনি এই চেসিসগুলো আনবেন। একটা কোম্পানির কাছ থেকে—টাটা কোম্পানির কাছ থেকে, আপনি এটা নোট করুন। ডাইরেক্ট কোনও কোম্পানি নেই এর থ্রু দিয়ে গভর্নমেন্ট চেসিস কিনছে। এতে মানুষের সন্দেহ হতে পারে কারণ ব্যক্তিগত লোক দিচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি আপনি ডিপার্টমেন্টাল মন্ত্রী হিসাবে কোম্পানির সঙ্গে ডাইরেক্ট

কনসার্নে কাজ করুন। লেল্যান্ড বা যে গাড়ি চালান তা নিয়ে টাটার সঙ্গে কানেকশন করুন। তারপর আপনি যাদের বস তাদের কথা চিন্তা করেন নি। আমি এই বাজেটের বক্তব্যে বলছিলাম আজকে এমপ্লয়িদের কথা দেখলাম না—ড্রাইভারের, দুঃখের কথা কি চিন্তা করেছেন? সিলেকশন গ্রেডের কথা আমি আগে বলেছি। আপনি হয়ত বলবেন আমি পে-কমিশন বসিয়েছি, কিন্তু পে-কমিশন অন্যান্য সব গভর্নমেন্ট এমপ্লয়িদের জন্যও বসেছে। পে-কমিশন বসাবার আগে আপনি তাদের অ্যাডহক দিয়েছেন কিন্তু স্টেট ট্রান্সপোর্ট এমপ্লয়িরা কি তা পেয়েছে? তারা কেন পাবে না? এটা আমার প্রশ্ন, এবং এর উত্তর আপনাকে দিতে হবে। আপনি যে হিসেব বা ফিরিস্তি দিয়েছেন তাতে কিন্তু যাদের হাত দিয়ে আপনার টাকা আসছে, ঐ ড্রাইভার, ক্লিনার তাদের কিছু তো দেবেন? এই কথাগুলো চিন্তা করুন, তা না হলে শুধু ৩০ বছরের খিস্তি খেউড় করলে হয় না। আপনি জানেন আজকে আর.টি.এ. এবং এস.টি.এ. দের কথা। আপনারা বলেছেন আগে ওতে পার্টিবাজী, দলবাজি হত এবং অনেক কথা আর.টি.এ সম্বন্ধে বলেছেন। তার অনেক সমালোচনা করেছেন। কিন্তু আজকে আর.টি.এ. তে কাদের পাঠিয়েছেন? আমি এই সম্বন্ধে আপনাকে চিঠি দিয়েছিলাম কিন্তু এখন উত্তর পাই নি। ঐ আর.টি.এ. তে দলবাজি হচ্ছে, এস.টি.এ. তে দলবাজি হচ্ছে, আজকে যে বাসের পারমিট দেবে তাদের কোনও যোগ্যতা আছে কি না দেখুন, তা না হলে শুধু দলের লোককে ঢুকিয়ে দেবেন? এদের যোগ্যতার বিচার করুন। আমি বলছি না কংগ্রেসের লোক ঢোকান। সি.পি.এমের উপযুক্ত লোক ঢোকান। আপনারা ডাকোটা এয়ার ক্রাপ্ট কত টাকায় বিক্রি করেছেন সেটা যেন বলেন। আপনারা বলেন আপনারা সর্বহারার বন্ধু, কিন্তু গ্রামবাংলার মানুষের জন্য কতগুলি স্টেট ট্রান্সপোর্টের বাস বাড়িয়েছেন? বীরভূম জেলার ৩।৪টা বাস আছে এবং মেদিনীপুর জেলায় যে বাস এগুলি বাড়াবার কি কোনও পরিকল্পনা করেছেন? এখানে আপনি বলেছেন আর.টি.এ মাধ্যমে প্রাইভেট ওনারদের বাস দেবেন। Cooperative বেকার যুবকদের বা স্টেট ট্রান্সপোর্টের খাস বাড়াবার কোনও পরিকল্পনা নেই। মুনাফাখোরদের বাস বাড়াবার পরিকল্পনাই আছে। আপনারা না কি বেকার ভাতা করেছেন। সেখানে আমি অনুরোধ করব যে আপনি আর.টি.এ কে একটা সার্কুলার দিন স্পেশিফিক নোট দিয়ে যে যত বাস দেওয়া হবে সেগুলি সমস্ত আনএমপ্লয়েড ইউথদের। কংগ্রেস করেছে কমপিটিশন আপনারাও করবেন এটা যুক্তিসঙ্গত কথা নয়। আপনি বাসের ভীড় কমাতে পারেন নি। এক্ষেত্রে আমি একটা লাইট কথা বলতে চাই সাজেশন হিসাবে। বাসে ভীড় কমাবার জন্য আপনারা একটা ব্যবস্থা করুন। আপনারা অনেক অগণতান্ত্রিক রেজোলিউশন, অর্ডিন্যান্স বিল এনেছেন, এরূপ আর একটা অর্ডিন্যান্স আনুন যাতে বাসে ভীড় কম হয়। সেটা হচ্ছে এই বামপন্থী সরকার যতদিন থাকবে ততদিন পর্যন্ত সি.পি.এম বা বামফ্রন্টের সমর্থক লোক ছাড়া আর কেউ চড়তে পারবে না। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম্—

[4-40—4-50 P.M.]

**শ্রী নিরঞ্জন মুখার্জি:** মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করছি। এই জন্য যে, মানুষের প্রতি একটা বাস্তব ও সীমিত ক্ষমতার মধ্যে থেকে তিনি এই সমস্যার উপলব্ধি করতে পেরেছেন। আমরা বলি না যে দেশের পরিবহন ব্যবস্থা খুব ভাল হয়েছে বা সমস্ত সমস্যার সমাধান হয়ে গেছে। বিরোধীদল থেকে বিশেষ করে

সুনীতিবাবুর কাছ থেকে ভদ্রলোকের মতো কথা শুনছিলাম, তখন মনে হচ্ছিল ভুতের মুখে কি রাম নাম শুনছি? যাহোক, তিনি শ্রমিকদের উপর দরদ দেখিয়েছেন। কিন্তু বিগত জাল বিধানসভার আমলে গত ৫।৬ বছর ধরে দেশের মানুষের উপর যে অত্যাচার লাঞ্ছনা ও দেশটাকে যে সর্বনাশের দিকে নিয়ে যাওয়া হয়েছিল তাতে তার মধ্যে সবচেয়ে আঘাতপ্রাপ্ত হয়েছিল পরিবহন। এমন কোনও খারাপ কাজ নেই বিগত মন্ত্রিসভা না করেছেন। তারা অনেক কিছু খারাপ কাজ করেছেন—তার মধ্যে সবচেয়ে বেশি হচ্ছে দেশের শ্রমিকদের উপর বিশেষ করে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট শ্রমিক কর্মচারী যেটা সিটুর নেতৃত্বাধীন সেই ইউনিয়নকে ভাঙ্গার জন্য। সেখানকার সংগ্রামি শ্রমিক যারা পরিবহন ব্যবস্থাকে বাঁচিয়ে রেখেছিল তাদের ভাঙ্গার জন্য অনেক অপকর্ম করেছেন। ১০০ জনকে ৩ থেকে ৫ মাস কাজে ঢুকতে দেওয়া হয়নি এবং ৮ জনকে অনুপস্থিতির অজুহাতে বরখাস্ত করা হয়েছে। বামফ্রন্ট সরকার গঠন হবার পর তাদের পুনর্নিয়োগ করা হয়েছে। কিন্তু তিনি দেখলেন না যে সমস্ত শ্রমিককে চাকরিচ্যুত করা হল, চাকরি ছেদ করা হল তাদের বেতন কেন দেওয়া হল না। এ সম্বন্ধে তিনি কোনও কথাই বললেন না। সেজন্যই বলছিলাম ভুতের মুখে রাম নাম। এরকম কথাবার্তা বলে তারা মানুষকে বিভ্রান্ত করবার একটা ষড়যন্ত্র করছেন এটা সকলের বোঝা দরকার। একথা নিঃসন্দেহে বলব যে সমস্ত পরিবহন ব্যবস্থা কংগ্রেসিরা ধ্বংস করে দিয়েছিল। সেই পরিবহন ব্যবস্থা সম্পর্কে তিনি উন্নতি করতে সক্ষম হয়েছেন। আমি বেহালার মানুষ হিসাবে জানি বিগত ৮।১০ বছর এ বেহালার ট্রাম আউট লাইন প্রায়ই হয়ে যেত। এই প্রথম গত ৬ মাসে অন্তত একথা বলতে পারবেন না একবারও ট্রাম আউট লাইন হয়েছে। আমরা দেখেছি শ্রমিক, কর্মচারী, অফিসার, ইঞ্জিনিয়র যাঁরা আছেন তাঁরা ট্রাম ব্যবস্থাকে উন্নত করবার জন্য এই অবস্থায় একটা নতুন চিন্তা নিয়ে এই পরিবেশের মধ্যে দাঁড়িয়ে তাঁরা এই ব্যবস্থাকে উন্নত করছেন। উন্নতি যেটা করেছেন তাতে নিশ্চয়ই আমি বলব যে গাড়ির ফ্রিকোয়েন্সি, গাড়ির সংখ্যা বাড়েনি, কিন্তু গাড়ির চলার নিশ্চয়তা গ্যারান্টি সৃষ্টি করেছেন, এই কৃতিত্ব নিশ্চয়ই মন্ত্রী মহাশয় দাবি করতে পারেন। রোজগারের দিক থেকে যদি আপনি বলেন তাহলে বলব আগে ২৩০ থেকে ২৪০ খানা গাড়ি চলত, সেখানে যখন আয় ছিল ১ লক্ষ ২০ হাজার টাকা, এখন সেখানে ৩২৫ থেকে ৩৩২ খানা গাড়ি চলে, আয় হয় ১ লক্ষ ৪৩ হাজার টাকা রবিবার বাদে। ট্রামের অবস্থার নিশ্চয়ই কিছু উন্নতি হয়েছে। কিন্তু পরিবহন ব্যবস্থার সামগ্রিক উন্নতির কথা যদি বলেন তাহলে বলব স্টেট ট্রান্সপোর্টের গাড়ির সংখ্যা খুব কমেনি, রোজগারের দিক থেকে উন্নত নিশ্চয়ই হয়েছে এবং শ্রমিক কর্মচারিদের মধ্যে বিশেষ করে এক অংশ অফিসারদের মধ্যে এই ব্যবস্থাকে উন্নত করবার জন্য একটা প্রচেষ্টা আমরা লক্ষ্যনীয়ভাবে দেখেছি। কিন্তু তবুও আমি বলব মাননীয় মন্ত্রী মহাশয় একটু দেখবেন যে এর মধ্যে বহু রকমের ঘটনা চলছে। পরিবহন ব্যবস্থায় যাঁরা আমলা রয়েছেন তাঁরা কি সঠিকভাবে সবটা করছেন না, যে কোনও কারণে হোক অনেকগুলি ঘটনা আমাদের চোখের সামনে আছে, যেগুলি বলা দরকার। আমি মন্ত্রী মহাশয়কে দু'একটা দৃষ্টান্ত দিচ্ছি, তিনি একটু লক্ষ্য করে দেখবেন। যেমন ধরুন স্প্রিং কেনা হবে, স্প্রিং দরকার। যেখানে ১০০ ইঞ্চির জায়গায় ৬১ ইঞ্চি দরকার হল সেখানে ৬৩।। ইঞ্চি কেনা হল। এই স্প্রিং লাগানোর জন্য অনেক কষ্ট হয়, সময় ব্যয় করতে হয়, এতে চেসিস নষ্ট হয় এবং বাসের লাইফ তাতে কমে যায়। এটা নিয়ে যারা মিস্ত্রির কাজ করেন, বাস চালান, তাঁরা বার বার প্রতিবাদ করেছেন, কিন্তু কি

কারণে জানি না এই আমলারা সেই ৬৩।। ইঞ্চির কমে কিছুতেই ৬১ ইঞ্চি স্প্রিং কিনছে না। এগুলি কেন ঘটছে সেটা দেখার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা বলি ফ্রন্ট এক্সেল বিন যা সারা বছরে হয়ত ১টা কি ২টা বড় জোর দরকার হয়, কিন্তু দেখা যাচ্ছে ২৫টা ফ্রন্ট এক্সেল বিন কেনা হল, যার দাম সওয়া লক্ষ টাকার মতো। সারা বছরে যেখানে ১/২ টার বেশি দরকার হবে না সেখানে ২৫টা ফ্রন্ট এক্সেল বিন কেনা হল। এর ফলে টাকার অপচয় হল সওয়া লক্ষ টাকার মতো। এগুলি কিনে রাখার ফলে এগুলি মরচে ধরে স্ক্যাপে পরিণত হচ্ছে। এইসব ঘটনা করছেন কারা—যে ইঞ্জিনিয়ররা আছেন তাঁদের মধ্যে ২৫ বছরের অভিজ্ঞ ইঞ্জিনিয়র আছেন, তাঁরা বসে ফ্রন্ট এক্সেল বিন ২৫ খানা কিনবার ব্যবস্থা করলেন, এইভাবে পয়সার অপচয় ঘটাতে সাহায্য করলেন। আমাদের যেমন উন্নতি ব্যবস্থায় মানুষের কিছু সুযোগ সুবিধা এসেছে তেমনি সাথে সাথে যদি বিভিন্ন দিক থেকে অপচয় রোধ করতে না পারি তাহলে ১০০ কোটি টাকার উপর ঘাটতি নিয়ে তার উপর আবার নতুন ঘাটতির বোঝা চাপিয়ে দিয়ে ঘাটতি কমানোর যে চেষ্টা চালাচ্ছি সেই প্রচেষ্টায় ব্যাঘাত সৃষ্টি হবে। সেদিকে নজর দিতে হবে। কলকাতায় সি এস টি সি'র একটা আধুনিক ছাপাখানা মডার্ন প্রিন্টিং প্রেস রয়েছে। সেই ছাপাখানায় ৮টা মেশিন আছে, একটা রোটারি মেশিন আছে। সেখানে এমন একটা মেশিন আছে যে মেশিনে ঘন্টায় ২ লক্ষ টিকিট ছাপা হতে পারে। এই রোটারি সহ ৮টা মেশিন ছাড়া ১৮ লক্ষ টাকা দামের এই ধরনের মডার্ন মেশিন থাকা সত্ত্বেও ওভার টাইম দিয়ে স্টেট ট্রান্সপোর্টের যে টিকিটের চাহিদা সেই চাহিদা পূরণ করা সম্ভব হচ্ছে না। উত্তরবঙ্গের এই টিকিটের চাহিদা পূরণ করতে না পারার ফলে

[4-50—5-00 P.M.]

তাঁরা চিন্তা করছেন বাইরে থেকে সেই টিকিট ছাপানোর ব্যবস্থা করবেন কিনা। এইভাবে আর একটু নজর দিতে পারলে ভাল হয়। শুধু ঐ বাসের টিকিট নয়, আর একটা বিষয়ে নজর দিতে পারলে এটাকে একটা লাভজনক প্রতিষ্ঠান হিসাবে গড়ে তোলা যায়। এখান থেকে যদি পশ্চিমবঙ্গ স্টেট লটারির টিকিট ছাপানো যায়, ত্রিপুরা স্টেট লটারির টিকিট ছাপানো যায়, আই.এফ.এ'র খেলার টিকিট ছাপানো যায়, তাহলে এই প্রতিষ্ঠানটিকে একটা লাভজনক প্রতিষ্ঠানে পরিণত করা যেতে পারে। এই সব কাজগুলো অতীতে করানো হয়েছে, এখনও করতে পারি। ওখানে ঐ যে সব কায়েমী স্বার্থের লোকেরা রয়েছে, তারা গড়েছেন, জিনিসপত্র তৈরি করেছেন ভাল, তাদের সেখানে যদি ভাল ব্যবস্থা করানো যায় তাহলে এই ঘাটতি যেটা, সেটা পূরণ করার দিকে বিশেষ ভাবে সাহায্য করা যায়। এছাড়া আমার আর একটা সাজেশন আছে, বাস চলতে চলতে সেটা কনডেম হয়ে যায়, জীবন ভোর চলতে পারে না, এটা স্বাভাবিক। একটা ডবলডেকার বাস, তার লাইফ শেষ হয়ে গেলে, সেটা কনডেম হয়, সেটা বিক্রি হয়। কিন্তু বিক্রিটা ঐ ভাবে না করে যদি অ্যালুমিনিয়মের যে দর—ওটাকে ডিজম্যান্টেল করে ওর থেকে অ্যালুমিনিয়াম নিয়ে যদি আলাদা করে বিক্রি করা হয় তাহলে ১৮ হাজার টাকার জায়গায় ২০ থেকে ৩০, ৩৫ হাজার টাকা মূল্য পাওয়া যেতে পারে। এইগুলো যদি আরও একটু দূরদৃষ্টি দিয়ে, আরও একটু গভীরে গিয়ে ঘাটতি পূরণে কাজে লাগানো যায়—আমার মনে হয় মন্ত্রী মহাশয় যে ভাবে সমস্ত জিনিসটাকে উপলব্ধি করেছেন এবং সমস্ত জিনিসটাকে ধরেছেন, আমি তাঁকে বিনয়ের সঙ্গে এই ব্যাপারে এই কাজগুলির দিকে

নজর দিতে বলব। এর ফলে এই সংস্থা আরও উন্নততর হবে এবং আরও ঘাটতি কমিয়ে আনার দিকে সাহায্য করবে। আর একটা বিষয়ে উল্লেখ না করে পারছি না, আজকে সর্বত্র কংগ্রেস গদিচ্যুত হবার ফলে, তারা ক্ষেপে গেছেন তারা যা খুশি তাই বলছেন, শালীনতা থাকছে না, নানারকম ভাবে কথা বলছেন। আজকে নাশকতার দৃষ্টান্ত আমাদের সামনে এসেছে, আমি আপনার মাধ্যমে কিছু কিছু দৃষ্টান্ত দেব। ট্রেনে যে নাশকতামূলক ঘটনা ঘটছে তার খবর আপনারা জানেন। আমরা জানি এখানেও ডিজেল ট্যাংকে জুট ঢুকিয়ে দেওয়া হয়, ফুটো করে দেওয়া হয়, ব্রেক লাইন কেটে দেওয়া হয়, এইরকম ধরনের নাশকতামূলক কাজ চলছে, এদিকে আপনি বিশেষভাবে নজর রাখবেন। দুর্নীতি যদি কোথাও থেকে থাকে ডিকশনারির অর্থে, তাহলে এই পরিবহন ব্যবস্থার মধ্যে তা আছে, আগেও দুর্নীতি ছিল এবং এখনও আছে। আমি বলব, বাস পারমিটের কথা, আমি প্রাইভেট বাসের কথা বলছি। সেই সব ভাগ্যবান পরিবার, যারা দু তিন খানা, চার খানা করে বাসের পার্মিট পেয়েছেন। দুই ভাই এর নামে, স্ত্রীর নামে পার্মিট দিয়েছেন। কাদের পার্মিট দেওয়া হয়েছে? যে সব গুন্ডারা, মাস্তানরা সি.পি.এম. এর লোককে খুন করেছে, গণতান্ত্রিক আন্দোলনকে খুন করতে পেরেছে, তাদের পুরস্কার হিসাবে এই পার্মিট তাদের দেওয়া হয়েছে। আমি দু একটা নাম বলতে পারি, সুজিত রঞ্জন মুখার্জি, তিনি এবং তার স্ত্রী, দুজন ভাই এর নামে প্রাইভেট বাসের পার্মিট আছে। এইরকম আরও সংখ্যা আমি দিতে পারি। আমি এইদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, আজকে প্রাইভেট বাস নিয়ে যে একটা মনোপলি কারবার চলছে, রুটে বাস চলার কথা ৪০ খানা, কিন্তু সেখানে অর্ধেক বাস চলে, ফলে সেখানে মানুষের দুর্বিসহ অবস্থার সৃষ্টি করেছে, ইচ্ছামতো বাস চালানো হয়, কখন বাস চলবে কেউ জানে না, এইরকম অবস্থা। সমস্ত বাসের মালিকরা দাদা, ভাই মিলে এইরকম ধরনের একটা অবস্থার সৃষ্টি করেছে। আমি আরও বলতে চাই, এইসব প্রাইভেট বাসের যে সমস্ত শ্রমিক কর্মচারীরা আছেন, তাদের একটা বিশৃঙ্খল অবস্থার মধ্যে দিয়ে চলতে হচ্ছে। সুতরাং এই প্রাইভেট বাসের শ্রমিক কর্মচারিদের সম্বন্ধে যদি একটা সুব্যবস্থা না করা যায়—তাদের ছুটি ইত্যাদিতে যে সব প্রচলিত নিয়ম আছে, তাদের ক্ষেত্রে যদি সেইগুলো না দেওয়া হয়, তাহলে সেখানকার মানুষগুলি সাংঘাতিক ভাবে যে শোষিত হচ্ছে, আদিম যুগের দাসের মতো তাদের ব্যবহার করা হয়, জীবন ভোর তারা খেটে যাবে, তারপর জীবনের শেষে তারা টি.বি. রোগাক্রান্ত হয়ে নিঃশেষিত হয়ে যায়। এছাড়া পরিশেষে আমি বলব যে আজকে কলকাতার পরিবহন সমস্যা শুধু ট্রাম বা বাস বা প্রাইভেট বাস দিয়ে এই সমস্যার সমাধান হবে না। আমরা দেখছি পাতাল রেলের কাজ চলছে কিন্তু কবে শেষ হবে জানিনা। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় তার ব্যয় বরাদ্দের দাবি পেশ করে যে বক্তব্য রেখেছেন যে সার্কুলার রেলের প্রস্তাব তিনি রেখেছেন আমি বলব সেটা যাতে ত্বরান্বিত হয় আশাকরি তার ব্যবস্থা গ্রহণ করবেন। আরেকটি সাজেশন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি, সেটা হচ্ছে ফরাক্কা থেকে হুগলি নদী পর্যন্ত জলপথে একটা যাত্রীবাহি এবং মালবাহী লঞ্চ সরকারি ভাবে বা বেসরকারি ভাবে যদি চালু করতে পারেন তাহলে যাত্রীদের শুধু যাতায়াতের সুবিধা হবে তাই নয়, আনাজ কাঁচামাল আনা নেওয়ার পক্ষে সেটা একটা বিরাট সাহায্য করতে পারবে এবং তাতে করে জিনিসপত্রের দাম কমতে সাহায্য করতে পারবে। এখানে জলপথে যাত্রীবাহী লঞ্চ বা স্টিমার চালানোর প্রস্তাব রেখে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০/২৫ বছর ধরে কংগ্রেসি রাজত্বে এই পরিবহন সমস্যা যে ভাবে জটিল হয়ে উঠেছে এবং যে রকম দুর্নীতিগ্রস্ত হয়ে পড়েছে ৫/৬ মাসে এই সরকার বা মন্ত্রী মহাশয়ের পক্ষে সম্ভব নয় সেগুলি দূর করতে এবং কতদিন লাগবে তাও আমরা জানিনা। তবে আমি কতকগুলি ব্যাপারের প্রতি আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। একটা হচ্ছে যদি পরিবহন ব্যবস্থা আপনাকে সরল করতে হয়, তার জটিলতা দূর করতে হয়—একথা ঠিক আজকে এই সকাল বেলায় ৯টা থেকে ১১টার মধ্যে কয়েক লক্ষকে এই ডালহৌসি স্কোয়ারে বা এসপ্ল্যানেডে আনতে হয় এবং তাদের ৫টা থেকে ৬টার মধ্যে ফেরত নিয়ে যেতে হয় তাতে আপনি যত বাস বা ট্রাম দিন্ কোনওরকমেই এই পরিবহন ব্যবস্থা ঠিক করতে পারবেন না। তার জন্য যেটা দরকার সেটা আপনার ডিপার্টমেন্ট নয় সেটা হচ্ছে এই অফিসে যেখানে কয়েকলক্ষ লোককে সকাল বেলায় দুই ঘন্টা এবং বিকেল বেলায় দুই ঘন্টার মধ্যে আপনার পরিবহন ব্যবস্থা দিতে হবে সেই সব অফিস যদি ডিসপারসাল করতে না পারেন তাহলে এই পরিবহন ব্যবস্থা কলকাতায় জটিলতা থাকবে। দ্বিতীয় কথা—দুর্নীতির কথা আপনি জানেন—গত ২৫ বছর ধরে বেলতলাতে যে মটর ভেকল ডিপার্টমেন্ট আছে সেটা একটা দুর্নীতিগ্রস্ত জায়গা—বিশেষ করে আমরা জানি যারা ব্যবহারজীবি যারা মটর ভিকেলস আইন নিয়ে কাজ করি এবং কমপেনসেশন ক্লেম কেস করি, আমরা জানি কি ভাবে টাকা দিয়ে ডকুমেন্টগুলি পরিবর্তন করে দেওয়া হয় তা সকলেই জানেন। এই দুর্নীতিকে মুক্ত করতে না পারলে পরিবহন ব্যবস্থায় গোড়ায় গলদ

[5-00—5-10 P.M.]

থেকে যাবে এবং পরিবহন ব্যবস্থার কোনও দিনই উন্নতি করা সম্ভব হবে না। আমরা দেখেছি একটি মিনিবাস নিতে হলে কংগ্রেসের সেক্রেটারিকে ৪ হাজার করে দিতে হত এবং তিনি ডোনেশন হিসাবে নিতেন। আর বাসের জন্য ৬ হাজার করে দিতে হত বাসের জন্য এবং এই যে আনএম্পলয়মেন্ট স্কীমের জন্য ব্যাংক থেকে টাকা দিত এবং সরকার থেকে লোন দেওয়া হত তার জন্য ২ হাজার টাকা করে প্রত্যেককে খরচা করতে হত—ব্যাংক থেকে লোনের জন্য এবং সরকার থেকে লোনের জন্য। বেকার হউক আর রেগুলার ব্যবসাদার হোক প্রত্যেককে ৬ থেকে ৮ হাজার টাকা প্রত্যেককে খরচা করতে হত এবং তারা জানত সে মিনি বাসের জন্য হোক আর বাসের জন্য হোক এবং তারা জানত এ না দিলে পারমিট পাওয়া যাবে না। এই যে ৬ হাজার, ৮ হাজার টাকা, সে আন এমপ্লয়েড হোক আর সে রেগুলার ব্যবসাদার হোক, প্রত্যেককেই খরচ করতে হবে, তা না করলে কোনওদিন বাসের পারমিট বা মিনিবাসের পারমিট পাওয়া যাবে না। এই অবস্থায় আজকে আমরা মনে করি মাননীয় মন্ত্রী মহাশয় সে বিষয়ে চেষ্টা করবেন যাতে করে আমরা আশা করতে পারি—আমাদের আর টি এ, গুলি নতুনভাবে তৈরি করা হয়েছে এবং সেগুলি সম্পর্কে আপনার সতর্ক দৃষ্টি রাখতে হবে যাতে সেখানে এইরকম দুর্নীতি সম্পূর্ণভাবে বন্ধ করে দেওয়া যায়। এরপর আর একটা কথা বলব, আমাদের স্থানীয় ব্যাপার, হাওড়া বাস সম্পর্কে। হাওড়া ময়দান থেকে কোনও বাস নেই, ৯টা থেকে ১১টার মধ্যে হাওড়া থেকে কোনও বাস কলকাতায় আসতে পারে না। বিশেষ করে মঙ্গলবারের হাটে সেখানে ৮-১০ লক্ষ লোক আসে, মন্ত্রী মহাশয় যদি একদিন যান মঙ্গলবারে দেখবেন সেখানে ৮-১০ লক্ষ লোক চায় এখানে আসবার জন্য,

সেখানে কি যে অবস্থা হয় রিক্সা বাস চালাবার কোনও উপায় নেই। আমরা অ্যাসেম্বলিতে আসবার জন্য কোনও যানবাহন পাইনা সেইজন্য ঐদিন হাওড়া ময়দান থেকে কলকাতা শেয়ালদা ইত্যাদি জায়গায় যাবার জন্য একদিনের জন্যেও যদি আপনি ব্যবস্থা করতে পারেন তাহলে হাওড়াবাসীর তরফ থেকে আমরা আপনাকে সাধুবাদ জানাব। আর দ্বিতীয়ত বেকারদের যে মিনি বাস দিয়েছিলেন, তাদের যে লোন সেই লোন সম্পর্কে—একথা ঠিক যে অনেকেই ফাঁকি দিয়েছে, আবার অনেকেই চেষ্টা করছে শোধ করার জন্য, তাদের উপর জুলুম না হয়, যাতে তারা শোধ দিতে পারে, আবার যাতে বেকার না হতে হয় এই ব্যবস্থা যদি আপনি নেন, লোনটা তারা সরলীকরণ করেন তাহলে অনেক মিনি বাস তারা চালিয়ে যেতে পারবে। এই কথা বলে আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাথানিয়েল মুরমু ঃ** মিঃ স্পিকার, স্যার, মাননীয় পরিবহন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি এটা সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। ১নং কথা হচ্ছে উত্তরবঙ্গের রাষ্ট্রীয় পরিবহনের সঙ্গে আমি যুক্ত এবং অনেক কথা বলতে পারতাম যেগুলি বিধানসভার সদস্যদের জানা দরকার ছিল সেগুলি বলার অবকাশ আমার নেই। মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আমি একটা বিশেষ বিষয়ের উপর আকর্ষণ করছি সেটা হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস এমপ্লয়মেন্ট রিজার্ভেশন অ্যাক্ট, সেই আইনে কথাটা লিপিবদ্ধ আছে যে সরকারি নিয়ন্ত্রণে বিভিন্ন সংস্থাতে তফসিলি জাতি ও উপজাতিদের নিয়োগের একটা বিশেষ চেষ্টা থাকা দরকার। আমি খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে সেই ব্যবস্থাটা আজও হয়নি, কলকাতার স্টেট ট্রান্সপোর্টেও নেই। এটা কেন নেই আমরা জানি না। এই অ্যাক্ট অনুযায়ী উত্তরবঙ্গ, দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট, কলকাতা স্টেট ট্রান্সপোর্টে যাতে এটা খুব তাড়াতাড়ি চালু করা হয় তার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমার দ্বিতীয় কথা হচ্ছে আমরা এমন একটা জেলার লোক যেখানে রেল সংযোগ নেই। আমি বালুরঘাটের লোক আমরা স্টেট ট্রান্সপোর্টে কলকাতায় আসি, আসতে গিয়ে আমাদের যে অবস্থা হয় মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা জানিনা আমাদের ঐ শরৎ চন্দ্রের শ্রীকান্তের বহুরূপীর কথাটা মনে পড়ে যায়, মিঃ স্পিকার, স্যার, তাকে ধরে যখন পেটানো হল তখন রাগ করে যে হিন্দী মিশ্রিত বাংলা বলল, শালা খোট্টাই আদমী কিলাইকে কিলাইকে কাঁঠাল পাকাই দিয়া, আমাদের অবস্থাও তাই হয়। আমরা কলকাতা থেকে যখন বালুরঘাট যাই তখন আমাদের শরীর কাঁঠালের মতো পেকে যায় এবং ওখান থেকে আসতেও হয় এবং তার উপর যে গাড়িগুলি দিয়েছেন তাতে সেখানে পা গুটিয়ে বসে থাকতে হয়। রেল কবে হবে জানিনা, আজকে কাগজে দেখলাম যে বালুরঘাটে রেল হচ্ছে ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার্সের সঙ্গে, আমাদের বহুদিন ধরে আন্দোলন করতে হয়েছে, অন্তত ভাল কয়েকটি গাড়ি দেন। আমি পার্টির সদস্য হিসাবে বলছি আমাদের ধারনা হয়েছে যে উত্তরবঙ্গ বলতে আপনারা শুধু কুচবিহারকেই বোঝেন আর বালুরঘাট, মালদায় ভাঙ্গা গাড়ি দিয়ে চালান। বালুরঘাটের সঙ্গে রেল সংযোগ নেই সেই বালুরঘাটে ভাল গাড়ি একটাও দেননি। নতুন যে ভাইকিংগুলি বেলঘরিয়ার ডিপোতে তৈরি হয়েছে তাতে বসা যায়না। বেলঘরিয়ার সেন্ট্রাল ওয়ার্কশপে ভাল ভাল কারিগর আছে এইরকম বাস কিকরে তৈরি হল আমি জানি না। আমি স্টেট ট্রান্সপোর্ট বোর্ডের মিটিং-এ জি.এম.কে বলেছিলাম যে তাড়াতাড়ি

করুন, অন্তত বালুরঘাটের ব্যবস্থাটা তাড়াতাড়ি করুন, করেননি। এটা ক্ষোভের কথা। আমি জানি বামফ্রন্ট সরকারের কাছে মানুষের অনেক আশা আছে, অন্তত বেশি টাকার দরকার নেই, খারাপ গাড়ি শর্ট রুটে দিয়ে ভাল গাড়ি এখানে দিতে পারেন। কয়েকদিন আগের কথা বলছি একটা নতুন ঝকঝকে গাড়ি কলকাতা ডিপো থেকে শুনলাম কুচবিহারে গেল। কুচবিহারতো ভাল গাড়িতে ভর্তি হয়ে গিয়েছে, বালুরঘাটে দুটি বাস চলে সেখানে কি দুটি ভাল গাড়ি দেওয়া যায় না?

দুটি গাড়ি কি দেওয়া যায় না বালুরঘাটে? আমার শেষ কথা হচ্ছে যে রুটগুলি স্টেট ট্রান্সপোর্ট ন্যাশনালাইজ করে রেখেছিল, তার অনেকগুলি রুট অব্যবস্থার জন্য গাড়ি দিতে পারছে না। আমি পশ্চিম দিনাজপুরের কথা বলছি, সেখানে স্টেট ট্রান্সপোর্টের অব্যবস্থার জন্য অনেকগুলি রুট বন্ধ হয়ে আছে, সেখানে আর টি এ গাড়ি দিতে পারছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের খবর নিন, না চালাতে পারেন সাময়িকভাবে তুলে দিন। আমি রুটগুলির নাম বলে দিচ্ছি—গঙ্গারামপুর, চক ডিপো, খড়দা, গঙ্গারামপুর এবং খড়দা-বালুঘাট, এই স্টেট ট্রান্সপোর্ট রুটগুলিতে তিন বছর গাড়ি নাই, অথচ এখানে যে আর টি এ নতুন করে পারমিট দেবে সে রকম ব্যবস্থা করা যাচ্ছে না। সাময়িকভাবে তার জন্য চেষ্টা করুন। আমার শেষ কথা হচ্ছে বালুরঘাট যাবার পথে ফরাক্কার নিকটে বেনিয়া গ্রামের ওখানে যাত্রীদের মালপত্র লুট পাট হয়ে যায় এবং যাত্রীরা যখন বালুরঘাটে গিয়ে পৌঁছায় তখন দেখে তাদের মালপত্র নাই। আমি বোর্ডের মিটিং-এ ও দেখেছি অনেক দরখাস্ত আসে, মাল খোয়া যাবার জন্য তারা ক্ষতিপূরণ চান, কিন্তু রোডস ট্রান্সপোর্ট আইনে ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা না থাকায় দুঃখের সঙ্গে বোর্ড থেকে বলে দিতে হয় যে আমরা কোনও ব্যবস্থা করতে পারছি না। তারা হাইকোর্টে হয়ত মামলা করতে পারে। ক্যালকাটা দুর্গাপুর পরিবহন ব্যাপারে কোনও অসুবিধা নাই, কিন্তু নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের ক্ষেত্রে একটা ইন্সুরেন্সের ব্যবস্থা করুন, আমি এখানে ইন্সুরেন্সের ব্যবস্থা করতে বলি, প্রতি মালের জন্য আট আনা কি এক টাকা করে যদি ইন্সুরেন্সের ব্যবস্থা করেন, তবে তাদের আমরা ক্ষতিপূরণের ব্যবস্থা করতে পারি। এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যদি তাঁর জবাবি ভাষনে কিছু বলেন তো ভাল হয়। তিনি এই ব্যাপারে একটা প্রতিশ্রুতি দিন, বালুরঘাটের লোকেদের যে ক্ষোভ সেটা বামপন্থী সরকারের কাছে না জানিয়ে থাকতে পারলাম না, আশা করি তিনি এজন্য আমাকে ক্ষমা করবেন এবং বালুর ঘাটের লোকের দুঃখ যাতে দূর হয়, সে সম্বন্ধে একটা প্রতিশ্রুতি আমাকে জানিয়ে দেবেন।

**মিঃ স্পিকার :** ৫টা ১০ মিঃ-এর সময় এই পরিবহন ব্যয় মঞ্জুরি দাবির উপর আলোচনা শেষ হওয়ার কথা, ২৯০ রুল অনুযায়ী, আলোচনা কিছু বাকি থাকায় ১০ মিনিট বাড়ানোর জন্য হাউসের সম্মতি চাইছি, আশা করি মাননীয় সদস্যাদের এতে সম্মতি পাব। সুতরাং সর্বসম্মতিক্রমে এই ব্যয়মঞ্জুরি দাবির উপবু নির্দিষ্ট সময়ের উপর ১০ মিনিট বাড়ানো হল।

**শ্রী মহম্মদ আমিন :** মাননীয় স্পিকার মহাশয়, পরিবহন ব্যয়বরাদ্দের উপর যে বিতর্ক হল, তাতে মাননীয় সদস্যারা যে সমস্ত কথা বলেছেন, আমি সেটা নোট করে নিয়েছি এবং সেগুলির লাইটে যতদূর সম্ভব পরিবহন ব্যবস্থার উন্নতি বিধানের চেষ্টা করব। এখানে স্যার,

৬টির কথা বলা আছে, যারা কাটমোশন দিয়েছেন, যদিও বক্তৃতার সময় এই সমস্ত পয়েন্ট কভার করেননি। কিন্তু যেহেতু এটা রেকর্ডে থেকে যাচ্ছে সেজন্য এ বিষয়ে আমি রিপ্লাই দিয়ে দিচ্ছি যাতে সঙ্গে সঙ্গে এগুলিও রেকর্ডে থাকে। যেমন দু নম্বরে বলা হয়েছে যে এই সরকার সি এস টি সি-তে লার্জ নাম্বার অব রিটায়ার্ড আর্মি অফিসারস নিয়েছেন, এটা ঠিক নয়, কংগ্রেসি সরকার যখন ছিলেন তখন তাঁরাই এই আর্মি অফিসারদের এনেছিলেন, তখন আর্মি অফিসার্স ছিল ২৫ জন, এখন হচ্ছে ২০ জন, কাজেই লার্জ নাম্বার হল কি করে? দ্বিতীয়

[5-10—5-20 P.M.]

নম্বর হচ্ছে, টেলকো থেকে ১৫টা গাড়ি সরকার কিনছেন। এখানে বলা হয়েছে, একটা পার্টিকুলার ডিলারের মাধ্যমে কেনা হয়েছে। আমরা কলকাতার যে সিটি অফিস আছে, সেখানে টেলকোর ডিলারের মাধ্যমে কিনেছি। (**শ্রী সুনীতি চট্টরাজ :- কোটেশন নিয়েছিলেন?**) না, কোটেশন দিয়ে কিনি নি। আমাদের যে রকম নিয়ম আছে, সেইভাবে করা হয়েছে। কারণ এটা তো চয়েসের ব্যাপার, কোনটা কিনব, যখন সেই প্রশ্ন আসবে, আমি জবাব দেব। ৫ নম্বরে বলা হয়েছে, রিজিওন্যাল ট্রান্সপোর্ট অথরিটি যে পারমিট ইস্যু করেছেন, তাতে ইরেগুলারিটি হয়েছে। এখনও পর্যন্ত কলকাতার আর, টি, এ কোনও পারমিট ইস্যু করে নি। তা কি করে ইরেগুলেরাটি হল তা তো বুঝতে পারছি না। এছাড়া, কতগুলো সাধারন কথা আছে, তার জবাব আমি দিচ্ছি না। এই কারণে দিচ্ছি না যে, আমাদের উর্দুতে একটা কথা আছে,

''শ্রাওণকে অন্ধেকো হারাহিহারা শুঝে''

অর্থাৎ শ্রাবণ মাসে যদি চোখ অন্ধ হয়ে যায়, তাহলে সে সবকিছুকে মনে করে সবুজ। এটা তো পলিটিক্যাল ব্লাইন্ডনেস। আমবা যাই করি না কেন, কংগ্রেস পার্টি তা মনে করে না। সেইজন্য আমি এইগুলো বলছি। (**শ্রী সুনীতি চট্টরাজ :- ওটা তো ভাইসি ভারসা।**) আপনি এত কথা বলবেন না, আপনাকে দেখলে তো ওয়াংচু কমিশনের কথা মনে পড়ে। একজন সদস্য বললেন পুরোনো ট্রামগুলো ভেঙ্গে দিয়ে, নতুন ট্রামগাড়ি করুন। নতুন ট্রামগাড়ি করার জন্য কারখানা করার প্রয়োজন। এই প্রয়োজনীয় কাজটা ৩০ বছরের মধ্যে কংগ্রেস সরকার কেন করলেন না? কারখানা ছাড়া নতুন ট্রামগাড়ি কি করে আসবে? আমরা এই কয়েক মাসের মধ্যেই ক্যাবিনেট থেকে ডিসিসন নিয়েছি একটা নতুন কারখানা করব ৯ কোটি টাকা খরচ করে। কারণ ট্রাম ইন্ডাস্ট্রি বাঁচাতে গেলে নতুন ট্রামগাড়ি দরকার, এটা আমরা বুঝি। সুনীতিবাবু বলেছেন ৯শো রেডিওটার কেন কেনা হয়েছে, ছশো গাড়ি যখন চলে। এইজন্য কেনা হয়েছে যে রেডিওটেয়ারের অভাবে যাতে গাড়ি বসে না যায়। আমাদের একটা তিক্ত অভিজ্ঞতা আছে, আমরা যখন সরকার পেলাম, গাড়ি খারাপ হয়ে যাচ্ছে, অথচ যন্ত্রপাতি নেই। আমরা এখন গাড়ি বাড়িয়ে ৬শো করেছি। কত গাড়ি খারাপ হয় তা যদি ধরি তাহলে টোট্যাল ফ্লিট স্ট্রেংথ ছাড়িয়ে যাবে। আমরা তো সরকারি কর্মচারিদের সাহায্যে ৪শো গাড়ি ছিল, সেটা ৬শো করেছি। দুশো গাড়ি বাড়িয়েছি নেট। যা এর মধ্যে খারাপ হয়েছে ও সারানো হয়েছে তা বাদ দিয়েও এই দুশো গাড়ি ইম্প্রুভ হয়েছে। কোনও সদস্য যদি বলেন যানবাহনের যতটা উন্নতি প্রয়োজন ততটা হয় নি, সেটা আমি স্বীকার করি। কিন্তু কোনও উন্নতি হয়নি একথা যদি কেউ বলেন, আমি তা স্বীকার করি না। গাড়ি চারশো না ছশো হয়েছে, সেটাও

দেখলেন না। কিন্তু সি, এস, টি, সি-এর কালেকশন বেড়েছে মাসে ১৭ লক্ষ টাকা। এই যে বেশি লোকসান হচ্ছে মাসে ১৭ লক্ষ টাকা মাসে এটা কি আকাশ থেকে পড়ছে? তবে যদি কেউ বলেন অবস্থা আজও শোচনীয়, আমি বলব, হ্যাঁ আজও শোচনীয়। ৩০ বছরে অবস্থা যা হয়েছে এখনও সেটার উন্নতি করতে পারি নি। একজন সদস্য বললেন মহিলাদের যাতায়াতের জন্য ব্যবস্থার কথা। আমাদের দৃষ্টি আছে সেদিকে। যে কটি রুটে মহিলাদের যাতায়াত বেশি, সে কটি রুটে লেডিস স্পেশ্যাল আমরা দিয়েছি। আপনারা দেখেছেন, আমরা আরও ২২৫টি গাড়ি করব এবং রিনোভেট করে গাড়ি যখন বাড়াব তখন এই প্রশ্ন আরও মেটাতে পারব বলে আশা করি। শ্রমিকদের কথা বলতে গিয়ে উনি অনেক কথা বলেছেন সিলেকশন গ্রেড দিলেন না কেন, অ্যাডহক দিলেন না কেন। আমরা তো এ সম্পর্কে ঘোষণা করেছি যে ১লা এপ্রিল থেকে দেওয়া হবে। সিলেকশন গ্রেড সম্বন্ধে আলোচনা চলছে। এটা যে দেওয়া হবে না একথা তো আমরা বলি নি। আপনারা ত্রিশ বছর ধরে পার্মানেন্ট ইত্যাদি যে দাবি দাওয়া তা তো আপনারা পূরন করেন নি। আমরা কিন্তু পার্মানেন্ট করেছি। কিন্তু কেন করলেন না এর জবাব যদি দিতেন তাহলে ভাল হত। এরোপ্লেন বিক্রি হল উনি জানতে চেয়েছেন সেই টাকাটা কোথায় গেল। এরোপ্লেন বিক্রিই হল না—টাকা কোথা থেকে পাব? স্প্রিং বা ফ্রন্ট এক্সেল বিম কনডেমড বাস বিক্রি করা ইত্যাদি নিয়ে নিরঞ্জনবাবু যেটা বলেছেন আমি সেটা দেখব—স্প্রিং-এর কথা আমার কাছেও কমপ্লেন এসেছে। আমরা ওয়ার্কার অ্যান্ড ইঞ্জিনিয়র উভয়দের নিয়ে বসে আলোচনা করব যাতে একটা মীমাংসা হতে পারে। প্রাইভেট বাসের পারমিট দেবার ব্যাপারে দুর্নীতির অভিযোগ এসেছে। আমি আগেই বলেছি যে কোনও পারমিটই দেওয়া হল না ঘুষ নিয়ে নিল এ কি রকম কথা? আপনি দেবেন আমি দেখব। আমার শেষ কথা হচ্ছে যে কলকাতা তথা পশ্চিমবাংলার পরিবহন সমস্যা সমাধান করার ব্যাপারে আমাদের কাছে দুটি বড়রকম বাধা আছে। প্রথম বাধা হচ্ছে টাকা পয়সাব আর নীতি হিসাবে আমরা ঠিক করেছি যে আমরা ভাড়া বাড়াব না। এই দুটি বাধার মধ্যে থেকে আমাদের পরিবহন ব্যবস্থা উন্নতি করতে হবে। এটা কিন্তু খুব কঠিন কাজ। আমাদের সরকার সীমাবদ্ধতার মধ্যে থেকে শ্রমিক কর্মচারিদের নিয়ে লিমিটেড রিসোরসেস নিয়ে ট্রান্সপোর্ট অর্গানাইজেশনের অফিসারদের কো-অপারেশন নিয়ে আমরা এর উন্নতি করবার চেষ্টা করছি। আজকে একথা বলতে দ্বিধা নেই যে যতদিন পুঁজিবাদী ব্যবস্থা আমাদের দেশে আছে ততদিন পরিবহন ব্যবস্থা সমাধান বলতে যা বোঝায় তা করতে পারব না। তবে তার মধ্যে যা কিছু করা যায় তার চেষ্টা আমাদের করতে হবে। বর্তমানে যেটা আমাদের টারগেট আছে সেটা হচ্ছে সার্কুলার রেল। টিউব রেল হবার টারগেট আছে ১৯৮২ সালে। কিন্তু তাতে মাত্র ১০ লক্ষ প্যাসেঞ্জার ক্যারি করতে পারবে। আমাদের মোট যাত্রী হচ্ছে ৯০ লক্ষ। যদি টিউব রেল হয়েও যায় তাহলে আমাদের সি.এস.টি.সি. ক্যারি করে ১০ লক্ষ ট্রামওয়ে ক্যারি করে ১০ লক্ষ আর প্রাইভেট বাস ক্যারি করে ১৫ লক্ষ বাকি লোকরা যান মিনিবাস, ট্যাক্সি ইত্যাদি দিয়ে—এখন তার সঙ্গে ঐ টিউব রেলের ১০ লক্ষ যদি যোগ দেন তাহলে আমাদের ঐ ৯০ লক্ষ যে যাত্রী বহন করতে হবে সেই টারগেটে আমরা পৌছতে পারব না। সেইজন্য কেন্দ্রীয় পরিবহন মন্ত্রীকে আমি অনুরোধ করেছি যে কলকাতায় যখন আসবেন তখন দয়া করে আমাকে একটু সময় দেবেন আমি ঘুরিয়ে নিয়ে দেখিয়ে দেব কি অবস্থা এবং কলকাতার চারিপাশে যে রেল লাইন পাতা আছে সেখানে যদি উদ্যোগ নেওয়া যায় এই রেল লাইনগুলিকে

যদি লিঙ্ক-আপ করা যায় এবং সার্কুলার রেল যদি চালু করা যায় তাহলে কিছুটা সমস্যার সমাধান হবে। আমি সেই উদ্যোগের উপর গুরুত্ব আরোপ করতে অনুরোধ করব। পরিশেষে আমি দলমত নির্বিশেষে সকলকেই আবেদন করতে চাই যে পরিবহন সমস্যার সমাধান করার জন্য আপনারা সবাই মিলে এগিয়ে আসুন এবং বিশেষ করে সুনীতিবাবুকে বলতে চাই সি.এস.টি.সি-তে যে সাবোটেজের কথা বলেছেন সেটা আমি শুনেছি—কিন্তু আমি আপনাদের বলতে চাই আপনি আপনার বন্ধুদের বলুন না যে এটা করবেন না তাহলে সি.এস.টি.সি-র উন্নতি আরও ভালভাবে হবে এবং কলকাতার নাগরিকের পরিবহন ব্যবস্থাকে আরও উন্নতি করতে পারব।

[5-20—5-30 P.M.]

## DEMAND NO. 12

The motion of Shri Mohammed Amin that a sum of Rs. 47,00,000 be granted for expenditure under Demand No. 12, Major Head: "241-Taxes on Vehicles", was then put and agreed to.

## DEMAND NO. 68

The motion of Shri Mohammed Amin that a sum of Rs. 30,00,000 be granted for expenditure under Demand No. 68, Major Head : "335-Ports, Lighthouse and Shipping", was then put and agreed to.

## DEMAND NO. 69

The motion of Shri Mohammed Amin that a sum of Rs. 4,00,000 be granted for expenditure under Demand No. 69, Major Head: "336-Civil Aviation", was then put and agreed to.

## DEMAND NO. 71

The motion of Shri Suniti Chattaraj that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Mohammed Amin that a sum of Rs. 25,36,57,000 be granted for expenditure under Demand No. 71, Major Heads: "338-Road and Water Transport Services, 538-Capital Outlay on Road and Water Transport Services, and 738-Loans for Road and Water Transport Services", was then put and agreed to.

## Demand No. 50

Major Heads: 298-Co-operation, 498-Capital Outlay on Co-operation, and 698-Loans for Co-operation

**Shri Bhakti Bhusan Mondal :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 18,51,04,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "298-Co-operation, 498-Capital Outlay on Co-operation, and 698-Loans for Co-operation".

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি ওটা না পড়ে মুখে বলে দিন।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** তাই বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সমবায়ের ক্ষেত্রে ঋণদানের যেকথা বলছিলাম স্বল্প এবং দীর্ঘ মেয়াদী ঋণ, এই ঋণের যে অবস্থাটা ছিল আমরা চেষ্টা করছি এটা যাতে আরও অনেক বাড়াতে পারি। তার কারণ হচ্ছে, আমি সারা ভারতবর্ষ ঘুরে দেখেছি পশ্চিমবাংলায় যে ঋণ দেওয়া হয় অন্যান্য স্টেটে তার চেয়ে অনেক বেশি ঋণ দেওয়া হয়। কাজেই আমরা যদি এটা না দিই তাহলে পশ্চিমবঙ্গের যে গরিব মানুষরা আছেন, ছোট চাষী যারা আছেন তারা কম সুদে সমস্ত টাকাটা পাবেন না এবং গ্রামের মহাজনদের হাতে তারা নিপীড়িত, নির্যাতিত হবেন। সেইজন্য আমরা চেষ্টা করছি যাতে এই টাকাটা সব লোককে আমরা বেশি করে দিতে পারি। এই ব্যাপারটা আমরা খতিয়ে দেখছি। বিশেষ করে যেখানে আমাদের ৫৬ কোটি টাকা দেওয়া হয়েছিল গত বারে সেখানে একই পপুলেশন থাকা সত্ত্বেও মহারাষ্ট্রকে ৩০০ কোটি টাকা দেওয়া হয়েছে। কাজেই আমরা সমবায়ের ব্যাপারে অত্যন্ত পিছিয়ে আছি এটা অস্বীকার করে লাভ নেই। কত পিছিয়ে আছি, কেন আছি সে সব কথার মধ্যে আমি যাচ্ছি না, তবে ফ্যাক্ট হচ্ছে, সমান পপুলেশন থাকা সত্ত্বেও মহারাষ্ট্র যেখানে ৩০০ কোটি টাকা পেয়েছে সেখানে আমরা ৫৬ কোটি টাকা পেয়েছি— এটা দুঃখের বিষয়। আজকে গ্রামে যারা মালিক বা মহাজন আছে তারা যে রেটে সুদ নেয় সেটা অত্যন্ত বো[illegible] এর তুলনায়। একথা আপনাদের আমি বলছি, আমরা যে রেটে নিচ্ছি সেটাও মহাজন, কারবারীদের মতোন অবস্থা হয়েছে—একথা অস্বীকার করে লাভ নেই। সেইজন্য আমি মন্ত্রী হবার পর বা আমাদের সরকার আসার সঙ্গে সঙ্গে সারা ভারতবর্ষে আন্দোলন

[5-30—5-40 P.M.]

করছি যে, না, এটা হতে পারে না, আমাদের সুদ কমাতে হবে। শুধু তাই নয়, এই ব্যাপারে দিল্লিতে যখন কনফারেন্স হয়েছিল সেই কনফারেন্সে মোরারজি দেশাই ছিলেন, আমি পরিষ্কারভাবে তাকে বলেছিলাম, আপনারা ওয়ার্ল্ড ব্যাংক থেকে অনেকগুলি প্রজেক্টের জন্য থ্রি/ফোর পারসেন্টে টাকা পান অথচ সেটা আমাদের ৭ পারসেন্টে দেন। এর চেয়ে আর মহাজনী কি হতে পারে? যাই হোক, প্রথমে রিজার্ভ ব্যাঙ্কের যারা ছিলেন তারা ভীষন আপত্তি করেন, আপত্তি করা সত্ত্বেও মোরারজি দেশাই শেষে বলেন, ঋণের কিছু সুদ কমিয়ে দিতে হবে। তা কমিয়ে দেবার জন্য, আপনারা শুনলে খুশি হবেন, এরা এক পারসেন্ট থেকে দেড় পারসেন্ট কমিয়ে দিয়েছেন। আমরাও কিছু কমিয়ে দিয়ে ১০ কিম্বা ৯ পারসেন্ট নিয়ে আসতে পারব, তার জন্য আমরা চেষ্টা করছি। দ্বিতীয় কথা হচ্ছে উইদাউট সিকিউরিটি পারপাস বেসিসে আমরা ঋণ দিতে পারি কি না, এটা নিয়ে আমরা সারা ভারতবর্ষে আরও যে যে জায়গায় সমবায় মন্ত্রী আছেন, তাদের সঙ্গে পরামর্শ করেছি, এই কথাটা, যেটা অল ইন্ডিয়া কনফারেন্সে হয়েছে, তাতে জোর ভাবে রেখেছি। কিন্তু আইনগুলো যেহেতু সেন্ট্রাল গভর্নমেন্টের, এইগুলোকে চেঞ্জ করতে হবে,

সেই জন্য এইচ.এম. প্যাটেলের সঙ্গে কথা বলব, কিছুদিনের মধ্যে এটা হবে। সেইজন্য দীর্ঘ মেয়াদি এবং স্বল্প মেয়াদি যেগুলো আছে, আমি আপনাদের বলছি, এই যে দুটো অসুবিধা, সেই অসুবিধা দূর করে দেবার চেষ্টা করছি। সমবায় বিপন্ন সম্বন্ধে আমি আপনাদের কাছে বলছি, সমবায় আন্দোলনের ক্ষেত্রে এই বিপন্নকে প্রপারলি ব্যবহার করা হয়নি। কন্সটিটিউয়েন্সি চলেনি, সেইজন্য কিছু কিছু ক্ষেত্রে প্রোব করা হয়েছে। আমরা দেখেছি যে এই এই ক্ষেত্রে অনেকগুলো অন্যায় করা হয়েছে, সেই জন্য সেটাকে সুপারসিড করার চেষ্টা করেছি। সৌভাগ্য কি দুর্ভাগ্য জানিনা, মহামান্য হাইকোর্ট ইনজাংশন দিয়েছেন সেটার শুনানী হলে আমরা ভাল ভাবে ব্যবস্থা করতে পারব। সুতরাং আশা করি, এই ক্ষেত্রে আমরা অনেক বেশি এগিয়ে যেতে পারব। ক্রেতা সমবায়ের ব্যাপারে বলতে চাই, আমরা অনেক তার ভিতরে ডিফেক্ট দেখেছি, যে নিয়ম আছে কো-অপারেটিভ অ্যাক্ট অনুযায়ী, সেই অ্যাক্ট অনুযায়ী এটার ইনভেস্টিগেশন করছি, ইনভেস্টিগেশন করে এনকোয়ারির রিপোর্ট অনুযায়ী আমরা সুপারসিড করেছি এবং সেখানে এখন কাজটা মোটামুটি ভাবে হচ্ছে। কিন্তু কিছুদিন সময় লাগবে। আপনারা দেখবেন, তারপর আপনারা আপনাদের বক্তব্য বলতে পারবেন যে কি অবস্থা হয়েছে। আর একটা কথা বলতে চাই, হাউজিং কো-অপারেটিভ সম্পর্কে। এটা সম্বন্ধে আপনাদের শোনা দরকার যারা গ্রাম থেকে এসেছেন। এর আগে অধিকাংশ টাকা, হাউজিং কো-অপারেটিভের টাকা কলকাতার লোকেদের নিয়ে হাউজিং করত, আমি মনে করি এটা অত্যন্ত অন্যায় হয়েছে। সেই জন্য গ্রামে যাতে আমরা এই হাউজিং কো-অপারেটিভ ছড়িয়ে দিতে পারি, তার চেষ্টা করব। এই হাউজিং কো-অপারেটিভ যে একটা দুর্নীতির ডিপো সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি প্রত্যেকটি নাহলেও অধিকাংশ ইনভেস্টিগেশন করার চেষ্টা করছি। কিন্তু যেহেতু ইনভেস্টিগেশনের রিপোর্ট এখনও পর্যন্ত পাইনি, আমি কোনওরকম ভাবে সেইগুলোকে সুপারসিড বা অন্য কিছু করার চেষ্টা করিনি। রিপোর্ট পাবার পরে যদি দেখি, অন ফ্যাক্টস অন্যায় আছে, ইললিগ্যাল অ্যাকশন আছে, আমি নিশ্চয়ই সেইগুলোকে সুপারসিড করে দেব। গৃহনির্মাণের কথা বলা হয়েছে, তার মূল কথা, কলকাতা এবং তার পাশে গৃহ নির্মাণ হয়েছিল। বর্তমানে পলিশি হিসাবে বলছি, সারা পশ্চিমবাংলায় যে ছোট ছোট শহর আছে গঞ্জ আছে, সেখানেও যাতে গৃহনির্মান হয়, সেই পলিশি অ্যাডপ্ট করার চেষ্টা করছি। আর একটা হচ্ছে শিল্প সমবায়।

তারপরের কথা হচ্ছে শিল্প-সমবায়ঃ বর্তমান সরকার এই রাজ্যে সমবায়ের মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্পের উন্নয়নের জন্য সর্বপ্রকার চেষ্টা করবেন। বর্তমানে তন্তুবায় সমবায় সমিতিগুলিকে স্বনির্ভর করে তোলার ব্যাপারে যথেষ্ট গুরুত্ব দেওয়া হচ্ছে। এ রাজ্যের ৬০ শতাংশ তন্তুবায়কে সমবায়ের আওতায় আনবার পরিকল্পনা আছে। তাই স্বনির্ভর ও স্বনির্ভরতা অর্জন করতে সমর্থ তন্তুবায় সমিতিগুলি নির্বাচন করার জন্য একটি সমীক্ষা হচ্ছে। শীর্ষ (এপেক্স) তন্তুবায় সমিতির আর্থিক বুনিয়াদ মজবুত করবার জন্য সরকার ৩১.৫০ লক্ষ টাকার অংশ ক্রয় করেছেন। তা ছাড়া, জনতা শাড়ি প্রকল্প রূপায়ণের জন্য এই সমিতিকে ৫৫ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছে। রিজার্ভ ব্যাঙ্ক সম্প্রতি শীর্ষ তন্তুবায় সমিতির জন্য রাজ্য সমবায় ব্যাঙ্কের ৪০ লক্ষ টাকা পর্যন্ত ঋণ-সীমা (ক্রেডিট লিমিট) মঞ্জুর করেছেন। এই ঋণ সুবিধাজনক সাড়ে সাত শতাংশ সুদের হারে দেওয়া হবে। অনুরূপভাবে, রিজার্ভ ব্যাঙ্ক কেন্দ্রীয়

সমবায় ব্যাঙ্কগুলিকে ২১.৮০ লক্ষ টাকার ঋণ-সীমা মঞ্জুর করেছেন। আশা করা যায় আরও তিনটি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের জন্য রিজার্ভ ব্যাঙ্ক ১৫.৬০ লক্ষ টাকার ঋণ-সীমা মঞ্জুর করবেন। এছাড়া রিজার্ভ ব্যাঙ্কের একটি প্রকল্প অনুযায়ী বর্ধমান কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কে ২৯টি তন্তুবায় সমিতিকে ঋণ দিচ্ছেন। অবশ্য এই ঋণের জন্য বাণিজ্যিক হারে সুদ দিতে হচ্ছে। তন্তুবায় সমিতিগুলির সুষ্ঠু বিকাশের পথে বড় বাধা ন্যায্য মূল্যে সুতার অভাব দূরীভূত করতে না পারলে এই সমিতিগুলিকে মুনাফালোভী মহাজনদের কবল থেকে মুক্ত করা সম্ভব হবে না। কেন্দ্রীয় সরকারের এই বিষয়ে সুদৃঢ় হস্তক্ষেপে এই রাজ্যে তন্তুবায় সমিতিগুলির সার্বিক বিকাশ সুনিশ্চিত হবে।

বর্তমান সরকার শিক্ষিত বেকার ও পল্লী অঞ্চলের বেকারদের দ্বারা গঠিত প্রকল্পভিত্তিক শিল্প সমবায় গঠনে উৎসাহ দেবেন। এই সমিতিগুলি বৃহৎ শিল্পের সহযোগী হিসাবে কাজ করবে। এ সম্পর্কে দুর্গাপুর-আসানসোল শিল্পাঞ্চলে সমীক্ষা চালানো হয়েছে। বর্ধমান, বীরভূম ও বাঁকুড়া জেলায় এরূপ সহযোগী শিল্প স্থাপনের ব্যাপারে সরকারি ও বেসরকারি বৃহৎ শিল্পের কাছ থেকে যে সাড়া পাওয়া গেছে তা আশাব্যঞ্জক। কলকাতা, হলদিয়া এবং শিলিগুড়ি-জলপাইগুড়ি অঞ্চলেও শিল্প সমবায় গঠনের জন্য অনুরূপ সমীক্ষা চালানো হবে।

এর পরে হচ্ছে মৎস্যজীবী সমবায় : মৎস্যজীবীদের সমবায় সম্পর্কে আপনাদের কাছে বলতে চাই যে, মৎস্যজীবীদের যে-সব সমবায় সমিতিগুলি আছে তার মধ্যে প্রায় ৫০% ফিক্টিসিয়াস। সুতরাং সেগুলিকে আমরা স্ক্রিনিং করছি এবং কয়েকটি জায়গায় আমি ব্যক্তিগত ভাবে গিয়ে স্ক্রিনিং করেছি। তার মধ্যে একটি জেলা হচ্ছে মুর্শিদাবাদ। সেখানে করেছি এবং আর একটি জায়গা হচ্ছে দিঘার কাছে এবং কিছু হুগলিতে করেছি। তাতে দেখেছি ৮৪টি মৎস্যজীবী সমবায় সমিতি রেজিস্ট্রি করা আছে; কিন্তু স্ক্রিনিং করে দেখা যাচ্ছে ৩২ থেকে ৩৩টির বেশি একজিসটেন্স নেই। কাজেই আমরা সব জায়গায় প্রথমে স্ক্রিনিং করে দেখতে চাইছি এবং সেই চেষ্টা করছি; তারপর প্রকৃত মৎস্যজীবী যারা আছেন তাদের যাতে উপযুক্ত ভাবে টাকা দিতে পারি তার জন্য চেষ্টা করব।

আর একটা হচ্ছে দুগ্ধ সমবায় সমিতি : এক্ষেত্রে আমরা আমুল প্ল্যানটাকে অনুকরন করছি। সেইভাবে আমরা ভাগীরথী এবং হিমুল প্ল্যান্ট করছি। তবে এক্ষেত্রে একটা অসুবিধা আছে, সেটা হচ্ছে যে টাকা দেওয়া হচ্ছে সেই টাকা দিয়ে তারা প্রসেসিং-এ সাকসেসফুল হতে পারছে না। সে বিষয়ে অবশ্য আমরা দেখছি কি করা যায়। ভাগীরথীর যে অবস্থা হিমুলেরও সেই অবস্থা। আমি নিজে দুটিই দেখেছি এবং আমি ব্যক্তিগতভাবে তাদের সঙ্গে কথাবার্তা বলেছি কি ভাবে কি করা যায় সে সম্বন্ধে। হিমুলকে যে রেটে টাকা দেওয়া হচ্ছে সে ক্ষেত্রে আমার মনে হয় আরও কিছু বেশি টাকা দেওয়া উচিত। আমি হিমুলে গিয়েছিলাম এবং ভাগীরথীতেও গিয়েছিলাম। আপনারাও অনেকে জানেন যে, তারা যে রেটে দুধ-চা কিনছে তাতে তাদের পোষাচ্ছে না। কাজেই সে সম্বন্ধে আমরা বিচার বিবেচনা করছি। সেইজন্য আমি আমাদের ডিপার্টমেন্টের মধ্যে যেগুলি আছে সেগুলি সম্বন্ধে বলছি যে, সমবায় আন্দোলনের মধ্যে বিভিন্ন সমস্যা আছে এবং দুর্নীতি ও কায়েমী স্বার্থর প্রভাব এখনও সম্পূর্ণ দূর করা যায়নি। আমি বলছি এই দুর্নীতি দূর করা আপনারা যত সহজ মনে করছেন, তত

সহজ নয়। একথা আমরা স্বীকার করি। তবে আমরা চেষ্টা করছি যাতে এই দুর্নীতি কিছুটা পরিস্কার করতে পারি। আমরা জানি উইকার সেকশন যারা আছে তাদের প্রত্যেককে সমবায়ের ফেসিলিটিসগুলি দেওয়া দরকার। যাতে তা আমরা দিতে পারি সে জন্য আমরা অবশ্য চেষ্টা করছি। তবে কার্যত কতটা পারব সেটা পর্যালোচনার ব্যাপার। এ বিষয়ে পর্যালোচনা করে আরও কিছু দিন দেখবার পর এটা বলতে পারব। তবে যেসব ভেস্টেড ইন্টারেস্ট এবং দুর্নীতি এর মধ্যে আছে সেগুলির বিরোধিতা করতে হবে। সেই সব ভেস্টেড ইন্টারেস্টেড লোকেদের এর ভিতর থেকে হটিয়ে দেবার জন্য আপনাদের সকলের সহযোগিতা প্রার্থনা করছি। আমি এ বিষয়ে আমাদের ডিপার্টমেন্টকে বলেছি, আশা করি এম.এল.এ যারা আছেন তারাও এ বিষয়ে আমাদের সহযোগিতা করবেন। শুধু ডিপার্টমেন্ট এবং এম.এল.এ.-দের কথাই বলছি না, আমি বলছি সমস্ত জনগন যদি আমাদের এগিয়ে এসে সাহায্য করে তাহলে হয়ত ৫০/৬০ ভাগ দুর্নীতি দূর করতে পারব। ১০০% কোনও দিনই পারব না। ৫০/৬০% পারব বলে আমি আশা রাখি।

শেষ কথা হচ্ছে ইউনিভার্সালাইজেশন: এটা তো আপনারা বুঝতে পারছেন যে, এ সম্বন্ধে আমরা আইন করেছি। তবুও অনেক জায়গায় কো-অপারেটিভ সোসাইটিতে ম্যানেজমেন্ট যেখানে সদস্যদের ঢুকতে দিচ্ছে না, এই জাতীয় কোনও ডিপার্টমেন্টে কমপ্লেন থাকলে, আমি ডিপার্টমেন্টকে বলে দিয়েছি সেই ম্যানেজমেন্টকে সুপারসিড করে দেবার কথা। এবং সুপারসিড করে দিয়ে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দেওয়া হবে। যাতে ইউনিভারসালাইজেশন হয় মেম্বারশিপ, সেটা করবার জন্য আমরা দৃঢ়ভাবে চেষ্টা করব। এই কয়েকটি কথা বলে এই যে ব্যয়-বরাদ্দ আনা হয়েছে সেটা আপনাদের কাছ থেকে পাশ করাতে চাইছি।

[5-40—5-50 P.M.]

**মিঃ স্পিকার:** এই ব্যয়-মঞ্জুরি দাবির উপর একটি ছাঁটাই প্রস্তাব এসেছে। এই ছাঁটাই প্রস্তাবটি নিয়মানুগ এবং যথারীতি উত্থাপিত বলে ধরে নেওয়া হচ্ছে। এখন ব্যয়মঞ্জুরি দাবি এবং ছাঁটাই প্রস্তাবের উপর আলোচনা আহ্বান করছি।

**Shri Krishnadas Roy:** Mr. Speaker, Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর):** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সামনে কো-অপারেটিভের মন্ত্রী শ্রী ভক্তি ভূষণ মন্ডল মহাশয় ব্যয়-বরাদ্দ মঞ্জুরের জন্য ১৮ কোটি ৫১ লক্ষ ৪ হাজার টাকা এখানে উপস্থিত করেছেন এবং এই বাজেট তিনি যেভাবে আমাদের সামনে উপস্থিত করেছেন তার মধ্যে আমরা দেখতে পাচ্ছি যে কতগুলি ব্যাপারে তিনি অসহায় বোধ করেছেন। তিনি বলেছেন পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন যথেষ্ট পিছিয়ে আছে কিন্তু মহারাষ্ট্রে, উত্তরপ্রদেশে, মাদ্রাজে এবং অন্যান্য কয়েকটি প্রদেশে অনেক এগিয়ে গেছে। আমি বলতে চাই এই বাজেটের মধ্যে যে সমবায় মনোভাব সৃষ্টি করবার যে উদযোগ নেওয়া উচিত ছিল, যে পরিকল্পনা থাকা উচিত ছিল সেটা আপনার বাজেটের মধ্যে নেই। এই বাজেটের মধ্যে ইকোনমিক গ্রোথের কোনও নির্দেশ নেই। শুধু তাই নয়, ওয়েলু ইনকামের

একটা ডিসপ্যারিটি রয়ে গেছে। সেই ডিসপ্যারিটিকে কমানোর কোনও লক্ষণ এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না। এমপ্লয়মেন্ট কিভাবে হতে পারে তার কোনও পরিসংখ্যান, কোনও নির্দেশ এর মধ্যে নেই। মানুষের জীবনযাত্রা কিভাবে এবং কিরকম উন্নতি হতে পারে কো-অপারেটিভের ভিত্তিতে তার কোনও নির্দেশ এই বাজেটের মধ্যে নেই। কাজেই এই বাজেট মানুষের কতটা উপকারে লাগবে সেটা দেখা দরকার। আমি তাই বলছি ব্যালেন্স ডেভেলপমেন্টের কথা ভাবুন। অন্যান্য যে সমস্ত সংগঠন রয়েছে সমস্ত সংগঠনকে কো-অপারেটিভের ভিত্তিতে আনা এবং সেগুলিকে পরিচালনার দায়িত্ব গ্রহণ করা। আমরা অনেক সময়ে বিকেন্দ্রীকরনের অর্থনীতির কথা বলে থাকি। কিন্তু মাঝামাঝি অর্ডার অফ দি ডে হয়ে গেছে। বিকেন্দ্রীকরণ অর্থনীতি, ইকোনমিক ডিসেন্ট্রালাইজেশনের কথা বলি, ইকোনমিক ডেভেলপমেন্ট যদি করতে হয় তাহলে কো-অপারেটিভের সহায়তা ছাড়া আর কোনও উপায় আছে বলে আমি মনে করি না—সমস্ত প্রকার যে লেজিটিমেট ইকোনমিক অ্যাকটিভিটিস রয়েছে সেগুলি শক্তিশালী হয় যদি একটা কো-অপারেটিভ সংগঠনের মধ্যে নিয়ে আসা যায় তাহলে আমার মনে হয় নিশ্চয়ই কো-অপারেটিভের উন্নতি হবে এটা যে পিছিয়ে আছে বলে মনে করছি আর পিছিয়ে থাকবে না। অন্যান্য প্রদেশ থেকেও পিছিয়ে থাকবে না বলে মনে করি।

রুর‍্যাল সেক্টরের কথা এবারে ভাবি। রুর‍্যাল সেক্টরে দেখছি বহু ইন্ডাসট্রিজ ইউনিটস সেখানে আছে—কিন্তু সেই ইউনিটগুলি এমন অসংখ্য ভাবে রয়েছে বিভিন্ন জায়গায় এলোমেলোভাবে রয়েছে সেগুলি ক্ষুদ্র তো বটেই যদি সেগুলিকে আমরা ঠিক সাংগঠনিক দিক থেকে কো-অপারেটিভের মধ্যে নিয়ে আসতে পারি তাহলে আমার মনে হয় নিশ্চয় সে সমস্ত প্রোগ্রাম যে প্রোডাকশন ইউনিটগুলি রয়েছে সেগুলির সঙ্গে যদি ইনডিভিজুয়াল এফর্টসগুলি মিশিয়ে দেওয়া যায় এবং ইনডিভিজুয়াল এফর্টসের ভিতরে একসঙ্গে এবং প্রোডাকশন ইউনিটগুলি একসঙ্গে মিলিয়ে যদি একটা কো-অপারেটিভের মাধ্যমে নিয়ে যাওয়া যায় আমার মনে হয় নিশ্চয় আমাদের আন্দোলন পিছিয়ে থাকতে পারে না। আমরা নিশ্চয় আরও এগিয়ে যেতে পারব বলে মনে করি। উইকার সেকশনের কথা অনেক সময় বলা হয়, ছোট ছোট উৎপাদনকারী যারা রয়েছে এই প্রোগ্রামের মধ্যে তাদের প্রচেষ্টা আমাদের দৃঢ়তার সঙ্গে নেওয়া হয় তার জন্য পরিকল্পনা সৃষ্টি করা প্রয়োজন। এ বিষয়ে সেই পরিকল্পনা যদি আমরা ভাগ করতে পারি তাহলে আমরা দুর্বলতর শ্রেণীর জন্য কিছু করতে পারি, আমার মনে হয় সে বিষয়ে আমাদের অনেকটা ডার্কনেসের মধ্যে থেকে যেতে হবে। এবং আমার মনে হয় এদিকে যদি আনতে চাই তাহলে কো-অপারেটিভের যে শুভক্ষন রয়েছে সেই শুভক্ষনটা তাঁরা বুঝতে পারবেন, সঙ্গে সঙ্গে আর একটা জিনিস বুঝতে পারবেন যে জন্য প্রত্যেকটা কো-অপারেটিভ সোসাইটি তাদের যে একটা পার্ট সে বিষয়ে তারা যথেষ্ট অনুধাবন করতে পারে বলে আমি মনে করছি, এবং শুধু তাই নয় যে জন্য তাদের দুর্বলতর শ্রেণীর তাদেরকে যদি এর মধ্যে আনা যায় তাহলে তারা ডিসট্রিবিউটিভ জাস্টিস সেটার মধ্যে শিওর হতে পারবে না। এ বিষয়ে আমি নিশ্চিত যে তারা গণতান্ত্রিকভাবে এবং স্বাধীনভাবে কো-অপারেটিভগুলির পরিচালনার দায়িত্ব তাঁরা গ্রহণ করতে পারবেন। সমবায় পদ্ধতির মাধ্যমে অন্যান্য যে সমস্ত সকলরকম ভাইটাল ইকনমিক প্রোগ্রাম যেগুলি আছে এর মধ্যে গ্রহণ করতে পারে এবং তার পরিচালনা যদি ঠিকমতো করতে পারে তাহলে নিশ্চয় আন্দোলন পিছিয়ে থাকবে না। আমি

মন্ত্রী মহাশয়কে অ্যাসিউরেন্স দিতে পারি যেমন ধরুন এগ্রিকালচার, অ্যানিম্যাল হাসব্যানড্রি, ফিসিং, হাউসিং, পাবলিক আন্ডারটেকিংস অন এশেনসিয়াল কমোডিটিস গুলো রয়েছে এগুলিকে আমাদের এই আওতার মধ্যে আনা উচিত বলে মনে করি—আমার মনে হয়। গ্রামের দুর্বলতর শ্রেণী বলতে আমরা ভূমিহীন কৃষকদের—ভূমিহীন কৃষকরা এবং এর সঙ্গে ছোট প্রান্তিক চাষী তাদের সঙ্গে যারা অর্থনৈতিক অনগ্রসর যারা তাদের কথাও আমাদের ভাবা উচিত, শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইব যারা রয়েছে তাদের কথাও আমাদের ভাবা উচিত কেননা গ্রামে গ্রামে ৭০/৮০ ভাগ লোক যারা কৃষি কার্যে আত্মনিয়োগ করেছে সেখানে কৃষিভিত্তিক যত গ্রাম আছে এবং গ্রামে কৃষিউন্নয়ন যদি একটা কেন্দ্র বিন্দু হয় তাহলে আমার মনে হয় যাঁরা কৃষি কার্যে আত্ম নিয়োগ করেছেন এবং যারা কৃষি সংশ্লিষ্ট কাজে রয়েছেন তাদের সকলকে এই কো-অপারেটিভের মধ্যে আনা উচিত এবং তাহলে দেখা যাবে সেই মুভমেন্ট খুব দুর্বার গতিতে চলবে। এবং আমরা নিশ্চয় তার সুফল পাব বলে মনে করি এবং শুধু তাই নয় আমরা তার সঙ্গে ৩/৪ বার ফসল উৎপাদনে যে প্রোডাকশন বার করতে পারি কো-অপারেটিভের মাধ্যমে তাহলে দেখা যাবে একটা লিভিং প্রোগ্রাম তাদের মধ্যে আমরা খুঁজে পাব এবং সেই কো-অপারেটিভ এর মাধ্যমে আমাদের যে বেকার যারা আছে যারা আজকে হন্যে হয়ে ঘুরছে, তার মধ্যে তাদের কাজ দিতে পারব সে বিশ্বাস আমার আছে, আমাদের থাকা উচিত। ক্রমশ সমবায় সমিতিগুলির মধ্যে প্রোগ্রাম এবং ডিসট্রিবিউশন একটা সীমা তৈরি করতে পারে তাদের মধ্যে একটা স্বাধীন মনোভাব সৃষ্টি করে দেবার জন্য স্বাধীনভাবে তাদের কাজ করা দরকার। কিন্তু আমরা দেখছি যে আমলাতন্ত্রের এমন একটা হস্ত তাদের মধ্যে পড়ে, যেখানে দেখতে পাচ্ছি কাজের মধ্যে একটা পথ তারা খুঁজে পাবে। দুর্নীতি কিছু থাকবে নিশ্চয় তাদের আমাদের দমন করা উচিত—কিন্তু তাদের একটা স্বাধীন ভাবে কাজ করবার যে অধিকার কো-অপারেটিভ সোসাইটি থাকা উচিত। গ্রামীণ অর্থনীতির সমবায়ের একটা ভূমিকা আছে বলে আমি মনে করি, একে উল্লেখযোগ্য ভূমিকা বলে আমার মনে হয়। এবং আমি একটা পরিসংখ্যান এর মধ্যে তুলে ধরছি। ১৯৭৪-৭৫ সালে পশ্চিমবাংলার যে কো-অপারেটিভ সোসাইটিগুলি ছিল নাম্বার অফ কো-অপারেটিভ যেগুলি

[5-50—6-00 P.M.]

লিভিং ১৯৯১৫, লিকুইডিশন যেগুলি আছে ৬৫২২, টোটাল মেম্বারশিপ ৩৫.৫৮ অফ পপুলেশন... ইং .....। লোক কেবলমাত্র এগ্রিকালচার মধ্যে যারা রয়েছে আমি সেকথা বলছি যে আমাদের পশ্চিমবঙ্গে ৩৮ হাজার গ্রাম রয়েছে। এই ৩৮ হাজার গ্রামকে যদি একটা কো-অপারেটিভ সোসাইটির মধ্যে আনতে পারি তাহলে দেখব সেই কো-অপারেটিভ মুভমেন্ট কেমন ভাবে চলবে। তাদের একটা গতি সৃষ্টি করুন এবং সেইভাবে কাজ করুন। পশ্চিমবাংলাকে বাঁচাতে যদি চান তাহলে সেটা আপনার দ্বারা হবে অন্য মন্ত্রীর দ্বারা হবে না। গ্রাম বাংলাকে নিয়ে আমাদের দেশ। ৩৮ হাজার গ্রামকে যদি কো-অপারেটিভের মধ্যে আনতে পারেন তাহলে পশ্চিমবাংলায় মানুষের কাছে আপনি স্মরণীয় হয়ে থাকবেন। এই জন্য এ বিষয়ে একটা সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করা দরকার। যার ফলে গ্রামগুলি সমৃদ্ধশালী হয়ে উঠতে পারে। কিছুদিন আগে ফিসারম্যান সমিতি আপনার কাছে একটা ডেপুটেশন দিয়ে কতকগুলি দাবি জানিয়ে গেছেন। সে দাবিগুলি অযৌক্তিক আমি বলব না। এদের মধ্যে ইন্টারমেডিয়া সিস্টেম তুলে

দিয়েছেন। ফিসারম্যানদের মধ্যে যদি এটা থাকে তাহলে যথেষ্ট ক্ষতি হবে। যারা অ্যাকচুয়াল প্রডিউসার তাদের মাছ ধরার রাইটস দেওয়া উচিত। সঙ্গে সঙ্গে একথাও বলব ফিসিং টাংক যেগুলো আছে সেগুলিকে টেক ওভার করে ফিসারম্যানদের মধ্যে কো-অপারেটিভ করে তাদের যদি রাইট দেওয়া যায় তাহলে তারা উপকৃত হবে। ১.৮৮ মিলিয়ন একর কাল্টিভেবল পন্ড রয়েছে। কিন্তু তার ৩।৪ জায়গা খালি হয়ে পড়ে আছে। এ জায়গাগুলো যদি কাজে লাগিয়ে কো-অপারেটিভের মধ্যে দিয়ে দেওয়া যায় তাহলে বেকার সমস্যার সমাধান হবে, মাছ উৎপাদন বেশি হবে এবং সেটা জব-ওরিয়েন্টেড হবে। একটা মাস্টার প্ল্যান হয়েছিল। তারা দেড় বছর আগে গভর্নমেন্টের কাছে একটা প্ল্যান সাবমিট করেছিল। যে রিপোর্ট তারা প্লেস করেছিলেন সেটা আপনি পাবলিস করুন। ২০ লক্ষ লিজ জমিগুলি যদি বন্দোবস্ত দেন কো-অপারেটিভের মাধ্যমে ফিসারম্যানদের এবং সায়েন্টিফিক মেথডে মাছ চাষের ব্যবস্থা করেন তাহলে মাছের অভাব মিটবে এবং এটা একটা জব-অরিয়েন্টেড প্রোগ্রাম হবে। ফিসারম্যানদের উপর অনেক ট্যাক্স আছে। যেমন ওয়াটার ট্যাক্স, আইস বক্স ট্যাক্স ইত্যাদি। এসব গুলি থাকার জন্য তারা কোনও লাভ করতে পাচ্ছে না। এসব রদ করবার জন্য অনুরোধ করছি। আপনি দুর্নীতির কথা বলছেন, দুর্নীতি একদিনে দমন করতে পারবেন না। আমি কতকগুলি উদাহরন এ বিষয়ে দিচ্ছি। কো-অপারেটিভ সোসাইটিতে যে সমস্যা আছে সেগুলির মধ্যে প্রচন্ড দুর্নীতি আছে। একটা গোষ্ঠী চক্র সেখানে কাজ করছে। নন্দী গ্রাম কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটি থেকে আপনার কাছে একটা ডেপুটেশন দিয়ে দেখিয়েছিল কি ভাবে সেখানে সোসাইটি তৈরি করা হয়েছে। কিছু সংখ্যক নিজেদের লোক এনে তারা একটা ডিরেকটর বোর্ড সৃষ্টি করেছিল সমস্ত মেম্বারদের না ডেকে তারা একটা কারচুপির আশ্রয় নিয়েছিল। এদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি—যেন নন্দীগ্রাম মার্কেটিং সোসাইটির উপর লক্ষ্য দেন। এই নন্দীগ্রাম মার্কেটিং সোসাইটির কাছে শিশুদের খাদ্য বিলি করবার জন্য দেওয়া হয়েছিল। সেগুলি তারা ব্ল্যাক মার্কেটে বিলি করেছে। পুলিশের লোক এসে সেগুলি সমস্ত sized করল কিন্তু তাদের বিরুদ্ধে আজ পর্যন্ত কোনও অ্যাকশন নেওয়া হয় নি। এ বিষয়ে সরকারি ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি। আপনি এফিসিয়েন্ট প্রফিসিয়েন্ট অ্যাডমিনিস্ট্রেশন এর কথা বললেন। কিন্তু আজকে যদি ডিরেকটর বোর্ডে যারা কারচুপি করছেন তারা যদি সেই জায়গায় থেকে থাকেন তাহলে পশ্চিমবাংলার মানুষ সেই অ্যাডমিনিস্ট্রেশনকে প্রফিসিয়েন্ট বা এফিসিয়েন্ট বলে কিভাবে মনে করবেন। সেজন্য মন্ত্রী মহাশয়কে এদিকে একটু লক্ষ্য করতে বলছি। ন্যাশনাল হাউসিং কো-অপারেটিভ সোসাইটি যেটা বালিগঞ্জ সার্কুলার রোডে কয়েকতলা বাড়ি তৈরি করছে যার নাম 'সপ্তপর্ণী' সেখানে লক্ষ লক্ষ টাকা চুরি হয়ে যাচ্ছে। অংশীদাররা ফ্ল্যাট পাবার আশায় লক্ষ লক্ষ টাকা দিয়েছে। কিন্তু তারা বাড়ি পাচ্ছে না। ন্যাশনালাইজড ব্যাঙ্ক থেকে অনেক টাকা নিয়েছে। যতদূর জানা গেছে সেখানে একটা প্রতিক্রিয়াশীল চক্র আছে যারা দুর্নীতি চালাচ্ছে। সরকার থেকে তদন্ত করে লোপাট টাকা যদি উদ্ধার করতে পারেন এবং অপরাধীদের শাস্তি দিতে পারেন তাহলে সরকারকে অভিনন্দন জানাব এবং মধ্যবিত্ত বাঙ্গালি যারা টাকা দিয়েছে তারা আপনাকে আশির্বাদ জানাবে। দুর্নীতির তদন্ত করে আপনারা দোষীদের সাজা দেবেন এ আশা করি। আপনার সদিচ্ছা আছে কিন্তু বাজেটে টাকা এতই কম যে সে সদিচ্ছা সফল হবে বলে মনে করি না। মাত্র ১৮ কোটি ৫১ লক্ষ ৪ হাজার টাকা ধরা হয়েছে। এম্পলয়মেন্ট ওরিয়েনটেড যে সমস্ত কাজ গ্রাম বাংলার মধ্যে ছড়িয়ে দেওয়া উচিত ছিল সেগুলি বাজেটের

মধ্যে নেই বলে আমি বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ আমাদের সমবায় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সে সম্পর্কে বলতে গিয়ে আমি তাঁকে অনুরোধ করব যে তিনি যেন সংবাদপত্রের উপর নিয়ন্ত্রণ রাখবার জন্য ডাইরেকশন দেন। তাঁকে এইজন্য অনুরোধ করছি যে দেশের স্বার্থের দিকে লক্ষ্য রেখেই তিনি যেন সাংবাদিকদের ডেকে বক্তব্য রাখেন যে, তারা যেন এরূপ কোনও ঘৃণিত সংবাদ প্রকাশ না করেন যা মন্ত্রী মহাশয়ের বিরুদ্ধে যায়! তাঁরা ঘৃণ্য সংবাদ সংবাদপত্রে প্রকাশ করেছেন। দুঃখী মন্ত্রী তিনি দুস্থদের সাহায্য

[6-00—6-10 P.M.]

করবার জন্য ঠিকাদারি নিয়েছেন, তিনি আমলাদের সন্তুষ্টির জন্য এবং তাদের মস্তিষ্ককে সুস্থ রাখার জন্য কো-অপারেটিভ থেকে মাছ নিয়ে এসে রাইটার্স বিল্ডিংসে সস্তা দরে তাদের মাছের ব্যবস্থা করলেন, দেশের মানুষ সস্তা দরে মাছ পেল না। এই সংবাদ সংবাদপত্রে প্রকাশ করে দিন, বাজারে রটে গেল, মন্ত্রী মহাশয় লজ্জায় পড়ে গেলেন। তখন মন্ত্রীদের যিনি মণি সেই মুখ্যমন্ত্রী আবার ফর্মান জারি করলেন এ হবে না, আপনি দুঃখীদের দুঃখ দূর করতে পারলেন না, রাইটার্স বিল্ডিংসে আমলাদের মস্তিষ্ককে সুস্থ রাখার জন্য মাছ আনলেন এই জিনিস যেন আর না হয়, এইরকম সংবাদ সংবাদপত্রে আর যেন প্রকাশিত না হয়। এবারে আমি ভক্তি বাবু যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই সম্পর্কে বলছি। বামফ্রন্টের বন্ধুরা ৩০ বছর ধরে জঙ্গলের ছায়া দেখেছেন, কিন্তু এঁর মধ্যে সেই ছায়া পড়েনি, সেজন্য ভক্তিভরে ভক্তি বাবুর সামনে কিছু বক্তব্য রাখতে চাই। এতে সবাই একমত হবেন যে দেশের অর্থনৈতিক বৈষম্য দূর করে গণতান্ত্রিক সমাজবাদ যদি প্রতিষ্ঠিত করতে হয় তাহলে সমবায় হচ্ছে একমাত্র পথ। সেজন্য সমবায়ের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই কারণে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখব তিনি যেন লক্ষ্য করেন এ হেন গুরুত্বপূর্ণ দপ্তরের মধ্যে যেন রাজনীতি এবং দুর্নীতির প্রবেশ না ঘটে। কিন্তু আমি দেখছি এর মধ্যে রাজনীতি, দুর্নীতি চলছে। দু'একটা উদাহরন আমি আপনার কাছে রাখছি। যেমন মুর্শিদাবাদে এ.সি.আর.এস একটা কালেকশন কনফারেন্স করেছিলেন, সেই কনফারেন্সে তিনি সুপারভাইজারদের কালেকশনের কথা জিজ্ঞাসা করলেন। তখন সুপারভাইজাররা সমস্বরে বললেন আমাদের বিপদ, আমরা কালেকশন করতে পারছি না, সি পি এম এর সমর্থকরা বাধা দিচ্ছে, সামনে পঞ্চায়েত নির্বাচন আছে, সেজন্য সি পি এম এর সমর্থকদের কাছ থেকে ঋণ আদায় করতে পারবে না, তবুও যদি তোমরা নিজেরা আদায় করতে যাও তাহলে ভাল হবে না, এই কথা সি পি এম এর কর্মীরা বলছে। এই কথা সরকারি কর্মচারী সুপারভাইজাররা বলছে। তারপর জলঙ্গীতে একটা কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড আছে, তার সম্পাদক আবদুল জলিল মৌলনা নিয়মমাফিক ঋণ আদায় করছিলেন, সেখানে সি পি এম এর কর্মী রিয়াজুদ্দিন বলল আমার সি পি এম কর্মীদের কাছ থেকে ঋণ আদায় করতে পারবে না। তবুও তিনি আইনের আশ্রয় নিয়ে আদায় করতে চেয়েছিলেন। সেজন। সি পি এম এর গুন্ডারা পুলিশ নিয়ে গিয়ে চাপ সৃষ্টি করল, আবদুল মোল্লার উপর মিথ্যা মামলার কেস দিয়ে তাকে অ্যারেস্ট করে থানায় চালান করে দিল। এই অবস্থা চলছে। দুর্নীতির কথা বলেছেন, মাননীয় মন্ত্রী মহাশয়

লক্ষ্য করে দেখবেন মেদিনীপুরে বিদ্যাসাগর কো-অপারেটিভ ব্যাঙ্ক যেটা পশ্চিমবঙ্গের মধ্যে একটা বৃহত্তম সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক, সেখানে ৮ বছর ধরে কোনও নির্বাচন হয়নি, সেখানে অভ্যর্থনা, টি. এ. এর নাম করে লক্ষ লক্ষ টাকা চুরি করা হচ্ছে। কর্মচারীরা ডাইরেক্টরের সাথে যোগাসাজস করে কৃষি ঋণ দেবার সময় ঘুষ নিচ্ছে। তারপর রিভারাইন ইঞ্জিনিয়রিং কো-অপারেটিভ সোসাইটি সেখানে কোনও সিকিউরিটি না নিয়ে ৩০ লক্ষ টাকা দাদন দেওয়া হয়েছে। আপনি উইদাউট সিকিউরিটি টাকা দিতে পারেন না। আপনি একটা ভাল কথা বলেছেন যে উইদাউট সিকিউরিটি লোন দিতে পারা যায় কিনা দেখবেন। কিন্তু সেটা যেদিন পারবেন সেদিন ভাল হবে। কিন্তু এখন যখন সিকিউরিটি আছে তখন উইদাউট সিকিউরিটি কি করে ৩০ লক্ষ টাকা দাদন পায়? সেই ব্যাঙ্কের সম্পর্কে পুরো তদন্ত করে যারা দুর্নীতিপরায়ন কর্মচারী আছে তাদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তির ব্যবস্থা গ্রহণ করুন। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে মাননীয় মন্ত্রী আমাদের অর্থে বিদেশ ভ্রমণ করে এলেন। নিশ্চয়ই তিনি সমবায় মন্ত্রী হিসাবে গিয়েছিলেন, ডাইরেকটর হিসাবে যাননি।

তিনি যখন এই জনসাধারনের অর্থে বিদেশ ভ্রমণ করে এলেন তখন তাঁর বক্তব্যের মধ্যে নতুন কিছু আলো নিশ্চয় আশা করেছিলাম, কিন্তু তা আমরা পাইনি। আমি ভক্তি সহকারে কয়েকটি প্রস্তাব আপনাদের সামনে রাখছি, সেগুলি কার্যকর করার চেষ্টা করবেন। পাশ্ববর্তী কোনও কোনও জেলাতে ফার্মার্স সার্ভিস কো-অপারেটিভ সোসাইটি রয়েছে এবং এর কাজ ভাল হচ্ছে, আমরা প্রস্তাব আপনি প্রত্যেকটি ব্লকে ফার্মার্স কো-অপারেটিভ সেন্টার খুলুন। এদের কাজ হবে চাষীদের উৎপাদিত ফসল বন্ধ রেখে—শতকরা ৮০ টাকা বন্ধকী ফসল বাবদ অগ্রীম চাষীদের দিতে পারবে। এতে চাষীরা লাভবান হবে, এটা আপনি প্রত্যেকটি ব্লকে করতে পারেন কিনা দেখুন। আর একটা কথা বলেছেন—সুদ কিছু কমাতে চেয়েছেন সেন্ট্রাল ব্যাঙ্কে, আপনারাও চাইছেন বর্তমানে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের মধ্যে লগ্নী করতে। কিন্তু তার সুদের হার অত্যন্ত বেশি, সেটা কমাবার যে সদিচ্ছা জেগেছে তার জন্য ধন্যবাদ জানাচ্ছি কিন্তু তার সঙ্গে আর একটা ব্যবস্থা করুন যাতে অটোমেটিকেলি কমে যাবে এখন যেটা লোনবিলির ব্যবস্থা রয়েছে সেটা তিনটে ধাপে যাচ্ছে। প্রথমে রিজার্ভ ব্যাঙ্ক থেকে নিচ্ছে স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ককে, সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে যাচ্ছে সোসাইটিগুলোর কাছে। এখন স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের কোনও ফাংশন নেই, মধ্যিখানে দালালি করে রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকাটা নিয়ে আসছে এবং দু পারসেন্ট ইন্টারেস্ট নিচ্ছে আপনি চেষ্টা করুন যাতে এই তিনটে ধাপ বাদ দিয়ে দেওয়া যায়। রিজার্ভ ব্যাঙ্ক থেকে ডিরেকট কো-অপারেটিভ ব্যাঙ্কগুলোকে টাকা দিতে পারেন কিনা দেখুন। আমার মনে হয় আপনারা যে কমাবার চেষ্টা করছেন সেটা ভাল কথা—এই প্রান্তিক এবং ক্ষুদ্র চাষী এই স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের মাধ্যমে যদি ডিরেক্ট নিতে পারে তাহলে দুটো ইন্টারেস্ট কমে যাবে। এই প্রসঙ্গে বলছি আগে অর্থমন্ত্রীর বক্তব্যের মধ্যে শুনেছিলাম যে সমস্ত প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীকে ঋণ বা দাদন দেওয়া হবে তারা যদি যথাসময়ে পরিশোধ করতে পারে তাহলে তাদের ইন্টারেস্টটা সরকার থেকে বহন করবে। আপনি ম্যাকসিমাম ঋণ এবং দাদন করছেন প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীকে সমবায়ের মাধ্যমে। এটা আপনাদের সদিচ্ছা রয়েছে এবং এখানে গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে সমবায়ের। এখানে আপনি কি অর্থমন্ত্রীর কাছে দাবি রাখতে পারেন না এই

ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীরা যদি যথাসময়ে ঋণ পরিশোধ করতে পারে তাহলে সুদটা গভর্নমেন্ট বেয়ার করুন, এটা রাখতে পারেন কিনা দেখুন। আর একটা কথা বলতে চাই আজকে যতই সমবায়কে অগ্রাধিকার দেওয়া হোক পশ্চিমবাংলার মানুষ এখন সমব্যয়ভাবাপন্ন হয়ে উঠতে পারে নি। এদিকে এইভাব জাগিয়ে তুলতে হবে। এর জন্য আপনাদের ব্যবস্থা অবলম্বন করতে হবে যাতে সমবায় স্বাধিকার লাভ করে। সকলের তরে সবাই আমরা, এই ভাবটা জাগিয়ে তুলতে গেলে আপনাদের একটা শিক্ষা ব্যবস্থা করতে হবে। আপনি বিদেশে গিয়েছিলেন, আপনি বক্তব্য রাখতে পারেন নি। দক্ষিণ কোরিয়ায় একটা কো-অপারেটিভ স্তরে ইনস্টিটিউট রয়েছে, সেখানকার কর্মচারী এবং এমনকি সমবায় দপ্তরের যিনি মন্ত্রী হবেন তাঁকেও সেই কলেজে বা ইন্সটিটিউট থেকে শিক্ষা গ্রহণ করে দায়িত্বভার নিতে হবে। সেই পদ্ধতি উল্লেখ করে আমি এই প্রস্তাব রাখতে চাই আপনি এখানে প্রত্যেকটি বিদ্যালয়ে সমবায়কে পাঠ্যসূচি হিসাবে রাখতে পারেন কিনা সেই বিষয়ে চিন্তা করে দেখবেন। অন্তত পশ্চিমবাংলার বুকে এইরকম কো-অপারেটিভ ইন্সটিটিউট করতে পারেন কিনা, যেখান থেকে ছাত্ররা শিক্ষা গ্রহণ করে বেরিয়ে যাবে এবং তারা সমবায় আন্দোলনকে মানুষের কাছে পৌছে দিতে পারবে। আর একটা প্রস্তাব রাখছি, আপনি জানেন থাইল্যান্ডে যে সমস্ত ব্যাঙ্ক আছে তাদের ব্যবসা বাণিজ্য করতে গেলে একটা শর্ত রাখতে হবে, শর্তটা কি? যে সমস্ত টাকা লগ্নী করবে তার অন্তত টুয়েন্টি পারসেন্ট টাকা কৃষিতে লগ্নী করতে হবে, সমবায় খাতে লগ্নী করতে হবে। এখানে আপনাদের সেন্ট্রাল বন্ধু সরকার রয়েছে আপনাদের বন্ধু সরকারকে বলুন ভারতবর্ষের বুকে যে সমস্ত বিদেশি ব্যাঙ্ক রয়েছে তাদের ন্যায় সঙ্গত ভাবে হস্তক্ষেপ করে একটা পারসেন্টেজ কৃষিখাতে লগ্নী করুক এবং সেটা সমবায়ের মাধ্যমে লগ্নী হোক এইরকম একটা ব্যবস্থা করুন।

[6-10—6-20 P.M.]

আরেকটা কথা বলতে চাই যে সমিতিগুলির ম্যানেজারদের বেতন দেওয়া হয় সোসাইটির আয়ের উপর নির্ভর করে, তাতে তাদের অত্যন্ত কম বেতন দেওয়া হয়, সেজন্য তারা পুরো দায়িত্ব পালন করতে পারে না। যেহেতু সোসাইটিগুলির আয় বেশি নাই এবং সোসাইটিগুলি ভায়েবল নয় এবং তাদের ইনভেস্ট তত বেশি নয় যে ইনকাম থেকে কর্মচারিদের বেতন দিতে পারে, তাই আমি বলছিলাম যে আপনারা চেষ্টা করে দেখুন যে এই সোসাইটিগুলির ম্যানেজারকে বেতনের একটা ন্যায্য অংশ সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক কিম্বা সরকার থেকে দিতে পারেন কিনা। এটা যদি দিতে পারেন তাহলে সেই ম্যানেজারকে দিয়ে পুরোপুরি কাজে লাগাতে পারবেন এবং তারা অন্তরের সঙ্গে কাজ করতে পারবে। তারা তখন আপনাদের সমবায় আন্দোলনকে গ্রামের গোড়ায় পৌছে দিতে পারবে। আপনারা এই প্রচেষ্টা করুন। এই জন্য আমি এই প্রস্তাব আপনাদের সামনে রাখলাম। আপনাদের যদি বিবেক থাকে তাহলে এটা কার্যকর করে আপনারা দেশপ্রেমিকের নিদর্শন রেখে যাবেন। আপনারা এখানে যতই আন্তরিকতার সঙ্গে বক্তব্য রাখুন এবং যতই মার্জিত ভাষায় এখানে বক্তব্য রাখুন আমি যে প্রস্তাবগুলি এখানে রাখলাম সেগুলি আজকে মানুষের পক্ষে অপরিহার্য কিন্তু আপনারা এই প্রস্তাবগুলি এখানে রাখতে পারেন নি সেজন্য আমি অত্যন্ত দুঃখের সঙ্গে এই বাজেটের বিরোধিতা করতে বাধ্য হচ্ছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় সমবায় দপ্তরের মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট এখানে উত্থাপন করেছেন সেটা শুনে মনে হয় তিনি দুটো কাজ করেছেন। একটি হচ্ছে তিনি খুব এখানে নিরীহ বক্তব্য রেখেছেন, আক্রমনাত্মক মোটেই নয়, আর দ্বিতীয় অন্যান্য মন্ত্রীরা বাজেট ভাসনের সময় আমরা দেখেছি যে গত ৩০ বছরের একবার বিষোদগার না করে তারা পারেন নি। তবে ভক্তিবাবুর পক্ষে দেখছি যে এটা এক্সসেপশন। তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় সভাপতি মহাশয় আপনি জানেন যে সমবায় এমন একটা জিনিস যে শোষনহীন সমাজ প্রতিষ্ঠা করতে গেলে সমবায় বিশেষভাবে কার্যকর। এটা বিশেষভাবে প্রয়োজন তার কারণ আমাদের দেশে মিশ্র অর্থনীতি আছে সেখানে প্রাইভেট ক্যাপিটাল আছে আবার সরকারি পরিচালনাধীন সংস্থাও আছে। এই দুটোরই কিছু কিছু ভালদিক আছে আবার খারাপ আছে। এই দুটোর মাঝখানে মধ্যবর্তী পন্থা করে এই সমবায় আন্দোলন আমাদের দেশের অর্থনীতিকে যদি শক্তি এবং শোষণহীন করতে হয় তাহলে সমবায়কে সেইরকম গুরুত্ব দিয়ে এগিয়ে নিয়ে যেতে হবে এই বিষয়ে কোনও সন্দেহ নাই। কিন্তু দুঃখের বিষয় মাননীয় সভাপতি মহাশয়, আজকে দেখলাম বাজেটে যে টাকা ধরা হয়েছে যেটা ব্যয় বরাদ্দ চাইছেন এই টাকাতে কতখানি সেই উদ্দেশ্য সাধিত হবে সাফল্যমন্ডিত হবে সে বিষয়ে আমার সন্দেহ আছে। আরেকটি জিনিস আমি লক্ষ্য করলাম সেটা হচ্ছে এই যে যদিও মন্ত্রী মহাশয় খুব নিরীহ বক্তব্য রেখেছেন তবুও আমি কার্যক্ষেত্রে দেখছি যে অনেকগুলি কেন্দ্রীয় সমবায় প্রতিষ্ঠানগুলিকে একটার পর একটা সুপারসিড করা হচ্ছে। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক যেটা সবচেয়ে শীর্ষ স্থানীয় ব্যাঙ্ক দীর্ঘমেয়াদি ব্যাঙ্ক ঋণ দেবার ক্ষেত্রে চাষীদের সেখানে আমরা দেখলাম যে বামফ্রন্ট সরকার আসার পর সেটা সুপারসিড করে দেওয়া হল, খুব সামান্যতম কারণ দেখিয়ে—তারা কোর্টে গেলেন, ৩/৪ বছর ধরে কেস চলল ইনজাংশন হল কিন্তু তারা এখনও বহাল তবিয়তে সেখানে আছে। আপনি তাদের যে কারণে তাদের সুপারসিড করেছেন সেই কারণ আপনারা ৯ মাস পরেও তা প্রমাণ করতে পারেননি। এই তো গেল স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের কথা। তারপর সেন্ট্রাল ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক যেটা আছে পশ্চিমবাংলায়, যার আগাগোড়া চেয়ারম্যান ছিলেন সুধীর নিয়োগি মহাশয়, এই ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক গত ৫ বছরে আমাদের সরকারের সময় এত ভাল কাজ করেছে দীর্ঘ মেয়াদি ঋণের ক্ষেত্রে যে সবচেয়ে ভাল ব্যাঙ্ক বলে সারা ভারতবর্ষের মধ্যে চিহ্নিত হল—স্বয়ং ভক্তিবাবু গেলেন সেখানে ট্রফি আনতে দিল্লিতে সেখানে দুর্ভাগ্যের বিষয় আমরা দেখলাম সেই বোর্ড সুপারসিড হয়ে গেল, যেটা বেস্ট বলে সারা ভারতবর্ষে স্বীকৃত হল তাকে সুপারসিড করা হল। যেটা সবচেয়ে বেস্ট বলে স্বীকৃত হল সারা ভারতবর্ষে, মন্ত্রী মহাশয় ট্রফি আনলেন সেটাও সুপারসিডেড হয়ে গেল। স্টেট মার্কেটিং ফেডারেশন এটাও একটা সংস্থা পশ্চিমবাংলায় এটাতেও দেখলাম সুপারসিড করে দিয়েছেন। হাইকোর্ট হয়েছে, হাইকোর্টের বলে এখন পুরানো বোর্ডই ফাংশন করছে, নতুন বোর্ডকে তিনি এখনও ফাংশন করাতে পারেননি। স্টেট কনজিউমার্স ফেডারেশন, এটা ক্রেতা সমবায় আন্দোলনের ক্ষেত্রে একটা শীর্ষ সংস্থা, সেখানেও একই অবস্থা। সেখানে যিনি ছিলেন আগে, যে বোর্ড ছিল আগে তাকে সরিয়ে সেখানে নতুন একটা বোর্ড করা হয়েছে এবং সব চেয়ে আশ্চর্যের বিষয় মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব তিনি নিশ্চয়ই ব্যাপারটা খুঁজে দেখবেন সেখানে ভবানী চট্টোপাধ্যায় মহাশয়কে নাকি চেয়ারম্যান করা হয়েছে এবং তার ভাইঝিকে পি.এ. টু দি একজিকিউটিভ

অফিসার পদে নিয়োগ করা হয়েছে। নিয়োগ করবার যে সমস্ত নিয়ম কানুন, পদ্ধতি সরকারের আছে সেই সমস্ত নিয়ম কানুন লঙ্ঘন করে, ইনটারভিউ না করে সেখানে তাকে পি.এ. টু দি একজিকিউটিভ অফিসার করা হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এইগুলির অনুসন্ধান করে এর কি ফলাফল আমাদের জানালে আমরা নিশ্চয়ই বাধিত হব। মাননীয় সভাপতি মহাশয়, ১৯৭২ সালে যখন আমরা এলাম তখন আমরা দেখলাম সমবায় আন্দোলনের কি অবস্থা। ১৯৬৯-৭০ সালে যখন এই বামফ্রন্ট সরকারের বেনামি যুক্তফ্রন্ট সরকার ছিল তখন রাজনীতির অস্থিরতার ফলে এই স্বল্প মেয়াদি ঋণ যা আগে ১৫ কোটি টাকায় পৌছেছিল, কমতে কমতে সেটা এসে দাঁড়িয়েছিল ৪ কোটি টাকায়। অনাদায়ি টাকা ছিল শতকরা ৮০ ভাগ, আদায় হয়েছিল ঋণের মাত্র ২০ ভাগ। এমন অবস্থা হয়েছিল, মাননীয় সভাপতি মহাশয়, যে রিজার্ভ ব্যাঙ্ক যারা টাকা দেয় এই স্বল্প মেয়াদি ঋণের ক্ষেত্রে তারা আমাদের টাকা দিতে অস্বীকার করেছিল। অনেক অনুনয় বিনয় করার পর তাদেরকে রাজি করানো গেল এবং সেই ৪ কোটি টাকাটা বাড়িয়ে ১৯৭৬-৭৭ সালে আমরা ২৪ কোটি টাকাতে নিয়ে যেতে সক্ষম হয়েছিলাম। এখন সেই তারই ধাক্কায় ভক্তি বাবু সাফল্যমণ্ডিত হচ্ছেন, গত বৎসরে বোধহয় ৫১ কোটি টাকা করেছেন, এই বৎসরে তাদের টারগেট হচ্ছে ৮০ কোটি টাকার। কতদূর রিচ করবেন জানিনা। এটার সম্বন্ধেও আমি বলি যে আবার কিন্তু জনসাধারনের মনের মধ্যে একটা ধারনা আস্তে আস্তে গজিয়ে উঠছে যে ঋণ আদায় যেটা শতকরা ৮০ ভাগে ৮৫ ভাগে এসে পৌছেছিল, সর্ব ভারতীয় ক্ষেত্রে একটা রেকর্ড সৃষ্টি করেছিল, এটা কিন্তু আবার আস্তে আস্তে কমের দিকে যাওয়ার একটা প্রবনতা আমরা লক্ষ্য করছি এবং এর ফলে সমবায় আন্দোলন ভীষনভাবে ব্যাহত হবে। এটা যাতে না হয় সেদিকে নিশ্চয়ই নজর রাখবেন। আর একটা জিনিস আমরা এই বক্তব্যের মধ্যে দেখতে পেলামনা সেটা হচ্ছে ভায়াবিলিটি প্রোগ্রাম, আপনারা সকলেই জানেন যে ছোট ছোট সমবায় সমিতি, কৃষিঋণদান সমিতি পশ্চিমবঙ্গে অনেকগুলি আছে, প্রায় ১০ হাজারের মতো। রিজার্ভ ব্যাঙ্ক থেকে একটা স্টাডি করে বলা হয়েছিল যে ছোট ছোট ঋণদান সমিতিগুলি ভায়াবেল হতে পারে না। একটা সমিতিকে ভায়াবেল হতে গেলে কমপক্ষে ২ লক্ষ টাকার ব্যবসা বৎসরে করতে হবে। কাজেই সারা পশ্চিমবাংলায় বিভিন্ন গ্রামে যে সমস্ত সমিতিগুলি আছে সেগুলি অ্যামালগামেট করেই হোক কিম্বা অন্য কোনও উপায়েই হোক এই প্রায় ১০ হাজারের যে কৃষি ঋণদান সমিতিগুলি আছে সেগুলি কমিয়ে অন্তত ৬ হাজার ৬শতর মধ্যে আনা দরকার। এটা অত্যন্ত প্রয়োজনীয় তার কারণ যার উপর ভিত্তি করে আপনি চাষীদের ঋণ দেবেন চাষের জন্য প্রত্যেক কৃষিঋণ দান সমিতি এইগুলিকে যদি আপনি ভায়াবেল না করতে পারেন তাহলে আপনার সমস্ত পরিকল্পনাই ব্যর্থতায় পর্যবসিত হবে। দুঃখের বিষয় এই ভায়াবিলিটি প্রোগ্রাম আপনাদের কতদূর এগিয়েছে, কতদূর সাফল্যমণ্ডিত করতে পেরেছেন সেটা আমরা কিছু জানতে পারলাম না, আপনার জবাবি ভাষণে যদি এটা জানান তাহলে অত্যন্ত বাধিত হব। মাননীয় সভাপতি মহাশয়, আমরা এই সরকারে আসবার পর আমরা দেখছি, আমি কতকগুলি কেন্দ্রীয় সমবায় সুপারসেশন করার কথা বলছি শুধু এটা যে কেন্দ্রীয় সমবায় সমিতির ক্ষেত্রেই এটা সীমাবদ্ধ হয়ে আছে তা নয় এইগুলি গ্রামে গঞ্জে বিভিন্ন ছোট ছোট সমবায়গুলি লাভ করছে, যারা ভালভাবে চলছে, যাদের বিরুদ্ধে কি জানি কি সাজানো অন্যায় সাজিয়ে আপনার কাছে কমপ্লেন এসেছে আপনি হয়ত কোনও দলের চাপে পড়ে সেইগুলিকে সুপারসিড করছেন এই

বোর্ডগুলিকে বাতিল করছেন এটাই আমাদের মনে হয়েছে।

[6-20—6-30 P.M.]

আপনার কাছে স্পেসিফিক একজাম্পল আনছি। নদীয়ার বাদকুল্লা অঞ্চলে লার্জ সাইজড এগ্রিকালচারাল কো-অপারেটিভ সোসাইটি লিঃ বিগত কয়েক বছর ধরে অত্যন্ত প্রশংসনীয় কাজ করেছে, তারা এখন পর্যন্ত লাভ করছে এবং এই বছর লাভের পরিমাণ হচ্ছে ২৭ হাজার টাকা, তারা ১০ বছর ধরে দাদনের পরিমাণ বাড়িয়ে ২২,৫০০ টাকা থেকে ৯ লক্ষ নিয়ে এসেছে এবং এই বছর ২৭ হাজার টাকা লাভ করেছে। প্রতি বছর তাঁরা চাটার্ড অ্যাকাউন্ট দিয়ে তাদের আয় ব্যয়ের হিসাব করান, জানিনা কোনও অজ্ঞাত কারণে দলের চাপে পড়ে কিনা সেই বৃহত্তর দলের রিপ্রেজেন্টেটিভ পাঠিয়ে দিয়েছেন এবং নির্বাচিত হয়ে যে কমিটি আছে, তাঁরা কাজ করতে পারছেন না। এমনই ক্ষোভের এবং দুঃখের ব্যাপার যে সেখানে দেখবেন এই কো-অপারেটিভ এর গোডাউন তৈরি করার জন্য টাকা মঞ্জুর হয়ে গেছিল, যেহেতু কংগ্রেসের লোকেরা ছিল, সেজন্য এ আর সি এস এবং দপ্তরের সেখানে চাপ সৃষ্টি করে অন্যায়ভাবে, সেই টাকা যাতে না পায় তার বন্দোবস্ত করা হয়েছে। এভাবে যদি সমবায় আন্দোলনকে গলা টিপে মারা হয় তবে পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন টিকে থাকতে পারে না, বাঁচাতো দূরের কথা। সেদিকে নজর দেবেন এবং সমবায়কে যতক্ষন রাজনীতির উর্ধ্বে রাখবেন, ততক্ষনই এগিয়ে নিয়ে যাবেন। ক্রেতা সমবায় সম্বন্ধে দুই একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন কলকাতা হোলসেল এই বৎসরেই প্রথম লাভ করেছে। আমি তাঁকে সবিনয়ে স্মরণ করিয়ে দিতে চাই ১৯৭২ সালে যে অবস্থা ছিল, মাননীয় মন্ত্রী মহাশয় অ্যানুয়েল রিপোর্টগুলি খুঁজলেই পাবেন, অত্যন্ত যত্ন সহকারে আমি নিজে চেয়ারম্যান ছিলাম, অনেক চেষ্টা চরিত্র করে নিজের পায়ে দাঁড় করানো গেছিল, জানতে পারলাম এ বছরই নাকি প্রথম লাভ করেছে, কিন্তু বিগত সরকার ভাল করে তাকে দাঁড় করানোর জন্য এটা হয়েছে, এটা যদি জানতাম তবে আরও খুশি হতাম। এ বছর আমাদের প্রপোজাল ছিল সরকারের কাছে, বিশেষ করে অর্থদপ্তরের মন্ত্রীর কাছে, মাননীয় অর্থমন্ত্রী আছেন, আমি আপনার মাধ্যমে তাঁকে বলতে চাই যে সেলস ট্যাক্স কো-অপারেটিভগুলি সরকারকে দেন, তার কিছুটা অংশ যদি সমবায় সমিতিগুলিকে ফিরিয়ে দিতে পারেন, তাদের পুঁজি হিসাবে ক্যাপিটেল পার্টিসিপেশন হিসাবে, অল্প সুদে কিছু ঋণ দিতেন তাহলে তাদের ভিত আরও জোর হবে। **(এখানে লাল আলো জ্বালানো হয়)** আমাকে একটু সময় দিন এই পয়েন্টটা বুঝিয়ে বলার জন্য। দ্রব্যমূল্য বেড়ে যাচ্ছে তাই ক্রেতা সমবায়-এর আন্দোলন জোরদার করার প্রয়োজনীয়তা কেউ অস্বীকার করতে পারবেন না যেহেতু সরকারের টাকা সীমিত, এটা দেখুন, আপনি জানেন সাধারন দোকান থেকে যে জিনিস বিক্রি হয়ে থাকে তাতে তারা সেলস ট্যাক্স ফাঁকি দিয়ে থাকে এবং সেখান থেকে সেলস ট্যাক্স পান না, কিন্তু কো-অপারেটিভ সোসাইটির মাধ্যমে যে বিক্রি হয় তাতে প্রতিটি জিনিসের সেলস ট্যাক্স সরকার পান, ৬০/৭০ কোটি টাকা যদি বিক্রি হয় তার ৫ পারসেন্ট কি ৬ পারসেন্ট সবটাই সরকার পাবেন। যে সেলস ট্যাক্স আদায় হচ্ছে সরকারি বিপননের ক্ষেত্রে, তার সবটা না হয়ে ফিফটি পারসেন্ট হোক সিক্সটি পারসেন্ট হোক কিংবা যা মনে করেন এই ক্রেতা সমবায়গুলিকে প্লাউ ব্যাক করা দরকার। এই প্রস্তাব আমরা করেছিলাম,

জানিনা কি পর্যায়ে আছে, যদি মাননীয় মন্ত্রী মহাশয় জানাতে পারেন নিশ্চয়ই উপকৃত হব। ক্রেতা সমবায় আন্দোলনে যে জিনিস লক্ষ্য করলাম তাতে সবচেয়ে মুশকিল হচ্ছে—সরকার যদি জিনিস সংগ্রহ করতে না পারেন, স্বভাবতই আপনারা বিক্রি করতে পারবেন না। নিত্য প্রয়োজনীয় জিনিস যা তৈরি হয়, সেটা তেলই হোক ঘিই হোক আর পাউরুটিই হোক যাই প্রস্তুত করুক, তাদের কাছ থেকে যদি সংগ্রহ করতে না পারেন, বাধ্যতামূলকভাবেই হোক আর অন্য কোনও উপায়েই হোক, নিশ্চয়ই ক্রেতা সমবায় আন্দোলনের ক্ষেত্রে অনেকখানি অগ্রসর হওয়া যাবে এবং তার মাধ্যমে জনসাধারনকে সঠিক মূল্যে আপনারা দিতে পারবেন। এইজন্য কেন্দ্রীয় সরকারের সহায়তা নিশ্চয় দরকার। তার কারণ, সব জিনিস পশ্চিমবাংলায় তৈরি হয় না। সবগুলো আপনাদের আওতায় হয়ত নেই। এইটা যাতে কেন্দ্রীয় সরকারের সাথে জোর করে টেক-আপ করেন, তার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

শেষকালে বলি, সমবায়ের যে গুরুত্ব আছে, সেই গুরুত্ব অনুসারে প্রস্তাবগুলো রাখা হয় নি। এই কারণে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভবানীপ্রসাদ চট্টোপাধ্যায় :** মাননীয় চেয়ারম্যান সাহেব আমি একটা কথা আপনার মাধ্যমে বলতে চাই। মাননীয় সদস্য অতীশবাবু বলেছেন যে আমি নাকি আমার ভাইঝিকে ক্রেতা সমবায় সমিতিতে চাকরি দিয়েছি। এটা অসত্য কথা, উদ্দেশ্যপ্রণোদিত কথা। একথা প্রমাণ করতে চ্যালেঞ্জ জানাচ্ছি। আমি আপনার মাধ্যমে বলছি, এটা যেন এনকোয়ারি করা হয়। একটা অসত্য কথা তিনি হাউসের সামনে বলেছেন।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় সভাপতি মহাশয়, আমাদের সমবায় মন্ত্রী সমবায়ের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি। আমি সমর্থন করতে গিয়ে দু একটি কথা বলতে চাই। প্রথমে, আমাদের বিরোধী পক্ষের সদস্যরা যে রকম সরকার বিরোধী বক্তব্য বলে গেলেন, সেটা ওদের পক্ষে অবশ্য খুব স্বাভাবিক। মাননীয় সদস্য অতীশবাবু প্রথমে ভক্তিবাবুকে প্রশংসা করে গেলেন, এটা ভাল হয়েছে, ওটা হয়েছে বলে। শেষকালে বললেন বিরোধিতা করছি। আমি জানি না, এটা ওদের কি ধরনের নীতি। যাইহোক, ওঁদের বড় রাগ যে আমাদের সব মিনিস্টারকে ব্যয়-বরাদ্দ পেশ করা বা কোনও বক্তব্য রাখতে গেলে ৩০ বছরের যে কলঙ্কের কথা বা যে দুর্নীতির কথা, যেন তাঁরা উল্লেখ করেন। বারবার বলছেন তো করা যাবে কি? এটা তো বাস্তব ঘটনা। আজকে দেশ স্বাধীন হওয়ার ৩০ বছর পরে শুধু সমবায় তো নয়, সামগ্রিকভাবে দেশকে আপনারা যে অবস্থায় নিয়েছেন তা তো উড়িয়ে দেওয়া যায় না। যেভাবেই আমরা কাজ করতে চাই না কেন, সব সময় ওই জায়গায় গিয়ে আমাদের পড়তে হবে। ৩০ বছরের যে জঞ্জাল, ৩০ বছরের যে দুর্নীতি, ৩০ বছরের যে ষড়যন্ত্র তা তো পাশ কাটিয়ে দিয়ে যাওয়া যায় না। সেইজন্য আজকে সমবায় বিভাগ যে বিভাগ সাধারনভাবে গরিব জনসাধারনের কাছে খুব সাহায্যকারী এবং প্রয়োজনীয় তাতেও ওদের ছায়া রয়েছে। সত্যি কথা বলতে গেলে বহুদিন থেকে শুনে আসছি, পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন পিছিয়ে, এর আর অগ্রগতি হয় নি। কোনও কোনও সেক্টরে কিছু কিছু এগিয়ে গেলেও সামগ্রিকভাবে এই আন্দোলন পিছিয়ে পড়ে আছে। থাকবে না কেন, এর আগা পাশতোলা একটা দুর্নীতিতে ডুবে থাকে এবং একটা মতলব নিয়ে এইসব সোসাইটি

পরিচালনা করা হয়। সমবায়ের নাম করে যদি ক্রমাগত স্বজন-পোষন, গোষ্ঠী স্বার্থ, পারটি স্বার্থ সিদ্ধি করা সব লক্ষ্য হয় তাহলে সমবায় হতে পারে না। সেখানে যা হত সে তার কলঙ্ক। তাই পশ্চিমবঙ্গের সব জায়গায় দেখা যায় সমবায়ের যে মনোভাব বা সমবায়ের যে সফলতা সেদিক থেকে সামগ্রিকভাবে কিছু পাওয়া যায় না।

[6-40—6-50 P.M.]

যখন তাঁতিরা কাপড় বিক্রি করতে আসে তখন কস্টিং-এর নাম করে ফিরিয়ে দেয়। হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট করপোরেশন, হ্যান্ডলুম হাউস সব জায়গায় তাঁতিদের এইভাবে বোঝানো হয়। এইভাবে তারা ক্ষতিগ্রস্ত হচ্ছে, তারা মার খাচ্ছে। এই জিনিসটাকে গুরুত্ব দিয়ে দেখতে হবে। তারপর মাননীয় সভাপাল মহাশয়, আমরা শুনি জন নেতারা, অফিসাররা সবাই মুখে এই সমবায় সম্বন্ধে অনেক বড় বড় কথা বলেন কিন্তু কার্যক্ষেত্রে সমবায়ের ব্যাপারে সহযোগিতার ক্ষেত্রে সেটা দেখতে পাওয়া যায় না। এই প্রসঙ্গে একটি ঘটনার কথা উল্লেখ করি। কিছুদিন আগে আমরা দেখলাম, পুলিশের ডাল কেনার ব্যাপার নিয়ে সেখানে সমবায় থেকে দর দেওয়া হয়েছিল ৪১৭ টাকা পার কুইন্টাল, আর একজন প্রাইভেট ট্রেডার দর দিয়েছিল ৪৬৮ টাকা পার কুইন্টাল। এখানে ডিফারেন্সটা কতখানি দেখুন। স্যার ঐ প্রাইভেট ট্রেডার যারা চোরাকারবারি করে, মজুতদারি করে ডালের ব্যাপারে আমাদের এই পশ্চিমবাংলায় হা হা কার তুলেছে এখানে আমরা দেখলাম সমবায়কে বাদ দিয়ে সেই প্রাইভেট ট্রেডারকেই সেটা দেওয়া হল বা ঐ প্রাইভেট ট্রেডারের টেন্ডারই অ্যাকসেপটেড হল। সেখানে ৪৬৮ দরটাই অ্যাকসেপটেড হল, সমবায়েরটা অ্যাকসেপ্ট করা হল না। পরবর্তীকালে যখন যোগাযোগ করা হল তখন বলা হল, সমবায় থেকে আগে যোগাযোগ করা হয়নি কেন? এখানে প্রশ্ন, কেন আগে থেকে যোগাযোগ করতে হবে? তাহলে সমবায়কে কি তার সাইনবোর্ড দিয়ে ঘুরে বেড়াতে হবে? তারা কি সমবায়ের কথা জানেন না? তারা সবাই জানেন, মুখে, মিটিং-এ বলেন সমবায়কে জনগনের সাহায্য করা উচিত, এটাই একমাত্র শক্তি অথচ কাজে সেটা করেন না। আজকে বামফ্রন্ট সরকারকে আমি বলব, আমাদের এই সমবায়ের দিকে গুরুত্ব দিতে হবে। আজকে সরকার গরিবদের সাহায্য করার জন্য, তাদের এগিয়ে নিয়ে যাবার জন্য, তাদের শক্তিশালী করার জন্য যে সমস্ত উদ্যোগ নিয়েছেন সমবায় তার মধ্যে একটি শক্তিশালী হাতিয়ার, কাজেই এই শক্তিশালী হাতিয়ারের দিকে দৃষ্টি দিতে হবে, তার অগ্রগতি যাতে ব্যাহত না হয় সেটা দেখতে হবে এবং তাতে গতি সঞ্চার করতে হবে। তারপর সুতোর ব্যাপারে একটু বলি। স্যার, এই সুতোর ব্যাপারে আমরা পরনির্ভরশীল। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় যে ব্যবস্থা আছে সেটার প্রতি মনোযোগ দিয়ে তাকে কার্যকর করলে আমাদের অনেক দুরবস্থা কেটে যাবে। কল্যাণী স্পিনিং মিলের কথা ধরুন, সেখানকার সুতো সম্বন্ধে তাঁতিদের মনে অনেক অসন্তোষ রয়েছে, তারা সেখানকার সুতো দিতে চায়না,

[6-30—6-40 P.M.]

আগে সেখানকার সুতোর কোয়ালিটি ভাল ছিল কিন্তু এখন খারাপ হয়ে গিয়েছে, কাজেই বাইরের সুতো ছাড়া সেইজন্য আজকে এই জিনিসটা সম্বন্ধে আমাদের বামফ্রন্ট সরকার এবং বিশেষ করে সমবায় মন্ত্রী খুব চেষ্টা করছেন এবং এ বিষয়ে তিনি বিশেষভাবে

ওয়াকিবহাল। আরও গভীরভাবে চিন্তা করতে হবে এইভাবে উপর উপর গায়ে হাত বুলোলে হবে না। গোড়া থেকে একেবারে আগাপালা এর সমাধানের ব্যবস্থা করতে হবে। কারণ গণতন্ত্রে এই যে শোষণতন্ত্র ব্যবস্থা সেখানে সমবায় হচ্ছে একটা শক্তিশালী হাতিয়ার। সাম্রাজ্যবাদী ব্যবস্থার মধ্যে শোষিত জনগণের কাজে একে সঠিকভাবে কাজে লাগানো যাবে না। তাই এ বিষয়ে আরও গুরুত্ব দিয়ে ভাবতে হবে যাতে এটা আগামী দিনে কার্যকর হয়। মাননীয় সভাপতি মহাশয় আমাদের বিরোধী পক্ষের সদস্যরা ঋণ দানের বাধা সম্পর্কে বলে গেছেন। কিন্তু এই ঋণ দান ব্যাপারে বাধাটাই বড় কথা নয়। প্রয়োজনের তুলনায় আমরা কতটুকু ঋণ কৃষকদের দিতে পারি। কৃষক সমাজের যে ঋণের দরকার হয় তার তুলনায় আমরা কতটুকু দিতে পারছি কতটুকু সমবায় পুরন করতে পারছে। সেটা যদি বিচার করে দেখা যায় তুলনামূলকভাবে তাহলে দেখা যাবে কিছুই নয়। আজকে আমরা ৩০% কভার করেছে বাকিটা সদস্যভুক্ত করা যায় নি। কি করে করা যাবে? সমবায় সমিতিগুলি কৃষি ঋণ, তাঁত শিল্প ফ্রিসারম্যান ট্রান্সপোর্ট, কনজিউমার সোসাইটি, ইত্যাদিতে যে ঋণ দিত সেখানেও সেই মহাজনী ব্যবস্থা—মহাজনী ব্যবস্থার উপর সমবায় সমিতিগুলি পরিচালিত হচ্ছে। কৃষি ঋণ দানের ক্ষেত্রে জনসাধারনের চেতনার ফলে প্রচন্ড অর্থনৈতিক দুরবস্থার ফলে আজকে কিছু লোক আকৃষ্ট হয়েছে—কৃষি ঋণের ব্যাপারে কিছুটা অগ্রগতি হয়েছে। বর্তমানে সেটাকে আরও এগিয়ে নিয়ে যেতে হবে। কিন্তু সেখানে কতকগুলি সংকট কতকগুলি অসুবিধা দেখা দিয়েছে। সেগুলি পরিবর্তন করা দরকার। তার কারণ হচ্ছে কৃষকরা যে ঋণ নেবে সে স্বল্প মেয়াদি হোক মধ্য মেয়াদী হোক আর দীর্ঘ মেয়াদী হোক—কিন্তু তার ফসল বিক্রির কোনও ব্যবস্থা এখনও হয় নি। কোনও কোনও ক্ষেত্রে কিছু কিছু নতুন মার্কেটিং সোসাইটি করা হয়েছে। কিন্তু সেই মার্কেটিং সোসাইটির কার্যকলাপ যা তা শুনলে আশ্চর্য হতে হয়। অভিযোগ আসে সেই মার্কেটিং সোসাইটির মধ্যেও সেই মহাজনরা রয়েছে। অবশ্য সত্যিকারের মার্কেটিং সোসাইটিও আছে। কিন্তু বেশিরভাগ ক্ষেত্রে সেই জিনিস চালু আছে। সত্যিকারের ভাল মনোভাব নিয়ে মার্কেটিং সোসাইটিগুলি পরিচালিত হচ্ছে না। আর তার একটা সবচেয়ে বাধা হচ্ছে এই প্রশাসন। এই ধনতান্ত্রিক রাষ্ট্রীয় কাঠামোয় সেই বাধা রয়েছে। সমস্ত ক্ষেত্রে এই পাটের কথায় আসুন। তারা পাট কেনার ক্ষমতা অর্জন করে নি। কৃষকরা মার্কেটিং সোসাইটিতে বিক্রি করতে পারবে না। সেখানে জুট কর্পোরেশন রয়েছে যাতে কায়েমি স্বার্থের ঘাঁটি রয়েছে এবং সেখানে কো-অপারেটিভের কোনও পাত্তা নেই কেবল প্রাইভেট ট্রেডারের স্বার্থ সিদ্ধি হয় মিল মালিকদের স্বার্থ সিদ্ধি হয় সেখানে কোন কো-অপারেটিভের প্রশ্ন নাই, কোনও সহযোগিতা সেখানে পায় না। জুটমিল কিনবে গভর্নমেন্ট সেখানে ঐ কর্পোরেশনকে দিয়ে কিনবে এবং সেখানে যে নিয়ম কানুন রয়েছে তাতে কৃষকদের ন্যায্য দাম পাবার কোনও ব্যবস্থা নেই সবটা সেই ব্যবসায়ী দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ চলছে। অবশ্য কো-অপারেটিভ ব্যাঙ্ক কো-অপারেটিভ এইসব জায়গায় কনজিউমার কো-অপারেটিভ এই সব জায়গায় কমার্সিয়াল টাস্ক থাকবে। কিন্তু সেটা তুলে দিতে হয় তাদেরই হাতে। কিন্তু সমবায়ের একটা নিশ্চিত অবদান আছে—এবং সেটা ঐ নিপীড়িত শোষিত সাধারন মানুষদের অবশ্যই কাজে লাগে আর সেইভাবে এটাকে পরিচালিত করতে হবে। সেটাকে পরিচালিত করতে হবে, তাকে দিক নির্দেশ করতে হবে এবং সেইভাবেই কাজ করতে হবে। সেই জন্য এই দৃষ্টিভঙ্গি না থাকার ফলে সমস্ত জায়গায় কো-অপারেটিভের অগ্রগতি ব্যাহত হয়ে রয়েছে। বিগত ৩০ বছর ধরে এদিকে কোনও লক্ষ্য

ছিল না। সমবায়ের নাম করে সমস্ত টাকা পয়সা, সম্পদ ইত্যাদি সব লুঠেপুটে খেয়ে নেওয়া হয়েছে। সমবায়ের মূল লক্ষ্য অগ্রগতি, সেটাই ছিল অবহেলিত। আজকে বামফ্রন্ট সরকারের দৃষ্টি সেদিকে আকৃষ্ট হয়েছে এবং তাকে কিছুটা গতিবেগ সঞ্চার করে আরও যাতে এগিয়ে নিয়ে যাওয়া যায়, আরও প্রসারিত করা যায়, যাতে আরও সহযোগিতা জনগনের কাছে দ্রুতগতিতে পৌঁছে দেওয়া যায় তার জন্য এই দপ্তরকে আরও তৎপর হতে হবে। ঋণদান সম্পর্কে দু-একটি কথা আমি বলব। আলু যেসব এলাকায় তৈরি হয়েছে, আলু বিক্রি করার জন্য সেই এলাকার চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে। মহাজনদের কাছেই যেতে হবে। কোনও কো-অপারেটিভের আলু কেনবার ব্যবস্থা নেই। আর যদিও আলু কেনে সুদ বেশি দিতে হয়। কমার্সিয়াল ব্যাঙ্কের সুদ কম। মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন, বামফ্রন্ট সরকারকে এটা বিবেচনা করতে হবে সমবায়ের স্বার্থে এবং কৃষকদের স্বার্থে। ব্যাঙ্ক থেকে ঋণ নিলে ১১% সুদ দিতে হয়। অথচ সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক, স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিলে ১৫/১৬% সুদ দিতে হয় এবং প্লেজ লোন দিতে হয়। কেন না এই সমস্ত ব্যাঙ্কগুলির কাছ থেকে ঋণ নিয়ে প্রাইমারি সোসাইটি, মার্কেটিং সোসাইটিগুলিকে দিতে হবে প্লেজ লোন। এই সম্পর্কে গুরুত্ব দেওয়া দরকার। কেনবার যদি ব্যবস্থা না থাকে তাহলে চাষীরা এতে মার খেয়ে যাবে। চাষীদের নিজস্ব কোনও কোল্ড স্টোরেজ নেই। বড় বড় মহাজনদের কোল্ড স্টোরেজ আছে এবং মহাজনদের সেই কোল্ড স্টোরেজে চাষীদের মাল রাখবার ব্যবস্থা নেই, কাজেই মহাজনদের কাছে তাদের যেতে হবে। তার ফলে চাষীরা মালের দাম পাচ্ছে না, আর সেই জন্য কো-অপারেটিভের ঋণও শোধ করতে পারছে না। সুষ্ঠু সমন্বয় দিকে যদি না করা যায় তাহলে ব্যাপকভাবে চাষীদের ঋণ দিয়েও এই সমস্যার সমাধান করা যাবে না। কোটি কোটি টাকা ঋণ দেওয়া হবে, কিছুদিন সেই ঋণ আদায় হবে, তারপর আবার ঢিলেমি আসবে। অর্থাৎ এই আদায়, পরিশোধের ব্যাপারে একটা দুর্দশার সৃষ্টি হবে। কাজেই এই দিকে আপনাকে নজর দিতে হবে। কনজিউমারের ক্ষেত্রে কি দেখা যাচ্ছে? কনজিউমার সম্বন্ধে অনেক গালভরা কথা বলা হয়েছে। বিগত কংগ্রেস সরকার কয়েক বছর আগে কনজিউমার সোসাইটিকে কাজ দিয়েছিলেন। কোটি কোটি টাকা সেখানে তছনছ হয়ে গেছে। যে সমস্ত সমবায়ে হোলসেলার তৈরি করা হয়েছিল সেখান থেকে লক্ষ লক্ষ কোটি কোটি ধার দেওয়া হয়েছে সাময়িকভাবে। কনজিউমার সোসাইটির সমস্ত টাকা উদ্যোক্তারা মেরে দিয়েছে। কি করে চলবে তার কোনও সুষ্ঠু ব্যবস্থা নেই। বাজার নির্ভর ব্যবস্থা। বাজার দাম চড়া, ভেজাল মাল কিনে নিয়ে ব্যবস্থা করতে হবে। সেই জন্য সত্যিকারে কনজিউমার সোসাইটিগুলিকে এমনভাবে পরিচালিত করতে হবে যাতে তারা কিছুটা সাহায্য করতে পারে ক্রেতাসাধারনকে এবং এই কনজিউমার সোসাইটিগুলি যদি কিছু কিছু নিত্য প্রয়োজনীয় জিনিস নিয়ন্ত্রণ করে, সংগ্রহ করে কনজিউমারের মধ্যে সরবরাহ করতে পারে তাহলে হয়ত জনসাধারনের কিছুটা সাহায্য হতে পারে এবং চোরাবাজারি, মুনাফাবাজ, মজুতদারদের ভূমিকা কিছুটা নিয়ন্ত্রিত হতে পারে। এটা নাহলে কনজিউমার সোসাইটিগুলি তাদের দায়িত্ব পালন করতে পারবে না। আজকে যেটা আমরা চিন্তা করছি আগামীদিনে সেটা যাতে কার্যে পরিণত হয় তার জন্য চেষ্টা করতে হবে। মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনার কাছে তাঁত সমবায় সমিতির কথা বলব। আমাদের এখানে দুটি জিনিস আছে, একটি হল তাঁত শিল্প সমবায় সমিতি এলাকা, আর একটি হচ্ছে কৃষক এলাকা। এই কৃষক এলাকায় লক্ষ লক্ষ

দিন মজুর, ক্ষেত মজুর, দিন রাত পরিশ্রম করেও দু বেলা দুমুঠো খেতে পায় না। তাদের ১২ মাস কাজ নেই। অধিকাংশ দিনই তাদের অনাহার, অর্ধাহারে দিন কাটাতে হয়। তেমনি তাঁত শিল্পে যারা নিযুক্ত তাদের অবস্থাও তাই। লক্ষ লক্ষ তাঁত শিল্পীর কোনও সুষ্ঠু বন্দোবস্ত নেই। তাঁত শিল্প সমবায় সমিতিগুলি এতদিন ধরে ঠুঁটো জগন্নাথ হয়ে বসে আছে, তার কোনও প্রসার হয়নি। তাঁতিদের কোনও সাহায্যের ব্যবস্থা বিশেষ ক্ষেত্রে ছিল না। তারা এতদিন ধরে এক্সপ্লয়টেড হয়ে হয়ে একেবারে শেষ অবস্থায় এসে পৌছেছে। এতদিন ধরে তাঁত শিল্পীরা মার খেয়ে আসছে। সমবায় সমিতির নাম করে এতদিন মহাজনরা তাঁত শিল্পকে নিজেদের কাজে লাগিয়েছে। আমাদের কাজ চলে না। কেন এমন হল? আমাদের বামফ্রন্ট সরকারকে আমি এ দিকে দৃষ্টি আকর্ষণ করে এই বিষয়টা দেখতে বলব। সেখানকার কোয়ালিটির যদি উন্নতি হয় তাহলে সেই সুতো তাঁতিদের মধ্যে সরবরাহ করা যেতে পারে। তারপর শ্রীরামপুরে যে কো-অপারেটিভ উইভিং আছে তার ক্ষমতা অত্যন্ত সীমিত, তাকে বৃহৎ করে গড়ে তুলে সুতোর প্রয়োজন যাতে আমাদের মেটে তার ব্যবস্থা করতে হবে। আমি এ ব্যাপারে সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পরিশেষে মাননীয় সভাপাল মহাশয়, আমি বলব, আমাদের সমবায় বিভাগের অফিসারদের মধ্যে আমি একটা পরিবর্তন লক্ষ্য করছি। সেখানে সকলে নয় কিন্তু কিছু কিছু অফিসার এমন মনোভাব দেখাচ্ছেন যে, তারাই যেন সমবায়ের সৃষ্টি কর্তা, তারা সমবায় বিশারদ, আর বাকিরা কিছুই জানে না। এই মনোভাব ত্যাগ করা উচিত। এটা তাদের বোঝা উচিত যে সমবায় যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় এবং তা যাতে গড়ে ওঠে সেটা দেখাই তাদের দায়িত্ব। এখানে শুধু অফিসিয়াল, নন-অফিসিয়ালের ব্যাপার নয়, এ ক্ষেত্রে সকলের সহযোগিতা না থাকলে সমবায় সুষ্ঠুভাবে গড়ে উঠতে পারে না এটা তাদের বোঝা উচিত। কাজে কাজেই কারুর কারুর মধ্যে এই যে মাতব্বরি মনোভাব রয়েছে এটা অবিলম্বে ত্যাগ করা উচিত। অবশ্য আজকের পরিবর্তিত পরিস্থিতির জন্য কারুর কারুর অসুবিধা হচ্ছে কিনা জানি না কিন্তু এই মনোভাব অবিলম্বে পরিবর্তন করা উচিত। আজকে অফিসিয়াল, নন-অফিসিয়ালদের এক জায়গায় মেলাতে না পারলে দৃষ্টিভঙ্গি ও আদর্শ মিলিয়ে একে এগিয়ে নিয়ে যেতে পারা যাবেনা। অসুবিধার সৃষ্টি হবে। আজকে নন-অফিসিয়াল কো-অপারেটররা অনেক এগিয়ে এসেছেন, তারা পরিবর্তন আনতে চাইছেন একে আপনারা কাজে লাগান সমবায়কে শক্তিশালী করার জন্য, জনগনকে উদ্যোগী করার জন্য। তা যদি করেন তাহলে আমরা আগামীদিনে নিশ্চয় সাফল্যলাভ করব এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি পরিশেষে সমবায় মন্ত্রীর বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় সভাপতি মহাশয়, কংগ্রেসিরা কি বিধানসভা বয়কট করল, কাউকে দেখতে পাচ্ছি না।

**শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জি :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনার মাধ্যমে সমবায় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ দাবি এখানে পেশ করেছেন, তাকে আমি সমর্থন জানিয়ে দু একটি কথা বলতে চাই। বিগত সরকার ৩০ বছর যে গ্রামে গঞ্জে দরিদ্রতর মানুষের জন্য এই সমবায়কে কি ভাবে ব্যবহার করেছে, আমি যতটুকু জানি, এই সমবায়গুলো গ্রামে গঞ্জে দরিদ্রতর মানুষের কোনও কষ্ট লাঘব করতে পারেনি। তাই বামফ্রন্ট সরকার শক্ত হাতে হাল ধরে এই সমবায় প্রতিষ্ঠানগুলোকে গ্রামে গঞ্জে মানুষের কাছে সমবায় মন্ত্রী পৌছে দেবার কথা বলেছেন।

সেই জন্য এই বাজেটকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। সমবায় এবং ক্রেতা সমবায়ের বিষয়ে দু একটি কথা বলতে চাই। এই সমবায়গুলি বিগত সরকারের আমলে কি ভাবে ব্যবহৃত হয়েছে, এবং ক্রেতা সমবায়গুলি কি ভাবে ব্যবহৃত—সমবায় সম্পর্কে অতীশবাবু যে কথা বললেন, দোষারোপ করলেন, মাননীয় সভাপতি মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই, এই সমবায়, ক্রেতা সমবায়, বিশেষ করে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কি কাজ করেছে—আগে কেবল এই সমবায় সমিতিগুলি মাল কেনাবেচা করেছে, যেন বড় বাজারের মাড়োয়াড়ির দোকান। বামফ্রন্ট সরকার আসার পর আমরা দেখছি, এই সমবায়ের উপর বিশেষ ভাবে নজর দেওয়া হয়েছে, তার মধ্যে উল্লেখযোগ্য হল ২২.৫২ লক্ষ টাকার মুসুর এবং অন্যান্য ডাল, মশলাপাতি, ১৭.৬৫ লক্ষ টাকার বিশুদ্ধ সরিষার তেল শহর এবং গ্রামের লোককে খাইয়েছেন এবং ১৯৮.১৬ টাকার নিয়ন্ত্রিত বস্ত্র এবং ৩৩.২২ লক্ষ টাকার ন্যাশনাল টেক্সটাইল মিলের অনিয়ন্ত্রিত বস্ত্র সমবায় দোকানের মাধ্যমে সরবরাহ করা হয়েছে। আর একটা উল্লেখযোগ্য বিষয় হচ্ছে, পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের টেক্সট বুক, বিশেষ করে কলকাতার বাইরে যে সমস্ত জেলা আছে, সেখানে নিয়মিত ভাবে সরবরাহ করা হয়েছে। মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, হুগলি প্রভৃতি জায়গাতে এবারে চেষ্টা করা হয়েছে। মাননীয় সমবায় মন্ত্রী তার ব্যয়বরাদ্দের উপর বলেছেন যে আরও বিভিন্ন জেলায় আগামী বছর আরও বেশি জোরদারভাবে চেষ্টা করা হবে। ছাত্রদের সুবিধার জন্য এই সমবায় বিভাগ বিশেষ দৃষ্টি দিয়েছেন এবং শিক্ষা বিভাগের সহযোগিতায় প্রায় ১০ লক্ষ বঙ্গলিপি খাতা এই দুস্প্রাপ্যের সময়, যখন কোনও খাতা পাওয়া যাচ্ছে না, গ্রামের ক্রেতা সমবায়ের মাধ্যমে ছাত্রদের কাছে সুবিধা পৌঁছে দিচ্ছে। মাননীয় সভাপতি মহাশয়, এই ক্রেতা সমবায়গুলিতে আগে যে ঘুঘুর বাসা ছিল, তা বক্তৃতার মাধ্যমে বলা যায় না। আপনার মাধ্যমে আর একটা কথা বলতে চাই, সমবায় একটা বিশেষ ভূমিকা হিসাবে যদি স্কুলের পাঠ্যক্রম হিসাবে মাধ্যমিক এবং উচ্চ শিক্ষায় রাখা যায় তাহলে এই শিক্ষার ফলে অনেক কিছু সমবায় সম্বন্ধে ছাত্ররা জানতে পারবে। আর একটা কথা বলতে চাই, এই যে সমস্ত জেলাগুলিতে বা কলকাতা শহরে যে সমস্ত মেডিক্যাল হসপিটাল আছে সেই হসপিটালগুলোতে যদি একটা করে মেডিক্যাল স্টোর করে দেওয়া যায় সমবায়ের

[6-50—7-00 P.M.]

মাধ্যমে তাহলে দরিদ্র রুগিরা ন্যায্য মূল্যে খাঁটি ঔষধ পাবে, এই বিষয়ে সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন এই দিকে নজর দেন। আর একটা কথা হচ্ছে এই সমবায় বিভাগের বাজেট বরাদ্দের বইটি পড়ে যেটুকু বুঝতে পারলাম তাতে দেখছি আমাদের পশ্চিমবাংলার ১/৩ অংশ মানুষ হচ্ছে তফসিলি, আদিবাসী এবং অনগ্রসর শ্রেণীর মানুষ, তাদের মধ্যে সমবায় সম্বন্ধে প্রচারের কোনও ব্যবস্থা এত দিন ধরে ছিল না। মাননীয় মন্ত্রী মহাশয় এদিকে দৃষ্টি দিয়েছেন। সুতরাং সে সম্বন্ধে আমি তাঁকে আর একটু সাবধান করে দিয়ে বলব যে, এই সমস্ত মানুষ যদি সমবায়-এর সুযোগ থেকে বঞ্চিত হয় তাহলে কোনও দিনই সমবায় আন্দোলন সার্থকতা লাভ করবে না। এ বিশ্বাস আমাদের আছে। সুতরাং সেদিকে আমাদের সজাগ দৃষ্টি রাখতে হবে। এই কয়টি কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামি :** মাননীয় সভাপতি মহাশয়, বিগত বাজেট বিতর্কে অংশ গ্রহণ করে আমি পূর্বতন কংগ্রেসি মন্ত্রী ডাঃ জয়নাল আবেদিন এবং তাঁর দলের অপর কয়েকজন সদস্যের বিরুদ্ধে কতগুলি সুনির্দিষ্ট অভিযোগ এনেছিলাম। ওঁরা যাদের শীর্ষ সমবায় প্রতিষ্ঠানগুলির শীর্ষে বসিয়ে দিয়েছিলেন তাদের অনেক কু-কীর্তির কথা আমি এই হাউসে উল্লেখ করেছিলাম। জবাবি ভাষণে মাননীয় মন্ত্রী মহোদয় তাঁর সুস্পষ্ট ঘোষনা তিনি আমাদের শুনিয়েছিলেন এবং দুর্নীতির বিরুদ্ধে জেহাদ ঘোষনা করেছিলেন এবং সেই সমস্ত দুর্নীতি উৎখাতের ব্যবস্থা গ্রহণের আশ্বাসও দিয়েছিলেন। কিন্তু আমরা সেই সমস্ত দুর্নীতির তদন্ত বা তদন্তের ফলাফলের বিষয়ে কোনও কিছুই তাঁর বক্তৃতার মধ্যে দেখলাম না। আমাদের এই বিষয়ে আগ্রহ থেকেই গেল। যদি তিনি এবারে তাঁর জবাবি ভাষনের সময়ে সে বিষয়ে আলোকপাত করেন তাহলে আমরা সে বিষয়ে জানতে পারি। আমরা অবশ্য এখানে অবাক হচ্ছি যখন কংগ্রেসিদের মুখে সেই দুর্নীতির কথা শুনছি। মাননীয় সভাপতি মহাশয়, যাঁরা দীর্ঘ দিন ধরে সমাজের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতির বীজ বপন করে দিয়েছেন, যাঁরা সমাজটাকে এইভাবে দিনের পর দিন কলুষিত করে দিয়েছেন তাঁরাই আবার সোচ্চার হয়ে দুর্নীতির কথা বলছেন, এটা হাসির বিষয়। আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে বলব যে, যে সমস্ত সমবায় প্রতিষ্ঠানগুলি দীর্ঘ দিন ধরে এই দুর্নীতির এক একটা পিঠস্থানে পরিণত হয়েছে সেগুলির দিকে তিনি তাঁর সজাগ দৃষ্টি রাখুন। এবং শুধুমাত্র সমবায় দপ্তরের জন্য একটা অ্যান্টি-কোরাপশন সেল গঠন করা যায় কিনা সে বিষয়ে তিনি একটু বিবেচনা করে দেখুন। কারণ আমরা আমাদের অভিজ্ঞতা দিয়ে দেখছি গ্রামাঞ্চলে যে সমস্ত সমবায় সমিতিগুলি আছে সেগুলির মধ্যে বেশিরভাগ কৃষি ঋণদান সমিতি, অথবা উইভার্স কো-অপারেটিভ, সোসাইটি—এই সমস্ত সমিতিগুলি এখনও পর্যন্ত কোনও ভাবে টিকে আছে এবং অনেকগুলি লিকুইডেশনে চলে গিয়েছে। পূর্বতন সরকার এইগুলিকে বাঁচতে দেয়নি, শুধুমাত্র ভাঁওতা দিয়েছে এবং তাঁদের নিজেদের লোকেরা সমস্ত সুযোগ সুবিধা এবং সরকারি সাহায্য লুঠে-পুটে খেয়ে সরে পড়েছে। এখন আমাদের সমবায় আন্দোলনকে যদি এগিয়ে নিয়ে যেতে হয় তাহলে এদিকে নজর দিতে হবে। আমরা জানি প্রত্যেক ক্ষেত্রে সমবায়কে মিনিংফুল করে গড়ে তোলার দরকার আছে। কারণ সমাজে যে শোষণ চলছে, মুনাফাখোর মজুতদাররা সাধারন মানুষের উপর যে শোষন চালাচ্ছে তার থেকে যদি বাঁচতে হয় তাহলে সমবায়কে বাঁচানো দরকার। সমবায় গড়ে তোলা ছাড়া বাঁচবার আর অন্য কোনও পথ নেই। যদিও এখনও পর্যন্ত নিত্য ব্যবহার্য পণ্য সম্পূর্ণ রূপে সরকারি ভাবে সরবরাহের কোনও ব্যবস্থা হয়নি, তবুও এর মধ্যে যতটুকু দেওয়া যায়, তা আমরা দিচ্ছি। সেইভাবে যদি আমরা সমবায়ের মাধ্যমে বিভিন্নরকম জিনিসপত্র সরবরাহ করতে পারি তাহলে সাধারন মানুষের সত্যিই আমরা উপকার করতে পারব এবং ফাটকাবাজ ও মুনাফাখোরদের হাত থেকে সাধারন মানুষকে বাঁচাতে পারব। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব যাতে করে সমবায় সমিতি থেকে দুর্নীতি ঝেড়ে ফেলা যায়। একটা পরিস্কার, পরিচ্ছন্ন আবহাওয়া সৃষ্টি করে এই প্রতিষ্ঠানগুলিকে দিনের পর দিন শ্রীবৃদ্ধি করতে পারেন তার ব্যবস্থা করুন। আপনি সার্বজনীন সদস্যভুক্তির কথা বলেছেন। এর ভিতর যে সমস্ত স্বার্থান্বেসী ব্যক্তি দিনের পর দিন আঁকড়ে ধরে আছেন তাদের অপসারিত করে সত্যিকারের জনসেবার কাজে লাগানো যেতে পারে। সমবায় সমিতি থেকে যে সমস্ত ঋণ দেওয়া হয় তার সুদের হার অনেক বেশি। এক্ষেত্রে এক শতাংশ হারে যেটা রিজার্ভ ব্যাঙ্ক থেকে কমাবার কথা

উঠেছে তাতে করে চাষীদের খুব বেশি মঙ্গল হবে না। কারণ সমবায় সমিতিকে ১৪ থেকে ১৫ পারসেন্ট চাষীদের সুদ দিতে হয়। যদি অন্য কোনও ভাবে কমানো না যায় তাহলে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে করে এই অতিরিক্ত সুদের হার হালকা করার জন্য অন্তত কিছু রাজ্যসরকার থেকে যেন ভরতুকি দেওয়া হয়। তাহলে চাষীরা বাঁচতে পারে। কারণ বেশি ঋণ নিয়ে ৩।৪।৫ বছর সুদ দিতে না পারায় ঋণের পরিমাণ দুগুন তিন গুন বেড়ে গেছে। কোনওদিনও শোধ করা সম্ভব হয়ে উঠবে না এবং তার ফলে ডিফলটারের পরিমাণ বেড়ে যাচ্ছে। এর ফলে সমবায় সমিতিগুলি লিকুইডিশনে চলে যায়। এইদিকে গুরুত্ব দেবেন। একটি আবহাওয়া দেখা যাচ্ছে যে নতুন নতুন সমবায় সমিতি গড়ে উঠছে কিন্তু আমরা লক্ষ্য করছি ডিস্ট্রিক্টে যে সমস্ত অ্যাসিস্টান্ট রেজিস্টার আছেন তারা রেজিস্ট্রি করার ব্যাপারে বিলম্ব করছেন। সুতরাং সমবায় সমিতি গড়ার ব্যাপারে যদি এইভাবে তারা প্রতিবন্ধকতার সৃষ্টি করেন তাহলে তো কিছুই হবে না। আপনি যদি একটা সারপ্রাইজ ভিজিট দেন তাহলে বুঝতে পারবেন এবং তার দ্বারা একটা স্বাভাবিক অবস্থা ফিরে আসবে। আপনি যেন দয়া করে এইদিকে নজর দেবেন। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় সভাপতি মহাশয়, আজকে সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন জানিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। সমবায় আন্দোলন যে উদ্দেশ্যে গড়ে উঠেছিল সেই উদ্দেশ্য বিগত দিনগুলিতে কতটুকু সফল হয়েছে তা গত রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিনে একটি মাত্র পরিসংখ্যান থেকেই বোঝা যাবে। মহারাষ্ট্র যখন রিজার্ভ ব্যাঙ্ক থেকে এই সমবায় আন্দোলনের জন্য প্রায় ৩৮২ কোটি ৩১ লক্ষ টাকা ব্যয় করেছিলেন তখন পশ্চিমবঙ্গ ব্যয় করেছে ১০ কোটি ৮৮ লক্ষ টাকা। এটা হচ্ছে ১৯৭৬ সালে যখন কংগ্রেসের রাজত্ব ছিল। কাজেই এটা বুঝতে কারও অসুবিধা হবে না যে সমবায় আন্দোলনের যে উদ্দেশ্য ছিল সেই উদ্দেশ্য ব্যর্থ হয়েছিল, ব্যহত হয়েছিল। এই ব্যর্থতার কারণ কি? এর কারণ হচ্ছে বিগত সরকার এই দপ্তরকে লুঠ-পাটের দপ্তর তৈরি করেছিল। আমরা জানি গ্রামাঞ্চলে যারা জোতদার এবং জমিদার শ্রেণী তারা গ্রামীণ সমবায় সমিতিগুলিকে পরিচালনা করতেন এবং এই সমবায় সমিতির সব কিছুই তারাই আত্মসাৎ করতেন। কাজেই সমবায় সমিতির যে উদ্দেশ্য ছিল সেই উদ্দেশ্য ব্যর্থ হয়েছিল। এ ছাড়া আমরা আরও দেখেছি, সমবায় আন্দোলনকে জনপ্রিয় করে তোলার জন্য সমবায় বিভাগ থেকে যে অর্থ বরাদ্দ করা হয়েছিল সেই অর্থকে এই দপ্তরের যিনি ভারপ্রাপ্ত ছিলেন এবং কংগ্রেসি সদস্যরা আত্মসাৎ করতেন।

[7-00—7-10 P.M.]

আমি একজন ব্যক্তির নাম এখানে করছি, যাঁর সম্পর্কে অনেক ভুরি ভুরি ঘটনা আছে, তথ্য আছে—তিনি হচ্ছেন সত্য বাপুলি মহাশয়, যিনি ছিলেন সমবায় দপ্তরের বডির সঙ্গে যুক্ত। উদ্দেশ্য সমবায় আন্দোলনকে জনপ্রিয় করে তোলা। তাদের যে তহবিল আছে সেই তহবিলকে তিনি যথেচ্ছভাবে ব্যবহার করেছেন, কিছু আত্মসাত করেছেন। এইভাবে অযোগ্য

ব্যক্তিদের এইসব টাকা দিয়ে সমবায় আন্দোলনকে গড়ে তোলার চেষ্টা করেছেন। অযোগ্যদের নিয়ে সমবায়কে জনপ্রিয় করে তোলা যায় না। সবই হচ্ছে, আমরা জানি কংগ্রেসিরা এই কাজটা করে আসছে। আমি সমবায় বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব এই সব ব্যাপারের জন্য যেন একটা তদন্ত করান এবং একটু নজর দেন সমবায়কে জনপ্রিয় করে তোলার কাজে আরও একটু ভাল মনোবৃত্তি যুক্ত লোক যাতে আসে তার চেষ্টা করেন। বিগত কংগ্রেস সরকারের কার্য আমরা রোমন্থন করছি এইজন্য যে আগামী দিনের যে বাধা সেইসব ত্রুটি বিচ্যুতি সেগুলি দূর করার উদ্দেশ্য নিয়ে। আমরা কোনও ব্যক্তিগত কুৎসা করছি না। বিগত দিনে ডাঃ জয়নাল আবেদিনের নেতৃত্বে বলা যেতে পারে এই সমবায় ছিল দুর্নীতির আড্ডাখানা। আমার পূর্ববর্তী বক্তারা যা বলেছেন আমি তার একটু নজির রাখতে চাই। জয়নাল আবেদিন সাহেব তাঁর বন্ধু সুধীর গুহ নিয়োগীকে করে দিলেন সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের চেয়ারম্যান।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** সেই সময়তো ফার্স্ট হয়েছিল।

**শ্রী সুমন্তকুমার হীরা :** ইন্দিরা গান্ধীর সময় শুধু ফার্স্ট কেন, পদ্মশ্রী, পদ্মবিভূষণ অনেকেই অনেক কিছু পেয়েছেন। কাজেই সেই ফার্স্ট হওয়ার কোনও মূল্য আছে বলে মনে হয়না। গুহ মহাশয় এই সমবায়ের টাকা যে আত্মসাৎ করেছেন তার হাজার হাজার নজির আছে, মন্ত্রী মহাশয় পুঙ্খানুপুঙ্খ রূপে তদন্ত করে শাস্তি বিধানের জন্য আমরা দাবি জানাচ্ছি। এছাড়া এই গুহ নিয়োগীর একটা নজির আমি দিচ্ছি। উনি যে পদে ছিলেন সেটা অবৈতনিক, এর জন্য কোনও বেতন পান না, কিন্তু তিনি শুধু টি.এ. বাবদ ৬০ থেকে ৭০ হাজার টাকা ব্যয় করেছেন। এতবড় দুর্নীতি যার মধ্যে, তার শাস্তি হওয়া উচিত বলে আমি মনে করি। এছাড়া জয়নাল আবেদিন সাহেবের আর একটা কীর্তি আপনাদের বলে রাখি। তিনি এই সমবায় বিভাগকে নিজের জমিদারি করে তুলেছিলেন। শুধু তিনি নন, তাঁর পরিবার বর্গও মনে করতেন এটা ব্যক্তিগত সম্পত্তি। তাঁরা সমবায় বিপননে গিয়ে ইচ্ছামতো বিদেশি ভাল জিনিস যেগুলি সেগুলি নিয়ে আসতেন বাড়িতে। তার জন্য অফিসারদের অনেক হয়রান হতে হয়েছে। অফিসারদের মধ্যে ঐ জন্য দুর্নীতি এসেছিল। অফিসাররা কারসাজী করে অনেক ক্ষতি দেখিয়েছেন। এইরকম দুর্নীতি জয়নাল আবেদিন সাহেব কংগ্রেসের রাজত্বে ঘটিয়েছেন। এছাড়া উত্তর ও দক্ষিণ ২৪ পরগনায় দুটি ব্যাঙ্ক ছিল। এই ব্যাঙ্কগুলি ভালই ছিল, কিন্তু আস্তে আস্তে বন্ধ হয়ে গেল। কারণ এখানে টাকা পয়সা যা ছিল তা জেলার নেতারা আত্মসাৎ করে নিল। এই ব্যাঙ্কের ব্যাপারে একটা কমিশন করা হয়েছিল যার নাম হচ্ছে শ্যাম কমিশন। সেই কমিশন ১৯৭৪ সালের মার্চে যে রিপোর্ট দিয়েছিল, সেই রিপোর্ট ডাঃ জয়নাল আবেদিন চেপে দিলেন। কারণ সেই রিপোর্টে ২৪ পরগনার বাঘা বাঘা কংগ্রেস নেতারা জড়িত ছিলেন যারা ডাঃ জয়নাল আবেদিনের দলভুক্ত। তাঁরা সব পার পেয়ে গেলেন। ডাঃ জয়নাল আবেদিন এই বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন। পশ্চিমবাংলায় সমবায় মৎস্য উৎপাদনের যে প্রকল্প তার জন্য মেকানাইজড বোর্ড কেনার জন্য তামিলনাড়ুর সঙ্গে একটা চুক্তি হল।

তামিলনাড়ু গভর্নমেন্ট এর সঙ্গে যে চুক্তি হল তাহল ২৫ লক্ষ টাকার। কিন্তু তার আগে একটা চুক্তি হয়েছিল সেটা হয়েছিল পশ্চিমবাংলার হুগলি ডকিং এর গার্ডেনরিচে যেটা রয়েছে তার সঙ্গে। তাঁরা বলেছিলেন ১ লক্ষ টাকায় বোর্ড সাপ্লাই করবেন। কিন্তু জয়নাল সাহেব তামিলনাড়ু থেকে ১ লক্ষ ২৫ হাজার টাকা করে বোর্ড কিনলেন। এর ফলে রাজ্যসরকারের প্রায় ১৪ লক্ষ টাকা বেশি দিতে হল। এটা কি ধরে নেব যে এই টাকা ডাঃ আবেদিন আত্মসাৎ করেছেন বা ভাগ পেয়েছেন। সুতরাং ডাঃ আবেদিন সহ যে সমস্ত লোক এর সঙ্গে জড়িত সেই সমস্ত দুর্নীতিগ্রস্ত লোকেদের শাস্তি হওয়া উচিত। সেইজন্য আগামী দিনে এই সমস্ত দুর করে সমবায় আন্দোলনের গতি যাতে সহজ এবং সরল হয় সেদিকে দৃষ্টি দেওয়া উচিত। আমি মনে করি এই সমস্ত দূর করলে সমবায় আন্দোলনের গতি সহজ ও সরল হবে। সমবায় দপ্তরে যে সমস্ত কর্মচারী ও অফিসার আছেন তাদের মধ্যে যারা বিগত সরকারের সঙ্গে সজ্ঞানে ও অজ্ঞানে দুর্নীতিতে যুক্ত ছিলেন তাদের বিচার হওয়া উচিত যাতে ভবিষ্যতে এইরূপ দুর্নীতির সঙ্গে কেউ জড়িত না হন। এই আশা নিয়ে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-10—7-20 P.M.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** শ্রদ্ধেয় সভাপতি মহাশয়, বাজেট উপস্থিত করবার পর বিরোধীপক্ষ থেকে যে তিনজন বলেছেন তাদের সম্বন্ধে আমি বলছি যে, তারা যে সমস্ত কথা বলেছেন, তা সত্য কি না সেটা শোনারও তাদের ধৈর্য নেই। যাহোক, তবুও আমি জনসাধারনের কাছে বলা উচিত বলে জবাব দিচ্ছি। ওঁরা যে সমস্ত কথা বলেছেন বা ফাঁদ পাতার চেষ্টা করেছেন আমি তার এক একটা করে উত্তর দেব। ওঁরা হয়ত বলেছেন যে, যেহেতু ফরোয়ার্ড ব্লকের মন্ত্রী আছেন তাই সি.পি.এম বাধা দিচ্ছেন—এইরূপ যদি বলতে পারি তাহলে ভাল হবে। কিন্তু ওঁরা বুঝতে পারছেন না যে আমরা যারা বামপন্থী রাজনীতিতে বিশ্বাস করি তারা যে এগ্রিমেন্ট করি সেটা সিমেন্টের চেয়েও শক্ত এই কথাটা তাদের বোঝা দরকার। বলবার আরেকটা কারণ হচ্ছে যে, আসন্ন পার্লামেন্টের ভোটের সময় লোকের মন যাতে বিষিয়ে দিতে পারি। আমি কংগ্রেসকে খুব গালাগালি দিতে চাই না কারণ মরা কুকুরকে আর কতবার করে মারব। আমি এইটুকু বলছি ওঁরা যে সমস্ত কথা বলেছেন তার মধ্যে মেদিনীপুরের বিদ্যাসাগর ব্যাঙ্কের কথা বলেছেন। ওঁরা বলেছেন ইলেকশন সেখানে আট বছর হয় নি। এই ইলেকশন আমার সময়ে হয় নি না তাদের সময়ে হয় নি সেটা বুঝতে পারলাম না। থুথুটা ফেলার সময় তারা দেখে ফেলেন নি। যাহোক, আট বছরের উত্তর আমরা দেব না, আট মাসে আমরা কি করেছি সেটা শুনুন। হাইকোর্টে একটা কেস ছিল সেটা ১৬.১.৭৭-এ শেষ হয়ে গেছে। আমরা ১.৪.৭৮ তারিখে যাতে ইলেকশন হয় তার ডেট ফিক্সড করে দিয়েছি। আর একটা কথা বলেছেন অ্যাপেক্স সোসাইটি সম্বন্ধে। অ্যাপেক্স সোসাইটিগুলিতে সুপারসিট করেছি। ১৫ হাজার যে সোসাইটি আছে তার মধ্যে নিচের দু-চারটেকে ভাঙ্গলে কিছুই হবে না। স্ট্রাকচার ঠিক থেকে যাবে। মূল জলধারা যেখান থেকে আসছে সেখানটা আগে ভেঙ্গে না করলে হবে

না। অতীশবাবু এই সুপারসিট-এর কথা বলেছেন। তিনি এই রিপোর্ট পড়লেই বুঝতে পারতেন কেন করা হয়েছে। যদি চান তাহলে দেখবেন সেই রিপোর্টের মধ্যে আছে কিভাবে চুরি জোচ্চুরি হচ্ছিল। আমি গ্রাজ-এর কথা বলছি না ফ্যাক্টসের উপর ভিত্তি করেই বলছি—রিপোর্টের ভিত্তিতেই বলছি। এত খারাপ কাজ ভদ্রলোকের ছেলেরা করতে পারে জানি না। ওয়েস্টবেঙ্গল কো-অপারেটিভ ব্যাঙ্কের কথা যদি বলেন তাহলে দেখবেন যে অ্যাপেক্স থেকে সরানোর চেষ্টা আমরা করেছিলাম। তিনি তার বিরুদ্ধে একটা ফৌজদারি মামলা করেছেন। সে গিয়ে পরে হাইকোর্টে অ্যান্টিসিপেটরি বেল নিয়েছে, সেটার উপর আমার কোনও কন্ট্রোল নেই। কিন্তু আপনারা জানবেন যে এটা আমি ছাড়ব না। আর একটা কথা আপনাদের কাছে বলছি যে ভবানী চ্যাটার্জি সম্বন্ধে যে কথা বলা হয়েছে, অতীশবাবু থাকলেন না, অন্তত তাঁর কাছ থেকে এটা আশা করিনি, সে সম্বন্ধে আমি বলছি যে উনি আসুন, বলুন, যদি সত্য হয় তাহলে ভবানীবাবু শুধু অ্যাডমিনিস্ট্রেটর হতে নয়, তিনি এম.এল.এ শিপ পর্যন্ত ছেড়ে দেবেন আমি একথা বলে যাচ্ছি। তাঁর ভাইঝিকে যদি অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় তাহলে নিশ্চয়ই আমি তাঁকে অ্যাডমিনিস্ট্রেটরের পদ থেকে পরের দিন সরিয়ে দেব এবং আমাদের পার্টি থেকে এম এল এ শিপ-এ রিজাইন করবেন। আর ওঁনার কথা যদি সত্য না হয় তাহলে উনি রিজাইন করবেন কি না সেটা আমি জানতে চাই। আর ঋণ আদায় সম্বন্ধে ওনারা একটা মেঘের সৃষ্টি করার চেষ্টা করেছেন যে সি পি এম বাধা দিচ্ছে, আমরা চেষ্টা করছি আদায় করার। এতবড় একটা অসত্য ভাষণ ওদের পক্ষে করাই সম্ভব। কারণ আমরা ওঁদের সঙ্গে একসঙ্গে আছি, বসি, সেজন্য তাঁরা সি পি এম-এর নাম দিয়ে চালিয়ে দেবার চেষ্টা করেছেন, এটা হচ্ছে মূল কথা। আমি বলেছি আমার যারা কর্মচারী আছে ডিপার্টমেন্টে তাদের যে কারা কারা বাধা দিচ্ছে আপনারা রিপোর্ট দিন, আমরা সেটা দেখব এবং দেখব কিছু দিনের মধ্যে ওঁরাই এই ভানটা করে নানারকম গোলমাল লাগিয়ে দিয়ে বলবেন হয়ত কমলবাবু একটা কৃষি ঋণের কথা বলেছেন, এইরকম একটা হাওয়া তুলবার চেষ্টা করছেন। আমি মনে করি যাঁরা কো-অপারেটিভ সেক্টরে আছেন তাঁদের ভালর জন্য আমাদের দৃঢ় হস্তে এটা দমন করতে হবে, প্রকৃতভাবে তাঁরা যাতে টাকাটা দেয়, তারপর তারা যেন টাকাটা পায় এর চেষ্টা করতে হবে। সুদের টাকা নিশ্চয়ই বেশি আছে, এর জন্য তাঁরা ৩০ বছর ধরে কোনও চেষ্টা করেন নি। আমি এক বছর আসার পর রিজার্ভ ব্যাঙ্কের কাছে গিয়েছি, এর জন্য যে রুল চেঞ্জ করতে হবে তার জন্য এইচ.এল. প্যাটেলের কাছে গেছি এবং এটা সারা ভারতবর্ষে একটা নজীর হয়েছে, আমরা এই যে চেষ্টা করছি সকল জায়গার কো-অপারেটিভ মিনিস্টার যাঁরা আছেন তাঁরা এটাকে সাপোর্ট করেছেন। আর উইদাউট সিকিউরিটি ঋণ যাঁরা ৩০ বছর ছিলেন তাঁরা কোনওদিন এটা ভাবেন নি। আমরা এটার সম্পর্কে রিজার্ভ ব্যাঙ্কে গেছি এবং এর সমস্ত প্রেনসেসিং হয়েছে, এখানে রুল যদি হয় তাহলে পারপাস বেসিসে যাতে হয় তার জন্য আমরা চেষ্টা করছি। ভায়েবিলিটির কথা বলে গেছেন, উনি পড়ে দেখলেন না যে আগে এত বেশি সোসাইটি ছিল, এখন সেটা কমল কেন। আমি তার মধ্যে আর যেতে চাই না, এখানে ফালতু বলে যাবার চেষ্টা করেছেন। আমরা ২ লক্ষ টাকা যেখানে কাজ হবে সেইরকম একটা সোসাইটিতে যদি না হয় তাহলে ২/৩ টাকে অ্যামালগামেট করে এটা করার

চেষ্টা করছি। তার কারণ হচ্ছে যাঁরা ম্যানেজার থাকেন তাঁদের সাধারনত ৭৫ টাকা থেকে ১৫০ টাকা বেতন দেওয়া হয়। এতে একজনের চলে না। সেজন্য আমরা ভায়েবল সোসাইটি করবার চেষ্টা করছি এবং তাঁদের সেখানে ২৫০ টাকা বেতন যাতে দিতে পারি সেই ধরনের চেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি। আরও কতকগুলি সুযোগ সুবিধা একজন মানুষকে দেওয়া প্রয়োজন। সেজন্য ভায়েবলিটির সঙ্গে সঙ্গে অ্যামালগামেশনের কথা চিন্তা করছি। মিঃ বাগের কথা সুমন্ত হীরা বলেছেন, জয়নাল আবেদিনের কথা আমি তো বললাম, তার আর রিপিট করে কোনও লাভ নেই। আমি আপনাদের কাছে আর একটা কথা বলছি সেটা হচ্ছে ২০ জনকে নিয়ে একটা ইনভেস্টিগেশন সেল করছি, এটা শীঘ্রই ক্যাবিনেটে যাবে। আমি আপনাদের কাছে বলছি এত অ্যালিগেশন আছে যে আমি এখন পর্যন্ত সমস্ত সাফ করে উঠতে পারিনি, কারণ, প্রায় ৪/৫ হাজারের বেশি অ্যালিগেশনের দরখাস্ত আছে, সমস্তগুলি কো-অপারেটিভ আইন অনুযায়ী আমি যদি ইনভেস্টিগেট না করি তাহলে কোনওটাকে সুপারসিড করতে পারব না। সেজন্য আইন অনুযায়ী আমি সেগুলি করবার চেষ্টা করছি। এরজন্য ২০ জনকে নিয়ে একটা সেল করা হবে, যেটা আপনি বলেছেন সেটা অলরেডি আমি ৩/৪ মাস ধরে চেষ্টা করছি। কাকে কাকে নেওয়া হবে—আবার যদি সেই এনফোর্সমেন্ট ব্রাঞ্চের মতো অবস্থা হয়ে যায় যে তারাই টাকা খাবে, সেইজন্য সাবধানভাবে চেষ্টা করছি। এমন ভাল লোক নিতে হবে যারা টাকা খেয়ে অন্য রিপোর্ট দেবে না সেইরকম ধরনের চেষ্টা করছি।

[7-20—7-30 P.M.]

সমবায়ের নিয়োগির কথা বলা হয়েছে, তার যখন ডিফেন্ট করার কোনও ক্ষমতা নেই আমি তার সম্বন্ধে কোনও মন্তব্য করতে চাইছি না। যদি রিপোর্ট দেখতে চান সুপারসিড করা সেখানে সমস্ত আছে। একথা সত্য যে ফার্স্ট হয়েছিল কিন্তু সেটা একটা পয়েন্ট, সেই পয়েন্টটা হচ্ছে ঋণ আদায় করার ব্যাপারে। কিন্তু ঋণ আদায় করার ব্যাপারটা সব জিনিস নয়, কারণ সেখানে টাকা তছরুপের ব্যাপার আছে, নেপোটিজমের ব্যাপার আছে, এই সমস্ত ব্যাপার আছে। সেইজন্য ফার্স্ট হয়েছিল একটা সেকশনে এবং তার জন্য সমস্ত দোষ কি ক্ষমা হয়ে যাবে তা হতে পারে না। তাই আপনার কাছে বলছি আমরা বাধ্য হয়ে এই সোসাইটিকে সুপারসিড করছি যেগুলো এনকোয়ারি করে দেখা যাচ্ছে যে অন্যায় করেছে। সেইজন্য এই যে ব্যয় বরাদ্দ করা হয়েছে, এই ব্যয় বরাদ্দটা আপনারা মঞ্জুর করে দেন আর যে সমস্ত কাট মোশন এসেছে আমি তার বিরোধিতা করছি।

The motion of Shri Krishnadas Roy that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Bhakti Bhusan Mondal that a sum of Rs. 18,51,04,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads: "298-Co-operation, 498-Capital Outlay on Co-operation, and 698-Loans for Co-operation", was then put and agreed to.

## Legislation

### The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1978

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1978.

(Secretary then read the Title of the Bill.)

**Dr. Ashok Mitra :** I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1978, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে পশ্চিমবঙ্গ কারাধীন বিধি সংশোধন আইন ১৯৭৮ এখন এই সভায় বিবেচিত হোক এটাই আমার প্রার্থনা এবং এই প্রসঙ্গে আমি গুটিকয়েক মাত্র কথা বলব। এই বিলের অর্ন্তভুক্ত যে প্রধান তিনটি উদ্দেশ্য আছে সে সম্বন্ধে আমি বাজেটে বিস্তৃত ভাবে বলেছি, এখানে আমি একটা সংক্ষিপ্ত ভাবে আরেকবার বলব। প্রথম যেটি এই বিলের উদ্দেশ্য সেটা হচ্ছে যে আমরা গত বছর একটা চেষ্টা করেছিলাম যে আমাদের যে প্রচুর জমি ধরুন রানিগঞ্জে কয়লা বা আসানসোল অঞ্চলে কয়লা খনির জমি সেটা খাস জমি আমাদের রাষ্ট্রীয় জমি এবং তার থেকে আমরা কিছুটা বাড়তি উপার্জন করতে পারি কি না রয়্যালটি বাবদ সেইজন্য আমরা গতবছর ভারত সরকারের কাছে লিখেছিলাম কারণ সেই জমি সমস্ত কোল ইন্ডিয়ার কাছে ইজারা দেওয়া। ভারত সরকার আমাদের লিখে জানালেন যে রয়্যালটি বাড়ানো সম্ভব নয় কারণ এই রয়্যালটি ব্যাপারটা মিনরেল ডেভেলপমেন্ট অ্যাক্ট অনুযায়ী নির্ধারিত হয় এবং ঐ আইনে আছে একবার যদি ঐ আইন বদলানো যায় তাহলে পাঁচ বছরের মধ্যে নতুন করে বদলান যায় না। মধ্যপ্রদেশ ঐ রয়্যালটির হার বাড়ানোর জন্য বছর দুই আগে ওরা একবার আইনটা পাল্টে ছিলেন সুতরাং আমাদের অনুরোধ তারা রক্ষা করতে পারলেন না। সেইজন্য বাধ্য হয়ে এই বছর আমরা ওদের বলেছি ঠিক আছে তোমরা রয়্যালটি যখন বাড়াতে পারছ না তোমরা আমাদের উন্নয়নের জন্য কিছু বাড়তি টাকা অন্য খাতে দাও। কি খাতে দেবে—যে ঐ কয়লার উপর একটা সেস আছে প্রতি টনে ৫০ পয়সা করে সেস তাঁরা আমাদের দিতেন আমরা তাঁদের এবার বলব যে ৫০ পয়সাটা বাড়িয়ে প্রতি টনে আড়াই টাকা করে করা হক, এবং এটা করলে আমাদের পাঁচ কোটি টাকার মতো বাড়তি উপার্জন হবে কোল ইন্ডিয়ার কাছ থেকে। কোল ইন্ডিয়া যে মুনাফা করেন পশ্চিমবাংলার কয়লা অন্যত্র বিক্রি করে তা থেকে ঐ মুনাফা বাড়তি পাঁচ কোটি টাকা আমরা দাবি করছি। এই আইনের মারফত যার জন্য আমরা এই আইনটা পাশ করছি যাতে আমরা যে সমস্ত গ্রামীণ প্রকল্পে হাত দিয়েছি সে প্রকল্পের জন্য একটু বাড়তি সংস্থান আমরা পেতে পারি এই আমাদের প্রথম উদ্দেশ্য দ্বিতীয় উদ্দেশ্য যেটা হচ্ছে রঙীন ছবির উপর গত বছর যে আমরা সারচার্জ বসিয়েছিলাম

তার সামান্য একটু সংশোধন করা। গত বছর যখন আমরা সারচার্জ বসিয়েছিলাম তখন সীনেমা হলের মালিকরা মহা সোরগোল উঠিয়েছিলেন, তাঁরা এমন কি আমাদের শাসিয়েছিলেন যে পশ্চিমবাংলার সমস্ত সীনেমাহল তাঁরা বন্ধ করে দেবেন। কিন্তু এই সমস্ত মুনাফাবাজ মালিকদের আমরা খুব ভালভাবে চিনি। একটু শক্ত হয়ে যখন দাঁড়ানো গেল ওরা সব নম্র হয়ে এলেন, নত হয়ে এলেন, এবং তারপর নির্বিবাদে সব কিছু চলছে এবং এই রঙীন ছবি থেকে আমরা যথেষ্ট পরিমাণ রাজস্ব পাচ্ছি, যেটা সাধারন লোকের কাজে ব্যয় করা হচ্ছে। কিন্তু তা সত্ত্বেও দেখছি এবং আমাদের আর একটা উদ্দেশ্য ছিল যে মফস্বলে পশ্চিমবাংলার তৈরি সাদা কালো ছবি যা আদৌ চলছিল না, তার সামান্য একটু প্রসার বাড়ানো যায় কিনা সেই উদ্দেশ্য অত্যন্ত ভালভাবে সাধিত হয়েছে। মফস্বল অঞ্চল পশ্চিমবাংলার ছবির কদর অনেকটা ছয় মাসে বেড়ে গেছে। তা সত্ত্বেও দু-একজন আমার কাছে বলেছেন কখন কখন ঐ সাদা কালো ছবির সঙ্গে ব্যবসায়ীক কারণে তাঁদের একটা দুটো রঙীন ছবি দেখাতে হয়। এবং গ্রামের এবং মফস্বলের সাধারন মানুষের পক্ষে সামান্য যদি একটু সুরাহার ব্যবস্থা করে দিতে পারি তাহলে ভাল হয়। সেটা বিবেচনা করেই আমি ঐ সারচার্জ যেটা বসানো হয়েছে, তার সর্বনিম্ন যে স্তর, স্ল্যাব তার হারের ১০ পয়সা করে কমিয়ে দিচ্ছি। এতে আমাদের সামান্য কিছু রাজস্বের হারের ক্ষতি হতে পারে কিন্তু সেটা তেমন কিছু নয়, কিন্তু সাধারন মানুষের তাতে কিছু সুবিধা হবে। দ্বিতীয় যে প্রধান উদ্দেশ্য এই সংশোধন বিলে তা হচ্ছে, যেটা ক্রয় কর পারচেজ কর যেটা গত বছরে আমরা প্রবর্তন করেছিলাম পারচেজ করেছিলাম, নতুন করে পশ্চিমবাংলায় সে সম্পর্কে। তখন এই যে কর আরোপ করেছিলাম যে শিল্পজাত দ্রব্যাদি যা পশ্চিমবাংলায় তৈরি হয় যা পশ্চিমবাংলার ভারতবর্ষের অন্যত্র বিক্রি হয় সেই সমস্ত শিল্পজাত দ্রব্যাদিতে যে কাঁচামাল ব্যবহৃত হয়, সেই কাঁচামালের উপর শতকরা ৫ টাকা হারে একটা কর আমরা বসিয়েছিলাম এবং সেটা বসিয়েছিলাম মহারাষ্ট্র, গুজরাট এবং তামিলনাড়ু দৃষ্টান্ত অনুসরন করে। ওদের ওখানে ঐ ধরনের কর আছে কিন্তু তখন আমি এটা বলেছিলাম যে করটি বসানো হল আমি লক্ষ্য করে দেখব যে এই করের কি প্রতিক্রিয়া হয়। প্রতিক্রিয়া বিবেচনা করে যদি সামান্য অদল বদল করতে হয় তা করব। এখন অনেকে আমাকে বলেছেন করটা বসিয়েছেন, আপনার রাজস্ব আসছে ভাল হয়েছে, এবং অন্যান্য শিল্পায়ত্ত রাজ্য যা করেছে আপনারা এতদিন বাদে তা করলেন, সেজন্য আপনি ধন্যবাদার্হ। তা হলেও করের হারটা একটু বিবেচনা করে দেখুন কারণ এমনও হচ্ছে যে কোনও কোনও ক্ষেত্রে কাঁচা মাল কেনা হয়ত পশ্চিমবঙ্গ থেকে সরিয়ে অন্যদিকে চলে যাচ্ছে। সুতরাং করের হারটা একটু বিবেচনা করে দেখুন, সেই বিবেচনা করে আমি স্থির করেছি যে এই করের হার শতকরা ৪ থেকে কমিয়ে ২ করা হবে এবং আমি আশা করি তার ফলে ব্যবসা বাণিজ্যের কিছুটা প্রসার হবে এবং কিছু বাড়তি কেনাকাটা হবে। সুতরাং রাজস্বের দিক থেকে কোনও ক্ষতি হবে না। একটা দুটো প্রশাসনিক উদ্দেশ্য সাধনের জন্য কিছু ব্যানার এই আইনের ভিতর আছে, তার ভিতর আমি যাচ্ছি না, আমি আশা করি এই তিনটে প্রধান উদ্দেশ্য সম্পর্কে মাননীয় সদস্যগনের পূর্ণ সমর্থন পাব। আরও দুটো ব্যাপার যোগ করতে চাই, একটা

হচ্ছে আমি যে কথা বলেছিলাম বাজেটের সময়—একটা হচ্ছে যে আমি বললাম বাজেটের সময় যে আরও কিছু কিছু নতুন দ্রব্যাদির জন্য আমরা ১৯৫৪ সালে সেলস ট্যাক্সটা আরোপ করে ঐ প্রথম পয়েন্টে সেলস ট্যাক্সটা আরোপ করব। সেইজন্য আমি সেই সময় বলেছিলাম কিছু কিছু ইলেকট্রোনিক্সের উপর, সারের উপর ইত্যাদি সেই ব্যবস্থা ইতিমধ্যেই সম্পাদিত হয়েছে। গতকাল এই ব্যাপারে নোটিফিকেশন বেরিয়ে গিয়েছে এবং সেই সঙ্গে আমি এটাও যোগ

[7-30—7-40 P.M.]

করে দিচ্ছি এই যে নতুন ব্যবস্থা হল তার ফলে অনেক ক্ষেত্রেই করের হার বাড়েনি, কমে গিয়েছে এবং জিনিসের দামও একটু কমে যাবার মুখে। ২ নং যেটা আমি বলতে চাই আমরা আরও একটা কর, সেই সম্পর্কে আমাদের আইন আনতে হবে যখন আমরা এপ্রিল মাসের পর পুনরায় মিলিত হব। তখন সেই আইনটা জানার আমার ইচ্ছা আছে সেটা হচ্ছে বড় বড় জোতের উপর আমার কর বসাবার সংকল্প আছে, যেটা ল্যান্ড হোল্ডিং ট্যাক্স, সেটা আমরা তৈরি করছি, ভেবে চিন্তে দেখে শুনে করছি যাতে খুব যত্ন সহকারে করা যায়। সেই সম্বন্ধে আমি হয়ত এপ্রিলের শেষ সপ্তাহেই এই বিলটা নিয়ে আপনাদের সামনে উপস্থিত হতে পারব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তার সম্বন্ধে আমার খুব বেশি বক্তব্য নেই। আমি বরং তাকে অভিনন্দন জানাই। বাজেট আলোচনার সময় বলেছিলাম যে আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে এত সুরসিক লোক তা জানাতাম না। তিনি রাম এবং বিয়ারের দাম কমালেন, তারপর তিনি আবার রঙ্গীন ছবির দাম কমালেন। কিন্তু গতবার আমরা এই কথা বলেছিলাম যে ট্যাক্সটা বাড়ানো ঠিক হবে না তখন উনি শোনেন নি। এখন উনি দেখলাম রাম বিয়ারের পর ছবির দামও কমে যায়, উনি যে এত সুরসিক ছিলেন তা আমি জানতাম না। সেইজন্য আমি ধন্যবাদ দিই। স্যার, আমি ওঁকে সমর্থন করতে পারলে খুশি হতাম। কারণ উনি ছবির দাম কমিয়েছেন তারপর আবার সেলস ট্যাক্সও কমিয়েছেন কিন্তু ব্যাপারটা খুব গোলমেলে। আমরা আদার ব্যাপারি জাহাজের খোঁজ জানি না। সেলস ট্যাক্স উনি কমাচ্ছেন কার স্বার্থে আমি বুঝছিনা। যদি পশ্চিমবঙ্গের স্বার্থে হয় ভাল কথা। কিন্তু কার কমবে। ম্যানুফ্যাকচারার যারা কাঁচা মাল কেনে ওর ট্যাক্সটা কমাচ্ছেন। এই আইনটা যদি জনতা পার্টি আনত তাহলে এক কথায় ঐ দিকের বন্ধুরা বলত যে আমরা ভেস্টেড ইন্টারেস্ট দেখছি। আমি এর বিরোধিতা করছি না বা এর পক্ষেও বলছি না কিন্তু যে বললেন যে এর ফলে জিনিসের দাম কমবে, এক পয়সাও কমবে না। পশ্চিমবঙ্গের যদি একটু উপকার হয়, উনি দাম কমাচ্ছেন সেটা আমি সমর্থন করি।

এতে দুর্নীতি কমবে সাধারন ব্যবসা ভাল হবে। আমি এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই, উনি নতুন এসেছেন, গ্রামে গঞ্জে শুনতে পাই ছোট ছোট ব্যবসায়ীদের সেলস ট্যাক্স সম্বন্ধে নানারকম অভিযোগ আছে। আমি অনুরোধ করব এমন ব্যবস্থা করুন যাতে ছোট

ব্যবসায়ী গরিব ব্যবসায়ী, যারা দশ হাজার টাকার ব্যবসা করে তাদের যেন সেলস ট্যাক্সের ব্যাপারে হয়রানি হতে না হয়। আর ডিক্লেলারেশন অব ফ্রম সংগ্রহ করা লোকের পক্ষে একটা বিরাট ব্যাপার। এই ফ্রম এক সঙ্গে পাওয়া যায়না, এক একটা ব্যাপারে প্রনামী দিতে হয় তারপর ফর্মে নিয়ে আসবে। আমি বলব এই সব জিনিসগুলি আপনারা দেখুন। আমি সোর্সে করার কথা যেটা বলছিলাম, আমের ব্যবসাতে বস্তার দরকার, সুতলি এবং পাকানো দড়ির বেলায় সোর্সে ট্যাক্স করা যায় কিনা বিবেচনা করে দেখবেন। আর একটা কথা বলতে চাই নন-ট্যাক্সেবল গুডসের বিক্রয়ক্ষেত্রে ৫০ হাজার টাকা বিক্রি হলে তাদের রেজিস্ট্রেশন নিতে হবে। এ সম্বন্ধে বহুদিন আগেই হয়েছিল ১৯৪২ সালে। তারপরে টাকার দাম অনেক বেড়ে গেছে, আগে যেখানে ৪ হাজার টাকায় পাটের ব্যাবসা করত, দাম তখন ছিল ৫ টাকা, এখন পাটের দাম দশ গুন বেড়ে গেছে, তাই টাকার পরিমাণ এখন দরকার হয় ৫০ হাজার টাকা, এই অবস্থায় ১০ হাজার টাকার ট্যাক্স আমলের যে রেটসগুলি তা বাড়িয়ে দেওয়ার চেষ্টা করতে হবে। এই প্রসঙ্গে বলি ভ্যারাইটি অব ট্যাক্স, কোনটার কত ট্যাক্স হবে কি হিসাবে, এটা বিবেচনা করে দেখবেন। আপনার কাছে আমি আর একটা কথা বলব। সেলস ট্যাক্সের দুর্নীতি থেকে ছোট ব্যবসায়ীদের হেল্প করার জন্য একটা সেল—লিগেল এইড কমিটি করুন, ছোট ছোট ব্যবসায়ীদের খাতা রাখার অসুবিধা হয়, তাদের সাহায্য করার জন্য একটা ছোট কমিটি করে তাদের সাহায্য করতে পারেন কিনা বিবেচনা করুন। অন্ততপক্ষে এই ছোট ব্যবসায়ীদের যদি দুর্নীতির হাত থেকে বাঁচাতে পারেন তো তাঁরা আপনাকে আশীর্বাদ করবে। আর কয়লার উপর যে ট্যাক্স, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হারানচন্দ্র হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় যে দি ওয়েস্টবেঙ্গল ট্যাক্সেশন (অ্যামেন্ডমেন্ট) বিল উত্থাপন করেছেন তাকে আমি স্বাগত জানাচ্ছি, সমর্থন জানাচ্ছি। কারণ বঙ্গীয় প্রমোদ কর আইন '৭২ সংশোধনীর মাধ্যমে দুটি সর্বনিম্ন ধাপে রঙীন চিত্রের উপর ১০ পয়সা করে বাতিল করা হচ্ছে। আমরা জানি পশ্চিমবঙ্গের সাধারন গরিব মানুষ তাদের অভাব অনটনের মধ্যে ইচ্ছা থাকলেও আমোদ প্রমোদের সুযোগ তারা পায়না। এই যে প্রমোদ কর ১০ পয়সা করে মকুব করা হচ্ছে এতে করে গ্রামের মানুষ রঙীন চিত্র দেখার সুযোগ অনেকটা পাবে। বঙ্গীয় ফিনান্সিয়াল ট্যাক্স অ্যাক্ট ১৯৪১ এবং বঙ্গীয় সেলস ট্যাক্স অ্যাক্ট ১৯৫৪ অনুযায়ী যে মাল রেজিস্ট্রার্ড ডিলার থেকে কেনা হবে এবং পশ্চিমবাংলার বাইরে যাবে তার ক্ষেত্রে শতকরা ৪ থেকে ২ ভাগ বিক্রয় কর কমানো হয়েছে। এতে লেনদেনের মধ্য দিয়ে ব্যাবসা বাণিজ্যের সাঙ্ঘাতিকভাবে প্রসার ঘটবে পশ্চিমবঙ্গের সীমাবদ্ধ ক্ষমতায় রাজস্ব বাড়বে, সেই রাজস্ব মারফত অনেক লোকের কর্মসংস্থান হবে।

[7-40—7-49 P.M.]

মাননীয় জনতা পার্টির সদস্য বললেন এইটা কার স্বার্থে। আমি এটা জোরের সঙ্গে বলতে চাই এবং তাদের জানাতে চাই, এটা পশ্চিমবাংলার মেহনতী মানুষের স্বার্থে। যে বেশি বেশি

রাজস্ব পশ্চিমবাংলা থেকে সংগ্রহ করা হবে, সেই সংগৃহীত রাজস্ব মারফত পল্লীমুখি অনেক সংস্থান গড়ে উঠবে। কিন্তু আমরা যেটা করতে চাইছিলাম, পশ্চিমবাংলা থেকে কয়লা থেকে উঁচু হারে রয়্যালটি দিয়ে পশ্চিমবঙ্গ সরকার পল্লী কর্মসংস্থানের যে প্রকল্প গ্রহণ করেছিলেন, ওই কেন্দ্রীয় সরকার খনিজ উন্নয়ন, উৎপাদন এবং নিয়ন্ত্রন আইন সেই কর্মসংস্থান প্রকল্পে বাধা হয়েছে। আজকে দিল্লির ওই জনতা পার্টির সরকার সমস্ত ক্ষমতা আঁকড়ে থাকতে চায়। এইটা তারই পরিচায়ক। সুতরাং পশ্চিমবাংলার সরকার মেহনতী মানুষের স্বার্থ দেখে এটা তারই পরিচায়ক পশ্চিমবাংলায় পল্লী কর্মসংস্থান এবং উৎপাদন আইন ১৯৭৬ সালের আইন অনুযায়ী কয়লাখনিতে প্রতি টন কয়লা যে ৫০ পয়সা উপকর ধার্য ছিল সেটা মাননীয় অর্থমন্ত্রী ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে বাড়িয়ে ২ টাকা ৫০ পয়সা করার সিদ্ধান্ত নিয়েছে, আমি তাকে স্বাগত জানাই। কারণ পশ্চিমবাংলায় এর থেকে যে রাজস্ব বেশি সংগৃহীত হবে এবং এর থেকে চলতি বছরে কমপক্ষে ৫২ কোটি টাকা রাজস্ব সংগৃহীত হবে, সেই রাজস্ব দিয়ে গ্রামেতে, পল্লীতে বেশি করে কর্মসংস্থান গড়ে উঠবে এবং যে সময়ে গ্রামীণ শ্রমিকদের কাজ থাকবে না, তাদের কাজের ব্যবস্থা করা যাবে, রাস্তাঘাট তৈয়ারি করা যাবে, পুষ্করিনী করা যাবে, গ্রামে উৎপাদন বাড়বে, গ্রামের বেকার শ্রমিকেরা তারা কাজ পাবে এবং এইভাবেই সাধারন মেহনতী মানুষের স্বার্থ আরও বেশি করে প্রতিষ্ঠিত হবে। সুতরাং মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন আমি আর একবার তাকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দু একটা কথা বলি যদিও বীরেনবাবু উপস্থিত নেই। তাহলেও বলা উচিত, তাই বলছি। একটা হচ্ছে, উনি বলেছেন, কয়লাখনির উপর সেস বসানোর কথা যে বলেছি তাতে কয়লার দাম বাড়বে। আমি আর একবার বলছি, এটা ট্যাক্স নয়, সেস, এটাতে দাম বাড়ার কারণ নেই। কারণ এটা রয়্যালটি হিসাবে কোল ইন্ডিয়া যা উপার্জ্জন করে তার একটা ভাগ আমাদের দিতে হবে। দাম বাড়বে কয়লার উপর কেন্দ্রীয় অর্থমন্ত্রী যে ৫৬ কোটি টাকা অন্তশুল্ক বসিয়েছেন তার জন্য। হয়ত তার জন্য দাম বাড়বে। তার জন্য আমরা দায়ী নই। অবশ্য আরও একটা বিপদ আছে। আমরা শুনেছিলাম যখন আমরা ভূমি সংস্কার আইন পাশ করেছিলাম সেপ্টেম্বর মাসে, তারপর এক দঙ্গল জনতা দলের নেতারা দিল্লিতে গিয়ে প্রচুর খোসামোদ, এই আইনটা করতে দেবেন না। প্রেসিডেন্টের সম্মতি দেবেন না, দেবেন না, দেবেন না। এখানে কংগ্রেস এবং জনতা দল মিলে মিশে কাজ করছেন, তাতে ওরা দিল্লিতে গিয়ে লবিটবি করতে পারেন, খবরদার, কোল ইন্ডিয়ার উপার্জ্জন থেকে না দিয়ে, এর দাম বাড়িয়ে দাও। কিন্তু এটাতে এখন দাম বাড়াবার অসুবিধা আছে। নিয়ম করেছেন ভারতবর্ষের সর্বত্র এক দাম হতে হবে এবং দাম বাড়লে আমাদের উপরই দাম বাড়ান যাবে না। সারা ভারতে যে কয়লা বিক্রি হয় তার উপরই দাম বেড়ে যাবে। আমাদের পক্ষে সামান্যই একটু বাড়বে। সুতরাং আমরা এটা ভেবেছি যাতে মাননীয় সদস্যরা পশ্চিমবঙ্গের অধিবাসীদের বিরুদ্ধে ষড়যন্ত্র করে দাম বাড়াবার জন্য কেন্দ্রের কাছে সুপারিশ করেন তাহলে আমরা খুব বেশি ভুক্তভোগী হব না। তারপর,. আরও একটা

কথা বলেছেন। ওঁর একটা মহা আক্ষেপ যে কেন আমরা বিয়ার এবং রামের উপর দামটা কমালাম। আমি তো মাদক দ্রব্যাদির বিশেষজ্ঞ নই, যারা বিশেষজ্ঞ তারা কেউই এখন উপস্থিত নেই। আমি শুনতে পেয়েছি, রাম এবং বিয়ারের মাদকতা তুলনায় কম। দাম একটু বেশি হওয়ায় লোকেরা যারা নেশা করতে চান, তারা হুইস্কি আর জিন এর মাদকতা বেশি বলে তা পান করছিলেন। আমি মোরারজি দেশাইয়ের ভক্ত হয়ে বিয়ার এবং রামের দাম একটু কমিয়ে দিয়েছি এবং হুইস্কি এবং জিন থেকে যাতে এদের নজরটা ছোট জিনিসের উপর পড়ে সেইজন্য। সুতরাং আমাকে ধন্যবাদ জানানো উচিত। আর একটা কথা বলব সেটা হচ্ছে বিক্রয় কর সম্বন্ধে প্রশাসন ব্যাপারে ছোট ছোট দোকানদারদের যাতে সুবিধা না হয় তার আমরা সচেষ্ট থাকব। কারণ সাধারন মানুষের দুঃখ কষ্ট বুঝবার চেষ্টা করব এবং গত ৮ মাস ধরে আমরা তাই চেষ্টা করেছি। সাধারন মানুষ যাতে কষ্টে না পড়ে তার জন্য আমরা সচেষ্ট থাকব। আমি আশা করি সকলে এই বিল পূর্ণ সমর্থন করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1978, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 5 and Preamble**

The question that Clauses 1 to 5 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1978, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-49 P.M. till 1 P.M. on Thursday, the 23rd March, 1978 at Assembly House, Calcutta-1.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 23rd March, 1978 at 1.00 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 176 Members.

## Starred Questions
## (to which oral answers were given)

[1-00 — 1-10 P.M.]

### Acupuncture

***240.** (Admitted question No. *71) **Shri Suniti Chattaraj and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of Health Department be pleased to state the steps, if any, taken by the State Government to popularise the system of treatment by acupuncture ?

**Shri Nani Bhattacharya :**

No steps have been taken in the matter.

**শ্রী রজনীকান্ত দোলুই :** হিন্দুস্থান স্ট্যান্ডার্ড পত্রিকায় ২২/১২ তারিখে দেখা যাচ্ছে—The leader of a Left political party, hailing from rural Bengal, who subsequently became an M. L. A., was recently cured of his importency by acupuncture. He was having an affair with his girl friend for 12 long years, but could not marry her. After about 60 sittings at the acupuncturist's chamber, he gained his full vitality and eventually one day came to greet the doctor with his wedding card. এই ব্যাপারে আপনার কি জানা আছে কোন লেফট ফ্রন্ট এম. এল. এ. ইমপোর্টেন্ট ছিলেন, আকুপাংচারের ফলে আবার পোটেন্সি ফিরে পেয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই ধরনের কোনও রিপোর্ট, খবর আমার কাছে নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই :** ইদানিংকালে গ্রামে আকুপাংচারের ফলে অনেক দুরারোগ্য রোগ সেরে যাচ্ছে, লোকে আরোগ্য লাভ করছে—এই রকম খবর কি আপনার কাছে এসেছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই রকম খবর মাঝে মধ্যে পাই, কিন্তু লিখিতভাবে এই রকম কোনও রিপোর্ট আমার কাছে আসেনি এবং আমি নিজে কলকাতার আকুপাংচার সেন্টারে গিয়ে দেখেছি সেখানে অনেক রোগী আসেন এবং চিকিৎসিত হন এবং তার মধ্যে অনেকে আরোগ্য লাভ করেছেন বলে প্রাক্তন রোগিদের মুখ থেকে শুনেছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আকুপাংচার সম্বন্ধে হিন্দুস্তান স্ট্যান্ডার্ডে বেরিয়েছে একজন এম. এল. এ. ইমপোর্টেন্ট ছিলেন, পরে আবার পোটেন্সি ফিরে পেয়েছেন, বিয়ে-থা করেছেন ১২ বছর পরে, এই রকম খবর কি ঠিক—উনি বলছেন এই রকম খবর আমার জানা নেই। আপনাদের মধ্যে যদি কেউ ইম্পোটেন্ট থেকে থাকেন, আকুপাংচারের মধ্যে আসতে চাইছেন বলে আপনাকে কি জানিয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই সম্বন্ধে আমি আগেই জবাব দিয়েছি।

### Making the Co-operatives free from politics

***241.** (Admitted question No. *549) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of Co-operation Department be pleased to state—

(a) whether it is a fact that a policy resolution adopted by the All India Conference of State Ministers of Co-operation to make the Co-operatives free from politics has been sent to the State Government by the Central Government ; and

(b) if so, the steps contemplated by the Government for its implementation ?

**Shri Bhakti Bhusan Mandal :**

(a) Yes.

(b) Steps are being taken to give entire resolution including this part wide publicity. Apart from this, the State Govt. are contemplating setting up a Law committee to make recommendations for amendments in Co-operative Laws as warranted in the changed context in the State. The national guidelines regarding de-politicalisation of Co-operatives will be brought to the notice of the Law Committee when formed.

### Strike in Durgapur Fertiliser Plant

***242.** (Admitted question No. *661) **Shri Naba Kumar Ray and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of Labour Department be pleased to state—

(a) whether the Government has received any request from the General Manager of the Durgapur Fertiliser Factory to declare workers' strike in the plant illegal ;

(b) whether the General Manager has informed the Government that abrupt strike resorted to by the workers might damage the plant ; and

(c) what action has been taken or proposed to be taken by the Government in the matter ?

**Shri Bhabani Mukherjee :**

(a), (b) & (c)—

There was a strike in the Factory with effect from January 7, 1978 over some pending disputes. It was withdrawn in terms of a tripartite settlement dated 17. 2. 78 arrived at through conciliation proceedings. During the period of the strike the General Manager mentioned about some defects noticed in R. G. Boiler in a letter dated 20. 1. 78. He also wanted that the strike should be declared illegal in another letter dated 23. 1. 78.

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ক্ষতির কথা জেনারেল ম্যানেজার বলেছেন এটা কি স্যাবোটেজের একটা অঙ্গ?

**শ্রী ভবানী মুখার্জি :** There was no such information.

### Trawlers

***243.** (Admitted question No. *868) **Shri Satya Ranjan Bapuli and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) the number of fishing trawlers imported from Mexico by the Government ;

(b) the number of voyages / trips made by these trawlers and the value of sea fish and prawns caught in such operations ;

(c) total amount of financial involvement and the total amount of loss, if any, sustained by the Government in operating these trawlers up to 31st January, 1978 ?

**Shri Bhakti Bhusan Mondal :**

a) The State Fisheries Development Corporation Limited, a Govt. of West Bengal undertaking, have imported four shrimp trawlers from Mexico.

b) Eight completed fishing voyages were undertaken upto 13.3.78 with a total value of fish and prawns caught of Rs. 1,78,943/-.

c) Tentative operational cost of a voyage is about Rs. 56,000/-.

d) The trawlers have been operating only from October 1977 and until a full working year elapses profit or loss cannot be computed. The expenditure incurred till 31.1.78 is, however, Rs. 5.75 lakhs.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** একটা অপারেশনের জন্য আপনি ৫৬ হাজার টাকার কথা বললেন, ৮টি করেছেন, এতে অ্যাপারেন্টলি আমরা দেখছি যে এক লক্ষ টাকার মতন মাছ পাওয়া গিয়েছে আর ৮টিতে অন্তত ৪ লক্ষ টাকা খরচ হয়েছে। অ্যাপারেন্টলি ৮ ট্রিপে ৩ লক্ষ টাকার মতোন ক্ষতি হয়েছে। এই লোকসান বন্ধ করার জন্য আপনি এফিসিয়েন্ট অপারেশনের কী ব্যবস্থা করেছেন জানাবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** দিস ইজ দি টোট্যাল লস। ইট ইনক্লুডস সারানোর ব্যাপারটা —মাঝে খারাপ হয়ে গিয়েছিল হাইড্রো ইলেকট্রিক পাইপ, না, কি একটা যেটা আমি খুব ভালো জানি না। কারণ আই অ্যাম নট এ টেকনিসিয়ান ইন দি ম্যাটার—এই সমস্ত মিলিয়ে অপারেশনাল কস্টটা। তারপর চলে যাবার পর সেটা আবার ফিরে এল অথচ একটি মাছও পাওয়া যায়নি এই অবস্থা হয়েছিল। সেইজন্য ২/৩ লক্ষ টাকা ক্ষতি হয়েছে। আমি ডিপার্টমেন্ট কনসার্নকে বলেছি কতকগুলি ব্যাপার—যেমন মাছটা কম দামে বিক্রি হয়েছিল, কিভাবে বেশি দরে বিক্রি করা যায়—স্পিকারের যে অভাব আছে তারজন্য সেন্ট্রালের এগ্রিকালচারাল মিনিস্টারের কাছে গিয়েছিলাম, সেখানে বলেছি, ৪টি স্কিপার আমাদের দেন ডেপুটেশনে— এগুলি চেষ্টা করছি। তবে এত তাড়াতাড়ি শুধরে উঠতে পারছি না এটা সত্য কথা।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ধৃত মাছের দুটি ভাগ—একটা ট্রাশ ফিশ আর একটা এডিবল ফিশ ইনক্লুডিং প্রন। এখন প্রনটা কিভাবে বিক্রি করছেন, এডিবল ফিশটা কিভাবে বিক্রি করছেন এবং ট্রাশ ফিশটার সম্বন্ধে কী ব্যবস্থা করছেন জানাবেন কি?

[1-10 — 1-20 P.M.]

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** আমরা দুটো প্রসেস নিয়েছি। একটা প্রসেস করছি, বাইরে পাঠানোর জন্য এবং এই বিষয়ে করসপনডেন্স করে আমরা বিক্রি করার চেষ্টা করছি, আর যেটা সি ফিশ—দুটোকে কমবাইন করে বলছি, সেটা আমরা এখানে প্রথম যা অকশন করেছিলাম, তাতে আপনারা সকলে নিশ্চয়ই জানেন যে ১১শ কে. জি.র জন্য দাম পেয়েছিলাম মাত্র ১৮শত টাকা। তারপর আমি বললাম যে এই মেথডে হবে না। আমরা আর একটা টেন্ডার মেথড নিলাম যাতে মাছটা আরও বেশি দামে বিক্রি করতে পারি, এবং তার জন্য আমরা চেষ্টা করেছি। এর মধ্যে কিছু কিছু ল্যাপ্‌স আছে, অস্বীকার করে লাভ নেই। তবে এই ব্যাপারে আমরা ইন লাইন এবং অল রাইট করার চেষ্টা করছি।

## Barefoot Doctors

***245.** (Admitted question No. *174) **Shri Bholanath Sen and Dr. Motahar Hossain :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) whether the Government has received any request from the Indian Medical Association to drop the introduction of Barefoot Doctors ; and

(b) if so, what is the contemplation of the State Government in the matter ?

**Shri Nani Bhattacharjee :**

a) Not yet received

b) Does not arise

**ডাঃ মোতাহার হোসেন :** আই. এম. এ'র কাছ থেকে এল. এম. কোর্স সম্পর্কে কোন রিকোয়েস্ট পেয়েছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই প্রশ্ন এর সঙ্গে যুক্ত নয়।

### Appointment to the Class III and Class IV posts

***247.** (Admitted question No. *1265) **Shri Krishn Das Roy and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) it is a fact that the Government has decided that appointments to the Class III and Class IV categories of employees in the Government would be from amongst the names registered with the employment exchanges and that a order of queuing will be followed in choosing from this roster ; and

(b) if so, whether this is being followed now ?

**Shri Bhabani Mukherjee :**

Govt. has issued instructions regarding filling up of non-P.S.C. posts through the Employment Exchanges with certain exemptions. These instructions are being followed.

### Condensed M.B.B.S. Course for Dental Graduates

***249.** (Admitted question No. *192) **Dr. Motahar Hossain and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) Whether the State Government has any proposal for introducing a $3\frac{1}{2}$-year Condensed M.B.B.S Course for dentists ;

(b) if so, what progress has been made in that respect ; and

(c) What is the present position of the proposal for introduction of a Post-Graduate Course in dentistry ?

**Shri Nani Bhattacharjee :**

a) There was a proposal for introduction of Condensed M.B.B.S. Course for Dental Graduate.

b) The Government of India and the Medical Council of India did not agree to introduction of the proposed course. The proposal is being pursued with the Govt. of India.

c) The proposal is at planning stage.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কনডেন্সড কোর্স চালু করার জন্য পার্মিশন দিচ্ছেন না, কি কারণে তারা পার্মিশন দিচ্ছেন না।

**শ্রী ননী ভট্টাচার্য :** দন্ত চিকিৎসকরা একই লাইনে বিশেষজ্ঞ হন, এটা তারা চান। সাধারণ চিকিৎসার ক্ষেত্রে তারা আসুন, এটা তারা চান না।

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনি জানেন, এখানে যারা ডেন্টাল কোর্সটি পাশ করে, তাদের অনেকেই সুটেব্‌ল এমপ্লয়মেন্ট পান না। অথচ জেনারেল প্র্যাকটিশনারের অভাব আছে আমাদের দেশে, সেটা সকলেই জানেন। তাহলে পশ্চিমবাংলা এই বিশেষ অবস্থার ভিত্তিতে আপনি কি মনে করেন, এদের সুযোগ দেওয়া হোক ফর কনডেন্সড কোর্স?

**শ্রী ননী ভট্টাচার্য :** এবারে যখন নতুন মন্ত্রিসভা গঠিত হয়, তখন এই ডেন্টাল স্টুডেন্টরা এই দাবির কথা বলেন এবং তখন আবার নতুন করে এই বিষয়ে আমরা বিবেচনা করি এবং এখান থেকে আমরা ইউনিভার্সিটির সঙ্গে কিছুটা যোগাযোগ করি। তাছাড়াও আমরা ইউনিয়ন হেল্‌থ মিনিস্টারকে লিখেছি যাতে করে এখানে কনডেন্সড এম.বি.বি.এস. কোর্স এর সুবিধা ডেন্টাল স্টুডেন্টরা পায়। ইউনিয়ন হেল্‌থ মিনিস্টার এর একটা চিঠি পেয়েছি, তাতে তিনি বলেছেন যে মেডিক্যাল কাউন্সিল অব ইনডিয়ার নেক্সট যে একজিকিউটিভ কমিটির মিটিং হবে, সেই মিটিং-এ এই বিষয়টা প্রস্তাব হিসাবে রাখবেন এবং তারপর কি হয় না হয় জানাবেন।

### হোলসেল কনজ্যুমার্স কো-অপারেটিভ সোসাইটির মাধ্যমে কাপড় সরবরাহ

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৩।) **শ্রী হাবিবুর রহমান :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দুঃস্থ ব্যক্তিদের জন্য জেলা হোলসেল কনজ্যুমার্স কো-অপারেটিভ সোসাইটিগুলির মাধ্যমে নির্ধারিত মূল্যে কাপড় সরবরাহ করা হইয়া থাকে ;

(খ) সত্য হলে, জুলাই, ১৯৭৭ হইতে জানুয়ারি, ১৯৭৮ পর্যন্ত কোন জেলায় কি পরিমাণ নির্ধারিত মূল্যের কাপড় সরবরাহ করা হইয়াছে ; এবং

(গ) এইগুলি কোন কোন মিল হইতে সরবরাহ করা হইয়াছিল?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :**

(ক) হ্যাঁ।

(খ) মোট—৯,৯৭৪$\frac{৩}{৪}$ গাঁইট।

কলকাতা—৬৫০, হাওড়া—৪২৯$\frac{১}{৪}$, মুর্শিদাবাদ—৪৫২$\frac{১}{২}$, জলপাইগুড়ি— ২৯৩$\frac{৩}{৪}$, দার্জিলিং—১৭৫, বাঁকুড়া—৪৬২$\frac{৩}{৪}$, বীরভূম—৬০৫$\frac{১}{৪}$, কুচবিহার—৪৫৪, পুরুলিয়া—৩৮৯, মেদিনীপুর—১৯৭২$\frac{১}{৪}$, মালদা—৩৫৫, পশ্চিম দিনাজপুর—৪১৭$\frac{১}{৪}$, হুগলি—৬২৮, নদীয়া—৫৩৮, বর্ধমান—৯৪৬$\frac{৩}{৪}$, ২৪-পরগনা—২০০৬।

(গ) মিলগুলি যথাক্রমে :—

| | | |
|---|---|---|
| (১) | রামপুরিয়া কটন মিল্স লিঃ | পশ্চিমবঙ্গ। |
| (২) | শ্রী মহালক্ষ্মী কটন মিলস লিঃ | ” |
| (৩) | মোহিনী মিলস লিঃ | ” |
| (৪) | বেঙ্গল লক্ষ্মী কটন মিলস লিঃ | ” |
| (৫) | বাউরিয়া কটন মিলস লিঃ | ” |
| (৬) | বঙ্গোদয় কটন মিলস লিঃ | ” |
| (৭) | বাসন্তী কটন মিলস লিঃ | ” |
| (৮) | কেশোরাম ইন্ডাস্ট্রিজ এবং কটন মিলস লিঃ | ” |
| (৯) | বঙ্গশ্রী কটন মিলস লিঃ | ” |
| (১০) | সেন্ট্রাল কটন মিলস লিঃ | ” |
| (১১) | শ্রী অন্নপূর্ণা কটন মিলস লিঃ এবং ইন্ডাস্ট্রিজ লিঃ | ” |
| (১২) | বিনোদন কটন মিলস লিঃ | মধ্যপ্রদেশ |
| (১৩) | স্বদেশি কটন মিলস লিঃ | উত্তরপ্রদেশ |
| (১৪) | জিয়াজী রাও কটন মিলস লিঃ | ” |
| (১৫) | ওড়িষ্যা টেক্সটাইল মিলস লিঃ | উড়িষ্যা |
| (১৬) | নিউ গ্রেট ইস্টার স্পিনিং এবং উইভিং মিলস লিঃ | ” |
| (১৮) | দি বিড়লা কটন মিলস স্পিনিং উইভিং লিঃ | দিল্লি। |

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, জেলাগুলিতে আপনি জনসংখ্যার ভিত্তিতে, না কিসের ভিত্তিতে কাপড় সরবরাহ করছেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এর মধ্যে অধিকাংশ কাপড়ই কলকাতায় বিক্রি হত, আমরা এখনও কমপ্লিট করতে পারিনি, তবে এটা পপুলেশন বেসিসেই করবার চেষ্টা করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, আপনারা মিল থেকে এই যে কাপড়টা নিচ্ছেন, এটা উৎপাদনের কত পারসেন্ট নিচ্ছেন নির্ধারিত মূল্যে সরবরাহ করবার জন্য।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** কাপড় আমরা নিচ্ছি না, কাপড় সেন্ট্রাল গভর্নমেন্ট নিচ্ছেন এবং তারা আমাদের হোলসেল কনজিউমার্স কো-অপারেটিভস-কে দেয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, মিলগুলি যে দাম কোট করে যে স্যাম্পেল দিত, তার সঙ্গে যে কাপড় সাপ্লাই করত তার মধ্যে একটা বিরাট ডিফারেন্স থাকত, এই রকম অভিযোগ নিয়ে বহু মিটিং পর্যন্ত হয়েছে, আজকে সেই অভিযোগগুলি আপনার বিবেচনাধীন আছে কিনা, কিম্বা নিষ্পত্তি হয়ে গিয়েছে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** আমি ইতিমধ্যে সরবরাহ দপ্তরের যিনি কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন, শ্রী মোহন ধারিয়ার কাছে গিয়েছিলাম এবং তিনি আমাকে বলেছিলেন যে, তারা একটা অর্ডিন্যান্স করছেন। কিন্তু ইন দি মিনটাইম ঐ ডিপার্টমেন্টের মিনিস্টার চেঞ্জ হয়ে গিয়েছে। বর্তমানে ওখানে ফার্নাণ্ডেজ মন্ত্রী আছেন। তার সঙ্গে আমার এ ব্যাপার নিয়ে এখনও কোনও কথা হয়নি, তবে এবারে আমি গিয়ে তার সঙ্গে এ ব্যাপারে দেখা করব।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী জয়নাল আবেদিন ঃ** এই স্টেটের যেবারে, এন. টি. সি-র স্টান্ডার্ড ক্লথের যে অ্যালোকেশন তার সবটাই কি এই ৯ মাসের মধ্যে তুলে নিয়েছেন না কিছু কোটা আনডেলিভার্ড রেখে দিয়েছেন।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এটা অবশ্য এই কোয়েশ্চনের মধ্যে আসে না তবুও আমি বলছি এই প্রশ্নের ঠিক উত্তর দিতে পারব না। তার কারণ যতদূর আমার মনে হচ্ছে সবটাই ডিস্ট্রিবিউট করে দিয়েছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই নির্দ্ধারিত মূল্যে যে কাপড় বিক্রি করা হচ্ছে তার মধ্যে ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটির তৈরি জনতা শাড়ি আছে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এখন এটা বলতে পারব না।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি বর্তমান বামফ্রন্ট সরকার যে সংখ্যক কাপড় গরিব মানুষের মধ্যে নির্দ্ধারিত মূল্যে দিচ্ছেন বিগত সরকার এই সংখ্যক কাপড় দিতেন কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** আমি এ কথা বলতে পারি যে ৪ হাজার গাঁইট স্পেশ্যাল অ্যালটমেন্ট নিয়ে এসেছিলাম কেন্দ্রীয় মন্ত্রী মোহন ধাড়িয়ার কাছ থেকে।

**শ্রী হবিবুর রহমান ঃ** আমার প্রশ্ন হচ্ছে গ্রামাঞ্চলে গরিব মানুষের সংখ্যা কলকাতা শহরের চেয়ে অনেক বেশি। কলকাতা শহরের গরিব মানুষেরা গ্রামের মানুষের অনেক বেশি সুযোগ-সুবিধা পেয়ে থাকেন। আপনি গ্রামের গরিব মানুষদের জন্য আলটমেন্ট করার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** এটা ঠিক নয় যে শহরের চেয়ে গ্রামে অনেক গরিব মানুষ আছেন। গ্রামেও যেমন গরিব মানুষ আছেন ঠিক তেমনি শহরেও অনেক গরিব মানুষ আছেন। শহরে শ্রেণী বিভাগের ব্যাপার আছে। তবুও আমি চেষ্টা করছি যাতে ইকুয়্যাল ডিস্ট্রিবিউশন হয়।

## সাব-অর্ডিনেট লেবার সার্ভিস হইতে স্টেট লেবার সার্ভিসে প্রমোশন

*২৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৮।) **শ্রী সন্দীপ দাস ঃ** সেচ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে—

(১) ১৯৭১ সাল হইতে ১৯৭৮ সালে ফেব্রুয়ারি মাস পর্যন্ত সাবঅর্ডিনেট লেবার সার্ভিস এবং অন্যান্য ফিডার সার্ভিস হইতে স্টেট লেবার সার্ভিস-এ কোনও প্রমোশন হয় নাই,

(২) উক্ত সার্ভিসের প্রমোশন কোটায় বর্তমানে অন্তত ৩৪টি শূন্যপদ রহিয়াছে ;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(গ) উক্ত সময়ে লেবার সার্ভিসের প্রমোশন কোটার কতগুলি শূন্য পদে অ্যাড্ হক ভিত্তিতে বা অন্যভাবে প্রমোশন দেওয়া হইয়াছে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ**

(ক) (১) হ্যাঁ।

(২) বর্তমানে উক্ত সার্ভিসে শূন্যপদের সংখ্যা ৩৬।

(খ) ফিডার সার্ভিসের একটির তরফ হইতে High-Court আবেদন করায় আপাতত শূন্য পদগুলি স্থায়ীভাবে পূর্ণ করা সম্ভবপর নয়।

(গ) বিষয়টি বিবেচনাধীন আছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ইহা কি সত্য, মাননীয় শ্রম মন্ত্রী এ ব্যাপারে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে ফিডার সার্ভিস থেকে লেবার সার্ভিসে প্রমোশন দেওয়া হবে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** নোটিশ দিলে বলতে পারব।

**সরকারি হাসপাতালে স্ট্যান্ডার্ড মিল্ক সরবরাহ**

*২৫২। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার সরকারি হাসপাতালগুলিতে সরকারি দুগ্ধ প্রকল্প হইতে স্ট্যান্ডার্ড মিল্ক সরবরাহ করা হয় ;

(খ) সত্য হইলে, উক্ত স্ট্যান্ডার্ড মিল্ক রোগীর স্বাস্থ্যের পক্ষে ক্ষতিকর, এই মর্মে কোনও তথ্য বা অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি ; এবং

(গ) আসিয়া থাকিলে সরকারি হাসপাতালগুলিতে স্ট্যান্ডার্ড মিল্ক-এর পরিবর্তে গো-দুগ্ধ সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) সত্য নয়।

(খ) এবং (গ)—প্রশ্ন ওঠে না।

**পাঁচলা কেন্দ্রে সমবায় সমিতি**

*২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৪।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার পাঁচলা কেন্দ্রে কতগুলি সমবায় সমিতি আছে ;

(খ) উক্ত সমিতির সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(গ) উক্ত এলাকার কুলডাঙ্গা ও শুভর আড়া সমবায় সমিতি কর্তৃক গৃহীত ঋণের বিষয়ে সরকারের কাছে কোনও অভিযোগ আছে কিনা ;

(ঘ) থাকিলে কি প্রকারের অভিযোগ আছে ; এবং

(ঙ) ঐ অভিযোগর ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন বা করার কথা ভাবছেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ**

(ক) ২৪টি।

| | | |
|---|---|---|
| সেবা সমিতি | — | ১২ |
| ভোগ্য পণ্য সমিতি | — | ৪ |
| বিপণন সমিতি | — | ১ |
| মৎস্যজীবী সমিতি | — | ১ |
| ইঞ্জিনিয়ার সমিতি | — | ১ |
| তন্তুবায় সমিতি | — | ১ |

| | | |
|---|---|---|
| কর্মচারী ঋণদান সমিতি | — | ১ |
| বহুমুখি সমিতি | — | ১ |
| ছাত্র সমবায় | — | ১ |
| শহরাঞ্চল ঋণদান সমিতি | — | ১ |

**মোট : ২৪**

(খ) স্বয়ংনির্ভর পরিকল্পনা সমাপ্ত হওয়ায় পাঁচলা ব্লকে সেবা সমিতি বাড়ানোর কোনও প্রশ্ন ওঠে না। তবে অন্যান্য ধরনের সমিতির ক্ষেত্রে সংখ্যা বাড়ানোর কোনও বাধা নিষেধ নেই। বিষয়টি করা হইবে।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

(ঙ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন ২৪টি সমবায় সমিতির মধ্যে ২৪টিই চালু অবস্থায় আছে কি না?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** ২৪টিই চালু অবস্থায় আছে।

**রঘুনাথপুর আই. টি. আই. সিলেকশন কমিটি**

*২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫৪।) **শ্রী বিজয় বাউরি :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করিয়া ৫ই অক্টোবর, ১৯৭৭ তারিখের অতারকিত প্রশ্ন নং ৪১৫ (অনুমোদিত প্রশ্ন নং ১১৮০) উল্লেখে জানাইবেন কি, পুরুলিয়া জেলার রঘুনাথপুর আই. টি. আই-এর সিলেকশন কমিটিতে স্থানীয় এম. এল. এ. হিসাবে কাহাকে লওয়া হইয়াছে?

**শ্রী ভবানী মুখার্জি :**

শ্রী সুরেন্দ্রনাথ মাঝি মহাশয়কে সংলগ্ন এলাকার এম. এল. এ. হিসাবে পুরুলিয়া আই. টি. আই.-এর সিলেকশন কমিটিতে লওয়া হইয়াছে।

**শ্রী বিজয় বাউরি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে উক্ত কমিটিতে যাকে নেওয়া হয়েছে তিনি রঘুনাথপুরের স্থানীয় এম. এল. এ. নন?

**শ্রী ভবানী মুখার্জি :** ঐ সম্বন্ধে যে গভর্নমেন্ট অর্ডার বেরিয়েছে তাতে লেখা আছে M. L. A. of the neighbouring areas or his nominee if he is not a Minister.

**শ্রী বিজয় বাউরি :** স্থানীয় এম. এল. এ.-কে সদস্য হিসাবে রাখতে হবে রঘুনাথপুর আই. টি. আই.-য়ের মধ্যে, তাহলে প্রপার রঘুনাথপুরের মধ্যে তিনি কি স্থানীয় এম. এল. এ. নন?

**শ্রী ভবানী মুখার্জি :** স্থানীয় এম. এল. এ.-র কথাটায় ঐ অর্ডারের কথা বলা আছে যে সংলগ্ন এলাকার এম. এল. এ. হওয়া চাই।

**শ্রী হবিবুর রহমান :** স্থানীয় এম. এল. এ.-কে বাদ দিয়ে সংলগ্ন এলাকার এম. এল. এ.-কে নেওয়ার মানেটা কি?

**শ্রী ভবানী মুখার্জি :** এ প্রশ্নে স্থানীয় এম. এল. এ.-কে নেওয়া হয়েছে কি বাদ দেওয়া হয়েছে বলতে পারি না, অর্ডারে আছে এম. এল. এ. অফ দি নেবারিং এরিয়া—মানে এলাকাটাই কভার করছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, পার্লামেন্টারি অ্যাফেয়ার্সের নিয়ম অনুযায়ী উনি পার্মিশন না নিয়েই উত্তর দিচ্ছেন?

**মিঃ স্পিকার :** পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার ইজ এনটাইটেল্ড টু অ্যানসার ফর এনি মিনিস্টার।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কি একটু আগে মাননীয় সদস্য জানালেন নেবারিং বিধানসভার সদস্যকে নেবার কথা হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় কি পরে স্যাটিসফ্যাক্টরি আনসার দেবেন—কেন স্থানীয় এম. এল. এ.-কে বাদ দিয়ে নেবারিং এম. এল. এ. নেবার কারণ কি?

**শ্রী ভবানী মুখার্জি :** নোটিশ দিলে বলতে পারি।

### রাজবলহাট গ্রামে উপ-স্বাস্থ্যকেন্দ্র

*২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪১।) **শ্রী মণীন্দ্রনাথ জানা :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার রাজবলহাট গ্রামে একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য জনসাধারণের নিকট হইতে সংগৃহীত কত টাকা জমা পড়িয়াছিল ;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রের জন্য কোন বৎসরে কত টাকা সরকার কর্তৃক মঞ্জুর করা হইয়াছে ;

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণ কার্য বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(ঘ) কতদিনে ঐ নির্মাণ কার্য শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) ৭১ হাজার টাকা।

(খ) ১৯৭৭ সালের এপ্রিল মাসে ২ লক্ষ ৯০ হাজার টাকা ব্যয়ে নির্মাণকার্য অনুমোদিত হয়েছিল।

(গ) আর্থিক অসঙ্গতির জন্য উপস্বাস্থ্য কেন্দ্রটির নির্মাণের কাজ বর্তমানে স্থগিত রাখা হয়েছে।

(ঘ) সঠিক বলা যায় না।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী মলিন ঘোষ :** গত নির্বাচনের সময় সাজান বিধানসভায় জাঙ্গিপাড়ার যিনি সভ্য ছিলেন তিনি বলেছিলেন যে ওখানে একটা স্বাস্থ্যকেন্দ্র তৈরি হয়ে যাবে। এই অসত্য সংবাদ পরিবেশনের লিফলেট আমি দিতে পারি। এ সম্পর্কে কার্যকর ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এ সম্পর্কে আমার কাছে কোনও রিপোর্ট নেই।

**শ্রী হবিবুর রহমান :** আগেকার জাল মন্ত্রী সভা যখন বললেন তখন এই মন্ত্রী সভা যে অবৈধ তা বলবেন কি?

(কোনও উত্তর নাই)

**বরোয়াঁ ও ভরতপুরে নলকূপ**

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭১।) **শ্রী অমলেন্দ্র রায় :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি প্রত্যেক আর্থিক বৎসরে ব্লকপিছু ১০টি নতুন নলকূপ বসাইবার প্রোগ্রাম অনুযায়ী ১৯৭৬-৭৭ ও ১৯৭৭-৭৮ আর্থিক বৎসরে মুর্শিদাবাদ জেলার—

(১) বরোয়াঁ,

(২) ভরতপুর-১ ও

(৩) ভরতপুর-২ ব্লকের

কোনও কোনও স্থানে কয়টি নতুন নলকূপ বসানো হইয়াছে?

**শ্রী ননী ভট্টাচার্য :**

উল্লিখিত সময়ের মধ্যে মুর্শিদাবাদ জেলার বরোয়াঁ, ভরতপুর-১ এবং ভরতপুর-২ ব্লকে যত সংখ্যক নলকূপ খনন করা হয়েছে তার একটি তালিকা লাইব্রেরির টেবিলে রাখা হয়েছে।

| (১) জেলার নাম | (২) ব্লকের নাম | (৩) স্থানের নাম যেখানে ১৯৭৬-৭৭ সালে নলকূপ বসানো হয়েছে | (৪) স্থানের নাম যেখানে ১৯৭৭-৭৮ সালে নলকূপ বসানো হয়েছে |
|---|---|---|---|
| মুর্শিদাবাদ | ১। বরোয়াঁ | ১। পাঁচথুপি শিবরামবাটি | ১। সুন্দরপুর বয়নপাড়া |
| | | ২। হাতিশালা ধরপাড়া | ২। চৈরপুর মুসলমানপাড়া |
| | | ৩। নারায়নপুর ধবাপাড়া | ৩। ডাক বাংলো |

| | | |
|---|---|---|
| | ৪। নিমা বয়নপাড়া | ৪। বরোয়াঁ সতীপাড়া |
| | ৫। পাঁচথুরি বয়নপাড়া | ৫। কুলি দক্ষিণপাড়া |
| | ৬। নন্দবনশ্বর বয়নপাড়া | ৬। মনিকনদ্রা |
| | ৭। কাটনা মাঝপাড়া | ৭। কুলি দক্ষিণপাড়া |
| | ৮। ডাঙ্গাপাড়া (শবলদহ) | ৮। ঝিকড়াহাটি স্কুল |
| | ৯। সিমুলিয়া পশ্চিমপাড়া (কুলি) | ৯। বেলগ্রাম মসজিদের নিকট |
| | ১০। নবদূর্গা | |
| ২। ভরতপুর-১ | ১। পলি সাবায়েন-পাড়া | ১। জজন হাদরাপাড়া |
| | ২। গঙ্গেডা বায়েনপাড়া | ২। সয়েদ কুলুট |
| | ৩। পল্লীশ্রী কলোনি | ৩। অলুগ্রাম বেদেপাড়া |
| | ৪। শাহপুর হাজবাপাড়া | |
| | ৫। গীতগ্রাম | |
| | ৬। খড়িন্দা | |
| | ৭। ভলুইপাড়া | |
| | ৮। অঙ্গেরপুর | |
| | ৯। গোবিন্দপুর | |
| | ১০। চাঁদপুর রবায়েনপাড়া | |
| | ১১। দেচাপাড়া | |
| | ১২। সিনহারি | |
| | ১৩। বোলতা | |
| | ১৪। ডোমপাড়া (কুজ্জারা) | |
| | ১৫। জজন (পুরতলা) | |
| | ১৬। হরিশ্চন্দ্রপুর | |
| | ১৭। সোহাদহ | |
| | ১৮। মশলা | |
| | ১৯। অমলাই (এ. পিথক্কিনের নিকট) | |

২০। পদমোড়

২১। আলুগ্রাম (বাঁশতলা)

২২। " (বাজারপাড়া)

২৩। ভরতপুর (বাগদিপাড়া)

২৪। ভরতপুর (এ. পি. অফিসের নিকট)

২৫। আলুগ্রাম (স্কুলের কাছে)

২৬। ভাতেরাবারুইপাড়া

২৭। জজন (মিলনী ক্লাবের নিকট)

২৮। জজন (মুসলমানপাড়া)

২৯। শাহপুর মনসুনপুর দত্তপাড়া

৩০। শাহপুর উত্তরপাড়া

৩১। দফারপুর

৩২। আলুগ্রাম কাশীটিতলা

৩৩। ভরতপুর হাজরাপাড়া

৩৪। পদমোড় প্রধানপাড়া

৩৫। ঝিক্‌ড়া

| | | |
|---|---|---|
| ২। ভরতপুর-২ | ১। বৈদ্যপুর-উত্তরপাড়া | ১। ঘোষপাড়া |
| | ২। তেনিয়া | ২। তালিবপুর বারুইপুড় |
| | ৩। সরম মত হিন্দুপাড়া | ৩। তালিবপুর ডাঙ্গাপাড়া |
| | ৪। তালিবপুর বায়েনপাড়া | ৪। তালিবপুর শেখপাড়া |
| | ৫। সরম মতপুর | ৫। শালার শিখপাড়া |
| | ৬। সরম মতপুর | ৬। খড়িয়ারা |
| | ৭। সরম মতপুর উত্তরপাড়া | ৭। মাথালতোড় |
| | ৮। কাজিপাড়া | ৮। কাগ্রাম দক্ষিণ হাজরাপাড় |
| | ৯। দক্ষিণ খণ্ড | ১৯। কাগ্রাম মুসলিমপাড়া |
| | ১০। কাজিপাড়া | ১০। শালার কাজিপাড়া |

১১। কানন্দ্র ডাঙ্গাপাড়া

১২। মালিহাতি বায়েন পাড়া (পুর্ব)

১৩। কানন্দ্র নওদাপাড়া

১৪। আলিপুর

১৫। শালু

১৬। মাখালতোড়

১৭। আইজুলি বায়েনপাড়া

১৮। এ. পি. অফিসের নিকট

১৯। কাগ্রাম

২০। দত্তবারুতিয়া

২১। নূতনগ্রাম

২২। শিমুলিয়া

**প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রসমূহে ঔষধ সরবরাহ**

*২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১০০।) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের "প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রসমূহে" ঔষধপত্র সরবরাহের পরিমাণ বর্তমানে কমিয়া গিয়াছে ;

(খ) সত্য হইলে ইহার কারণ কি ; এবং

(গ) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রসমূহে ঔষধপত্র সরবরাহের পরিমাণ বৃদ্ধির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ঔষধপত্রের হার বা পরিমাণ এবং কমানো হয়নি।

(খ) বর্তমান বৎসরের প্রথমার্ধে ঔষধ সরবরাহের জন্য নির্বাচিত অনেক ছোট ছোট প্রতিষ্ঠান তাদের সম্পূর্ণ সরবরাহ না দিতে পারায় স্বাস্থ্য কেন্দ্রগুলির ঔষধের পূর্ণ চাহিদা মেটানো সম্ভব হয়নি।

(গ) ঔষধ পত্র সরবরাহের পরিমাণ আরও বৃদ্ধি করা যায় কি না সে বিষয়ে পরীক্ষা করা হচ্ছে।

**শ্রী হবিবুর রহমান ঃ** আউট ডোরে যে সমস্ত রুগি হাজির হয় সে অনুযায়ী ঔষধপত্র ঠিকমতো দেওয়া হয় কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** যদিও এখনও পুরানো রেট আছে তবুও তা থেকে মাথা পিছু বেশি খরচ করা হচ্ছে। অন্তর বিভাগীয়, রুগি পিছু হেলথ সেন্টারগুলিতে দৈনিক ৫০ পয়সা, এবং বহিঃবিভাগীয় রুগির জন্য ২৫ পয়সা। তবে মাথাপিছু কত খরচ এখন হচ্ছে তা জানতে হলে নোটিশ চাই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** কংগ্রেস আমলের চেয়েও ১ কোটি টাকা বেশি বাড়ানো হয়েছে, কিন্তু তা সত্ত্বেও প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তারবাবু এবং অন্যান্যরা বলছেন ঔষধপত্র কম। এ সম্পর্কে আপনার বক্তব্য কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এটা খুব অস্পষ্ট প্রশ্ন, উত্তর দেওয়া সম্ভব নয়।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র :** ২৫ থেকে ৫০ পয়সার মধ্যে রুগির চিকিৎসা করা যায় না, এরূপ কি রিপোর্ট পেয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** সরকারি খাতায় পুরানো রেটই চলছে, কিন্তু আসলে এর চেয়ে বেশি খরচ করা হচ্ছে। পার ক্যাপিটা কত খরচ হচ্ছে, সেটা নোটিশ দিলে বলতে পারব।

### চাঁচল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স সরবরাহ

*২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩২।) **শ্রী গোলাম ইয়াজদানি :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলার চাঁচল থানার "চাঁচল প্রাইমারি হেলথ সেন্টার"-এ নতুন অ্যাম্বুলেন্স দেওয়ার কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে কবে নাগাত উক্ত হেলথ সেন্টারে অ্যাম্বুলেন্স দেওয়া হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) আছে।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

**ডাঃ গোলাম ইয়াজদানি :** সেখানে তাড়াতাড়ি অ্যাম্বুলেন্স না দিলে খুব অসুবিধা হচ্ছে। এটা মনে করে তাড়াতাড়ি পাঠাবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** অ্যাম্বুলেন্স দিতে না পারলেও একটা জিপ্ দেওয়া হয়েছে, তবে অ্যাম্বুলেন্সের বিষয়টা বিবেচনা করব।

**ডাঃ গোলাম ইয়াজদনি :** সেখানে একটা ফ্যামিলি প্ল্যানিং এর জিপ্ দেওয়া হয়েছে। সেটা ডাক্তার বাবুরা অ্যাম্বুলেন্স হিসাবে ব্যবহার করতে দিচ্ছেন না এরূপ অভিযোগ পেয়েছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য :** এ অভিযোগ অনুসন্ধান করব।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** ফ্যামিলি প্ল্যানিং এর গাড়িটিকে অ্যাম্বুলেন্স হিসাবে ব্যবহার করার নির্দ্দেশ দেবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সে অনুযায়ী নির্দ্দেশ দেব।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মেডিক্যাল অফিসাররা অ্যাম্বুলেন্স হিসাবে ব্যবহার করছেন না, কারণ তারা বলছেন এর কোনও ডিরেকশন নেই।

(নো রিপ্লাই)

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** পার্টিকুলার হেলথ সেন্টার সম্পর্কে যদিও প্রশ্ন কিন্তু অনেক জায়গায় অ্যাম্বুলেন্স নেই। সেই সমস্ত জায়গা সম্পর্কে সরকারের পলিসি কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কিছু প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে অ্যাম্বুলেন্স দেবার বিষয় বিবেচনাধীন আছে। তবে পার্টিকুলার জায়গা সম্পর্কে প্রশ্ন করলে জবাব দেব।

**শ্রী হবিবুর রহমান ঃ** প্রতিটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স দেবার পরিকল্পনা আছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সমস্ত জায়গায় দেবার পরিকল্পনা নেই, কিছু জায়গায় দেবার পলিসি আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** এই সমস্ত গাড়িগুলিকে অ্যাম্বুলেন্স হিসাবে ব্যবহার করার নির্দ্দেশে দেবেন কি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বিষয়টা বিবেচনা করে দেখব।

**তারাপুর স্বাস্থ্যকেন্দ্র**

***২৫৯**। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৮।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার রামপুরহাট থানার তারাপুর স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তার, নার্স ও অন্যানা কর্মিদের বাসগৃহ অত্যন্ত জীর্ণ ও মনুষ্যবাসের অনুপযোগী হইয়া পড়িয়াছে ; এবং

(খ) সত্য হইলে উক্ত বাসগৃহগুলি সংস্কারের বিষয়ে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) কর্মচারিদের বাসগৃহাদির অবস্থা খুব জীর্ণ হয়ে পড়েছে।

(খ) সংস্কারের জন্য প্রয়োজনীয় এ্যাস্টিমেট্ চেয়ে পাঠানো হয়েছে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** এই হেল্‌থ সেন্টার সংস্কারের জন্য কতদিন আগে কতবার টাকা চাওয়া হয়েছে মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখনই বলা সম্ভব নয়।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** এই হেল্‌থ সেন্টারটি এমন একটা জায়গায় অবস্থিত যেখানে মহা-তারাপীঠের নাম করে মন্ত্রী এবং মহাপুরুষরা যান, তারই সংশ্লিষ্ট জায়গায় এই হেল্‌থ সেন্টারটি অবস্থিত। এখানে কর্মচারী, নার্স, ডাক্তাররা যেভাবে বাস করেন তা দেখলে মন্ত্রী মহাশয়ের চোখে জল আসবে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এ্যাস্টিমেটের জন্য পাঠিয়েছি, এ্যাস্টিমেট পেলে এই বিষয়ে যথা বিহিত ব্যবস্থা করা হবে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবগত আছেন প্রাইমারি স্বাস্থ্য কেন্দ্রের যে বাড়ি তৈরি হয়েছে সেগুলির জন্য টেন্ডার, সরকারি নিয়ন্ত্রণ না মেনে ঐসব পার্টি ক্যান্ডিডেটদের দেওয়া হয়েছে। ফলে ডাক্তার, নার্সদের কোয়ার্টার, বহু হাসপাতালের আসল বাড়ির ছাদ দিয়ে জল পড়ছে, সেখানে রোগি থাকতে পারে না। এইগুলি তদন্ত করে যেগুলি নষ্ট হয়ে গেছে, এরজন্য যারা দায়ী তাদের শাস্তি বিধান এবং এগুলি মেরামতের জন্য নতুন করে কোনও ব্যবস্থা করার চিন্তা করছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সুনির্দিষ্ট অভিযোগ বা সংশ্লিষ্ট হেল্‌থ সেন্টারের অবস্থা সম্পর্কে সুনির্দিষ্ট প্রশ্ন থাকলে নিশ্চয়ই জবাব দেব। তবে এই ধরনের বহু হেল্‌থ সেন্টার আমি বহু জায়গায় পরিদর্শন করার সময় দেখেছি, ভাঙ্গা পোড়ো অবস্থায় রয়েছে, অনেক জায়গায় কন্ডেমড হয়ে আছে। বাই ফেজেস সমস্ত নির্মাণের কাজে নিশ্চয়ই হাত দেওয়ার কথা আমরা বিবেচনা করছি।

### ধাত্রীবিদ্যা প্রশিক্ষণ

*২৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৫।) **শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ধাত্রীবিদ্যার শিক্ষণের পরীক্ষায় উত্তীর্ণ ব্যক্তিদের সকলকে বর্তমান বৎসরে শিক্ষণ দেওয়া হইবে কি ;

(খ) ইহা কি সত্য যে, পল্লীগ্রাম হইতে আগত অধিকাংশ শিক্ষা গ্রহণেচ্ছু প্রার্থীদের উক্ত শিক্ষণের সুযোগ দেওয়া হইতেছে না ;

(গ) পল্লীগ্রামের প্রার্থীদের শিক্ষা দেওয়ার জন্য সরকারের কোনও বিশেষ ব্যবস্থা আছে কি ; এবং

(ঘ) সারা রাজ্যের হাসপাতালগুলিতে প্রচুর সংখ্যায় ধাত্রীর অভাবের পরিপ্রেক্ষিতে বর্তমান বৎসরে অধিক পরিমাণে ধাত্রীদের শিক্ষাদানের জন্য সরকার কোনও বিশেষ ব্যবস্থা লইতেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) বিভিন্ন নার্সিং ট্রেনিং স্কুলগুলিতে যে সকল আসন শূন্য আছে সেগুলোর জন্য উত্তীর্ণ ছাত্রীদের প্যানেল থেকে শিক্ষণের জন্য পরীক্ষায় প্রাপ্ত নম্বর অনুযায়ী ভর্তি করা হবে।

(খ) না।

(গ) না।

(ঘ) এই শিক্ষার সম্প্রসারণের আরও সুযোগ করা যায় কিনা তা বিবেচনা করা হচ্ছে।

## মারওয়াড়ি রিলিফ সোসাইটি হাসপাতাল

*২৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭৯।) **শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মারওয়াড়ি রিলিফ সোসাইটি হাসপাতালটি কতদিন যাবৎ বন্ধ আছে ;

(খ) উক্ত হাসপাতালটি বন্ধ হওয়ার কারণ কি ; এবং

(গ) উক্ত হাসপাতালটি খোলার বিষয়ে সরকার কোনও ব্যবস্থা করিতেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) গত অক্টোবর মাস থেকে ;

(খ) হাসপাতাল কর্তৃপক্ষ-কর্মচারী বিরোধ ;

(গ) সরকার হাসপাতাল কর্তৃপক্ষ ও কর্মচারিদের সাথে কয়েক দফা আলোচনা করেছেন। এখনও মীমাংসা হয়নি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** আমরা মনে করি এখানকার গরিব জনসাধারণ যে দুর্দশা ভোগ করছে, সেই অনুযায়ী সরকার পক্ষ থেকে চেষ্টা করা হচ্ছে না, এটা না হওয়ার কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** আপনারা যে রকম অনুভব করছেন, আমরা সেই রকম অনুভব করি। হাসপাতাল বন্ধ হওয়ার জন্য জনসাধারণের অসুবিধা হচ্ছে। কিন্তু আমরা আলোচনা করেও এখনও পর্যন্ত কোনও মীমাংসায় আসতে পারিনি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** যদি মীমাংসা না হয় তাহলে সরকার থেকে কি এই হাসপাতালকে অধিগ্রহণ করার আদেশ দেবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** ঐ হাসপাতাল সম্পর্কে অধিগ্রহণের কথা আমরা এখন ভাবছি না।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কর্তৃপক্ষের সঙ্গে সেখানকার কর্মচারিদের মূল বিবাদের কারণ কি কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** বেতন পত্র থেকে আরম্ভ করে আরও বহু ব্যাপার আছে, সে সম্বন্ধে ডিটেলস যদি জানতে চান তাহলে নোটিশ দিতে হবে। তবে সেখানে বেতন পত্র এবং আদার সার্ভিস কন্ডিশন এর ব্যাপার আছে। তারপর ব্যক্তিগত কর্মচারী সংক্রান্ত ব্যাপারও আছে।

**श्री रबिशंकर पान्डे** : क्या माननीय स्वास्थ मंत्री बतायेंगे कि मारवाड़ी रीलीफ सोसाइटी को खोलवाने का प्रयत्न किए हैं? उनके सामने क्या २ बाधायें आई हैं? ममला कहाँ अटका हैं? कितना समय और लगेगा? अगर नहीं सलटा तो क्या इसका भारत सरकार अपने उपर लेगी?

**श्री ननी भट्टाचार्य** : यहाँ पर अधिकारियों और यूनियन का बिबाद हैं। उनमें बिटरनेस हैं। सल्टाने की कोशिश हम कर रहे हैं, किन्तु अभी तक सफलता नहीं मिली हैं। इस हास्पीटल को सरकार के हाथ में लेने का प्रश्न ही नहीं उठता हैं।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরকারের দৃষ্টিভঙ্গিতে মালিক পক্ষের দোষ বেশি, না কর্মচারিদের দোষ বেশি?

**শ্রী ননী ভট্টাচার্য :** আমরা যখন এই ব্যাপারে মীমাংসা করছি, তখন এই ব্যাপারে জবাব দেওয়া আমার পক্ষে ঠিক না।

**শ্রী রবিশঙ্কর পান্ডে :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ব্যাপারে মীমাংসা হতে আপনারা কত টাইম নেবেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** সরকারি হাসপাতালে বিরোধ মীমাংসা এক ভাবে হয়, বেসরকারি হাসপাতালের ক্ষেত্রে কোনও মতে জোর করে কোনও পক্ষের উপর চাপিয়ে দিতে পারি না। তার জন্যই তাড়াতাড়ি মীমাংসা হচ্ছে না, দেরি হচ্ছে।

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table)

### আমিষ খাদ্যের সরবরাহ

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৯।) **ডাঃ শাশ্বতীপ্রসাদ বাগ :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মাংস সরবরাহের জন্য পশুসংখ্যা—মুরগী, ছাগল, ভেড়া ও শূকর পৃথক পৃথক ভাবে কত ;

(খ) পশ্চিমবঙ্গে মাথাপিছু দৈনিক মাংস/ডিমের সরবরাহের পরিমাণ কত ;

(গ) মাথাপিছু দৈনিক ১০০ গ্রাম মাংস ও ১টি ডিম সরবরাহ কি সম্ভব? হ'লে

কিভাবে এবং কবে হতে কার্যকর হবে ; এবং

(ঘ) প্রান্তিক কৃষক ও কৃষিশ্রমিক দ্বারা সমবায়ের মাধ্যমে উক্ত পশুপালন ও মাংস/ডিম সরবরাহের কি ব্যবস্থা সরকার নিয়েছেন? কিছুদিনের মধ্যে যা নেবেন তার বিস্তৃত বিবরণ জানাইবেন কি?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) নির্দিষ্টভাবে শুধুমাত্র মাংস সরবরাহের জন্য পশ্চিমবঙ্গে পশুপক্ষী প্রতিপালিত হয় না। তাই এই পরিপ্রেক্ষিতে নির্দিষ্ট সংখ্যা নিরূপণ অসম্ভব। তবে ডিম, মাংস, লোম ও চামড়া ইত্যাদি উৎপাদনরত পশ্চিমবঙ্গে মোট পশুপক্ষীর সংখ্যা (১৯৭২-এর পশুপক্ষী সুমারি অনুসারে) নিম্নে দেওয়া হ'ল ঃ—

মুরগি—১৫,৪৯১,৯০৫

ছাগল—৫,২১১,৪৪৫

শূকর—৩৬,৮২২

ভেড়া—৭৯৩,৩৬৯।

(খ) অ্যাপ্লায়েড ইকনমিক্স অ্যান্ড স্ট্যাটিস্টিক্যাল ব্যুরো সংগৃহীত ১৯৬৭-৬৮ সালের পরিসংখ্যান অনুসারে মাথাপিছু দৈনিক প্রায় ৪ গ্রাম মাংস এবং ০.২৫টি ডিম (অর্থাৎ একটি ডিমের এক-চতুর্থাংশ) খাদ্য হিসাবে গৃহীত হয়ে থাকে।

(গ) জনসংখ্যার বিশালতার সঙ্গে ডিম-মাংসের চাহিদা এক্ষেত্রে বিবেচ্য। মাথাপিছু দৈনিক ১০০ গ্রাম মাংস ও ১টি করে ডিমের যোগান বহুমুখি কর্মসূচির সার্বিক প্রয়াসেই সম্ভবপর। আপাতত খুবই সীমিত সাধ্যে যতদূর সম্ভব ডিম-মাংস সরবরাহ বৃদ্ধির কাজ চলেছে।

(ঘ) "বিশেষ পশুপালন প্রকল্পে" ইতিমধ্যেই পশুপালনের বিবিধ কর্মসূচির মাধ্যমে এ রাজ্যের ক্ষুদ্র ও প্রান্তিক চাষী/কৃষি শ্রমিকদের অর্থনীতিক উন্নয়নের প্রয়াস চালানো হচ্ছে। সমবায়িক কর্মোদ্যোগও সমভাবে গৃহীত। উক্ত প্রকল্পের আওতায় হুগলি, নদীয়া ও ২৪-পরগনা জেলায় ডিপলিটার পদ্ধতিতে ৫০ থেকে ১০০টি ডিমপাড়া মুরগি নিয়ে এ রকম ৯ হাজার খামার বেং ২৪-পরগনা জেলায় দশটি শূকর নিয়ে মোট ৫০০টি খামার প্রতিষ্ঠা করার প্রস্তাব রয়েছে।

### New Industrial licenses

**42.** (Admitted question No. 92) **Shri Rajani Kanta Doloi and Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) the total (categorywise) number of applications for new industrial licenses for (i) new undertakings and (ii) substantial

*Statement referred to in reply to clauses (a), (b) and (c) of unstarred question No. 42 (Admitted Question—No. 92)*

**Regarding portion (a) of the question**

| Period | Number of applications for licences | |
|---|---|---|
| | New industrial undertakings | Substantial expansion of existing undertakings |
| (1) | (2) | (3) |
| July, 1977-January, 1978 .. | 9 | 6 |
| July, 1976-January, 1977 .. | 17 | 8 |
| July, 1975-January, 1976 .. | 18 | 13 |

**Regarding portion (b) of the question**

| Period | Number of proposals approved in respect of applications | | Number of proposals rejected in respect of applications | | Number of proposals 1-3-78 in respect of applications | |
|---|---|---|---|---|---|---|
| | Stated in Column (2) above | Stated in Column (3) above | Stated in Column (2) above | Stated in Column (3) above | Stated in Column (2) above | Stated in Column (3) above |
| (1) | (4) | (5) | (6) | (7) | (8) | (9) |
| July, 1977-January, 1978 .. | 2 | Nil | 2 | 1 | 5 | 5 |
| July, 1976-January, 1977 .. | 13 | 3 | 4 | 5 | 0 | 0 |
| July, 1975-January, 1976 .. | 6 | 7 | 12 | 5 | 0 | 1 |

**Regarding portion (c) of the question**

| Period | Investment involved in the approved projects (Rs. in lakhs) in respect of applications | |
|---|---|---|
| | Stated in column (4) | Stated in column (5) |
| July, 1977-January, 1978 | 1,88.50 | Nil |
| July, 1976-January, 1977 | 1,63,58.55 | 82.00 |
| July, 1975-January, 1976 | 7,19.00 | 5,49.37 |

expansion of existing industries in West Bengal received during the period from July, 1977 to January, 1978 and the corresponding periods in the previous two years ;

(b) the total number of them (i) approved, (ii) rejected and (iii) pending as on 1st March, 1978 ; and

(c) the investments envisaged in the approved cases ?

**Minister for Commerce and Industries Departments :** (a), (b) and (c) Necessary particulars are given in the annexed statement.

**Number of Students appearing in examinations under the West Bengal Board of Secondary Education**

**43.** (Admitted question No. 109) **Shri Rajani Kanta Doloi and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of Education (Primary, Secondary and Library) Department be pleased to state—

(a) the total number of students who appeared in the different examinations conducted by the West Bengal of Secondary Education during 1977 ; and

(b) the number of Muslim Students amongst them ?

**Minister for Education (Primary, Secondary and Library) Department :** (a) As reported by the West Bengal Board of Secondary Education, the total number of such students is 335,480.

(b) The Board does not maintain record of candidates according to communities to which they belong.

**Facilities in the Police Lock-ups**

**44.** (Admitted question No. 209) **Shri A. K. M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of Home (Police) Department be pleased to state—

(a) the number of Police lock-ups in Calcutta having provision for—

(i) latrines and bathrooms inside the lock-ups,

(ii) electric fans,

(iii) separate lock-up rooms for Division I and Division II undertrial prisoners ;

(b) the rate of expenditure incurred for supply of food to undertrial prisoners of (i) Division I and (ii) Division II during police custody ;

(c) if the Government have any contemplation—

(i) to provide for latrines, bathrooms and electric fans in those lock-ups where they are non-existent, and

(ii) to amend the relevant provisions of the Police Regulations to permit the undertrial prisoners in police custody to receive food from their relations ?

**Minister for Home (Police) Department :** (a) (i) 46 lock-ups.

(ii) Nil.

(iii) Central lock-up situated at Lalbazar.

(b) During the current financial year, the rate of expenditure as accepted by calling open tenders for supply of food in different police lock-ups varies from Rs. 4.40 to Rs. 1.90 and Rs. 4.40 to Rs. 1.86 in respect of Division I and Division II undertrial prisoners respectively during police custody per diem.

(c) (i) There is no such proposal at present for providing fans in Police lock-ups.

(ii) No.

**Suggestions of State Government to Boothalingam Committee**

**45.** (Admitted question No. 470) **Shri Suniti Chattaraj and Shri Bholanath Sen :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether the State Government has submitted any note to the Boothalingam Committee appointed by the Centre to study the question of proper remuneration to the labour ; and

(b) if so, what are the suggestions of the State Government ?

**Minister for Labour Department :** (a) The Labour Department has not submitted any note.

(b) Does not arise.

**Scheme for development of dairy**

**46.** (Admitted question No. 576) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) whether the State Government has submitted any scheme to

the Central Government for development of dairy to be implemented out of the funds received by the Centre from the World Bank ;

(b) if so,

(i) the broad detail(s) of the scheme(s) ; and

(ii) the amount of financial assistance sought for by the State Government for the project(s) ?

**Minister for Animal Husbandry and Veterinary Services Department :** (a) Yes.

(b) (i) The West Bengal Government proposed massive milk enhancement programme through three-tier farmers' co-operative with Primary Co-operative Societies, District Milk Union and State Apex Body for conducting artificial insemination work, health coverage, fodder development and running the dairies to be owned and managed by the district Milk Union. It envisaged coverage of 625,000 breedable cows. Each Primary Milk Society would have been in charge of A.I. work, animal health coverage, fodder cultivation and marketing of the milk. An authonomous co-operative movement controlled by actual producer-members pursuing animal husbandry would ensure success to this project.

(ii) A total sum of Rs. 52.27 crores was the estimate for this project.

**Development of Games and Sports in rural areas**

**47.** (Admitted question No. 622) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Education (Sports) Department be pleased to state what action has been taken by the Government to encourage games and sports activities in rural areas of the State ?

**Minister for Education (Sports) Department :** The policy of the Government is to encourage sports and games all over the State especially in the rural areas. For this purpose, the following steps have been taken so far ;

(1) Grants have been provided to clubs and organisations for purchase and development of play-fields, construction of gymnasia, purchase of sports equipment, etc.

(2) The West Bengal State Council of Sports has organised this year 147 Coaching Camps in different sports and games, out of which 114 were held in places away from Calcutta.

(3) Twenty-seven stadia and three swimming pools in district and sub-divisional towns are in various stages of construction.

(4) The All India Rural Sports Competition was held for the first time this year in West Bengal at Krishnanagar.

(5) With financial support from the West Bengal Sports Council, State level table-tennis and badminton competitions were held at Jhargram and Malda.

**Flats constructed by the West Bengal Housing Board**

**48.** (Admitted question No. 634) **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) the present position of the housing projects which were initiated by the previous Government and which were under construction as on 20th June, 1977 ;

(b) the details of the housing projects launched by the present Government ;

(c) (i) the total number of flats involved in (a) above ;

(ii) the total number of flats involved in (b) above ; and

(d) total number of flats constructed by the West Bengal Board during 1972-77 ?

**Minister-in-Charge of Housing Department :** (a) Details appended in the Annexure I.

(b) Details appended in the Annexure II. These projects have been administratively approved after the present Government came to office.

(c) (i) 2.054.

(ii) 416.

(d) 3,366.

**ANNEXURE—I**

*Statement referred to in reply to clause (a) of unstarred question No. 48 (Admitted question No. 634)*

**Present position of the housing projects which were initiated by the previous Governmmt and which were under construction as on 20th June, 1977**

| | Number | Present position of the project |
|---|---|---|

(i) **Rental Housing Scheme**

| | | |
|---|---|---|
| (1) Seikhpura in Midnapore district .. | 80 .. | Completed in February, 1978 |
| (2) City-Center, Durgapur in Burdwan district .. | 378 .. | 270 flats completed in January, 1978, 108 flats to be completed in September, 1978. |
| (3) Asansol in Burdwan district .. | 72 .. | To be completed by September, 1978. |
| (4) Sadhanpur, Burdwan .. .. | 18 .. | Completed in January, 1978. |
| (5) Suri in Birbhum district (Non-Plan) .. | 64 .. | Under construction. |
| (6) Purulia .. .. .. .. | 18 .. | To be completed by Septembr, 1978 |
| (7) Kalimpong inside K.M.O.'s Bungalow campus .. | 378 .. | Under construction. |
| (8) Siliguri near Marwari Hindi High School | 102 .. | 48 flats only will be completed by March, 1978. |
| (9) Kurseong near Veterinary Hospital .. | 24 .. | To be completed by March, 1978. |
| (10) Sahapur near New Alipore .. | 164 .. | 72 flats only will be completed by March, 1978. |
| (11) Patipukur (Guard House) .. | 104 .. | Under construction. |
| (12) Jalpaiguri near Pilkhana (Non-Plan) .. | 48 .. | Under construction. |
| (13) Krishnanagar inside Circuit House compound (Non-Plan) .. | 32 .. | Under construction. |
| (14) Darjeeling inside Thorn Cottage campus .. | 18 .. | Under construction |

(ii) **Middle Income Group Housing Scheme**

| | | |
|---|---|---|
| (15) City Centre, Durgapur .. campus .. | 108 .. | Under construction. |

(iii) **Low Income Group Housing Scheme**

| | | |
|---|---|---|
| (16) Sankharipukur, Burdwan (Non-Plan) .. | 138 .. | To be completed by March, 1978. |
| (17) Narkeldanga, Calcutta .. | 120 .. | To be completed by March, 1978. |
| (18) City Centre, Durgapur .. .. | 72 .. | Under construction. |
| (19) 193 Andul Road, Howrah (Non-Plan) .. | 80 .. | Under construction. |

**Subsidised integrated Housing Scheme**

| | | |
|---|---|---|
| (20) Andul Road, Howrah (Non-Plan) .. | 160 .. | Under construction |

**Miscellaneous Projects**

| | | |
|---|---|---|
| (21) Land acquisition and development for | .. .. | Work in progress. |

the satellite Township at Asansol.

| | | |
|---|---|---|
| (21) Land acquisition and development, Andul, Howrah (Non-Plan) | .. | .. Almost complete. |
| (23) Integrated Housing Scheme (Phase III Extension) at Haldia (work taken up on behalf of Commerce and Industries Department). | 156 | .. Under construction. |
| (24) R.H.S. (Phase III) at Siliguri (work taken up on behalf of Commercial Taxes Directorate) | 18 | .. Under construction. |
| (25) R.H.S. at Ahiripukur Road near the existing Karaya Housing Estate | 156 | .. Work could not be started as land is not available. |
| Total | 2,054 | |

**ANNEXURE—II**

*Statement referred to in reply to clause (b) of unstarred question No. 48 (Admitted question No. 634)*

**Details of the Housing Projects launched by the present Government**

| | Estimated amount |
|---|---|
| (1) Construction of 48 flats under R.H.S. (Phase II) at Berhampore near Laldighi in Murshidabad district. | 11,87,000 |
| (2) Construction of 32 flats at Durgachak, Haldia (work taken up on behalf of Town and Country Planning Department). | 22,32,000 |
| (3) Construction of 192 flats under Low Income Group Housing Scheme at Paschim Barisha on Diamond Harbour Road (opposite to Pushpashree Cinema). | 37,50,000 |
| (4) Land acquisition and development at Parui on Biren Roy Road (West). | 5,96,000 |
| (5) Construction of 96 flats under R.H.S. at Balurghat | 37,45,000 |
| (6) Construction of 48 flats under Low Income Group Housing (Phase II) at the junction of Kusthia and Picnic Garden Road. | 14,34,400 |
| (7) Construction of a Primary School at Kusthia | 22,000 |

Total—416 flats.

## Rent of Government flats

**49.** (Admitted question No. 635) **Shri Suniti Chattaraj :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) whether the present Government has taken any decision to

bring about uniformity by rationalisation of the rent structure of flats in the different Housing Estates ;

(b) if so, what is the contemplation of the Government ; and

(c) what is the existing pattern of rents in different estates in the matter ?

**Minister-in-Charge of Housing Department :** (a), (b) and (c) No such decision has been taken. There is, however, a contemplation to examine the possibility of bringing about some Uniformity by rationalisation of rent structure. Rents are fixed with reference to costs incurred on construction of flats in accordance with the principle of 'no profit, no loss'. As a result rent structure varies widely depending on the years in which the flats were constructed.

### জুনিয়র বেসিক ট্রেনিং-এ শিক্ষার্থী নির্বাচন কমিটি

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭৫।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ সালে সরকারি জুনিয়র বেসিক ট্রেনিং ইন্‌স্টিটিউটগুলিতে বহিরাগত শিক্ষার্থী ভর্তি করিবার জন্য ডিস্ট্রিক্ট সিলেকশন কমিটি গঠন করা হইয়াছে কি না ;

(খ) হইয়া থাকিলে—

(১) ঐ কমিটি গঠনে কি পদ্ধতি অবলম্বন করা হইয়াছে ; এবং

(২) জেলাভিত্তিক ট্রেনিং কমিটিকে সুষ্ঠু, নিরপেক্ষ ও গণতান্ত্রিক কার্য করিবার জন্য কি ধরনের 'গাইডলাইন' দেওয়া হইয়াছে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ডিস্ট্রিক্ট সিলেকশন কমিটি নিম্নলিখিত সভ্যসমূহ লইয়া গঠিত হইয়াছে :

(১) জেলার মন্ত্রী (গণ) অথবা তাহার (তাহাদিগের) মনোনীত ব্যক্তি (গণ)—সভ্য (গণ)

(২) প্রাথমিক বিদ্যালয়ের জেলা পরিদর্শক—সভ্য-সচিব

(৩) জেলার জুনিয়র বেসিক ট্রেনিং ইন্‌স্টিটিউটসমূহের সমস্ত অধ্যক্ষগণ—সভ্য (গণ)

(৪) প্রতি মহকুমার জন্য একজন বিধানসভার সভ্য—ন্যূনপক্ষে তিন জন (সরকার কর্তৃক মনোনীত)—সভ্যগণ

(৫) সরকার কর্তৃক মনোনীত তিন জন শিক্ষাবিদ—সভ্যগণ

(৬) প্রত্যেক জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউটের অধ্যাপকগণের মধ্য হইতে একজন মনোনীত প্রতিনিধি (ইনস্টিটিউটের অধ্যক্ষের সহিত পরামর্শক্রমে প্রাথমিক বিদ্যালয়ের জেলা পরিদর্শক কর্তৃক মনোনীত)—সভ্যগণ।

**(২) জেলা ভিত্তিক ইনস্টিটিউটের তালিকা**

| | | | |
|---|---|---|---|
| বাঁকুড়া | .. | .. | (১) সাবরাকোণ |
| | | | (২) ছান্দের |
| বীরভূম | .. | .. | শ্যামপাহাড়ি |
| বর্ধমান | .. | .. | (১) কাটোয়া |
| | | | (২) কলানবগ্রাম |
| | | | (৩) বিদ্যানগর |
| | | | (৪) লাউদহ |
| কুচবিহার | .. | .. | কুচবিহার |
| দার্জিলিং | .. | .. | কালিম্পং |
| হুগলি | .. | .. | (১) গান্ধীগ্রাম |
| | | | (২) রাধানগর |
| হাওড়া | .. | .. | (১) জগদ্বল্লভপুর |
| | | | (২) রাধানগর |
| জলপাইগুড়ি | .. | .. | (১) বালাকোবা |
| | | | (২) জলপাইগুড়ি |
| মালদহ | .. | .. | (১) শোভানগর |
| | | | (২) চাঁচল (সাময়িক বন্ধ) |
| মেদিনীপুর | .. | .. | (১) দিউলি বিশ্বনাথপুর |
| | | | (২) মেদিনীপুর |
| | | | (৩) ঝাড়গ্রাম |
| | | | (৪) কেলোমাল |
| মুর্শিদাবাদ | .. | .. | বহরমপুর |
| নদীয়া | .. | .. | (১) ধর্মদা |
| | | | (২) বড়জাগুলিয়া |
| | | | (৩) বড়আন্দুলিয়া |
| | | | (৪) কৃষ্ণনগর |

| | | |
|---|---|---|
| পশ্চিম দিনাজপুর | .. .. | (১) তরঙ্গপুর |
| | | (২) বালুরঘাট |
| চব্বিশ পরগনা | .. .. | (১) বানীপুর ইউনিয় (১) |
| | | (২) বানীপুর ইউনিট (২) |
| | | (৩) কল্যাণী |

**সিলেকশন কমিটির সরকার কর্তৃক মনোনীত সদস্যদিগের নামের একটি তালিকা দেওয়া হইল :**

বর্ধমান

(১) ডঃ হরমোহন সিন্‌হা, এম. এল. এ.

(২) শ্রী রামনারায়ণ গোস্বামী, এম. এল. এ.

(৩) শ্রী গুরুপ্রসাদ সিংহ রায়, এম. এল. এ.

(৪) শ্রী সুনীল বসু রায়, এম. এল. এ.

(৫) শ্রী তরুণ চ্যাটার্জি, এম. এল. এ.

কুচবিহার

(১) শ্রীমতী অপরাজিতা গোপ্পী, এম. এল. এ.

(২) শ্রী দীনেশ ডাকুয়া, এম. এল. এ.

(৩) শ্রী মণীন্দ্রনাথ বর্মা, এম. এল. এ.

মেদিনীপুর

(১) শ্রী পুলক বেরা, এম. এল. এ.

(২) শ্রী শুভেন্দু মণ্ডল, এম. এল. এ.

(৩) শ্রী খুদিরাম সিং, এম. এল. এ.

বাঁকুড়া

(১) শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়, এম. এল. এ.

(২) শ্রী মোহিনীমোহন পাণ্ডা, এম. এল. এ.

(৩) শ্রী অনিল মুখার্জি, এম. এল. এ.

(৪) শ্রী ভাস্করানন্দ মুখার্জি, শিক্ষাবিদ

(৫) শ্রীমতী উমা দেবী, শিক্ষাবিদ

(৬) শ্রী বৈদ্যনাথ দাস, শিক্ষাবিদ

**পুরুলিয়া**

(১) শ্রী নকুল মাহাতো, এম. এল. এ.

(২) শ্রী মহাদেব মুখার্জি, এম. এল. এ.

(৩) শ্রী সত্যনারায়ণ মাহাতো, এম. এল. এ.

(৪) শ্রী দীনেশ রায়, শিক্ষাবিদ

**বীরভূম**

(১) শ্রী বনমালী দাস, এম. এল. এ.

(২) শ্রী ভবানীপ্রসাদ চট্টোপাধ্যায়, এম. এল. এ.

(৩) শ্রী সুনীলকুমার মজুমদার, এম. এল. এ.

(৪) শ্রী জয়কালী রায়, শিক্ষাবিদ

(৫) শ্রী রঞ্জন গুপ্ত, শিক্ষাবিদ

(৬) শ্রী রাধাবল্লভ রায়, শিক্ষাবিদ

**নদীয়া**

(১) শ্রী সমরেন্দ্রনাথ সান্যাল, এম. এল. এ.

(২) শ্রী গৌরচন্দ্র কুণ্ডু, এম. এল. এ

(৩) শ্রী বিমলেন্দু মুখার্জি, এম. এল. এ.

**দার্জিলিং**

(১) শ্রীমতী সুব্বা রেণুলীনা, এম. এল. এ.

(২) শ্রী বীরেন বসু, এম. এল. এ.

(৩) শ্রী পাত্রাশ মিন্‌জ, এম. এল. এ.

(৪) অধ্যাপক বিকাশ ঘোষ, শিক্ষাবিদ

(৫) শ্রী বদ্রীনারায়ণ প্রধান, শিক্ষাবিদ

(৬) শ্রী জগদীশ ঘোষ, শিক্ষাবিদ

**হাওড়া**

(১) শ্রী বারীণ কোলে, এম. এল. এ.

(২) শ্রী এম আনশারুদ্দীন, এম. এল. এ.

(৩) শ্রী অরবিন্দ ঘোষাল, এম. এল. এ.

(৪) শ্রী সুশীলকুমার দিন্দ, শিক্ষাবিদ

(৫) শ্রী দেবী ব্যানার্জি, শিক্ষাবিদ

মুর্শিদাবাদ

(১) শ্রী বীরেন রায়, এম. এল. এ.

(২) শ্রী হসরত আলী খান, এম. এল. এ.

(৩) শ্রী আতাউর রহমান, এম. এল. এ.

(৪) শ্রী অমল রায়, এম. এল. এ.

(৫) শ্রী অরুণ ভট্টাচার্য, এম. এল. এ.

(৬) শ্রী রেণুপদ দাশ, শিক্ষাবিদ

(৭) শ্রী নির্মল মুখার্জি, শিক্ষাবিদ

চব্বিশ-পরগনা

(১) শ্রী নারায়ণ মুখার্জি, এম. এল. এ.

(২) শ্রী আব্দুল কায়েম মোল্লা, এম. এল. এ.

(৩) শ্রী আব্দুল রেজ্জাক মোল্লা, এম. এল. এ.

হুগলি

(১) শ্রী কমলকৃষ্ণ ভট্টাচার্য, এম. এল. এ.

(২) শ্রী গোপাল বন্দ্যোপাধ্যায়, এম. এল. এ.

(৩) শ্রী দেবনারায়ণ চক্রবর্তী, এম. এল. এ.

(৪) শ্রী মনোরঞ্জন হাজরা, এম. এল. এ.

(৫) অধ্যাপক বিদ্যুৎ দাশ, শিক্ষাবিদ

(৬) শ্রী অজিত বাগ, শিক্ষাবিদ

(৭) শ্রী অমিয় মৈত্র, শিক্ষাবিদ

জলপাইগুড়ি

(১) শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায়, এম. এল. এ.

(২) শ্রী এ. এইচ. বেস্টারউইচ, এম. এল. এ.

(৩) শ্রী নির্মলকুমার বোস এম. এল. এ.

**মালদহ**

(১) শ্রী হাবিব মুস্তাফার, এম. এল. এ.

(২) শ্রী শুভেন্দুকুমার চৌধুরি, এম. এল. এ.

(৩) শ্রী শৈলেন সরকার, এম. এল. এ.

**পশ্চিম দিনাজপুর**

(১) শ্রী মহা বাচ্চা মুন্সি, এম. এল. এ.

(২) শ্রী খগেন্দ্রনাথ সিংহ, এম. এল. এ.

(৩) শ্রী বিশ্বনাথ চৌধুরি, এম. এল. এ.

(৪) শ্রী সুখেন্দু বিমল চক্রবর্তী, শিক্ষাবিদ

(৫) শ্রী যতীন সাহা, শিক্ষাবিদ

(৬) শ্রী পরেশ দে, শিক্ষাবিদ

**কলকাতা**

(১) শ্রী নলিনীকান্ত গুহ, এম. এল. এ.

(২) শ্রী নিখিল দাশ, এম. এল. এ.

(৩) শ্রী নিজামুদ্দিন, এম. এল. এ.

(৪) শ্রী শচীন সেন, এম. এল. এ.

(৫) শ্রী অশোক বোস, এম. এল. এ.

(গ) এই সম্বন্ধে কোনও 'গাইডলাইন' দেওয়া হয় নাই।

**কুশমণ্ডী-মহিপাল দীঘিতে সেতু নির্মাণ**

৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৯।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার টাঙ্গাল নদীর উপর "কুশমণ্ডী-মহিপাল দীঘি"-তে একটি নূতন সেতু নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে (১) এ বাবদ ১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালের বাজেটে কত টাকা বরাদ্দ করা হইয়াছে ; এবং (২) কবে নাগাদ ইহার নির্মাণ কার্য আরম্ভ হইবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এবং (খ) হ্যাঁ, এরকম একটি পরিকল্পনা করা হইয়াছে, কিন্তু সেচ ও জলপথ বিভাগ হইতে এখনও প্রয়োজনীয় অনুমতি পাওয়া যায় নাই।

বিষয়টি যথাযথভাবে অনুসরণ করা হচ্ছে।

অনুমতি পাওয়া গেলে প্রয়োজনীয় নকশা এবং প্রাক্কালে তৈরি করে চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হবে।

১৯৭৭-৭৮ সালের বাজেটে পাঁচ লাখ টাকার বরাদ্দ ছিল এবং আগামী বৎসরের বাজেটে সমপরিমাণ অর্থ বরাদ্দের প্রস্তাব আছে।

### Electrification in Murshidabad District

**52.** (Admitted question No. 1538) **Shri Md. Sohrab :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) the present position of the proposal for electrification of the following mauzas in Murshidabad district :

Within Raghunathganj police-station—

(i) Barala,

(ii) Nait,

(iii) Baidara,

(iv) Mandalpur,

(v) Senda,

(vi) Umarpur, and

(vii) Kanupur .

Within Suti police-station—

(i) Purapara,

(ii) Kankramari,

(iii) Nurpur, and

(iv) Chorapakhia Gangin ;

(b) what is the target date by which electrification of these mauzas are likely to be completed ?

**Minister for Power Department :** (a) At present there is no proposal for electrification of these mauzas except mauza Umarpur (J L. No. 111) in Raghunathganj police-station which is already declared electrified.

(b) Does not arise since there is no such proposal for their electrification at present.

**ঝাড়গ্রাম মহকুমা স্বাস্থ্যকেন্দ্র**

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৯।) **শ্রী রামচন্দ্র শতপথী ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার গ্রামাঞ্চলে কোনও নূতন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, উপ-স্বাস্থ্যকেন্দ্র খোলার পরিকল্পনা আছে কি, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, ঝাড়গ্রাম, জাম্বনী, নয়াগ্রাম, গোপীবল্লভপুর, সাঁকরাইল ও বিনপুর থানার কোন কোন অঞ্চলে উক্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, উপ-স্বাস্থ্যকেন্দ্র খোলা হইবে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পড়িহাটি-জাম্বনী রাস্তা**

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪১।) **শ্রী রামচন্দ্র শতপথী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার জাম্বনী থানার অন্তর্গত পড়িহাটি-জামবনী রাস্তায় চিঙ্কিগড়ে ডুলং নদীতে কজওয়ে নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি , এবং

(খ) থাকিলে—

(১) এই পরিকল্পনায় কত টাকা ব্যয় হইবে ,

(২) কোন সাল হইতে কাজ আরম্ভ হইবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পড়িহাটি-জামবনী-ফেকোঘাট ও ঝাড়গ্রাম-জামবনী রাস্তা দুইটির সংযোগকারি রাস্তায় ডুলং নদীর উপর একটি কজওয়ে নির্মাণের পরিকল্পনা আছে।

(খ) (১) ৬,৮৯,৪০০ টাকা।

(২) ১৯৭৭-৭৮ সালেই শুরু হবার কথা।

**মেদিনীপুর গ্রামীণ বৈদ্যুতিকরণ**

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪২।) **শ্রী রামচন্দ্র শতপথী ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম মহকুমার জামবনী থানার কোনও কোনও গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হইতেছে ;

(খ) উক্ত থানার বাকি অন্যান্য এলাকায় বিদ্যুৎ সরবরাহ করার কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(গ) থাকিলে, কোন কোন গ্রামে কতদিনের মধ্যে বিদ্যুৎ সরবরাহ করা হইবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ২৮এ ফেব্রুয়ারি, ১৯৭৮ পর্যন্ত নিম্নলিখিত তেরটি মৌজা বৈদ্যুতিক হইয়াছে ঃ

খেরাজুড়ি, মোহনপুর, কুলদিহা, কেন্দুয়া, জামবনী, দুবরা, বেলিয়া, পবনশী, শানবেলিয়া, বগুয়া, ভালুকা, বাংসোল ও বেলডাংরা।

(খ) বাকি ২৬১টি মৌজার বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা বর্তমানে নাই।

(গ) উপরি-উক্ত উত্তরের ভিত্তিতে প্রশ্ন ওঠে না।

### কালিয়াচক ৩নং ব্লকে পানীয় জলের নলকূপ

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০০।) **শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় কালিয়াচক ৩নং ব্লকে পানীয় জলের নলকূপের মোট সংখ্যা কত ;

(খ) উহার মধ্যে কতগুলি ১লা মার্চ ১৯৭৮ তারিখে চালু অবস্থায় ছিল ; এবং

(গ) উক্ত ব্লকে ১৯৭৭ সালের জুলাই মাস হইতে ১৯৭৮ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত কতগুলি নলকূপ বসানো হইয়াছে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৩৪৯টি।

(খ) ২৮৭টি।

(গ) পাঁচটি নূতন নলকূপ বসানো হয়েছে এবং ২৮টি নলকূপ পুনর্খনন করা হয়েছে।

### গোসাবায় স্থায়ী স্বাস্থ্যকেন্দ্র

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭২।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গোসাবায় একটি স্থায়ী স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে ;

(খ) সত্য হইলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর করা হবে ; এবং

(গ) ঐ বাবদ সরকার কত অর্থ বরাদ্দ করেছেন।

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

(গ) ৮,২৭,৫০০ টাকা।

## Setting up of Block Youth Centres

**58.** (Admitted question No. 1728) **Shri Balai Bandyopadhyay :** Will the Minister-in-charge of Youth Services Department be pleased to state the basis for selection of blocks for setting up Block Youth Centres ?

**Minister-in-Charge of Youth Services Department :** The blocks have been selected in different districts of West Bengal on the basis of—

(i) areas covered by the Scheduled Castes/Tribes.

(ii) areas covered by the persons belonging to the minority community ;

(iii) hilly undeveloped areas and North Bengal districts.

## Investment by financial institutions

**59.** (Admitted question No. 172) **Shri Bholanath Sen and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether it is a fact that the State Government has asked the financial institutions, like Life Insurance Corporation, Industrial Development Bank of India, Unit Trust of India and the Industrial Credit and Investment Corporation to increase their investments in West Bengal ,

(b) if so, what is the response from those institutions , and

(c) the total amount of investments approved/sanctioned by these institutions for West Bengal during the period between July, 1977 to January, 1978 and during the corresponding seven months in 1974-75, 1975-76 and 1976-77 ?

**Minister-in-Charge of Finance Department :** (a) and (b) The State Government is continuously urging the institutions to raise their investment in the State.

(c) Statistics published by the IDBI show that assistance sanctioned and disbursed by it in West Bengal during each of the three years, 1974-75 to 1976-77 (July to June) was as follows .

(Figures in lakhs of rupees)

| Year | 1974-75 | 1975-76 | 1976-77 |
|---|---|---|---|
| Sanctioned | 21.41 | 28.49 | 46.66 |
| Disbursed | 21.35 | 19.40 | 28.52 |

Figures in respect of other financial institutions are being collected.

### টেকনিক্যাল স্কুল স্থাপন

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০২।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে নূতন কোনও টেকনিক্যাল স্কুল স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কিসের ভিত্তিতে উক্ত স্কুলগুলি স্থাপিত হইবে?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Mr. Speaker :** Now I take up Adjournment Motions

**Dr. Zainal Abedin :** Sir, I have given a notice of privilege. I invite your attention to rule 225 which says that a question of privilege must be raised immediately after the Qestion hour

**Mr. Speaker :** There is no dispute about the rule You have raised it and I will give my answer later

### Adjournment Motion

**মিঃ স্পিকার ঃ** আমি দুটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম নোটিশে শ্রী হরিপদ জানা নন্দীগ্রাম থানার আকন্দ বাড়ি গ্রামে একটি পরিবারের উপর সমাজবিরোধীদের অত্যাচারের অভিযোগ করে এ বিষয়ে আলোচনার জন্য আজকের সভার নির্দিষ্ট কাজ মুলতুবি রাখতে চেয়েছেন। এটি একটি সাধারণ স্থানীয় আইনশৃঙ্খলা জনিত বিষয় এবং প্রতিকার প্রচলিত আইনের ব্যবস্থার মধ্যে রয়েছে। বিষয়টি মুলতুবি প্রস্তাবের উপযোগী নয়। সুতরাং এই প্রস্তাবের নোটিশে আমার অসম্মতি জ্ঞাপন করছি।

দ্বিতীয় নোটিশে সর্বশ্রী প্রবোধচন্দ্র সিনহা, জন্মেজয় ওঝা, বলাই দাস মহাপাত্র এবং কিরণময় নন্দ হাসনাবাদে দন্ডকারণ্য ফেরত উদ্বাস্তুদের দুর্গতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। বিষয়টি এই অধিবেশনে উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন খাতে ব্যয়বরাদ্দের দাবির উপর বাজেট বিতর্কে আলোচিত হয়েছে। সুতরাং বিষয়টি মুলতুবি প্রস্তাবের আওতার মধ্যে আসে না। আমি এই নোটিশও নাকচ করছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্যার, আপনার কতগুলি রুলিং-এর পরিপ্রেক্ষিতে আমি অ্যাসেম্বলির প্রসিডিংস্ দেখছিলাম এবং আগে—এর আগে যিনি বিরোধীদলের নেতা ছিলেন আজকে তিনি মাননীয় মুখ্যমন্ত্রী বারবার স্মরণ করিয়ে দিয়েছেন এটা আমাদের অন্যতম মৌলিক অধিকার যে এই প্রসঙ্গ আমরা তুলতে পারি এবং আলোচনা করতে পারি এবং বিষয়বস্তু পড়তে পারি। আমার প্রশ্ন হচ্ছে স্যার, আজকে যে বিষয় আমাদের মাননীয় ৪ জন সদস্য যে অ্যাডজোর্নমেন্ট

মোশন রেখেছেন ব্যাপারটা এত গুরুত্বপূর্ণ যে এই সমগ্র বিধানসভা যে বিধানসভা গত ফেব্রুয়ারি থেকে শুরু হয়েছে এই সমগ্র পিরিয়ডের মধ্যে এত গুরুত্বপূর্ণ বিষয় আর আসেনি। স্যার, কাগজে দেখছি ৩০ হাজার মানুষ হাসনাবাদে রয়েছে। এই ব্যাপারটা যদি না বলি তাহলে আমাদের কর্তব্যে অবহেলা হবে। আমি আশাকরি মাননীয় বন্ধুরা যারা ওই পাশে রয়েছেন তাদেরও নিশ্চয়ই এদের প্রতি সহানুভূতি রয়েছে। কাগজে বেরিয়েছে—Cholera, mal-nutrition starvation have started taking death toll among the deserters from Dandakaranya. Camps have been set up near Hasnabad station. There were 5 deaths till noon on Wednesday, according to Health Officials

**মিঃ স্পিকার ঃ** Mr. Maitra, it amounts to discussion of adjournment motion. আপনার বক্তব্য আমি জানিয়েছি। এটা এই সেশনে আলোচিত হয়েছে। তাছাড়া এই সেশনে মাননীয় ত্রাণমন্ত্রী একটা স্টেটমেন্ট দিয়েছেন। কাজেই আবার দৃষ্টি আকর্ষণ বা আডজোর্ন মোশন নিয়ে আলোচনা করে এই ব্যাপারে অধিকন্তু কিছু করবার ক্ষেত্রে আর কিছু দেখা যাচ্ছে না। এটা নিয়ে কিছুদিন আগে আলোচনা হয়েছে এবং তারপর মন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট দিয়েছেন এবং মন্ত্রী মহাশয় নিজে গেছেন। এর গুরুত্ব কম বলে নয় যেহেতু অল দিস্ ম্যাটার আর বিফোর দি হাউস। যেহেতু ব্যাপারটি নিয়ে অলরেডি আলোচনা হয়েছে এবং এখানে তিনি স্টেটমেন্ট দিয়েছেন যে তিনি এই বিষয় ওয়াকিবহাল আছেন এবং কতদূর কি করা যায় বা করা যাচ্ছে না সে সম্বন্ধেও তিনি বলেছেন এবং তারা আবার একটি টিম নিয়ে দণ্ডকারণ্যে যাবেন বলেছেন এবং বোধ হয় স্টার্ট করেছেন। এই ব্যাপারগুলো রয়েছে কাজেই আমি বলছি এটা গ্রাহ্য নয়। সম্প্রতি এটা আলোচিত হয়েছে, বারে বারে একই জিনিস নিয়ে আলোচনা করে কোনও লাভ নেই।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** স্যার, আপনি বোধ হয় বলেছেন উদ্বাস্তু এবং ত্রাণ বিষয় বাজেট আলোচনা হয়ে যাবার পরও এমন কতগুলি গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছে যার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করা উচিত এবং এখানে আলোচনা হওয়া উচিত। আমি গত কাল হাসনাবাদে গিয়েছিলাম এবং সেখানকার পরিস্থিতি দেখে এসেছি। এই যে উদ্বাস্তুরা এসেছেন তাদের স্থায়ী পুনর্বাসনের প্রশ্নটা পৃথক। কিন্তু আপৎকালীন ব্যবস্থা হিসেবে সেখানে স্বাস্থ্য রক্ষা করার ব্যবস্থা, সেখানে মেডিক্যাল টিম বসান কিংবা সাময়িক ত্রাণ ব্যবস্থার মাধ্যমে তারা যাতে অনাহারে, অর্ধাহারে না মরে তারজন্য কোনও ব্যবস্থা এখনও পর্যন্ত সরকার গ্রহণ করেনি। এই কাজ যদি না করা হয়.....

**মিঃ স্পিকার ঃ** আপনি আডজোর্নমেন্ট মোশন নিয়ে আলোচনা করতে চাচ্ছেন কিন্তু আমি সেটা আলাউ করিনি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** স্যার, গতকাল সেখানে দুজন মারা গেছে এবং চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। ৩০ হাজার মানুষ চলে এসেছে এটা যদি না বলা যায় তাহলে তো মুশকিল। আমি আমার প্রস্তাবটা পড়ে দিচ্ছি।

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

## হাসনাবাদে দন্ডকারণ্য ফেরত উদ্বাস্তুদের চরম দুর্গতি।
## সংক্ষিপ্ত বিবরণী

দন্ডকারণ্য থেকে প্রায় ত্রিশ হাজার উদ্বাস্তু নরনারী হাসনাবাদে এসে জড় হয়েছে। এদের থাকবার কোনও আশ্রয় নাই। খাদ্য নাই, পানীয় নাই, চিকিৎসা বা স্বাস্থ্য রক্ষার কোনও ব্যবস্থা নাই, রোদ, বৃষ্টি, ঝড়ে তাদের অবস্থা চরমে উঠেছে। প্রতিদিন ২/৩ জন লোক অনাহার কিংবা কলেরায় মরছে। মৃতদেহ দাহ করারও কোনও সঙ্গতি নাই এই অসহায় মানুষগুলির। স্থানীয় লোকেদের আপত্তির জন্য এই মৃতদেহগুলি রাত্রিবেলা ইচ্ছামতি নদীতে ফেলে দেওয়া হয়। সমগ্র এলাকায় মহামারির আশঙ্কা দেখা দিয়েছেন। উদ্বাস্তু নিয়ে আমরা রাজনীতি করতে চাই না। কিন্তু সরকারকে জানাতে চাই মানবিক কারণেই কোনও সরকার এই মর্মন্তুদ বিষয়ে উদাসীন থাকতে পারেন না। কিন্তু আশ্চর্যের বিষয় বামপন্থী সরকার এ পর্যন্ত চরম দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় দিয়াছেন।

সরকার যতদিন না এইসব উদ্বাস্তুকে পুনর্বাসনের জন্য অন্য কোথাও পাঠাতে পারছেন, ততদিন তাদের আশ্রয়, খাদ্য এবং চিকিৎসার ব্যবস্থা করুন। উদ্বাস্তুদের মর্মন্তুদ অবস্থা এবং সরকারের উপেক্ষা সম্পর্কে আলোচনার জন্য অদ্যকার সভার স্বাভাবিক কাজ কর্ম এক ঘন্টা বন্ধ রাখা হউক।

**মিঃ স্পিকার ঃ** এই বিষয় আলোচনা না করে দিয়েছি কারণ সরকার এ বিষয় অবহিত আছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এটা খুব সিরিয়াস ব্যাপার, স্যার।

**মিঃ স্পিকার ঃ** এর উপর আলোচনা হতে পারে না।

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা হাসনাবাদে দন্ডকারণ্য থেকে আগত উদ্বাস্তুদের সম্বন্ধে তিনি তখন বললেন যে—আমাদের দায়িত্বজ্ঞানহীনতার কথা বলা হচ্ছে, এই সম্পর্কে আমি মোটেই তাদের সঙ্গে একমত নই। কারণ সরকার অলরেডি পানীয় জলের সমস্যার সমাধানের জন্য অনেকগুলি টিউবওয়েল বসাবার ব্যবস্থা করেছেন এবং আমার এলাকায় আমিও দেখে এসেছি কিন্তু আমি বিরোধী দলের সদস্যদের এই কথা বলব যে সমস্যাটা অত্যন্ত স্পর্শকাতর সমস্যা। সমস্ত পশ্চিম বাংলার অর্থনীতি এর সঙ্গে জড়িত, তাই আজ এই সম্পর্কে অত্যন্ত দায়িত্বপূর্ণ কথা বলবেন, এই ব্যাপারে এগিয়ে আসবেন কিন্তু এনিয়ে যদি দলবাজি করেন তাহলে সবই নষ্ট হবে।

**মিঃ স্পিকার ঃ** উনি বলছেন দায়িত্বজ্ঞানহীন, ওঁরাও দায়িত্বজ্ঞানহীন বলছেন। এখন আমি একটা প্রিভিলেজ মোশন পেয়েছি.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্থানীয় অধ্যাপক, অমিয় ব্যানার্জি, তিনি যে কথা বললেন সেকথা তো ঠিক আমাদের মনের কথাই বলেছেন—এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, অত্যন্ত স্পর্শকাতর।

**মিঃ স্পিকার ঃ** আমি তো আমার রুলিং দিয়ে দিয়েছি, কাইন্ডলি টেক ইয়োর সিট।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** তাহলে স্যার, আমার কথা হচ্ছে যে বিধানসভার কার্য বিবরণীর যে বইটা আছে, রুলস অব বিসনেস, তাতে অ্যাডজোর্নমেন্ট মোশন সংক্রান্ত যে ধারা আছে সেটা তুলে দিতে হয়।

**মিঃ স্পিকার ঃ** আপনি কি বলতে চাচ্ছেন আমার রুলিং অন্যায় হয়েছে।

**Dr. Kanailal Bhattacharya :** Being the leader of the Opposition you are discussing Mr. Speaker's ruling.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমাদের কি এইটুকু বিধানসভায় অধিকার থাকবে না যেখানে স্টারভেশন ডেথ হচ্ছে সেখানে আপনি, স্পিকার, যদি বলেন যে আমরা রুলিং দিয়ে মুলতুবি প্রস্তাব উঠতে দেব না, আমাদের কোনও কথা বলতে দেবেন না তাহলে ডাঃ ভট্টাচার্য যে কথা বললেন সেকথাও তাঁরা বলতে পারেন না।

[2-00 — 2-10 P.M.]

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** আপনার বক্তব্য আমি শুনেছি, তারপরও আমার রুলিং এর উপর স্পিক করছেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আপনার রুলিং মেনে নিচ্ছি, আপনাকে একটা জিনিস নিবেদন করার জন্য বলছি, উদ্বাস্তু ত্রাণের যে মূল সমস্যা তার সঙ্গে কোনও সম্পর্ক নেই, আপনার রুলিং মেনে নিয়ে বলতে চাই, এটা আলোচনা করার সময় দিন, যদি আমাদের বলবার অধিকার নাই থাকে, আমাদের থাকার মানে নাই। ৫ জন মারা গেছে মর্মন্তুদ কাহিনী...(নয়েজ)

আমি পাঁচ মিনিট সময় নেব।

**মিঃ স্পিকার ঃ** আপনার কথা শুনেছি, আপনি যেমন খবরের কাগজ পড়েছেন, অন্য লোকেও পড়েছেন তা সত্ত্বেও....(নয়েজ).....আমি বলেছি অ্যাডজোর্নমেন্ট মোশন আলোচনা হবে না, এইতো কথা।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** না খেয়ে মানুষ মারা যাচ্ছে এ সম্বন্ধে আমাদের সরকারের দায়িত্ব আছে কিনা?

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় সরকার বলুন ইমিডিয়েটলি কি রিলিফ দেওয়া হবে, সাময়িক ত্রাণের ব্যবস্থা কিছু হয়েছে কিনা....

....(নয়েজ)....

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলুন রিলিফ দেওয়ার কি ব্যবস্থা করছেন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বিরোধী দলের পক্ষ থেকে আবেদন যে তিনি হাউসের কাছে এই মর্মে একটা বিবৃতি দিন, হাউসকে আশ্বাস দিন, দুজন

দস্য হরিপদ ভারতী এবং প্রবোধ সিংহ ঘটনা স্থলে ঘুরে এসেছেন এবং দেখে এসেছেন ..(নয়েজ) . আমাকে বাধা দিচ্ছেন কেন? .

**মিঃ স্পিকার ঃ** I Have already ruled that Adjournment Motion cannot be allowed but you are trying to impress upon that a discussion is necessary You are prolonging the House with only this question

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** আমার শুধু একটা প্রশ্ন, এখানে উদ্বাস্তুরা মারা যাচ্ছে, প্রতিদিন অনাহারে ম্যালনিউট্রিশানে মারা যাচ্ছে সেখানে অধ্যাপক বন্দোপাধ্যায় বলেছেন পাঁচটি টিউবওয়েল দেওয়া হয়েছে মানুষ মারা যাচ্ছে

**মিঃ স্পিকার ঃ** আপনি আলোচনা চালিয়ে যাচ্ছেন--Kindly take your seat How can I conduct the House if you go on like this ? It is unfair that you are denying my ruling and pressing for having a discussion.

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, আমি মনে করছি এইটা নিয়ে এই রকম উত্তেজনার যত কারণ আছে। সংবাদপত্রে বেরিয়েছে এবং আমার কাছে প্রফেসার ব্যানার্জি কালকে এসেছিলেন ওই অঞ্চলের অনেক প্রতিনিধি নিয়ে এই বিষয়ে আলোচনা করবার জন্য যে আমরা এখানে কি করতে পারি যখন তারা এসে পড়েছেন। এটা যে আলোচনার বিষয়বস্তু না, একথা আমি বলছি না। কিন্তু আপনি যখন রুলিং দিয়েছেন সেই সময় আমরা আলোচনা করে করবার করতে পারি না। বিশেষ করে আমাদের একটা প্রতিনিধি দল ওদের প্রতিনিধি হয়ে আছেন জনতা পার্টির আরও কারও কারও আছেন, আমি জানি না, তারা গিয়েছেন। তারা ফিরে আসছেন। একটা সমগ্র অবস্থা দেখে বিবেচনা করতে হবে। সেইজন্য আমি অপেক্ষা করছি। ওরা বোধ হয় কাল বা পরশু ফিরে আসবেন। ইতিমধ্যে মানুষ যাতে না মারা যায় সেদিকে দেখতে হবে। আমি দিল্লি গিয়েছিলাম সেকেন্দার বক্তোর সঙ্গে আলোচনা করেছি। জনতা পার্টির যে সরকার মধ্যপ্রদেশ এবং উড়িষ্যায় আছেন তাদের সঙ্গে আমরা আলোচনা করেছি দিল্লিতে। যাইহোক আমি আর সেকথা বলতে চাই না। সে অনেক বক্তব্য আমার আছে। কেন হাজার হাজার মানুষ হঠাৎ চলে আসতে আরম্ভ করেছে যদিও সেসব জায়গায় জনতা পার্টির সরকার এখানে ওখানে আছেন, সেগুলো আমরা পরে দেখব। কিন্তু ইতিমধ্যে, কাশীকান্তবাবু যেটা বলেছেন, সেটা সঠিক কথা। এসেই যখন পড়েছেন, যে কারণেই আসুন, আমরা পছন্দ করি বা না করি, তাদের যতদিন আমরা ফেরৎ পাঠাতে পারছি না, ফেরতের অভিপ্রায় আমাদের আছে। কারণ পশ্চিমবঙ্গে আমাদের জায়গা নেই, জমি নেই, কিছু নেই, কিছু করা যাবে না। আর কেন্দ্রীয় সরকার আমাদের এক কানাকড়িও দেবেন না এদের দেখবার জন্য। কিন্তু যতদিন না হচ্ছে ততদিন এদের দেখতে হবে, এরাও মানুষ, এরাও ছেলেপুলে নিয়ে এসেছেন, এদের পরিবার নিয়ে এসেছেন। আমি শুধু ফিরিস্তি দিতে চাই না। কিন্তু আমাদের সরকারের পক্ষ থেকে রিলিফ ডিপার্টমেন্টকে আমরা অর্ডার দিয়েছি, সেটা গিয়ে পৌঁচেছে। অন্যান্যরা যেমন ভারত সেবাশ্রম সংঘ থেকে আরম্ভ করে মেথরাল সোসাইটি তারাও আমাদের কাছে এসেছিলেন, তাদের আমরা ডেকে বলেছি, আপনারা কাজ শুরু করে দিন এবং সেখানে তারা কাজ শুরু করে দিয়েছেন। আমাদের সেখানে

ডাক্তারের অভাব আছে। কারণ পাশে যে হাসপাতাল আছে সেখানে কাজ করা যায় না। সেইজন্য আমরা মেডিক্যাল ডিপার্টমেন্টকে বলেছি, ননীবাবু নিশ্চয় এতক্ষণ অর্ডার দিয়েছেন, আমরা তাদের দুদিন আগে বলেছি, আপনারা ওখানে মেডিক্যালের আলাদা করে ব্যবস্থা করুন। কলেরা যদি হতে থাকে তাহলে সেখানে আশেপাশের সমস্ত মানুষের অসুবিধা হবে। নানা রকম মানুষ আছেন, যারা আসছেন, বলছেন, আমরা ভীত-সন্ত্রস্ত, আমরা কি করব। ভীত-সন্ত্রস্ত হওয়ার কারণ আছে। সেইজন্য আমি বলি আমরা সকলেই শান্ত হয়ে এইটা নিয়ে ওদের সঙ্গে কথা বলব, বিরোধী দলের সঙ্গে, সামগ্রিক সমস্যা নিয়ে। ইতিমধ্যে যা করণীয় কাজ, অমিয়বাবু কালকে এখানে এসেছিলেন, আমাদের প্রতিনিধিরা, কৃষকসভার প্রতিনিধিরা, বাস্তুহারা সমিতির প্রতিনিধিরা, তারা সবাই ফেরত গিয়েছেন। যারা এসেছিলেন, তারা ফেরত গিয়েছেন। আমরা বলেছি, আপনারা এদের সঙ্গে থাকুন, দেখুন অসুবিধাগুলো এবং বাকিটুকু আমাদের সরকারের পক্ষ থেকে সীমিত অবস্থার মধ্যে যতটুকু করার আমবা নিশ্চয় করব। মানুষ যাতে দুর্দশার মধ্যে না পড়ে, না খেয়ে যাতে কেউ না মরে।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়....

(সরকার পক্ষের সদস্যদের মধ্যে তুমুল হট্টগোল।)

আপনারা এই রকম কেন করছেন। আমি মুখ্যমন্ত্রীকে একটু ধন্যবাদ জানাব তাতেও আপত্তি। মাননীয় মুখ্যমন্ত্রী যে সুরে কথা বললেন, আমরা এটাই চাইছিলাম যে, মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের কাছে বলুন, মাননীয় মুখ্যমন্ত্রী বিরোধী পক্ষের সঙ্গে আলোচনা করবেন বলে যেকথা বলেছেন, আমরা তাতে সন্তুষ্ট, আলোচনা হোক। সেইজনাই তো আমরা দাঁড়িয়েছিলাম এবং এইজন্যই আমরা বারবার অনুরোধ করেছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী বিরোধী দলের অনুরোধে একটা বিবৃতি রাখলেন। এটার প্রয়োজন ছিল। শুধু এই প্রসঙ্গে বলতে চাই, আমার পূর্ব অভিজ্ঞতার ভিত্তিতে আপনার প্রতি বলছি, অন্যদের নয়। আপনি স্যার, হাউসের স্পিকার, আপনার প্রতি আমাদের এবং আমার শ্রদ্ধা আছে, এটা আপনিও জানেন। কিন্তু আমি আপনাকে আজকে বলছি, আপনি যেভাবে আজকে উত্তেজনার ভাব দেখালেন, তাতে আমার মাঝে মাঝে মনে হল, আপনি দলের লোক হয়ে যাচ্ছেন। কিন্তু আপনি তা নন। আমি এইটুকু বলতে চাই....

(সরকার পক্ষের সদস্যগণ কর্তৃক বাধাদান।)

আপনারা চিৎকার করে কিছু করতে পারবেন না। আমি এইটুকু বলতে যেদিন মাননীয় বীরেন রায় এবং সি. পি. এম. সদস্যরা একজন সদস্য যখন হিন্দিতে বলছিলেন, তার কণ্ঠরোধ করার চেষ্টা করেছিলেন you did not give us any protection which you had to do. আপনি যদি এইটা করেন, আমি আপনাকে বলতে চাইছি যে, অন্তত জনতা পার্টির বিধানসভা সদস্যরা we have to stage a walk-out। আমরা এটা চাই না। আপনাকে আমরা শ্রদ্ধা জানাচ্ছি। আপনি যদি এইভাবে উত্তেজিতভাবে কথা বলেন, তাহলে আমাদের মনে লাগবে যে আপনি নিরপেক্ষ থাকছেন না।

[2-10 — 2-20 P.M.]

**ডঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অব অর্ডার স্যার, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে....

(গোলমাল)

**শ্রী কাশীকান্ত মৈত্র :** আপনারা কি রকম ব্যবহার করছেন? আপনারা জ্যোতিবাবুর কাছ থেকে শিখুন এখানে কিভাবে কথা বলতে হয়। স্যার, উনি কি এখন বক্তৃতা দিতে শুরু করলেন? I refuse to hear you (At this stage Shri Kashi Kanta Maitra was seen going out of the chamber).

**ডঃ অশোক মিত্র :** স্যার, আমি একটি কথা এখানে অত্যন্ত বিনয়ের সঙ্গে নিবেদন করতে চাই যে আমরা এখানে সবাই বিধানসভার সদস্য। আমরা এখানে যেভাবে আলোচনা করব সে সম্বন্ধে বাইরে খবরের কাগজে বেরুবে এবং এখানে যেসব দর্শকরা এসেছেন তারাও শুনবেন।

(গোলমাল)

(Several members rose to speak)

**মিঃ স্পিকার :** আপনারা বসুন এভাবে এক সঙ্গে সবাই কথা বললে কারও কথাই শোনা যাবে না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, যিনি বিধানসভাকে জাল বিধানসভা বলেন তার কথা আবার শুনব কি?

**ডঃ অশোক মিত্র :** যে কোনও অবস্থায় স্পিকার যদি কোনও রুলিং দেন আমার মনে হয় সেটার প্রতি আমাদের সম্মান দেওয়া উচিত সেটা আমাদের মেনে নেওয়া উচিত। কিন্তু আমি সবচেয়ে ব্যথিত হয়েছি এবং অত্যন্ত বিনীতভাবে বলি স্পিকারের রুলিংয়ের পরে রুলিংয়ের ব্যাপারে যদি কোনও প্রশ্ন থাকে.......

(গোলমাল)

**শ্রী কাশীকান্ত মৈত্র :** On a point of order, Sir, is he making a speech.

**ডঃ অশোক মিত্র :** আমিও পয়েন্ট অব অর্ডারে বলছি। আমি এই কথা বলছি যে যদি কোনও প্রশ্ন থাকে অন্তত আশা করব.....

(গোলমাল)

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহাশয়, হাউস চলবে কিনা আমি জানি না, আপনি বুঝুন—আমি একটু নিবেদন করতে চাই যে এখানে বহুদিন ধরে দেখছি, আপনি ঠিকই করছেন, যদি কেউ পয়েন্ট অব অর্ডার তোলে তাহলে যিনি বক্তৃতা দিচ্ছেন তাকে বসিয়ে দিয়ে বলেন আপনার পয়েন্ট অব অর্ডার বলুন—এটাই নিয়ম, আমরা বহুদিন এইসব জায়গায় আছি, জানি। যে ধরনের ঘটনা এখানে হচ্ছে দেখে অদ্ভুত লাগছে। একজন এখান থেকে বলছেন, অমনি ওখান থেকে বলছেন অনেকে পয়েন্ট অব অর্ডার আছে।

(গোলমাল)

এখন আমি যেটা বলছি সেটা হল এই, পয়েন্ট অব অর্ডার যে কোনও সদস্য তুলতে পারেন, এদিক বা ওদিক থেকে। উনি যখন পয়েন্ট অব অর্ডারে বলছেন, শেষ হয়নি, তখন ৬ জন দাঁড়িয়ে বলতে আরম্ভ করলেন। ৬ জনই স্পিকার হয়ে গেলেন নাকি আমি বুঝতে পারছি না—এতো হয় না। উনি শেষ করবেন, আপনি বলবেন আই রুল ইট আউট, হয়ে গেল—এই তো নিয়ম। এইভাবেই হাউস চলে বরাবর দেখছি। উনি বলছেন নিয়ম অনুযায়ী, অমনি ৬ জন স্পিকার পয়েন্ট অব অর্ডার তুললেন। ৬ জন স্পিকার ওরা যদি তোলেন তাহলে আমাদেরও তাই অনুকরণ করবেন। দাঁড়াবেটা কি? সেইজন্য আমি বলছি যে প্রচলিত নিয়ম আছে সেই নিয়মে হওয়াই ভাল। কারণ অন্য রকম কিছু করতে গেলে অনর্থক সময় নষ্ট, কথা কাটাকাটি, তিক্ততা—এতে লাভ কি হবে? কারও কোনও লাভ হবে না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আপনার উপর আমার কর্তৃত্ব করবার ধৃষ্টতা নেই। স্যার, আমি একটু স্মরণ করিয়ে দিতে চাই, মাননীয় অর্থমন্ত্রী পয়েন্ট অব অর্ডার বলে কথা বলেন নি, আচমকা বক্তৃতা করতে আরম্ভ করলেন। মাননীয় মুখ্যমন্ত্রী দেখছি বলে যাচ্ছেন।

**মিঃ স্পিকার :** আপনারা স্পিকারের বোঝাবার অধিকার কেড়ে নিয়েছেন। তার কারণ মাননীয় অর্থমন্ত্রী যখন বলছেন তখন আপনাদের দিক থেকে বক্তব্য হচ্ছে, তার কথা শুনব না। আর এই কথা বললে আমি শুনতেও পাব না—এটা তো হয় না—

আমি এখন এই চ্যাপটার ক্লোজ করে দিচ্ছি। আমি যে প্রিভিলেজের নোটিশ পেয়েছি সেটা হল এই......

## Privilege Motion

**Mr. Speaker :** There is a notice on the question of privilege given by Shri Binoy Banerjee, MLA, regarding an untrue statement made by Shri Sambhu Charan Ghosh, Minister, on the floor of the House on 5. 10. 77. The speech out of which the present question of privilege is sought to be raised was made on the floor of the House by the Hon'ble Minister in charge of Higher Education as back as 5. 10. 77. But the matter is being raised only today, i.e., more than 5 months after the cause of action arose. So, it is hopelessly belated and barred under rule 227 of the Rules of Procedure which requires such matters to be raised on the earliest opportunity.

**Shri Binoy Banerjee :** Sir, this Session is the earliest opportunity to move the House on this issue. On the last day of the last Session he made a false statement.

**Mr. Speaker :** Please do not discuss. This should not be the

practice of discussing after the Speaker's ruling.

(Shri Binoy Banerjee rose to speak)

Please do not put question when I speak. If member thinks that he can speak again after the ruling it cannot be. There must be a limit to it.

[2-20—2-30 P.M.]

There is another notice on the question of privilege given by Dr. Zainal Abedin. It is stated that Shri Hemen Mojumdar made a statement against Dr. Zainal Aabedin. It is alleged that he made a statement in conjunction with the discussion on co-operation Budget. But it found that Shri Hemen Mojumdar did not participate in the discussion on Co-operation Budget. So, the question of privilege does not arise.

**Calling attention to matters of urgent public important**

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। যথা ঃ

| | |
|---|---|
| ১। বীরভূমের গ্রামে বৈদ্যুতিকীকরণের কাজ বন্ধ | — শ্রী সুনীতি চট্টরাজ |
| ২। বীরভূম জেলায় ব্যাপক লোড-শেডিং | — শ্রী সুনীতি চট্টরাজ |
| ৩। বীরভূম জেলায় হাসপাতালে অচল অ্যাম্বুলেন্স | — শ্রী সুনীতি চট্টরাজ |
| ৪। সিউড়ি থানার অন্তর্গত তাম্রপালন গ্রামে মারাত্মক অস্ত্র-শস্ত্রসহ মিছিল | — শ্রী বদন বোরা ও শ্রী অচিন্ত রায় |
| ৫। ২১শে মার্চ কলকাতায় ব্যাপক বিদ্যুৎ ঘাটতি | — শ্রী নবনী বাউরি |
| ৬। শিয়ালদহ স্টেশন এলাকায় স্টল ভেঙ্গে দেওয়া | — শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান |
| ৭। ইন্দাস থানায় চালের চোরাকারবারিদের সহিত পুলিশের সংঘর্ষ | — শ্রী হাবিবুর রহমান |
| ৮। আবার কংসাবতীতে বাঁধ দেওয়া প্রকল্প | — শ্রী হাবিবুর রহমান ও শ্রী সামসুদ্দিন আহমদ |
| ৯। ২৩শে মার্চ গড়িয়া মেন রোডে দোকানে সশস্ত্র ডাকাতি | — শ্রী সামসুদ্দিন আহমদ |

| Subject | Member |
|---|---|
| ১০। সন্তোষপুরের কাছে কালিনগরে পুলিশ ও সশস্ত্র যুবকদের সংঘর্ষ | — Shri Kashi Kanta Maitra |
| ১১। লিলুয়া অঞ্চলে রোলিং মিলে শ্রমিক ঠিকাদার নিহত | — Shri Bholanath Sen & Shri Satya Ranjan Bapuli |
| ১২। বনগাঁয়ে জাল রেলওয়ে বুকিং কাউন্টার | — Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen |
| 13. Demand of Fishery Extension Officers | — Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen |
| 14. Proposal for take over of Bengal Immunity | — Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen |
| 15. Outbreak of Cholera among the refugees from Dandakaranya | — Shri Bholanath Sen & Shri Suniti Chattaraj |
| 16. Proposal to shift the Fourth Munsiff's Court from Sealdah to Barrakpore | — Shri Bholanath Sen & Shri Suniti Chattaraj |
| 17. Demand for splitting up the W. B. Board of Secondary Education | — Shri Bholanath Sen & Shri Suniti Chattaraj |
| 18. Response to the Centre-State Relations Memorandum | — Shri Bholanath Sen & Shri Satya Ranjan Bapuli |
| 19. Meeting of the National Development Council | — Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen |
| 20. Offer of I. I. T. Kharagpur to small electronic industry | — Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen |
| 21. Report favouring Ship Building Yard at Haldia referred to by the Chief Minister | — Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen |
| 22. Closure of Fish Stall at Writers' Buildings | — Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen |
| 23. New tanes in the Budget of Calcutta Corporation | — Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen |
| 24. Reported 30,000 Dandakaranya deserters throng Hasnabad | — Shri Satya Ranjan Bapuli |
| 25. Budgetory gap of Rs. 27.68 crores in Calcutta Corporation's | — Shri Satya Ranjan Bapuli |

Budget

| | |
|---|---|
| 26. Shortages of space and staff in Calcutta University | — Shri Suniti Chattaraj |
| 27. Visit of Chineese team to Netaji Bhawan | — Shri Suniti Chattaraj |
| 28. Inpending Foreign tour by Dr. Kanailal Bhattacharya, Commerce Minister | — Shri Satya Ranjan Bapuli & Shri Bholanath Sen Shri Suniti Chattaraj |
| 29. Inpending official tours to Punjáb by Ministers to attend Conference at Jullandar | — Shri Suniti Chattaraj |
| 30. Construction work of a Sub-divisional Hospital at Kharagpur | — Shri Suniti Chattaraj |
| 31. Construction work of the Indus trial Estate at Kharagpur and Haldia | — শ্রী জয়ন্ত বিশ্বাস ও মনোহর টিরকে। |
| 32. Naxalities Plan to lunch movement | Shri Suniti Chattaraj |
| 33. Appointment of son of P. A. to Labour Minister in the Judgeship | (do) |
| ৩৪। উত্তরবঙ্গের চা সরাসরি বাইরে বিক্রয় | শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ও শ্রী মনোহর টিরকে |

**মিঃ স্পিকার ঃ** আমি উত্তরবঙ্গের চা সরাসরি বাইরে বিক্রয়, বিষয়ের উপর শ্রী জয়ন্ত বিশ্বাস এবং শ্রী মনোহর টিরকি কর্তৃক আনীত নোটিশ মনোনীত করছি। এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যদি সম্ভব হয় আজকে উত্তর দিতে পারেন অথবা একটা দিন ধার্য করতে পারেন উত্তর দেবার জন্য।

**ডঃ অশোক মিত্র ঃ** আজকেই আমি উত্তর দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সত্য যে উত্তরবঙ্গের চা বাগানে যে চা উৎপাদন হয়, তার অনেকটা সোজা বাগান থেকে রাজ্যের বাইরে চলে যায়। এই ভাবে রপ্তানি হবার ফলে অনেক বিক্রয় করের ক্ষতি হয়। এই ব্যাপারে আমরা কোনও রকম আইন প্রবর্তন করতে পারি না। কারণ এক রাজ্য থেকে আর এক রাজ্যে জিনিস পত্র এবং চা রপ্তানি আমদানির ব্যাপারটা সম্পূর্ণ কেন্দ্রের এক্তিয়ার ভুক্ত। এই ব্যাপারে গত ছয় সাত মাস ধরে কেন্দ্রীয় বাণিজ্য দপ্তরের মন্ত্রী শ্রী মোহন ধাড়িয়ার সঙ্গে কথাবার্তা বলছি, তিনি যথেষ্ট অনুকম্পা করেছেন এবং বলেছেন যে শীঘ্রই একটা কেন্দ্রীয় আইন প্রবর্তন করা যাবে যাতে এই অসাধু ব্যবসায়ীরা, যারা বিক্রয় কর ফাঁকি দিয়ে চা সরিয়ে নিয়ে যাচ্ছে, তার প্রতিবিধানের জন্য যাতে একটা ব্যবস্থা করা যায়।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার :** এখন আমি শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে বাটা শু কোম্পানি বন্ধ সম্পর্কে শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় গত ১৭ই মার্চ ১৯৭৮ তারিখে যে দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়েছিলেন, তার উপর বিবৃতি দিতে অনুরোধ করছি।

**Shri Bhabani Mukherjee :** With your permission Sir, with reference to the calling attention by Shri Suniti Chattaraj on the Bata Shoe Company, I would like to inform the house that : Bata Mazdoor Union submitted a charter of demands comprising 39 issues relating to economic and other benefits after the last long term agreement between the parties expired in August, 1977. They also served a strike notice with the management intimating that if the demands were not conceded there would be a strike from 9. 3. 78. The matter was taken up in conciliation by the conciliation machinery of the State Labour Directorate after the parties failed to resolve the dispute at the bipartite level, and several tripartite meetings were held with the representatives of the management and the union by the Conciliation Officer. In course of the conciliation proceedings the management expressed their difficulties to concede all the economic demands of the union on the ground that the financial condition of the company did not permit further economic concessions. The Company offered marginal adjustments of some items of fringe benefits completely leaving untouched the question of rise in wage as such. As the dispute could not be settled by the Conciliation Officer the case had been taken up at the Secretariat level. Several meetings have been held with the management and the union. Chief Minister had also met the parties on 4. 3. 78 and enjoined on the parties that there should be a settlement. The last meeting was held in the Secretariat on 7. 3. 78. At that meeting the company suggested a minimal rise of wage which was not acceptable to the union as it fell for short of the Union's demand. Falling settlement at the last meeting on 7. 3. 78, the Workers resorted to strike for 9. 3. 78 as per their previous strike notice. Prior to this strike on 9. 3. 78, there was also a token strike by the workers on 3. 2. 78. About 12,000 workmen are involved in the present strike. Government is keeping a close watch on the situation and up till now no agreed formula to resolve the dispute could be found. Another tripartite meeting has been called on the 29th of this month in furtherance of the effort at working out a settlement.

[2-30 — 2-40 P.M.]

**Mr. Speaker :** Now Dr. Kanai Lal Bhattacharya will make his statement.

## STATEMENT ON CALLING ATTENTION

**Dr. Kanai Lal Bhattacharya :** Sir, in reply to the calling attention notice under rule 198 of the Rules of Procedure and Conduct of Business by honourable member, Shri Sunil Basu Roy, I would like to make the following statement :

Attention of the State Government was drawn to reports appearing in some of the newspapers that in reply to Lok Sabha Questions, the Union Minister for shipping and Transport and also the Prime Minister had stated that the foreign technical consultants did not consider Haldia to be the best location for a ship building yard and that there was no scope for setting up a yard at Haldia. The State Government have requested the Ministry of Shipping and Transport to furnish details in the matter. Incidentally, it may be pointed out that the State Government had taken up the question of establishing a ship building yard at Haldia at the highest level. Chief Minister personally wrote letters to the Prime Minister requesting setting up of a ship building yard at Haldia and also had discussions in the matter with him. The State Government was informed that the foreign technical consultants who were commissioned to prepare Preliminary Projects for the proposed shipyards, recommended Hajira and Paradip for Model I Shipyard—for ships of 36,000 to 60,000 DWT each. They also recommended Paradip as the only suitable site for Model II Shipyard—for ships of 120,000 to 180,000 DWT. The State government was, however, informed that Haldia was being considered in connection with the setting up of a ship repair complex. The State Government was not given any opportunity to examine the reports submitted by the foreign technical consultants and to submit any representation.

It is unfortunate that the State of West Bengal has been denied the shipyard particularly in the context of the fact that as far back as in 1973 a working group set up by the Ministry of Shipping and Transport recommended to the Government of India that Haldia qualified itself as a very suitable location for such as shipyard and may be selected for the purpose. The suggestion was made keeping all technical and economic angles in view. The State Government was also informed that the Techno-Economic Working Group subsequently set up by the Government of India had found that Gangra site at Haldia would be suitable for Model II Ships. The State Government shares the anxiety of the honourable member in this regard and will continue to press the demand of the State for location of the shipyard at Haldia.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি কাগজে দেখলাম সমবায় দপ্তরের ব্যয় বরাদ্দের

আলোচনার সময় মুখ্যমন্ত্রীর দলের একজন সদস্য আমাকে আক্রমণ করে বলেছেন, জয়নাল আবেদিনের কোনও একজন আত্মীয় ২৪ পরগনার স্টেট কো-অপারেটিভ ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কে নাকি বসেছেন এবং তার সর্বনাশ করছেন। মাননীয় স্পিকার মহাশয়, রুল ৩২৮(২)-এ পার্সোনাল অ্যাটাক করা যায় না। কিন্তু এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করেও আমরা কিছু করতে পারিনি। আমরা দেখছি আমাদের শক্তি নেই এটা রোধ করি। আমি চ্যালেঞ্জ করছি, আই অফার মাই রেজিগনেশন, যদি হিম্মত থাকে তাহলে এই যে অভিযোগ আনা হয়েছে সেটা কো-অপারেটিভ দপ্তরে গিয়ে প্রমাণ করুন এবং তাতে আমার কোনও আপত্তি নেই। কিন্তু শুধু যদি অহেতুক কাদা ছোঁড়ে এবং আপনি তাদের সুযোগ দেন তাহলে আমি আর কি বলব। আমি বলছি এই যে অভিযোগ আনা হয়েছে এটা অভিসন্ধিমূলক, উদ্দেশ্য প্রণোদিত এবং অসত্য। আমি আরও বলছি এই অভিযোগ যদি তিনি প্রমাণ করতে পারেন তাহলে আমি পলিটিক্স থেকে রিজাইন করব এবং ওই সদস্য এটা যদি প্রমাণ করতে না পারেন তাহলে তিনি হাউসে বলুন যে তিনি পদত্যাগ করবেন। কাম ফরওয়ার্ড।

**মিঃ স্পিকার ঃ** আপনি যার নামে অভিযোগ করছেন সেই ভদ্রলোক সেদিন বক্তৃতাই করেননি। কাজেই আপনি যদি খবরের কাগজের ইনফর্মেশনের উপর, রিপোর্টের উপর বলতে থাকেন তাহলে আমি কি করব? আপনি কাগজের অডিটরকে চিঠি দিন।

**শ্রী জ্যোতি বসু ঃ** অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন, স্যার। কালকে যখন এখানে বাদানুবাদ হচ্ছিল একটা প্রশ্নের উপর তখন কংগ্রেস পক্ষের সুনীতি চট্টরাজ একটা কথা এখানে বলেছেন। কথাটা আমি ঠিক নিজে শুনিনি, তবে অন্যেরা শুনেছেন। তিনি যে কথা বলেছেন সেটা আজকে আনন্দবাজারে বেরিয়েছে। সুনীতিবাবু নিজের দোষ ঢাকতে গিয়ে এখানে বলেছেন আমার আত্মীয়স্বজন অর্থাৎ আমার শালী এবং তার স্বামী প্রভৃতি সরকারি পয়সায় কাশ্মীর গিয়েছিলেন। এই সংবাদ আমি আজকে কাগজে দেখেছি। এটা আমি কাগজে দেখলাম। আর যদি না বলে থাকেন তাহলে আনন্দবাজারকে ডাকা হবে। কিন্তু যদি বলে থাকেন তাহলে সেটা রেকর্ডে পাব। অন্য কোনও কাগজে দেখিনি, শুধু আনন্দবাজারে দেখেছি। আমি পারসোনাল এক্সপ্লানেশন এই জন্য দিচ্ছি যে, যদি কোনও অসত্য কথা, মিথ্যা কথা বলা হয় তাহলে সেগুলি খুব ভাল করে আনন্দবাজারে স্থান পায়, আর আমরা যে উত্তর দিই সেগুলি স্থান পায় না। সেই জন্য টু কিপ রেকর্ডস ক্লিয়ার আমি এই কথা বলছি এখানে এবং সেটা হচ্ছে সুনীতিবাবুর হয়ত কিছু আত্মীয়-স্বজন আছেন, যারা ওর মতো দুর্নীতিগ্রস্ত, তারা সরকারি পয়সায় বেড়াতে যান। কিন্তু সৌভাগ্যবশত আমার সে রকম নেই। এটা কি খেলার কথা যে, আত্মীয়-স্বজন সরকারি পয়সায় বেড়াতে যাবেন? এটা কংগ্রেসি আমলে হয়েছে এবং অন্যান্য জায়গায় হচ্ছে। দুর্নীতিতে ভরে গিয়েছে সারা দেশ। কিন্তু সাধারণ মানুষ জানে এই সব কথা। সেই জন্য ঐ-কটা লোক ওখানে বসে আছে।

**(এই সময়ে শ্রী আবদুস সাত্তার দাঁড়িয়ে উঠে কিছু বলবার চেষ্টা করেন।)**

আপনার লজ্জা করে না, আবার উঠেছেন প্রতিবাদ করতে? এত বড় মিথ্যা বলেছেন, তবু তাঁর কাছে বলার কিছু নেই? আপনারা কি বলতে চাইছেন? আমি বলছি সুনীতিবাবু এটা জানেন যে আমি একথা তুলব, সেই জন্য জেনে শুনে চলে গিয়েছেন। উনি থাকলে আরও কয়েকটা কথা বলবার ছিল। অবশ্য সেটা ভবিষ্যতে বলবার সুযোগ রইল, তবে তার

আগে আমি ওঁর সঙ্গে কথা বলে নেব। উনি আমার কাছে গিয়েছিলেন কতকগুলি ঘটনা বলবার জন্য, আমি সেসব কথা বলতে চাই না। কিন্তু এই কথা উনি বলে থাকলে তাঁর ফিরিয়ে নিতে হবে। আর যদি না বলে থাকেন তাহলে আমরা প্রসিডিংস দেখব এবং আনন্দবাজারের বিরুদ্ধে যা ব্যবস্থা নেবার নেব।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী পার্সোনাল এক্সপ্লানেশন দিতে গিয়ে একটি পার্টিকে তার মধ্যে টেনে আনলেন, এটা বৈধ হচ্ছে কিনা, সে বিষয়ে আমি আপনার রুলিং চাইছি।

**অধ্যক্ষ মহোদয় :** সব কথার রুলিং দেওয়া যায় না।

**শ্রী আবদুস সাত্তার :** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বললেন সেটা নিশ্চয়ই সত্য হতে পারে যে, এই রকম কাগজে বেরিয়েছে। কিন্তু প্রশ্নটা হচ্ছে পার্সোনাল এক্সপ্লানেশন দিতে গিয়ে তিনি একজন মেম্বারের আত্মীয়-স্বজনকে দুর্নীতিগ্রস্ত বললেন। বাইরের লোককে একথা তিনি কি করে বলেন?

**শ্রী জ্যোতি বসু :** আমার আত্মীয়-স্বজন সম্পর্কে এই রকম মিথ্যে কথা বলতে পারবে? আমি আমার এক্সপ্লানেশনে বলেছি আনন্দবাজারে বেরিয়েছে, আপনি সেটা পড়েননি?

**শ্রী আবদুস সাত্তার :** স্যার, উনি বাইরের লোককে এটা বললেন। মুখ্যমন্ত্রীর কাছ থেকে এই জিনিস আশা করা যায় না।

**শ্রী রাম চ্যাটার্জি :** স্যার, একটু আগে সুনীতি চট্টোরাজ আমাকে বলেছেন যে, তিনি ঐসব কিছু বলেননি। তিনি বললেন, আমি এসব কিছুই বলিনি, আমি গোয়েন্দা নই যে কে কোথায় যাবে সে-সব খোঁজ রাখব।

**অধ্যক্ষ মহোদয় :** এ বিষয়ে বিধি অনুযায়ী ব্যবস্থা করা হবে। এই রিপোর্ট সুনীতিবাবু না দিয়ে থাকলে, মুখ্যমন্ত্রী যা বললেন সেই মতো ব্যবস্থা করা হবে।

## Mention Cases

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রামের একটি অসুবিধার বিষয়ে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে গ্রামে যে ধান-ভানার মেশিন আছে তার মধ্যে লাইসেন্সওয়ালা ধান-ভানার মেশিনের সংখ্যা খুব কম, কিন্তু অনেক বিনা লাইসেন্সের মেশিন আছে। তৎকালীন কংগ্রেস সরকারের আমলে তাদের মাস্তানরা কিছু লাইসেন্স পেয়েছিল, বাকি লোকেরা পায়নি, বেশিরভাগ লোক লাইসেন্স চেয়েও পায়নি। এখন আমরা আইন করেছি যে, বেলা তিনটার পর আর ধান-ভানার মেশিন চালানো যাবে না, চালানো নিষেধ। চাষীর ঘরের ছেলে-মেয়েরা ৩টার সময়ে খেয়ে কলে ধান ভানাতে যায় কিন্তু তারা ধান ভানাতে পারে না। যাদের লাইসেন্স নেই তারা পুলিশকে টাকা খাইয়ে যাদের লাইসেন্স আছে তাদের কল বন্ধ করে দিচ্ছে। এই রকম হাজারটা কল বন্ধ করে দিয়েছে। ফলে ৭/৮ মাইল অন্তর এই লাইসেন্স প্রাপ্ত কল হয়ে যাচ্ছে। চাষীরা হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে এই ধান ভানার জন্য এবং এরফলে চাষীরা ক্ষতিগ্রস্থ হচ্ছে। তারা ধান ভানাতে পারছেন না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন এই গ্রামের মানুষের কষ্টের কথা চিন্তা করে অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করেন এবং এই সমস্যার সমাধান করেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে, বোধ হয় দেড় ঘণ্টা কিংবা ২ ঘণ্টা আগে শিয়ালদহ নর্থ স্টেশনে নিরীহ রেলযাত্রিদের উপর পুলিশের লাঠি চালানো হয়ে গেল। বনগাঁ লোক্যাল ট্রেন লেটে এসেছিল। লোক্যাল ট্রেনের পাসেঞ্জাররা লেট রান্ করার জন্য কনসার্নড অফিসারের কাছ থেকে স্লিপ নিতে যায় কিন্তু সেখানে প্রচুর কথা কাটাকাটি শুরু হয়ে যায়। ঐ অফিসার একজন ভদ্রমহিলাকে ধাক্কা পর্যন্ত দেন এবং তারফলে প্রচুর লোকের ভিড় হয়। তারা দাবি করতে থাকেন ঐ অফিসারকে ক্ষমা চাইতে হবে। সেই সময় হঠাৎ পিছন দিক থেকে পুলিশ এসে লাঠি চালাতে শুরু করে দেয়। এতে ৭/৮ জন উন্ডেড হয়েছেন এবং তাদের এন. আর. এস. হসপিটালে ভর্তি করা হয়েছে। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন এই ব্যাপারে হাউসের কাছে একটি বিবৃতি দেন।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি মর্মান্তিক ঘটনার প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১/২/৭৮ তারিখে হাবড়ার রাধা কেমিক্যাল কারখানায় একজন শ্রমিক ছাঁটাই হয়। ২৫/২/৭৮ তারিখে কোম্পানি ঐ কারখানাটি লক্-আউট করে দেয়। তার প্রতিবাদে কারখানার শ্রমিকরা হেড অফিসে অভিযান করেন। একজন না খেতে পেয়ে মারা যায়। তার পরিবারের কি হবে তা আমি জানি না। ঐ কারখানার শ্রমিক আছেন ১৬৫ জন। শ্রমিকরা আজ অনাহারে দিন কাটাচ্ছেন। এর একটা ব্যবস্থা হওয়া দরকার। আমি দাবি করছি যাতে সরকার ঐ কারখানাটি টেক-ওভার করেন। শ্রমিকরা সেদিন থেকে আজ পর্যন্ত অবস্থান করছেন ঐ কারখানার সামনে। ইমিডিয়েট একটা ব্যবস্থা নেওয়া উচিত।

**শ্রী নকুলচন্দ্র মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলায় বর্তমানে পানীয় জলের সংকট তীব্রভাবে দেখা দিয়েছে। এ সম্পর্কে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিধানসভায় কৃষি মন্ত্রী ঘোষণা করেছেন যে প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীদের ঋণ সম্পর্কে সরকার বিবেচনা করছেন। ইতিমধ্যে ওখানকার স্থানীয় কিছু অফিসার সরকারের এই নীতিকে উপেক্ষা করে গরিব চাষিদের উপর সার্টিফিকেট ইস্যু করে সম্পত্তি ক্রোক করতে চাইছেন। অবিলম্বে এটা বন্ধ হওয়া দরকার। আমি সংশ্লিষ্ট মন্ত্রীকে এই ব্যাপারেও দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রী সন্তোষ রানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহরমপুরে একটা স্পেশ্যাল জেল আছে। কংগ্রেসিরা এটা তৈরি করেছিল রাজনৈতিক বন্দিদের উপর অত্যাচার চালাবার জন্য। এখন পর্যন্ত অনেক রাজনৈতিক বন্দি সেখানে আটকে রয়েছে। তাদের অবস্থা অত্যন্ত খারাপ। একজন রাজনৈতিক বন্দি শ্রী দুর্গা বাক্সে বর্তমানে সংকট অবস্থার মধ্যে রয়েছে। অন্যান্য যে সমস্ত রাজনৈতিক বন্দি রয়েছেন তাদের অবস্থাও খারাপ। আমি সরকারের কাছে অনুরোধ করছি যেন এই বহরমপুর স্পেশ্যাল জেল তুলে দেন এবং যে সমস্ত রাজনৈতিক বন্দি ওখানে আছেন তাদের নিজ নিজ জেলে ফেরৎ পাঠানো হয়।

**শ্রী সুনীল সাঁতরা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার জামালপুর এবং মেমারি দামোদর নদীর ধারে কয়েক

হাজার একর সেচ দপ্তরের জমি আছে। ঐ জমিগুলি পূর্বতন সরকার অকশনের অর্ডার দিয়ে গিয়েছিলেন। ঐ সেচ দপ্তরের জমি নীলাম হয়েছিল কিন্তু ঐ জমিগুলি এখনও নীলাম অর্ডার আছে। আমি সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে ঐ জমিগুলি ভূমিহীন কৃষকদের স্বার্থে বিলি করা হোক, ঐ সব জমি বিত্তশালি লোকেরা সেচ বিভাগের অফিসারদের সঙ্গে যোগাযোগ করে নিয়ে নিতে চাইছেন। ঐ জমিগুলি গরিব চাষীদের মধ্যে বিলি করা হোক।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ করে বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে লোডশেডিং তো আছেই তা ছাড়া কর্মচারিদের ভিতরে গন্ডোগোল দেখা দিচ্ছে। বিশেষ করে নদীয়া জেলার হাঁসখালি এবং রাণাঘাট অঞ্চলে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা বড় কম। এই বিদ্যুৎ না থাকায় ঐ অঞ্চলের বোরো চাষের খুবই ক্ষতি হচ্ছে। ডিপটিউবওয়েলের কর্মচারিরা দিনের বেলায় আট ঘণ্টা কাজ করেন, রাতের বেলায় মাঝে মাঝে বিদ্যুৎ আসে, তারা যাতে রাতের বেলায় একটু কাজ করেন তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা সি. আই. টি. হাউসিং এস্টেট বাগমারি, মাণিকতলা, গভর্নমেন্ট স্পনসর্ড স্কুল থেকে ১৯৭১ সালে শ্রী বিনয় বন্দ্যোপাধ্যায় কর্মচ্যুত হন। পুনর্বহাল করার নীতি বামফ্রন্ট সরকারের থাকা সত্ত্বেও এখনও তাহাকে পুনর্বহাল করা হচ্ছে না। এজন্য শ্রী বন্দ্যোপাধ্যায় মুখ্যমন্ত্রী ও শিক্ষামন্ত্রী (মাধ্যমিক)-কে বহু চিঠি দিয়েছেন। আমি শিক্ষামন্ত্রী শ্রী পার্থ দে মহাশয়কে অনুরোধ জানাই অবিলম্বে শ্রী বিনয় বন্দ্যোপাধ্যায়কে পুনর্বহাল করার জন্য।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে রামতনু লাহিড়ি বাংলাদেশের বিশেষ পরিচিত। কৃষ্ণনগরে তার বসতবাড়িটি জীর্ণ, ভগ্নদশা প্রাপ্ত হয়েছে। আমি রাজ্য সরকারের কাছে আবেদন জানাচ্ছি যে তার বাড়িটি সরকার অধিগ্রহণ করে জেলা গ্রন্থগার বা ঐ জাতীয় প্রতিষ্ঠানে পরিণত করা হোক।

**শ্রী বঙ্কিমবিহারি পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর—কলকাতা, কলকাতা-দিঘা, কলকাতা—হলদিয়া প্রভৃতি বাস অনেকদিন এই রুট চালু হয়েছে—কোনওরকম লোকশন হয়েছে বলে শুনিনি। দেউলবাজারে এর একমাত্র বিরতি, বাসযাত্রীরা নেমে সেখানকার দোকানে চা, ইত্যাদি খান এবং প্রস্রাবাদি করেন। কিন্তু সেখানে কোনও প্রস্রাবাগার ও পায়খানা না থাকায় যাত্রিদের বিশেষত মহিলাদের খুবই অসুবিধা হয়, পরিবহন মন্ত্রী মহাশয়ের নিকট আমার অনুরোধ যেন অবিলম্বে ওখানে একটি প্রস্রাবাগার, পায়খানা তৈরি করে যাত্রিদের কষ্ট লাঘব করেন।

**শ্রী হরিপদ জানা (পিংলা) ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। খড়গপুর লোকাল থানায় ৪নং অঞ্চলের অন্তর্গত বারসাখিরাম মৌজায় (জে. এল. নং ৪৩৪) একটি সাবসিডিয়ারি হেলথ সেন্টার করার প্রাক্তন সরকার প্রতিশ্রুতি দেওয়ায় স্থানীয় দুস্থ গ্রামবাসীগণ বাঁচার তাগিদে খুব আশা নিয়ে সরকারি নিয়মানুযায়ী সরকারের অনুকুলে জায়গা রেজেস্টারি করে দেওয়া হয় এবং টাকা জমা দেওয়ায় আশ্বাস দিয়েও আজ পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া

হচ্ছে না। এলাকার মানুষেরা হতাশার মধ্যে আছে, অতএব আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্র মহাশয়ের নিকট নিবেদন এই যে উক্ত এলাকায় মানুষের বাঁচার জন্য উপরোক্ত স্বাস্থ্য কেন্দ্রটি স্থাপনের পরিকল্পনার উপর দৃষ্টি দেন।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার তথা বিদ্যুৎ মন্ত্রীর ব্যর্থতা ও অপদার্থতার জন্য প্রতিদিন বিদ্যুৎ ঘাটতির পরিমাণ বেড়ে যাচ্ছে এবং পশ্চিম বাংলার মানুষ চারিদিকে অন্ধকার দেখছে—মানুষকে হারিকেন কিনতে হচ্ছে। এর জন্য এই হারিকেনের দাম দু-তিন গুণ বেড়ে গেছে। গ্রাম বাংলার গরিব মানুষ অতিরিক্ত দাম দিয়ে হারিকেন কিনতে পারছে না। সেইজন্য হারিকেন মন্ত্রীর কাছে অনুরোধ করব তিনি যেন সাবিসিডি দিয়ে হারিকেনের ব্যবস্থা করেন।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ ও ভূমি রাজস্ব মন্ত্রীর প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার কয়েকটি গুরুত্বপর্ণ জল নিকাশি কাজ বন্ধ হতে চলেছে। টাকার বরাদ্দ ছিল—ব্যবস্থাপনা ছিল কিন্তু কেবলমাত্র জমি অধিগ্রহণ করা হয়নি বলে কাজ হচ্ছে না। জমি অধিগ্রহণ করা হয়নি কারণ কালেক্টার অফিসের লোক নেই এবং সেইজন্য নোটিশ জারি করা যাচ্ছে না। এর ফলে অনেক লক্ষ টাকার কাজ বন্ধ হয়ে যাবে। বন্যার ফলে সেখানে এক দেড় হাজার টাকার ফসল নষ্ট হয় এবং এ বছরও তাই হবে। তাই অনুরোধ করব তিনি যেন মেদিনীপুর কালেক্টার অফিসে জরুরি ভিত্তিক এবং মাস্টার রোল বেসিসে কয়েক জনকে নিয়োগ করেন।

**মিঃ স্পিকার :** ২১ নং ও ২৭ নং দাবির উপর ভোট গ্রহণ ও আলোচনা দুটো একসঙ্গেই হবে। প্রথমে আমি ২১ নং দাবির উপর বলবার জন্য ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী জ্যোতি বসুকে দাবি উত্থাপন করতে অনুরোধ করছি।

## VOTING ON DEMANDS FOR GRANTS

### Demand No. 2

### Major Head : 255—Police

**Shri Jyoti Basu :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 60,68,65,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "225—Police".

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৮-৭৯ সালের জন্য ২১নং অভিযাচন (ডিমান্ড)-এর অধীন মুখ্য খাত ২৫৫—পুলিশ বাবদ প্রয়োজনীয় ব্যয় নির্বাহের উদ্দেশ্যে থোক ৬০,৬৮,৬৫,০০০ (ষাট কোটি আটষট্টি লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকা মঞ্জুর করার প্রস্তাব উত্থাপন করছি।

১৯৭৭-৭৮ সালের বাজেটে পুলিশ খাতে ব্যয়ের থোক পরিমাণ ৫৮,২৫,৭৫,০০০

(আটান্ন কোটি পঁচিশ লক্ষ পঁচাত্তর হাজার) টাকা। আগের বছরের চেয়ে ১৯৭৮-৭৯ সালে ব্যয়বৃদ্ধির পরিমাণ, ২,৪৯,৯০,০০০ (দু' কোটি বিয়াল্লিশ লক্ষ নব্বই হাজার) টাকা মাত্র। মূলত পুলিশ কর্মচারিদের বাৎসরিক মাহিনা বৃদ্ধির দরুনই এই বৃদ্ধি ঘটেছে।

পুলিশ বাহিনীর চিন্তাধারা ও কার্যপদ্ধতিকে গণমুখি করাই আমাদের লক্ষ্য। এ কাজ অনায়াসে বা অল্প সময়ে হবার নয়। গত তিরিশ বছর ধ'রে যে ব্যবস্থা প্রতিষ্ঠিত হয়েছে তার অনেকখানিই বদলাতে হবে। এর জন্য বহু যত্ন, ধৈর্য ও সময়ের দরকার। এ কথা বলাই বাহুল্য যে, মাত্র আট মাস সময়ের মধ্যে আমূল পরিবর্তন আসতে পারে না, তবে সঠিক পথে যে পদক্ষেপ শুরু হয়েছে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই।

পুলিশ বাহিনীর সামনে আজ একটা বড় সুযোগ এসেছে—জনসাধারণের সঙ্গে তাদের সম্পর্কে নতুন রূপ দেবার। সাধারণ মানুষের কাছে পুলিশের যে ভাবমূর্তি, তা বন্ধুর নয়, উৎপীড়কের। এর জন্য আমরা পূর্বতন সরকারের জনবিরোধী নীতিকেই প্রধানত দায়ী মনে করি। জনগণকে উৎপীড়ন, শোষণ করতে হ'লে পুলিশকে ব্যবহার করতে হয়। বিগত সরকার কায়েমি স্বার্থের পক্ষে দাঁড়িয়ে এই কাজ করেছিলেন। এখন জনগণের সমর্থন পেতে হলে পুলিশ বাহিনীকে সচেতন উদ্যোগের দায়িত্ব নিতে হবে। অপরদিকে সরকার ও জনগণকেও তাদের কাজকর্মের ধারা পরিবর্তনে সহায়তা করতে হবে। আমরা এখনও বিভিন্ন মহল থেকে খবর পাচ্ছি, পুলিশের কাজকর্মে উদ্যোগের অভাব, তৎপরতার অভাব আছে। পুলিশের কাজের ধারা দেখে মানুষ যাতে বোঝেন যে তারা আন্তরিক ও সৎভাবে, দক্ষতার সঙ্গে তাদের কাজ করতে চেষ্টা করছেন—এই অবস্থার সৃষ্টি করতে হবে। সরকার পক্ষ ও বিরোধী পক্ষ—উভয় দিক থেকেই পুলিশের বিরুদ্ধে পক্ষপাতিত্বের অভিযোগ মাঝে মাঝে পাওয়া যাচ্ছে। আমি যখনই এসব খবর পাই অবিলম্বে সে বিষয়ে ব্যবস্থা গ্রহণ করি।

সাধারণ নাগরিক, গরিব মানুষ সাহায্যপ্রার্থী হয়ে পুলিশের কাছে এলে, অভিযোগ জানাতে এলে পুলিশ কর্মীরা যেন সহানুভূতির সঙ্গে তা শোনেন এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন। তারা যদি জনসাধারণের সেবায় নিষ্ঠাবান হন এবং সমাজবিরোধী কার্যকলাপ দমনে তাদের সাহায্য করেন, তবেই পুলিশের প্রতি জনসাধারণের মনোভাবেরও পরিবর্তন ঘটবে।

সাধারণ মানুষের গণতন্ত্রে পূর্ণ অধিকারকে বর্তমান সরকার সর্বোপরি স্থান দেন। এই অধিকার প্রয়োগ ক'রে বা এই অধিকার রক্ষার জন্য যখন সাধারণ মানুষ গণতান্ত্রিক আন্দোলনে নেমেছেন, তখন পুলিশ সেই আন্দোলন দমনে অন্যায় হস্তক্ষেপ করে নি। গত নয় মাসে গণতান্ত্রিক আন্দোলনের বিরুদ্ধে পুলিশ কোনও নিপীড়নমূলকক ব্যবস্থা গ্রহণ করে নি। কোনও কোনও ক্ষেত্রে কোর্টের আদেশে পুলিশ পাঠানো হয়েছে, কিন্তু সেক্ষেত্রেও কোনও নিপীড়ন হয় নি, এই প্রসঙ্গে আমি গত পূজার আগে বিভিন্ন প্রতিষ্ঠানের কর্মচারিদের বোনাসের দাবির আন্দোলনে এবং সদ্য সমাপ্ত ফসল কাটার মরশুমে পুলিশের সংযত ও সফল ভূমিকার কথা উল্লেখ করতে পারি। সমাজবিরোধীদের কার্যকলাপ দমনে পুলিশ কর্মিদের আগ্রহের অভাব বা তৎপরতার অভাব থাকলে চলবে না। এই প্রসঙ্গে এটাও মনে রাখতে হবে যে, অপরাধ দমনে বিনা বিচারে আটক সঠিক পথ নয়। তদন্তের ওপর জোর দিয়েই অপরাধ মোকাবিলা করতে হবে। প্রয়োজন হ'লে অপরাধ দমনের জন্য আরও কঠোর

আইনের ব্যবস্থা করা হবে।

গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে যদি কোনও সমস্যা দেখা দেয়, তা হ'লে পুলিশ এলাকার নেতৃস্থানীয় ব্যক্তিদের সঙ্গে যোগাযোগ করবে আর উচ্চপদস্থ পুলিশ কর্মচারিরা সরকারের সঙ্গে যোগাযোগ রক্ষা করবেন। আশা করা যায় যে, বিভিন্ন স্তরের নেতাদের সময়োচিত হস্তক্ষেপের ফলে অধিকাংশ ক্ষেত্রেই পুলিশকে সক্রিয় হস্তক্ষেপ করার প্রয়োজন হবে না। এই নীতি অনুসরণ ক'রে বিগত মাসগুলিতে যথেষ্ট সাফল্য পাওয়া গেছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, পুলিশ বাহিনীর কর্মিদের শান্তিপূর্ণ গণতান্ত্রিক আন্দোলনকে উপলক্ষ্য ক'রে বিগত কালে বহু পুলিশ কর্মচারীকে ভারতীয় সংবিধানের ৩১১(২)(গ) ধারা বলে আত্মপক্ষ সমর্থনের সুযোগ না দিয়ে রাষ্ট্রের নিরাপত্তার দোহাই দিয়ে বরখাস্ত করা হয়েছিল। বর্তমান সরকারের আমলে তাদের মধ্যে এপর্যন্ত ৬৩ জনকে চাকুরিতে পুনর্বহাল করা হয়েছে।

সরকার শাসনব্যবস্থাকে দুর্নীতিমুক্ত করার ওপর বিশেষ গুরুত্ব আরোপ করেন। এবিষয়ে সর্বস্তরের পুলিশ কর্মচারিদের মধ্যে দুর্নীতি দূর করার জন্য সরকার সজাগ আছেন। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে, দুর্নীতি, কর্তব্যে গাফিলতি ইত্যাদি অপরাধের জন্য ১৯৭৭ সালে মোট ১,০৪১ জন পুলিশ কর্মচারীর বিরুদ্ধে তদন্ত শুরু হয়। এর মধ্যে ৮৯ জনকে বরখাস্ত করা হয়, ২৩৪ জনের পদাবনতি বা বেতনহ্রাস ঘটে এবং ৭৪ জন অন্যান্য শাস্তি পান। ৫৭৪টি ক্ষেত্রে এখনও তদন্ত চলছে।

এই প্রসঙ্গে আর একটি বিষয়ের উল্লেখ প্রয়োজন। আমাদের পুলিশ বাহিনীতে স্পেশ্যাল পুলিশ কনেস্ট্যাবুলারি নামে এক স্বেচ্ছামূলক সংস্থা ছিল। এই সংস্থার সদস্যদের নিরপেক্ষতা সম্বন্ধে সরকারের কাছে কিছু কিছু অভিযোগ আসে। সরকার সবদিক বিবেচনা ক'রে এই সংস্থার বিলোপসাধন করেছেন।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, বর্তমান সরকার বিনা বিচারে আটকের সম্পূর্ণ বিরোধী। আর তাই পশ্চিমবাংলার 'মিসা' আইনে আটক সকল বন্দিকে মুক্তি দেওয়া হয়েছে। কিছু কিছু সমাজবিরোধী ব্যক্তি যারা মিসায় আটক ছিলেন, সরকারের এই সিদ্ধান্তের ফলে তারাও মুক্তি পেয়েছেন। এর ফলে কোনও কোনও ক্ষেত্রে অপরাধ বৃদ্ধি পেয়েছে। সরকার বিষয়টি সম্বন্ধে সম্পূর্ণ সজাগ আছেন এবং পুলিশ বাহিনীকে এইসব সমাজবিরোধীদের উপর সতর্ক দৃষ্টি রাখতে এবং তাদের বিরুদ্ধে প্রচলিত আইন অনুযায়ী কঠোর ব্যবস্থা গ্রহণ করতে নির্দেশ দিয়েছেন। এই প্রসঙ্গে একথাও মনে রাখতে হবে যে, মিসা থেকে ছাড়া পাওয়া সমাজবিরোধী ছাড়াও বিগত বৎসরগুলিতে শাসকদলের হাতে তৈরি হওয়া সমাজবিরোধীরাও অপরাধমূলক কাজকর্মের জন্য বহুলাংশে দায়ী। ডাকাতি, রাহাজানির সংখ্যা কিছু বৃদ্ধি পেয়েছে একথা যেমন সত্য, এইসব ডাকাতরা পূর্বের তুলনায় বেশি বেশি ধরা পড়েছে এটাও বাস্তব ঘটনা। কিন্তু আমি একথা পরিষ্কার ক'রে বলতে চাই যে, অপরাধ নিবারণটাই সবচেয়ে বড় কথা এবং আমরা যথেষ্ট গুরুত্ব দিয়ে সেবিষয়ে ব্যবস্থাদি অবলম্বন করব।

[3-00 — 3-10 P.M.]

পুলিশে সৎ ও দক্ষ কর্মচারীও অনেক আছেন। তারা বহু ক্ষেত্রে তাদের উপর ন্যস্ত দায়িত্ব এবং কর্তব্য যথাযথভাবে পালন করেন। এই প্রসঙ্গে বেআইনি ও চোরাই অস্ত্রশস্ত্র

উদ্ধারে পুলিশ বাহিনীর সাফল্যের কথা উল্লেখ করা যেতে পারে। গত বৎসর তারা ৫১২টি আগ্নেয়াস্ত্র, ৩,৩৩১ বোমা, কার্তুজ ও অন্যান্য বিস্ফোরক এবং প্রচুর পরিমাণ বোমা তৈরির মশলা উদ্ধার করেন। মজুতদার ও চোরাচালানকারিদের বিরুদ্ধে এনফোর্সমেন্ট শাখার তৎপরতাও উল্লেখযোগ্য। পশ্চিমবঙ্গ পুলিশের এনফোর্সমেন্ট শাখা গত বৎসর প্রচুর পরিমাণ খাদ্যশস্য, তৈল ও তৈলজাতীয় দ্রব্য, চিনি, সার ইত্যাদি আটক করেন যার পরিমাণ প্রায় ৬২,৫০০ কুইন্টাল। এ ছাড়া ঐ শাখা প্রচুর পরিমাণ কেরোসিন তৈল ও বেবি ফুড আটক করে। একমাত্র পশ্চিমবঙ্গ পুলিশের এনফোর্সমেন্ট শাখা প্রায় দু' কোটি ষোল লক্ষ টাকার দ্রব্যাদি আটক করে। কলকাতা পুলিশের এনফোর্সমেন্ট শাখা গত বৎসর যে সমস্ত জিনিস আটক করে তার আনুমানিক মূল্য উনত্রিশ লক্ষ বাহান্ন হাজার ছয়শ সাতষট্টি টাকা। এছাড়া এনফোর্সমেন্ট শাখা গত বৎসর বিভিন্ন ধরনের অপরাধের জন্য মোট ১০,৭৫৬টি মামলা রুজু করে এবং মোট ১১,৯৩১ জনকে আটক করে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পশ্চিমবাংলায় সর্বজনীন পূজা ইত্যাদি বিভিন্ন ক্ষেত্রে জোরজুলুম ক'রে চাঁদা আদায়ের এক নিন্দনীয় রীতি চালু ছিল। এই সমস্যার মোকাবিলা করতে পুলিশকে নির্দেশ দেওয়া হয়। এই ক্ষেত্রে আমাদের পুলিশ বাহিনীর সাফল্য উল্লেখযোগ্য। আজ জনসাধারণ এই অশ্বস্তিকার অবস্থা থেকে অনেকটা মুক্ত। সবদিক থেকে বিচার করলে আমরা এই সিদ্ধান্তে আসতে পারি যে, আমাদের এই রাজ্যে শান্তিপূর্ণ অবস্থা আবার ফিরে এসেছে। ইদানিংকালে কসমস ক্লাব, জাতীয় ফুটবল ও ভলিবল প্রতিযোগিতার যে আসর বসেছিল এবং যাত্রা প্রভৃতি অন্যান্য উৎসবে জনগণের অংশগ্রহণ এই কথাই প্রমাণ করে।

মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি উল্লেখ করতে পারি যে, সততা ও দক্ষতার সঙ্গে যে সমস্ত পুলিশ কর্মচারী তাদের কর্তব্য পালন করেন তারাও যথাযথ পুরস্কৃত হন। গত বৎসর দুজন রাষ্ট্রপতির পুলিশ পদক ও একজন বিশেষ সাহসিকতার জন্য পুলিশ পদক লাভ করেন। এছাড়া চোদ্দজন প্রজাতন্ত্র দিবসের এবং তেরজন স্বাধীনতা দিবসের পুলিশ পদক লাভ করেন।

পুলিশ কর্মচারিদের কল্যাণসাধনের প্রতি সরকার সজাগ আছেন। এদের সমস্যা বহুবিধ, তার মধ্যে বাসস্থানের সমস্যা অন্যতম। এই সমস্যা সমাধানের উদ্দেশ্যে সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে যথাসাধ্য ব্যবস্থা করছেন। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, এই বছরেও (১৯৭৮ সালে) অন্যান্য গৃহনির্মাণ প্রকল্প ছাড়াও পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের কাছ থেকে ২১৬টি ফ্ল্যাট পুলিশের বাসস্থানের জন্য কেনা হচ্ছে। ১৯৭৮-৭৯ সালে পুলিশের অফিস বাড়ি, বাসস্থান ইত্যাদি নির্মাণ ও মেরামতের জন্য পূর্ত বিভাগের বাজেটে প্ল্যান এবং নন-প্ল্যান খাতে মোট তিন কোটি আটান্ন লক্ষ বাষট্টি হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। পুলিশ কর্মচারিদের উপযুক্ত চিকিৎসার ব্যাপারে হাসপাতালের সংস্কার এবং চিকিৎসার সুযোগসুবিধার উন্নতিবিধানের ব্যাপারেও সরকার সজাগ আছেন।

পুলিশ বাহিনী যাতে জনসাধারণের প্রয়োজনের ক্ষেত্রে ত্বরায় অকুস্থলে হাজির হ'তে পারেন, অবস্থার মোকাবিলা করতে পারেন এবং অপরাধ নিবারণে যোগ্যতর ভূমিকা গ্রহণ করতে পারেন, তার জন্য পুলিশ বাহিনীকে উপযুক্ত পরিমাণ গাড়ি ও সাজসরঞ্জাম সরবরাহের

ব্যবস্থা সরকার করছেন। অপরাধ নিবারণের ক্ষেত্রে জনসাধারণের কাছ থেকে নতুন থানা, ফাঁড়ি বা পুলিশ ক্যাম্প বসানোর দাবি সরকার সকল সময় যথাযথ গুরুত্ব দিয়ে এবং সহানুভূতির সঙ্গে বিচার-বিবেচনা করেন।

আমি আশা করব যে, পুলিশ বাহিনীর কর্মীরা কর্তব্যপরায়ণ, সময়ানুবর্তী ও শৃঙ্খলাসম্পন্ন হবেন। সাধারণ মানুষের আস্থা, বিশ্বাস ও সহযোগিতাও তাদের অর্জন করতে হবে—আর তার ফলেই সাধারণ মানুষ ও পুলিশ বাহিনীর মধ্যে সহযোগিতার ক্ষেত্র বিস্তৃত হবে। ইতিমধ্যেই পুলিশকে নির্দেশ দেওয়া হয়েছে যে, থানা অফিসাররা যে স্থানীয় সমস্যাদির ব্যাপারে প্রয়োজন হ'লেই স্থানীয় জনসাধারণের সঙ্গে সভায় মিলিত হন। এই প্রসঙ্গে আমি পুলিশ বাহিনীর কর্মীদের জানাতে চাই যে, সামগ্রিকভাবে পুলিশের কাজের উন্নতির জন্য এবং পুলিশ ও জনসাধারণের মধ্যে সহযোগিতার ক্ষেত্র বিস্তৃত করার জন্য তারা তাদের সুচিন্তিত মতামত যেন সরকারের বিবেচনার জন্য পাঠান। মাননীয় সদস্যগণকেও আমি অনুরোধ করব যে, তারা যেন এই সম্পর্কে তাদের গঠনমূলক প্রস্তাব এই সভায় রাখেন।

এই কথা ব'লে আমি আমার দপ্তরের ব্যয়বরাদ্দ অনুমোদন জন্য আমার প্রস্তাব মাননীয় সদস্যদের সামনে রাখছি।

### DEMAND No. 27

### Major Head : 265—Other Administrative Service

**Shri Ram Chatterjee** : Sir, I beg to move that a sum of Rs. 9,26,83,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "265—Administrative Services".

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ২৭নং অভিযাচন "২৬৫—অপর প্রশাসন কৃত্যক" মুখ্য খাতে ১৯৭৮-৭৯ সালের ব্যয়বরাদ্দের জন্য মোট ৯,২৬,৮৩,০০০ (নয় কোটি ছাব্বিশ লাখ তিরাশি হাজার) টাকার মঞ্জুরি প্রস্তাব উত্থাপনের অনুমতি প্রার্থনা করছি।

অসামরিক প্রতিরক্ষা খাতে বরাদ্দিকৃত ৩,০৩,৭৩,০০০ টাকা এবং হোমগার্ড বাহিনী খাতে বরাদ্দিকৃত ২,৬৩,৫২,০০০ টাকা উক্ত মোট ব্যয়বরাদ্দের অন্তর্গত।

যুদ্ধকালীন অবস্থা এবং বিমান আক্রমণ থেকে জনজীবন ও সম্পদরক্ষার জন্য এবং দেশের চরম বিপদের দিনেও সাধারণ মানুষের মনোবল অটুট রাখবার উদ্দেশ্যে ১৯৬২ সাল থেকে ভারত সরকারের নির্দেশানুসারে অসামরিক প্রতিরক্ষা সংগঠন গড়ে উঠে। বর্তমান অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থা অবশ্য বিগত ১৯৬৮ সালের ১০ই জুলাই ভারত সরকার কর্তৃক প্রবর্তিত 'সিভিল ডিফেন্স অ্যাক্ট' অনুসারে সংগঠিত। অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থাকে প্রতিরক্ষার অবিচ্ছেদ্য অঙ্গ হিসাবে এবং স্থায়ীভাবে গঠন করবার পরিকল্পনা থাকলেও, দেশের আর্থিক অসচ্ছলতার বিষয় বিবেচনা ক'রে এই সংগঠনকে একটা স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান হিসাবেই গড়ে তোলা হয়েছে। এই সংগঠনের মূল অঙ্গ 'প্রশিক্ষণ' এবং সাংগঠনিক কাজের জন্য একান্ত

অপরিহার্য কিছু কর্মীকে কেবলমাত্র পূর্ণ সময়ের জন্য নিয়োগ করা হয়েছে।

অসামরিক প্রতিরক্ষার এমন কতকগুলি অত্যাবশ্যকীয় কার্যক্রম রয়েছে যে, বহিঃশত্রু আক্রমণের সঙ্গে সঙ্গে সেগুলিকে কার্যকর করতেই হবে অথচ সেগুলি রাতারাতি গঠন করা সম্ভব নয়, যেমন সতীর্ককরণ ব্যবস্থা, অগ্নিনির্বাপণ ব্যবস্থাকে শক্তিশালী করা, প্রাথমিক চিকিৎসা ও উদ্ধারকার্যে প্রশিক্ষণ ইত্যাদি। এই ব্যবস্থাগুলোকে বজায় রাখা এবং উন্নত করার চেষ্টা স্বাভাবিক কর্মসূচির অন্তর্গত।

শান্তির সময়ে বন্যা, খরা অথবা অন্য কোনওপ্রকার আপৎকালীন অবস্থায় এবং নানাপ্রকার সমাজসেবামূলক কাজে অসামরিক প্রতিরক্ষা বিভাগের কর্মীরা অংশগ্রহণ করেন। 'মোবাইল সিভিল ইমার্জেন্সি ফোর্স' এবং 'পশ্চিমবঙ্গ সিভিল ইমার্জেন্সি ফোর্স' এই ধরনের কাজে দক্ষতা দেখিয়ে যথেষ্ট জনপ্রিয়তা অর্জন করেছে।

হোমগার্ড বাহিনী অসামরিক প্রতিরক্ষার ন্যায় অপর একটি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান। যে-কোনওরূপ কঠিন পরিস্থিতি ও আপৎকালে দেশবাসীর মনোবল অটুট রাখার জন্য কেন্দ্রীয় সরকারের নির্দেশে কলকাতা সহ রাজ্যের সমস্ত জেলায় হোমগার্ড বাহিনী গঠন করা হয়েছে।

আইশৃঙ্খলা রক্ষার কাজে এবং বৃহত্তর কলকাতার শিল্পাঞ্চলের যানবাহন নিয়ন্ত্রণের কাজে পুলিশবাহিনী হোমগার্ডের সাহায্য নিয়ে থাকে। যদিও উক্ত কাজে হোমগার্ড বাহিনী অতীতে প্রশংসার সাথে দায়িত্ব পালন করেছে, কিন্তু একমাত্র উহাই হোমগার্ড বাহিনী গঠনের উদ্দেশ্য নয়।

অসামরিক প্রতিরক্ষার কতকগুলির কার্যক্রমের দায়িত্ব হেমগার্ড বাহিনীর উপর ন্যাস্ত করা হয়। ত্রাণ, উদ্ধারকার্য, প্রাথমিক চিকিৎসা ইত্যাদি নানাপ্রকার সমাজসেবা ও কল্যাণমূলক কাজে ব্রতী হয়ে সুস্থ সমাজজীবন গড়ে তোলবার কাজে এই বাহিনী গুরুত্বপূর্ণ ভূমিকা নিতে পারে। এই উদ্দেশ্যকে সম্মুখে রেখে হোমগার্ড বাহিনীর উপযুক্ত প্রশিক্ষণ ও পুনর্গঠনের কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

অসামরিক প্রতিরক্ষা ও হোমগার্ড বাহিনী যাতে একই আদর্শে উদ্বুদ্ধ হয়ে সহযোগিতার ভিত্তিতে কাজ করতে পারে সেইদিকে লক্ষ্য রেখে গত বৎসর হোমগার্ড বাহিনীকে অসামরিক প্রতিরক্ষা দপ্তরের আওতায় আনা হয়েছে।

নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্মজয়ন্তী পালনের উদ্দেশ্যে গত ২৩শে জানুয়ারি অগণিত হর্ষোৎফুল্ল জনগণের আনন্দধ্বনির মাঝে পুলিশ-ব্যান্ড সহযোগে বৃহত্তর কলকাতার অসামরিক প্রতিরক্ষা এবং হোমগার্ড বাহিনী দেশবন্ধু পার্ক থেকে রাজভবনের সম্মুখস্থ নেতাজীর প্রতিমূর্তি পর্যন্ত পথ পরিক্রমা করে।

সম্প্রতি রাজ্যসরকার হোমগার্ড ও অসামরিক প্রতিরক্ষার স্বেচ্ছাসেবকদের দৈনিক ভাতা বৃদ্ধি করবার সিদ্ধান্ত গ্রহণ করেছে।

সীমান্ত নিরাপত্তা বাহিনীকে সাহায্য করার জন্য কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রকের আদেশানুসারে গত বৎসর মে মাসে হোমগার্ড বাহিনীর অন্তর্ভুক্ত 'বর্ডার উইং হোমগার্ড ব্যাটেলিয়ন' নামে নূতন একটি বাহিনী গঠিত হয়েছে। দেশের অভ্যন্তরীণ আইনশৃঙ্খলা রক্ষার ব্যয় বাদ দিয়ে

এই বাহিনীর সকল ব্যয়ভার ভারত সরকারই বহন করবেন।

এই মোট ব্যয়বরাদ্দের মধ্যে নিম্নলিখিত ব্যয়বরাদ্দসমূহ সংযোজিত হয়েছে :—

| | | |
|---|---|---|
| (১) জাতীয় স্বেচ্ছাসেবক বাহিনী | ... | ১,৫১,২৩,০০০ |
| (২) মোটর গ্যারেজ ইত্যাদি | ... | ১,১৮,৪৪,০০০ |
| (৩) ভিজিল্যান্স | ... | ২৭,৪৩,০০০ |
| (৪) বিশেষ তদন্ত কমিশন | ... | ২,৮৫,০০০ |
| (৫) সেন্সাস | ... | ১,৫৪,০০০ |
| (৬) গেজেটিয়ার ও স্ট্যাটিসটিক্যাল মেমোয়ারস | ... | ৩,০৪,০০০ |
| (৭) ভাইটাল স্ট্যাটিসটিকস | ... | ৩৮,০০০ |
| (৮) রেন্ট কন্ট্রোল | ... | ১৭,৬৪,০০০ |
| (৯) গেস্ট হাউসেস, গভর্নমেন্ট হোস্টেলস ইত্যাদি | ... | ১,৫৯,০০০ |
| (১০) ব্যুরো অব ইমিগ্রেশন | ... | ২,৪৫,০০০ |
| (১১) অ্যাডমিনিস্ট্রেশন অব সিটিজেনশিপ অ্যাক্ট | ... | ৪,৯৩,০০০ |
| (১২) ট্রেনিং | ... | ৬,৩৫,০০০ |
| (১৩) স্টেট প্ল্যান (পঞ্চম পরিকল্পনা) | ... | ১৫,০০,০০০ |
| (১৪) পশ্চিমবঙ্গ উন্নয়ন পর্ষদ্ অবসায়ন | ... | ১,০০০ |
| (১৫) স্টেট লটারিজ | ... | ৪,৫০,০০০ |
| (১৬) স্কলারশিপ জাতীয় সামরিক শিক্ষার্থী | ... | ২০,০০০ |
| (১৭) অন্যান্য খরচ | ... | ২,০০,০০০ |

উপরিউক্ত বিষয়গুলির সঙ্গে অসামরিক প্রতিরক্ষা বিভাগ সরাসরি যুক্ত নয় ; "২৬৫—অপর প্রশাসন কৃত্যক" মুখ্য খাতের অন্তর্ভুক্ত ব'লে উক্ত বরাদ্দসমূহ মঞ্জুরির প্রস্তাব একসাথে করা হয়েছে।

জাতীয় স্বেচ্ছাসেবক বাহিনীর কর্মিদের প্রশিক্ষণের জন্য সারা রাজ্যে কতকগুলি প্রশিক্ষণ কেন্দ্র রয়েছে। এই কেন্দ্রগুলি পরিচালনার জন্য ১,৫১,২৩,০০০ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

মোটর গ্যারেজ খাতে মোট বরাদ্দের মধ্যে ১,১৬,০০,০০০ টাকা স্বরাষ্ট্র (পরিবহন) দপ্তরের পরিচালনাধীন কলকাতা ও বিভিন্ন জেলায় সরকারি কার্যে ব্যবহারের নিমিত্ত বিভিন্ন ধরনের মোটরগাড়ি রক্ষণাবেক্ষণ ও পরিচালনের জন্য বরাদ্দ করা হয়েছে।

প্রশাসন ক্ষেত্র থেকে দুর্নীতি দূর করবার জন্য ১৯৬৫ সালে ভিজিল্যান্স কমিশন গঠিত হয়। এই কমিশন বেশ দক্ষতার সঙ্গেই কার্য পরিচালনা ক'রে চলেছেন।

এতদ্ভিন্ন অন্যান্য দপ্তরের পরিচালাধীন প্রতিষ্ঠানসমূহের কিছু কিছু ব্যয় এই ব্যয়বরাদ্দের অন্তর্ভুক্ত করা হয়েছে।

এই কটি কথা ব'লে মাননীয় সদস্যদিগের নিকট এই ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য সমর্থন চাইছি।

[3-10 — 3-45 P.M.] (Including adjournment)

**Mr. Speaker :** There are cut motions under Demand No. 21. All the cut motions are in order and are taken as moved.

There is no cut motion under Demand No. 27.

**Shri Shamsuddin Ahmad :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri A. K. M. Hassanuzzaman :** -do-

**Shri Rajani Kanta Doloi :** -do-

**Shri Satya Ranjan Bapuli :** -do-

**Shri Krishnadas Roy :** -do-

(At this stage the House was adjourned till 3-45 p. m.)

(After Adjournment)

[3-45 — 3-55 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট পারসোনাল এক্সপ্লানেশন, স্যার আপনার মাধ্যমে স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন ঠাণ্ডা মাথায় জিনিসটা বিবেচনা করেন। তিনি বলেছেন, 'আনন্দবাজার পত্রিকা'তে বেরিয়েছে যে মুখ্যমন্ত্রী স্ত্রী এবং শ্যালিকাকে নিয়ে কাশ্মীর বেড়াতে গিয়েছেন। সেখানে মাননীয় জ্যোতি বসু মহাশয়ের কোনও নাম নেই। আমিও প্রসিডিংস দেখলাম এবং তাতে দেখলাম মাননীয় শ্রী জ্যোতি বসুর নাম নেই। তিনি সমস্ত বিষয়টা না দেখে, বিবেচনা না করে—তিনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী, তাঁকে অনুরোধ করছি ঠান্ডা মাথায় সব জিনিসটা দেখে তারপর বলুন। তারপর আমি বলছি, কালকে উনি বললেন আমি ভয়ে চলে গিয়েছিলাম। আমি বলি, উনি যেন সংযত হয়ে কথা বলেন।

**মিঃ ডেপুটি স্পিকার :** ইউ কাম টু ইয়োর পয়েন্ট।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, সেটা অসত্য, আমি কালকে ঘরে বসে মিটিং করছিলাম।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, কালকে উনি অসত্য কথা বলেছেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বুঝলাম না—মুখ্যমন্ত্রী কয়টা আছে—পশ্চিমবাংলায় একটাই তো থাকবে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী লেখা ছিল।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এখানে জ্যোতি বসুর নাম ছিল না এবং পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীও লেখা নেই।

**শ্রী জ্যোতি বসু ঃ** তাহলে কি গুজরাটের মুখ্যমন্ত্রীকে বলা হয়েছে?

**শ্রী প্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি পুলিশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী, তিনি আমাদের সামনে ৬০ কোটি ৬৫ লক্ষ টাকার একটা বাজেট রেখেছেন পুলিশ খাতের জন্য। আমি পুলিশ খাতে আরও বেশি টাকা দেওয়া উচিত ছিল, না, কম দেওয়া উচিত ছিল সেই বিষয়ে আমি বিরোধিতা করার জন্য এখানে দাঁড়ায়নি। আমি এইজন্য বাজেটের বিরোধিতা করবার জন্য দাঁড়িয়েছি। যে নীতিতে তিনি পুলিশ প্রশাসন চালাচ্ছেন সেই নীতির দ্বারা পুলিশের যে কাজ—জনগণের জীবন এবং সম্পত্তির নিরাপত্তা রক্ষা করা সেই উদ্দেশ্যে সাধিত হবে না। সেইজন্য নীতিগত কারণেই আমি পুলিশ বাজেট-এর বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমরা বিধানসভার সদস্য এবং সেটা মুখ্যমন্ত্রী জানেন যেমন একটি খোঁড়া ঘোড়া দিয়ে বাজি জেতা যায় না তেমনি ভেঙ্গে পড়া, ঘুনে ধরা দুর্নীতিগ্রস্ত পুলিশ প্রশাসন যন্ত্র দিয়ে পশ্চিমবাংলার জনগণের কল্যাণ করা যায় না। যিনি আজকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী, তিনি বহুদিন বিরোধীদলের নেতা ছিলেন। এই পুলিশ সম্পর্কে বহু কথা বিধানসভার ভিতরে এবং বাইরে তার বক্তৃতায় তিনি বলেছেন যে পুলিশের গণতান্ত্রিক আন্দোলনের সুযোগ থাকা উচিত, তাদের জনগণের সেবক হওয়া উচিত এবং পশ্চিমবঙ্গ থেকে সি. আর. পি. হটিয়ে দেওয়া উচিত। শুধু দলের নেতা হিসাবে তিনি একথা বলেন নি, প্রাচীরপত্রেও আমরা এই সমস্ত জিনিস লক্ষ্য করেছি।

আশা করেছিলাম তিনি যখন মুখ্যমন্ত্রী ও পুলিশ বিভাগের দায়িত্ব তার হাতে—যে কথাগুলি তিনি বিধানসভার ভিতরে এবং বাইরে বলতেন যদিও সামান্য সময় নয় মাস—এই নয় মাসের মধ্যে কিছু কিছু কাজ তিনি করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত বিনয়ের সঙ্গে আপনার মাধ্যমে তার কাছে বলতে চাই, সেখানে কাজ তো তিনি করেননি অধিকন্তু অনেক ভাল ট্র্যাডিশন গড়ে উঠেছিল ৩০ বছরের শাসনে—দেশ স্বাধীন হবার পরে—সেই ট্র্যাডিশনকে তিনি নষ্ট করে শুধু পশ্চিমবঙ্গের ক্ষতি করেন নি ভবিষ্যত পশ্চিমবাংলার—তিনি হয়ত শাসন ক্ষমতায় আসতে পারেন বা যেই সেই শাসন ক্ষমতায় আসুন না কেন আস্তে আস্তে সেই ট্র্যাডিশনকে তিনি নষ্ট করবার চক্রান্ত করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুলিশের মধ্যে থেকে নির্ভিকভাবে আইন মেনে চলবার সরকারের নির্দেশ মেনে চলবার যে পরিবেশ সেই পরিবেশ সৃষ্টি করার দায়িত্ব মুখ্যত যিনি প্রশাসন বিভাগের দায়িত্বে আছেন, পুলিশ বিভাগের দায়িত্ব নিয়ে আছেন সেই মন্ত্রীর দায়িত্ব। তা তিনি করে উঠতে পারেন নি, তিনি ব্যর্থ হয়েছেন। আজকে একদিকে দেখছি তার সেই নীতির ত্রুটি থাকার জন্য যে নীতিতে

তিনি পুলিশ প্রশাসনকে চালাচ্ছেন—একদিকে দেখছি পুলিশ প্রশাসন নিষ্ক্রিয়, আর একদিকে দেখছি একটা বিশেষ রাজনৈতিক দলের কথা বুঝবার জন্য সব সময় সক্রিয়। আজকে দেখছি গ্রামে, গঞ্জে পুলিশের কাছে বলছেন যে পুলিশের আচরণের পরিবর্তন দরকার, জনগণের সেবক রূপে, উৎপীড়নকারি হিসাবে নয়—জনগণের সেবক হিসাবে প্রতিপন্ন হতে হবে পুলিশকে, কিন্তু কোথায় সেই ব্যবস্থা? আজকে মফস্বলে যান কিন্তু আজকে কলকাতার যে কোনও থানায় যান গরিব দুঃখী তো দূরের কথা, মধ্যবিত্ত পরিবার, যদি সে ধনীও হয়, তিনি যদি কোনও সমাজ বিরোধী লোকের দ্বারা, কোনও দুর্বৃত্তের দ্বারা উৎপীড়িত হন এবং তা হবার পরে যদি পুলিশের কাছে যায় তাহলে পুলিশ সেখানে ডায়রি নেয় না। কোনও একটি বিশেষ রাজনৈতিক দলের লোক যতক্ষণ না এসে পুলিশকে কোনও নির্দেশ দেয় ততক্ষণ পুলিশ কোনও ডায়রি নিতে চায় না। আমার কাছে বহু ঘটনার নির্দেশ আছে, আপনি যদি প্রত্যেক দিনের খবরের কাগজ খোলেন তাতে দেখবেন দিনের পর দিন চুরি, ডাকাতি, রাহাজানি, বাটপাড়ি, সাট্টা, জুয়াখেলা বেড়েই চলেছে। কতটুকু আর খবরের কাগজে বের হয়? যেটুকু বের হয় তার চারগুণ হয়—সবটা সংবাদপত্রে বের হয় না। প্রতিদিন দেখা যাচ্ছে পুলিশ নিষ্ক্রিয় হচ্ছে। হবে না কেন? শুধু নিষ্ক্রিয় হচ্ছে বলেই আমাদের কোনও দায়িত্বশীল দলের দায়িত্বশীল নেতা বলছেন পুলিশ একদল সমাজবিরোধীর সঙ্গে যুক্ত থেকে এইসব করাচ্ছে। আজকে রাহাজানি বেড়েছে, চুরি, ডাকাতি বেড়েছে, খুন হচ্ছে—তারজন্য কি পুলিশ প্রশাসন অপদার্থ? এরমধ্যে কি সবই অপদার্থ লোক আছেন? এই পুলিশকে দিয়ে কোনও ভাল কাজ করানো যায় না? যায়। পুলিশের মধ্যে অনেক দুর্নীতি পরায়ণ লোক আছে, পুলিশের মধ্যে সমাজবিরোধী লোক আছে, পুলিশের সঙ্গে সমাজবিরোধী লোকদের যোগাযোগ আছে এসব সত্য কিন্তু পুলিশের মধ্যে বহু দক্ষ, সত, নির্ভিক কর্মীও আছেন। তাদের ঠিকমতো চালাবার জন্য যে নেতৃত্বের দরকার সেই নেতৃত্ব দিতে ব্যর্থ হয়েছেন আমাদের মুখ্যমন্ত্রী ও স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী। আজকে কি দেখছি? আজকে যে সমস্ত ট্রান্সফার হচ্ছে কিসের বেসিসে সেগুলি হচ্ছে, কি বেসিসে পুলিশ কেস উইথড্র হচ্ছে? পুলিশ যে সমস্ত কেস দিয়েছে সেই সমস্ত কেসগুলি তুলে নেওয়া হচ্ছে এবং সেই আসামি বাইরে এসে খুন ডাকাতি করে চলে যাচ্ছে। সেদিন দেখলাম খবরের কাগজে বেরিয়েছে এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে কোনও এম. পি. চিঠি লিখেছেন—আমি জানি, আলিপুর কোর্টে সাজা হবার জন্য সাক্ষ্য দিল একজন লোক সেই কেসে সাজা হয়েছিল তার যাবৎজীবন কারাদন্ড—যখন আদালতের রায় বের হয়েছিল তার দুদিন পরে যে সাক্ষী দিয়েছিল সে যখন রাস্তা দিয়ে চলছিল তখন তাকে ধরে নিয়ে গিয়ে একটা রেস্টুরেন্টের মধ্যে ছুরি মারা হল। সে এখন মরণাপন্ন। আজকে এই তো আইনশৃঙ্খলার অবস্থা। আজকে দেখেছি যে যে লোক খুন করেছিল আমাদের কসবাতে তাপস ঘোষালকে—এখন আসামির নাম বেরিয়েছে, পুলিশ তাকে খুঁজছে—স্বপন চক্রবর্তী—সেদিন সে খুন করেছিল, সেই স্বপন চক্রবর্তী, আমি জানি না সে দোষী বলে প্রমাণিত হবে কিনা। কিন্তু এখন পুলিশের কাছে সে দোষী বলেই সাব্যস্ত।

[3-55 — 4-05 P.M.]

আজকে রাজনৈতিক বন্দি মুক্তির নামে এমন অনেক লোককে ছেড়ে দেওয়া হচ্ছে যা পশ্চিম বাংলার জনসাধারণের শান্তি শৃঙ্খলার বিঘ্নরূপে প্রতিপন্ন হচ্ছে। হতে পারে এমন

অনেক লোক আছেন যাদের রাজনৈতিক ব্যাক গ্রাউন্ড আছে, রাজনৈতিক কারণে সে ধরা পড়েছি, অনেক সময় রাজনৈতিক লোককে মিথ্যা মামলায় জড়ানো হয়েছে, সেখানে উইথড্র করুন। কিন্তু এমন অনেক লোক আছে, যারা সাংঘাতিক, খুন করেছে, ঘর পুড়িয়ে দিয়েছে, জোচ্চুরি করেছে, বাটপাড়ি করেছে, জুয়ার সঙ্গে যুক্ত আছে, সেই লোককে ধরলে. গভর্নমেন্ট তাকে ছেড়ে দেওয়ায়, সে বলে বেড়াচ্চে গভর্নমেন্ট আমাকে ছেড়ে দিয়েছে, তুমি আমাকে শাসাবার কে? এই সব লোকদের বিরুদ্ধে ডায়রি করতে গেলে পুলিশ নিতে চাচ্ছে না। আজকাল পুলিশের মধ্যে নিষ্ক্রিয়তা দেখা দিয়েছে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর জ্যোতিবাবু, হতে পারে বিভূতি চক্রবর্তী এবং রুনু গুহনিয়োগীর বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিয়েছেন, তিনি নিশ্চয়ই শাস্তিমূলক ব্যবস্থা নিতে পারেন, তার বিরুদ্ধে আমার বলার কিছু নাই। কিন্তু যে পথে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, সেটা অত্যন্ত অন্যায়ভাবে করা হয়েছে।

(নয়েজ)

বিভূতি চক্রবর্তী যে সরকারের অধীনে কাজ করে, যদি অন্যায় হয়, তার বিরুদ্ধে ডিপার্টমেন্টাল প্রসিডিংস করে, তার বিরুদ্ধে শাস্তি দেবেন, জ্যোতিবাবু নিশ্চয়ই শাস্তি দেবেন কিন্তু সে যদি আইনের সাহায্য চায় তাহলে তো তাকে আইনের সাহায্য দেবেন। কিন্তু স্বরাষ্ট্র মন্ত্রী বলুন এটা কিভাবে হয়? বামপন্থীরা বলেন কাগজে নাকি অসত্য খবর বেরোয়, খাদ্যমন্ত্রীর এবং অনেক সদস্যের কথা আমরা শুনেছি, খবরের কাগজে যা বেরোয় বামপন্থিদের বিরুদ্ধে তা নাকি অধিকাংশই অসত্য। যদি হয়, সত্যযুগে বেরুল, এই ইন্সপেক্টারের বিরুদ্ধে তিনটি মেয়ের নাম করে রেপ কেস লেখাল, পুলিশ ইন্সপেক্টার গভর্নমেন্টের কাছে পারমিশন চাইলেন মানহানি মামলা করার জন্য, জ্যোতিবাবু পারমিশন দিলেন, মামলা হল, যিনি মামলা করলেন তিনি জানতে পারলেন না, হঠাৎ পাবলিক-প্রসিকিউটার উঠে বললেন, আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু পড়ে দিচ্ছি...2. 8. 77, Case No. 11C/1 of 1977, Complaint case No. c/1 of 1977—"The parties are ready. The suit is taken up for hearing. At this stage the Ld. Public Prosecutor who is the complainant in this case files an application U/S 321 Cr. P. C. of 1973 for permitting him to withdraw the case on the grounds stated there in. Head Ld. Public Prosecutor. It is submitted by the Ld. Public Prosecutor that sanction was accorded to him U/S 194(4) (b) Cr. P. C. of 1973 to prosecute the accused opposite parties who are the editor, printer and publisher of Satyajug a Bengali daily newspaper as also against its special representative accused no. 2 U/s 500 of the I. P. C. It is submitted that under the changed circumstances and in the interests of Justice he should be permitted to withdraw the instant proceeding as a matter of public policy U/S 321 Cr. P. C. of 1973."

প্রত্যেক দিন এখানে বলছেন খবরের কাগজে মিথ্যা খবর বেরোয়, মিথ্যা খবর যদি হয় সেই মিথ্যা খবরের বিরুদ্ধে পারমিশন দিলেন, সেই লোক জানতে পারল না, জ্যোতিবাবুর কাছ থেকে হালিম সাহেবের কাছে গেল কেস উইথড্র করে নাও, উইথড্র করা হল। পুলিশ

অন্যায় করলে শাস্তি দেবেন নিশ্চয়ই, জ্যোতিবাবুর সে অধিকার আছে, কিন্তু যে মেয়ে তিনটি স্টেটমেন্ট করল পুলিশের কাছে, কোর্টের কাছে সেটা মিথ্যা ঠিক নয়। তা সত্ত্বেও মামলা উইথড্র করে পুলিশকে শুধু দুর্নীতি পরায়ণ বলে হেয় করা হল না, সমস্ত পুলিশ প্রশাসনকেই হেয় করা হল না কি?

আজকে দিনের পর দিন এই জিনিস ঘটছে। উনি মুখ্যমন্ত্রী হওয়ার পর কলকাতা পুলিশে তার যারা তল্পিবাহক বলা যেতে পারে, যারা তার 'ইয়েস ম্যান' সেই রকম লোক, যেমন শ্রী পার্থ বসু চৌধুরি তাকে উপরে তোলার চেষ্টা করছেন। শ্রী রাজেন ভট্টাচার্য, তাকে ডি. আই. জি. (ট্রেনিং) থেকে ডি. আই. জি. (হেড কোয়ার্টারাস) করে দেওয়া হল। ডি. আই. জি. (হেড কোয়াটারস) কি করেন? অত্যন্ত গুরুত্বপূর্ণ পোস্ট। সেখানে ট্রান্সফার, পোস্টিং, প্রোমোশন—এইগুলো নির্ভর করে। শ্রী রমেন ভট্টাচার্যকে এই পোস্টে বসালেন। ডি. আই. জি. (ট্রেনিং) থেকে নিয়ে এসে ডি. আই. জি. (হেড কোয়াটারস) করলেন। ডি. আই. জি. (ট্রেনিং) অত্যন্ত নমিন্যাল পোস্ট। সেখান থেকে নিয়ে এসে তাকে ডি. আই. জি. (হেড কোয়াটারস) করলেন। এই রমেন ভট্টাচার্যের এগেনস্টে ঘোষ কমিশনে অনেক কথা বলেছে এবং শ্রীপুর কোলিয়ারি কেসে যেখানে সি. পি. এম. ইনভলভড ছিল, সেই ইউনাইটেড ফ্রন্টের আমলে এই রমেন ভট্টাচার্য অভিযুক্তদের মধ্যে ছিলেন। সেই জন্যই তাকে প্রাইজ দেওয়া হল ডি. আই. জি. (হেড কোয়াটার) করে। শ্রী অশোক চক্রবর্তী, ডি. আই. জি. (আই. বি.) ছিলেন। তিনি সিনিয়ার মোস্ট অফিসার। তাকে নিয়ে আসা হল ডি. আই. জি. (ট্রাফিক) করে। শ্রী বামাপদ লাহিড়ি যিনি ডি. আই. জি. (সি. আই. ডি.) ছিলেন মাত্র এক বছর। তাকে নিয়ে করা হল ডি. আই. জি. (ট্রেনিং)। ডি. আই. জি. (সি. আই. ডি.) করে নিয়ে আসা হল রথীন ভট্টাচার্যকে। কেন তাকে আনা হল? কারণ ইউনাইটেড ফ্রন্টের আমলে সি. পি. এমের ওয়ারকারদের অনেক প্রোটেকশন তিনি দিয়েছিলেন তাই তাকে করা হল। সব থেকে আশ্চর্যের যে, সিদ্ধার্থবাবুর আমলেও এই রথীন ভট্টাচর্যকে প্রমোশন দেওয়া হয়েছিল। এটা একটা আশ্চর্যের কথা। এই রকম করে দেখা যাচ্ছে, পশ্চিমবঙ্গের জনগণের শান্তি-শৃঙ্খলা রক্ষা করা দূরের কথা, কোন কোন অফিসারকে কোথায় কোথায় আনা হলে তার দলের প্রভাব পশ্চিমবঙ্গের বৃদ্ধি করা যাবে, সেই দিকে উদ্দেশ্য রেখে জ্যোতিবাবু—এইসব ট্রান্সফার করছেন। আপনি জানেন, গোয়েন্দা বিভাগ সরকারের একটা প্রধান বিভাগ। সেই গোয়েন্দা বিভাগে যত সমস্ত অভিজ্ঞ এবং দক্ষ অফিসার ছিলেন তাদের সরিয়ে নিয়ে গিয়ে সাধারণ পুলিশ বিভাগে দেওয়া হচ্ছে। আর পুলিশ বিভাগের যত সব দুর্নীতিপরায়ণ লোক নিয়ে এই সমস্ত গোয়েন্দা বিভাগ ভর্তি করা হচ্ছে। ভর্তি করার নিশ্চয় অধিকার আছে। কিন্তু দক্ষ অফিসারদের এক জায়গা থেকে আর এক জায়গায় সরিয়ে নিয়ে যাচ্ছেন এতে কাজের ক্ষতি হবে। বরাবর যিনি সরকারের পুলিশ ডিপার্টমেন্টের দায়িত্বে থাকেন তাকে নির্দেশ দেওয়া হয় যে স্টেটে যত পলিটিক্যাল পার্টি আছে, প্রত্যেক পলিটিক্যাল পার্টির খোঁজ-খবর ওয়াচ রাখার জন্য। আশ্চর্যের কথা, পুলিশ ডিপার্টমেন্টে জ্যোতিবাবু এসে গত অক্টোবর কি সেপ্টেম্বর মাসে নির্দেশ দিয়েছেন, একটা রাজনৈতিক দল শুধু নয়, যারা আজকে সরকার চালাচ্ছে সেই কটি রাজনৈতিক দল ছাড়া, সমস্ত রাজনৈতিক দলের উপর ওয়াচ রাখতে। আপনি আরও আশ্চর্য হবেন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রেফারেন্স নোট বলে একটা জিনিস থাকে। সেটা তুলে দিয়েছেন জ্যোতিবাবু। পশ্চিমবঙ্গের মানুষ আজকে তাকে মুখ্যমন্ত্রী করেছেন. হয়ত ৫ বছর

বাদে তাকে ফিরিয়ে নিয়ে আসবে। তাহলে তিনি সরকার কি করে চালাবেন যদি সমস্ত রাজনৈতিক দলের কার্যকলাপের দিকে লক্ষ্য না থাকে। পশ্চিমবাংলা চালাতে গেলে পশ্চিমবঙ্গের জনগণের কল্যাণ করতে গেলে যে কোনও রাজনৈতিক দলের কার্যকলাপ তার খোঁজ খবর সরকারের রাখা উচিত। যারা সরকার চালাচ্ছেন সেই রাজনৈতিক দলগুলির সব লোক ভাল, আর যারা বিরোধী দলের তারা সবাই অসৎ, তাদের ওয়াচ রাখতে হবে, কারণ তারাই বিপদের কারণ। আর যারা স্টেট চালাচ্ছে, সেই রাজনৈতিক দলের গভর্নমেন্টের মধ্যে এবং বাইরে যারা আছেন তাদের উপর ওয়াচ রাখা হবে না—এইটা কি নিয়ম আমি তা তো বুঝতে পারছি না। এই রকম পক্ষপাতিত্ব আজকে দিনের পর দিন হচ্ছে। আমি জানি, নিজের অভিজ্ঞতা আছে, আমার জেলা মেদিনীপুরে বেলদা বলে একটা নূতন থানা হয়েছে। সেই থানাতে ১৪ জন লোককে চুরি, ডাকাতির অভিযোগে ধরে নিয়ে এসেছে, আর সেই বেলদা—নারায়ণগড় কনস্টিটুয়েন্সিতে যিনি সি. পি. এম. ক্যান্ডিডেট হেরে গিয়েছেন, কংগ্রেস ক্যান্ডিডেটের কাছে, সেই সি. পি. এম ক্যান্ডিডেট ডাঃ সূর্য মিত্র, তিনি এসে সেখানকার ইন্সপেক্টার-দারোগাকে বললেন যে, যে ১৪ জন আসামিকে ধরে এনেছেন, তার মধ্যে ৯ জন আমার পার্টির ক্যাডার, ওদের ছেড়ে দিতে হবে।

[4-05 — 4-15 P.M.]

আশ্চর্যের কথা—হতে পারে পার্টি ক্যাডার তাই বলে সে ও. সি.-কে গিয়ে ধমক দেবে? যেখানে পুলিশ ধরেছে সি. পি. এম-র ওয়ার্কার বলে তাকে ছেড়ে দিতে হবে? সি. পি. এম. ক্যাডারার গিয়ে ও. সি. কে. ধমক দেবে। আর যদি সে ক্যাডারদের কথা না শোনে অমনি তাকে ট্রান্সফার করতে হবে? আমার কেন্দ্র দাঁতন থানায় একজন শ্রদ্ধেয় সি. পি. এম. কর্মী থানায় গিয়ে ও. সি.-কে বলল আজকে সি. পি. এম-এর ছেলেকে একটি ১০ মিনিটের মধ্যে বন্দুকের লাইসেন্স ইস্যু করতে হবে। আর যদি না কর তাহলে তোমাকে ট্রান্সফার করে দেব। আমরা জানি হয়ত জ্যোতিবাবুর এই সব কথা কানে আসে না। কিন্তু তাকে সাবধান হবার জন্য আমি এই কথা বলছি। তার পার্টির সব কথা তিনি হয়ত সব না জানতে পারেন। আজকে ওঁনাদের পার্টির চাপের জন্য পুলিশ ইন্সপেক্টার ও. সি., এস. পি. এই সব সরকারি লোকরা সরকারি কাজ করতে পারছে না। দুর্নীতির কথা বলেছেন। পুলিশ বিভাগ কেন সরকারের প্রত্যেকটি বিভাগের মধ্যে দুর্নীতি আছে আর সেই দুর্নীতি দূর করা এত সহজ নয়। এই দুর্নীতি দূর করতে গেলে এম. এল. এ., কর্মী, সরকার এবং জনগণের ঐকান্তিক ইচ্ছা থাকলে তবে এই দুর্নীতি দূর করা যেতে পারে। আজকে সরকারে যেই থাকুক না কেন তার যদি ইচ্ছা থাকে নজর থাকে এবং যদি সিনসিয়ার হয় তাহলে দুর্নীতি অনেকখানি কমানো যায়। এই লালবাজারে প্রতারণা বিভাগের ও. সি. পি.-কে রায় এবং বিজন দত্ত এই দুজন লোক এই বিভাগের গত ১৪ বছর ধরে আছে। তাদের তো কৈই বদলি করা হচ্ছে না। অথচ দু' বছর তিন বছর কোনও কোনও জায়গায় ১ বছরের মধ্যেই ও. সি. ইন্সপেক্টার বদলি হচ্ছে। এই যে প্রতারণা বিভাগে ১৪ বছর ধরে যারা আছে তারা কি করছেন জানেন? তিনি ইউ. এন. তেওয়ারি নামে একজন লোককে লাগিয়েছে কি করবার জন্য? শচীন্দ্রনাথ দত্ত বলে এক বাঙালি ব্যবসায়ীর কাছে টাকা চেয়েছেন, ৫/৬ হাজার টাকা দিতে হবে। তিনি বলেছেন টাকা দেব কেন আমি তো কোনও অন্যায় করি নি। কিন্তু এই

ইউ. এন. তেওয়ারি নামে কনস্টেবল প্রতি দিন তার কাছে যাচ্ছে টাকা আনতে—আর না পাওয়ার জন্য তাকে ধমক দেওয়া হচ্ছে তোমাকে অমুক কেসে দেব, তমুক কেসে দেব। জ্যোতিবাবু হয়ত জানেন না তার কানে দেবার জন্য আমি এই কথা বললাম। যদি এই কথা সত্য হয় তাহলে তার শাস্তি হোক আর যদি মিথ্যা হয়, মিথ্যা করে কেউ যদি এই খবর বলে থাকে তাহলে তার কোনও শাস্তি হোক এটা আমরা চাই না। আজকে কলকাতায় টেম্পাল বার এবং প্যারিস বার বলে দুটি বার আছে। আমার অবশ্য বারে যাবার অভ্যাস নাই ঐ বীরেনবাবুর আছে আমি খবর জেনে বলছি যে সেখানে পুলিশ ওয়াচ করে যায়। আমি বীরেনবাবুকে বলব তিনি গিয়ে একবার দেখে আসবেন যে সেখানে যে সব মেয়ে ঢুকছে সেই মেয়ের কাছ থেকে বারের যিনি মালিক তিনি ঢুকবার সময় সেই মেয়েদের কাছ থেকে ২০ টাকা করে নিচ্ছে পুলিশকে দিতে হবে। আজকে জ্যোতিবাবুর পুলিশ এইসব কাজ করছে। এর বিরুদ্ধে আজকে বলা উচিত। জ্যোতিবাবু বড় বড় কথা বলেন। তিনি বলেছিলেন পশ্চিম বাংলায় প্রতিক্রিয়াশীল সি. আর. পি. থাকা চলবে না। পোস্টারও দিয়েছিলেন এই বলে। আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে এই পশ্চিমবাংলায় পাঁচ কোম্পানি সি. আর. পি. এখানে বসে আছে যার সংখ্যা হচ্ছে সাড়ে চার হাজার। সেই কথা নয়, সেই সি. আর. পি.-কে ফিরিয়ে নেবার জন্য কেন্দ্রীয় সরকার বার বার তাগাদা দিচ্ছে। কিন্তু এই রকম তাগাদা দেওয়া সত্ত্বেও আমি জ্যোতিবাবুর কাছে জানতে পারি কি কেন সেই সাড়ে চার হাজার সি. আর. পি. এখানে রেখে দেওয়া হয়েছে?

তাহলে সেদিন বড় বড় কথা বলতেন কেন্দ্রীয় সরকার সি. আর. পি. রেখে দিয়েছে, আজকে কেন্দ্রীয় সরকার বার বার চাওয়া সত্ত্বেও সেই ৪।। হাজার সি. আর. পি.-কে দুধে ভাতে পুষছেন, এর কারণ কি জানতে পারি? বিরোধী দলের নেতা জ্যোতিবাবুর সেদিনকার কথা, আর আজকে মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু, স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতিবাবুর কথার মধ্যে আকাশ পাতাল তাফাৎ কেন? আজকে এই রকম করে বিভিন্ন ঘটনা আমার কাছে আছে সেগুলি এমনি করে বলতে পারি—যার ফলে দেখা যাচ্ছে আজকে পুলিশ প্রশাসন একদিকে জ্যোতিবাবুর নীতির জন্য যেভাবে চলছে—পুলিশ ডিপার্টমেন্ট একদিকে নিষ্ক্রিয় হয়ে গেছে আর একদিকে তিনি যে দলের নেতা, যে দল বাম ফ্রন্ট সরকারের প্রধান শরিক সি. পি. আই. এম. সেই দলের সামান্যতম কর্মীর হুকুম শোনবার জন্য কোনও কোনও পুলিশ একেবারে সক্রিয়—তাদের কথা শুনলেই প্রোমোশন হবে, কোনও ঝামেলা হবে না, ঘেরাও হতে হবে না। অন্যায় কথা বলা অন্যায়? আজকে পুলিশ সার্কেলের মর্যাদা নিয়ে কাজ করবার অধিকার নেই। তারা আজকে কাজ করতে পারছে না। একদিকে রাহাজানি, চুরি ডাকাতি, দিন দুপুরে খুন, অন্যদিকে পুলিশ নিষ্ক্রিয় এবং শুধুমাত্র দলবাজি করবার জন্য পুলিশ সক্রিয়, জ্যোতিবাবুর হাতের ক্রীড়নক হয়ে রয়েছে। আজকে তারা জ্যোতিবাবুর দলের তাঁবেদার হয়ে কাজ করতে আরম্ভ করেছে। আজকে মাননীয় হরিপদ জানা মহাশয় অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলেন। আমাদের মেদিনীপুর জেলার তমলুক মহকুমার নন্দীগ্রাম থানার আকন্দবাজার গ্রামের স্বদেশ দাস তিনি খাদির ওয়ার্কার, কলকাতায় থাকেন। তিনি ৩ মাস ধরে ঘরে ছিলেন না। তার স্ত্রী-পুত্র ঘরে থাকতে পারছে না। সমাজ বিরোধীরা দিনের দিন তার বাড়িতে গিয়ে অশ্লীল, কুৎসিত আচরণ করছে। এস. পি., ওসি. এস., ডি. ও., মুখ্যমন্ত্রীর কাছে পর্যন্ত দরখাস্ত করেছেন, খবরের কাগজেও বের করেছেন, কিন্তু কোনও প্রতিকার নেই। একটি পুলিশও ভিজিট করতে যায় নি, কেস

নেওয়া তো দূরের কথা। বীরেনবাবুর মালদহ জেলার হবিবপুর থানার একটি ঘটনা শুনুন। একটি গরিব সাঁওতাল, দু'বিঘা জমির মালিক। ঐ জমি সে নিজ হাতে চাষ করেছিল এবং এক জায়গায় বর্গাদার ছিল। মাঠ থেকে তার ধান সব তুলে নিয়ে চলে গেল। থানায় গিয়েছিল, থানা কোনও কেস নেয় নি। থানায় ডায়রি না দেওয়ার বিরুদ্ধে কোর্টে গিয়েছিল এবং কোর্টের অর্ডার হওয়া সত্ত্বেও ডায়রি নেয় নি। গরিব, সাঁওতাল লোক, নিজে জমি চাষ করেছিল, মধ্যবিত্ত লোক এই ভাবে অত্যাচারিত হচ্ছে। পুলিশের কাছে গেলে ডায়রি নেয় না। ডায়রি নেওয়া তো দূরের কথা রেজিস্টার্ড ডায়রির কোনও প্রতিকার পর্যন্ত পাচ্ছে না। কাজেই এই পুলিশ খাতে ৬০ কোটি টাকা বরাদ্দ করতে হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জ্যোতিবাবুর কাছে নীতিগতভাবে কতকগুলি কথা তুলে বোঝাতে চেয়েছি, যে নীতিতে তিনি পুলিশ প্রশাসন চালাচ্ছেন পশ্চিমবাংলায়, তাতে করে এর দ্বারা পুলিশের নৈতিকতা ফিরে আসতে পারে না, পুলিশের মনোবল সুষ্ঠু হবে না, পুলিশের এই ব্যয় বরাদ্দের দ্বারা পশ্চিমবাংলার জনগণের শান্তি শৃঙ্খলা স্থাপিত হবে না—এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় পুলিশ মন্ত্রী পুলিশ খাতে ব্যয় বরাদ্দের যে বাজেট আমাদের সামনে রেখেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমি প্রথমেই স্যার, অভিনন্দন জানাব সেই সংবিধান বহির্ভূত শক্তিকে, যিনি কয়েকদিন আগে প্রকাশ্যে বলেছেন যে একজন ওসি, থানার বড়বাবুর মাসে ৫ হাজার টাকা ঘুস্ নেন। আমি তার সঙ্গে সম্পূর্ণ একমত এবং এই কথা মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন প্রকাশ্য রাস্তায় লরি থামিয়ে ঘুস নেওয়া হচ্ছে। স্যার, প্রকাশ্যে ঘুস নেওয়া আমরা আগে দেখিনি, এখন দেখছি। এখন প্রকাশ্যে ঘুস নেওয়া চলেছে।

[4-15 — 4-25 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্টের চেয়ারম্যান যখন বলছেন একথা এবং যখন মাননীয় মুখ্যমন্ত্রী এটা স্বীকার করে নিচ্ছেন তখন মাননীয় পুলিশমন্ত্রীর একটা নৈতিক কর্তব্যবোধ ছিল অবিলম্বে পদত্যাগ করা। পুলিশমন্ত্রী হিসাবে তার অবিলম্বে পদত্যাগ করা উচিত ছিল—এটা তার নৈতিক কর্তব্যবোধের পরিচয় হ'ত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেন, তিনি গণতন্ত্রের ধারক ও বাহক। কিন্তু স্যার, আমরা দেখলাম, সাঁওতালদিতে ১,৩০০ কর্মচারীকে ঠেকাবার জন্য উনি ১,৬০০ পুলিশ পাঠিয়েছেন—অত্যন্ত লজ্জার কথা, আমরা বুঝতে পারি না এর অর্থ কি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুলিশকে উনি বলেছেন—লালবাজারে গিয়ে বক্তৃতায় দিয়েছেন পুলিশমন্ত্রী মহাশয়—যে পুলিশকে জনগণের সেবায় আত্মনিয়োগ করতে হবে। উনি নির্দেশও দিয়েছিলেন যে জনগণ যখন থানায় আসবে তাদের দাবি দাওয়া নিয়ে তখন যেন পুলিশ তাদের বক্তব্য শোনেন, তাদের সঙ্গে ভাল ব্যবহার করেন। কিন্তু উনি কি খবর রেখেছেন উনি একথা বলার পর ওর এই নির্দেশ কত জায়গায় মানা হয়েছে? কত জায়গায় পুলিশ প্রশাসন, পুলিশের ও. সি. বা অন্যান্য অফিসাররা সাধারণ মানুষের কথা শুনছে? স্যার, আমি জানি এই কলকাতার টালিগঞ্জ থানায় সেখানে ছিনতাই, রাহাজানি ইত্যাদি ব্যাপারে ডায়রি করতে গেলে ডায়রি নেওয়া হয় না। গ্রামাঞ্চলের খবরও আমার কাছে আছে। সেখানে গ্রামাঞ্চলের লোকরা যারা অত্যাচারিত হচ্ছে, যাদের

জিনিস চুরি হয়েছে, যাদের ধান লুঠ হয়েছে তারা যখন থানাতে গিয়ে কমপ্লেন করতে গিয়েছে তখন সেই কমপ্লেন তাদের নেওয়া হয়নি। মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে এসব খবর আছে কি? তিনি কি এসব ব্যাপারে চিন্তা ভাবনা করবেন? তারপর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি প্রশ্ন দিয়েছি, তার উত্তর এখনও পাইনি, প্রাক্তন আই. জি. রঞ্জিত গুপ্ত তার স্ত্রীকে—যখন তিনি ডি. আই. জি. আই. বি. ছিলেন—তখন আই. বি. পুল তাকে একটা অ্যাম্বাসাডার গাড়ি দেওয়া হয়েছিল তার পারসোনাল ইউজের জন্য এবং তাতে মাসে দু' হাজার টাকা খরচ হ'ত, সেই টাকাটা এসেছিল পুলিশের একটা সোর্সমানি বলে ফান্ড আছে—সেই সোর্সমানির হিসাব থাকে না—সেই সোর্স মানি থেকে সেই টাকাটা এসেছিল। সেই প্রাক্তন আই. জি.'র স্ত্রী, তাকে পারসোনাল ইউজের জন্য গাড়ি দেওয়া হয়েছিল। এ ব্যাপারে আমার প্রশ্ন ছিল কিন্তু উত্তর পাই নি। মাননীয় মুখ্যমন্ত্রী কি খবর নেবেন, ব্যাপারটা কি? আপনি কি জানাবেন তদন্ত হচ্ছে কিনা? এই রঞ্জিত গুপ্ত যিনি প্রাক্তন আই. জি. ছিলেন তার কীর্তিকান্ড ওর সবই জানা আছে এবং যার কাছে বাড়ি ভাড়া বাবদই ৮৫ হাজার টাকা পাওনা আছে গভর্নমেন্টের, সেই ফাইলটা আজকে চেপে দেওয়া হয়েছে। এর কারণ কি আমি জানি। মাননীয় পুলিশমন্ত্রীর একজন বন্ধু আছেন, তিনি ক্যালকাটা ক্লাবের একজন বেনামা মালিক। সেই বন্ধুকে ধরে রঞ্জিত গুপ্ত মাননীয় পুলিশমন্ত্রীর হিন্দুস্থান পার্কের বাড়িতে প্রতিনিয়ত যাতায়াত করেন। সেখানে গিয়ে তার এই প্রেসারে, তার এই চাপে পড়ে মাননীয় মুখ্যমন্ত্রী আজকে সেই ফাইল চেপে রেখেছেন—সেই ৮৫ হাজার টাকার ফাইলটা চাপা রাখা আছে। এই রঞ্জিত গুপ্ত যিনি এমারজেন্সির সময়—উনি অনেকবার একথা বলেছেন, বাইরেও বলেছেন, এখানেও বলেছেন যে 'আমাদের দলের ১১শো লোককে খুন করা হয়েছে'—এই খুন করেছিল কারা তারজন্য কি উনি তদন্ত করবেন? তারপর ঐ যে এমারজেন্সি হয়েছিল সেই জরুরি অবস্থার সময় প্রাক্তন আই. জি. রঞ্জিত গুপ্ত যে অ্যাক্সেস করেছেন, ক্ষমতার বাড়াবাড়ি করেছেন সে ব্যাপারে আপনি তদন্ত করবেন কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে এইসব প্রশ্ন রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সিদ্ধার্থ রায়ের আমলে ঐ রঞ্জিত গুপ্ত সোর্সমানি তিন লক্ষ টাকা থেকে বাড়িয়ে ৫০ লক্ষ টাকা করেছিলেন। সেই সোর্স মানি থেকে তিনি বারাসতে গিয়ে তার স্ত্রীর নামে ধানী জমি কিনে সেখানে একটা এগ্রিকালচারাল ফার্ম করেছেন। সেই ব্যাপারটি মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে একটু দেখবেন কি যে কি ব্যাপার চলেছে।

প্রীতি ভট্টাচার্য, একজন অফিসার ছিলেন, তিনি প্রেস অফিসার ছিলেন সিদ্ধার্থবাবুর আমলে, এখনও ওর কাছে রয়েছেন। সিদ্ধার্থবাবুর আমলে লক্ষ্য করেছি, তিনি প্লেনে করে দিল্লি যাতায়াত করতেন, যদিও জুনিয়ার সার্ভিসের কোনও কর্মচারীর প্লেনে করে যাতায়াত করা আইন সিদ্ধ ছিল না। এই ভাবে সোর্স মানি ৫০ লক্ষ টাকার মিস ইউজ করা হয়েছে। সেই প্রীতি ভট্টাচার্য এখনও বর্তমান পুলিশ মন্ত্রীর কাছে আছেন, তার বিষয়ে একটু দয়া করে দেখবেন কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি না, আমি বুঝতে পারছি না, এর অর্থ কি, এর মানে কি, কারণ আমরা দেখছি, আমাদের পিছনে পিছনে পুলিশ লাগানো হয়েছে। আমরা দেখেছি জি. পি. ও.-তে বিদেশি চিঠিগুলিকে সেন্সার করা হচ্ছে, আমাদের টেলিফোনে আড়িপাতা হচ্ছে। আমরা জানিনা মাননীয় পুলিশ মন্ত্রী, তিনি যখন এদিকে ছিলেন, তখন তিনি বারবার বলেছেন যে কেন এই রকম হচ্ছে, আমাদের টেলিফোনে কেন আড়ি পাতা

হচ্ছে, কেন পিছনে পুলিশ থাকবে, কেন চিঠি সেন্সার করা হবে, এই সব কথা তখন বি বলেছেন। এখন আমরা লক্ষ্য করছি, সেই জিনিসটা আমাদের পিছনে করা হচ্ছে। এর ব কি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে তা কি জানতে পারি? মাননীয় উপাধ্যক্ষ মহাশ সিদ্ধার্থবাবুর আমলের পুলিশ প্রশাসন আর এখনকার পুলিশমন্ত্রী জ্যোতিবাবুর পুলিশ প্রশাসে মৌলিক কোনও পার্থক্য নেই। সিদ্ধার্থবাবু যখন রাইটার্স বিল্ডিংসে হাঁটতেন তখন ছয় জ পুলিশ তাকে স্যালুট দিতে দিতে যেত। এখন জ্যোতিবাবুকে বারজন পুলিশ স্যালুট দি দিতে যাচ্ছে। সুতরাং তফাৎ কিছুই নেই, একই সিস্টেম রয়েছে। আরও দেখুন সিদ্ধার্থবা সময়, তার স্ত্রী এটা ওপনিং করতেন, ওটা ওপ্নিং করতেন, এখন জ্যোতিবাবুর স্ত্রী গি জাহাজ ভাসাচ্ছেন, সুইচ টিপছেন। কাজেই তফাৎ কিছু নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এ হওয়ার কথা, কারণ ওরা দুজনে অত্যন্ত বন্ধু, ওদের বন্ধুত্ব ছিল বলেই, সিদ্ধার্থবাবুর স তার দলের এম. এল. এ. আমাকে মিশা করা হয়েছিল, তার দলের মন্ত্রীর বিরুদ্ধে ওয়া কমিশন করেছিলেন, কিন্তু জ্যোতিবাবুর সঙ্গে তার জিগরি দোস্ত ছিল বলে সেই জ জ্যোতিবাবুকে মিশায় আটক করা হয়নি। তিনি সেই সময় সিদ্ধার্থবাবুর বাড়িতে আ নিয়েছিলেন, এই সব তথ্য আমার কাছে আছে। আমরা জানি জ্যোতিবাবু এইগুলো পছ করেন, পুলিশ স্যালুট দেবে, পাঁচজনে হাত তুলে জিন্দাবাদ ধ্বনি দেবে। তিনি বিলাতে মা হয়েছেন, বিলাতে রজনী পাম দত্তের শিষ্যত্ব গ্রহণ করেছিলেন—

**শ্রী মতীশ রায় :** অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপ দেখছেন মাননীয় বিরোধী দলের বন্ধু, আমাদের মুখ্যমন্ত্রীকে আজকের বাজেটের উপর বক্ত রাখতে গিয়ে ব্যক্তিগতভাবে আক্রমণ করছেন। এটা আমাদের যে অ্যাসেম্বলির প্রসিডিয়ে আছে, তার বিরোধী। আপনি এই ব্যাপারে আপনার রুলিং দিন।

**মিঃ ডেপুটি স্পিকার :** There is no point of order.

**শ্রী রজনীকান্ত দোলুই :** আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যেগুলো পছন্দ করেন সেইগুে আমি এখানে বলেছি। সেই জন্য উনারা যদি কেউ ব্যাথা পেয়ে থাকেন তাহলে আমি দুঃখি

(গোলমাল)

কারণ বিলাতে রজনী পাম দত্তর শিষ্যত্ব গ্রহণ করে এখানে ফিরে এসে ডাঃ বিধ চন্দ্র রায়ের স্নেহে নেতা হয়েছেন। কিন্তু এখনও কমিউনিস্ট হতে গেলে ওর প্রমোদবাব কাছে ট্রেনিং নিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পুলিশ দপ্তরের আইন-শৃঙ্খলার কথা উ বলেছেন। আমরা সামবিয়াং-এর ঘটনা না হয় ছেড়েই দিলাম—সামবিয়াং-এ ওরা খুন করে আমাদের কংগ্রেসি লোকেদের, সে ঘটনা না হয় আমরা ছেড়েই দিলাম। কিন্তু স্যার, কলকাত প্রকাশ্য দিবালোকে খুন, ডাকাতি, রাহাজানি হচ্ছে। একটু আগে আমার পূর্ববর্তী বক্তা ব গিয়েছেন এবং খুনের হিসাব তিনি রেখে গিয়েছেন। ওরা সেই ভাবে এখানে খুনের রাজ করতে যাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি গ্রামাঞ্চলের যখন ধান কাটা হয়েছি তখন সেখানে আইন-শৃঙ্খলা বলে কোনও জিনিস ছিল না। সেই সময় আমরা বার ব বলেছি যে, জোর করে ধান লুঠ করা হচ্ছে, কেটে নেওয়া হচ্ছে। থানায় অভিযোগ করে গিয়েছি, তখন থানার লোক বলেছে, "বাবা, সি. পি. এম.-এর লোক করছে, আমরা পার

না কিছু করতে।" আপনাদের সরকার পক্ষের লোকেরা গলায় লাল শালু বেঁধে থানায় গিয়ে ও. সি.-কে বলে রেখে তারপর ধান লুঠ করেছে। আমরা তখন বার বার বলেছি আইন-শৃঙ্খলা বিপর্যস্ত। সারা পশ্চিমবাংলায় এই অবস্থা হয়েছিল, আইন শৃঙ্খলা বিপর্যস্ত হয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় অবস্থা যা দাঁড়িয়েছে তাতে পুলিশ-বাহিনী ঠ্যাঙ্গাড়ে বাহিনীতে পরিণত হয়েছে, পুলিশমন্ত্রী তার দলের ক্যাডারদের বসিয়ে দিচ্ছেন। আমার বিশ্বাস কিছু দিন বাদে পুলিশ বাহিনী জ্যোতি-বাহিনী নামে পরিচিত হবে। আমরা লক্ষ্য করেছি ওদের প্রতি মন্ত্রী রামবাবু—তিনি এখন এখানে লাফাচ্ছেন, বসছেন, উঠছেন, তিনি কিছু দিন আগে হোমগার্ড বাহিনীকে রাম-বাহিনীতে পরিণত করেছেন। এই জিনিস আমরা দেখেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যে, দয়া করে আপনি থানাগুলি তুলে দিন এবং পুলিশ অফিসারদের তুলে দিয়ে সেই কাজে ক্যাডারদের বসিয়ে দিন, আপনাদের ক্যাডাররাই সমস্ত রাজ্য চালাক। দেখবেন আর. এস. পি., ফরওয়ার্ড ব্লক কিছু বলবে না, কারণ বলতে গেলেই থাপ্পড় খেয়ে বসে যাচ্ছে। এখানে মার্কসিস্ট ফরওয়ার্ড ব্লক রামবাবু আছেন, তারও কোনও উপায় নেই, জ্যোতিবাবু যা বলবেন তাই হবে। তাই আমি বলছি মাননীয় মুখ্যমন্ত্রী থানা তুলে দিয়ে সি. পি. এম. ক্যাডারদের বসিয়ে দিন, তারা রাজ্য চালাক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় জনতা সরকার ইতিমধ্যে পুলিশ প্রশাসনকে ঢেলে সাজাবার জন্য পুলিশ কমিশন বসিয়েছেন। আমি অনুরোধ করব আমাদের পশ্চিমবঙ্গেও পুলিশ কমিশন বসানো হোক। এবং এই ব্যবস্থা নেওয়া হোক যাতে ভবিষ্যতে কোনও সরকারের মুখ্যমন্ত্রী তার ইচ্ছা মতো পুলিশকে ব্যবহার করতে না পারেন। এই জন্য পুলিশ কমিশন বসিয়ে পুলিশকে ভালভাবে পরিচালিত করা হোক। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে এখন মুখ্যমন্ত্রী নেই, কোথায় গিয়েছেন, তাও জানি না, রামবাবু আছেন, আমি তার কাছে বলব যে, আপনার মনে রাখা উচিত খুন খুনই, খুন যে করে সে খুনি, তাকে আপনি অন্য কোনও আখ্যা দিতে পারেন না। যে খুনের রাজত্ব শুরু করতে যাচ্ছেন তা দয়া করে বন্ধ করুন। খুন শুধু আপনারাই করতে পারেন না, খুন করবার অন্য লোকও আছে। সুতরাং, দেশে অরাজকতা দেখা দেবে, বিশৃঙ্খলা দেখা দেবে, তখন তা আপনারা বন্ধ করতে পারবেন না। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন পশ্চিমবঙ্গকে গড়বেন। কিন্তু আমি বলব তার ক্ষমতা নেই, তিনি পারবেন না। তিনি বড় বড় কথা বলেন, কিন্তু তারপরই কাজের ক্ষেত্রে বলেন এই অসুবিধা আছে, ঐ অসুবিধা আছে, আমাদের সীমিত ক্ষমতায় আমরা কি করে করব ইত্যাদি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুলিশ-এর অনুমতি না নিয়ে ফিরপো বাজার কি করে হল? এটা কি দয়া করে মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন যে, ফিরপো বাজারের মালিকের সঙ্গে তার কি সম্পর্ক? পুলিশ পারমিশন না পাওয়া সত্ত্বেও, ক্যালকাটা কর্পোরেশনের সম্মতি না পাওয়া সত্ত্বেও একটা বাজার হয়ে গেল! কিছু দিন আগে মাননীয় মুখ্যমন্ত্রীর সৌজন্যে, তাঁকে সম্মান দেখাতে বেঙ্গল ক্লাবে রিসেপশন দেওয়া হয়েছিল এবং সেই রিসেপশনের উদ্যোক্তা ছিলেন ঐ ফিরপো বাজারের মালিক। তার সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর কি সম্পর্ক সেটা দয়া করে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা দেখতে পাচ্ছি কলকাতার রাস্তায় প্রকাশ্যভাবে মেয়েরা দাঁড়িয়ে আছে। এর কারণ কি? আর্থিক কারণ থাকতে পারে, সামাজিক কারণ থাকতে পারে। তাদের কাছ থেকে পুলিশরা টাকা পয়সা নিয়ে এই সমস্ত জিনিসের প্রশ্রয়

দিচ্ছে। আমি কি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই প্রশ্নগুলি রাখতে পারি এই যে ব্রোথেলগুলি চলছে দয়া করে কি বন্ধ হবে? কলকাতার পুলিশের কাছে এই যে টাকা পয়সাগুলি যাচ্ছে সেটা বন্ধ করার ব্যাপারে কি কিছু ব্যবস্থা গ্রহণ করবেন? গত বছর লোকসভার নির্বাচনের সময়ে মাননীয় মুখ্যমন্ত্রী (এখনকার মুখ্যমন্ত্রী) বলেছিলেন যে বৃহত্তর কলকাতায় রিগিং-এর ব্যাপারে পুলিশ কমিশনার সত্যব্রত বসু জড়িত। এ কথা তিনি বলেছিলেন। কিন্তু এই বসুকেই [illegible] অনেক দায়িত্ব দেওয়া হয়েছে। এটার অর্থ কি? মানে কি, তা বুঝতে পারলাম না। আমার মনে হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী তিনিও বসু আর ইনিও বসু, দুইজনেই বসু এবং দুই জনেই ঢাকা জেলার লোক। সেইজন্যই বোধ হয় কিছু রিলেশনের ব্যাপার আছে। সুতরাং এই ব্যাপারটা দয়া করে জানাবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হোম গার্ডের ব্যাপারটা মাননীয় উপমন্ত্রী রামবাবুর হাতে আছে। তিনি এদের স্থায়ী চাকরির কথা একবারও বলেন নি। এই হোমগার্ডরা ঝালে, টকে, নুনে সব ব্যাপারেই জড়িত আছে অথচ এদের স্থায়ী চাকরির কথা বললেন না এমনকি তাদের বেতনের কথাও বললেন না। হোম গার্ড ডিপার্টমেন্টের মিঃ ঘোষ বলে একজন ডেপুটি সেক্রেটারি আছেন। রামবাবুর সাথে তার কি রকম রিলেশন আছে সেইজন্য উনি তাকে সরাচ্ছেন না। মিঃ ঝা বলে একজন ভদ্রলোক আছেন তার বিরুদ্ধে এনকোয়ারি হচ্ছে, তদন্ত হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হোম গার্ডদের বাদ দিয়ে মার্কসিস্ট ফরোয়ার্ড ব্লকের লোকদের ঢোকানো হচ্ছে। আমার কাছে এ ব্যাপারে খবর আছে। সুতরাং এ ব্যাপারে মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন? পরিশেষে আমি এই যে ব্যয় বরাদ্দ এসেছে তাকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশ বাজেটের ব্যয়-বরাদ্দ উপস্থিত করতে গিয়ে মুখ্যমন্ত্রী মহাশয় যে বিবৃতি রেখেছেন সেই বিবৃতির কিছু পরিবর্তন আমি লক্ষ্য করছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাই যে তিনি এই প্রথম তার চিরাচরিত ভাষণ না দিয়ে পুলিশের প্রশংসায় পঞ্চমুখ হয়েছেন। এই স্বীকৃতির জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই। ৯ মাসের বামফ্রন্ট সরকারের প্রশাসনে এই দেশে চুরি-ডাকাতি, সমাজ বিরোধী অপরাধ বাড়ানোর জন্য তিনি অকুণ্ঠ সমর্থন করেছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাই এই জন্য যে তিনি স্বীকার করেছেন, পরোক্ষভাবে পুলিশ প্রশাসনে সি. পি. এম.-এর দলীয় প্রভাব কায়েম করতে পেরেছেন।

[4-35 — 4-45 P.M.]

আমি অভিনন্দন জানাই মাননীয় জ্যোতি বসুকে, কারণ জনসাধারণকে তিনি জনসাধারণ হিসাবে গণ্য না করে তিনি দুটো ভাগে ভাগ করেছেন। যারা সি. পি. এমের সমর্থক তারা ওদের নিরিখে বা বিচারে জনসাধারণ, আর যারা সি. পি. এমের সমর্থক নন তারা ওদের নিরিখে বা বিচারে দুর্নীতিগ্রস্ত। আমি তাঁকে আরও অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে এই বাজেট বিবৃতিতে ব্যয় বরাদ্দ পেশ করার সময়ে এই প্রথম তিনি ভুলে গেছেন এককভাবে কেন্দ্রীয় সরকারকে তাদের সি. আর. পি. স্পেশ্যাল পুলিশ সম্বন্ধে উল্লেখ করে এক হাত নিতে, আর একভাবে আজকে বিগত কংগ্রেস শাসনে পুলিশের কার্যের সম্বন্ধে বলতে। তিনি তার এই ভাষণে সুকৌশলে এড়িয়ে গেছেন যে তাঁর রাজত্বে বিরোধীপক্ষের রাজনৈতিক কর্মিদের নির্বিচারে হত্যা করা হচ্ছে, পুলিশ নিষ্ক্রিয় এই অপরাধ তিনি বেমালুম চেপে

গেছেন। আজকে একা বর্ধমান জেলায় আট মাসের শাসনে পরিচিত প্রতিষ্ঠিত কয়েকজন কংগ্রেস কর্মীকে হত্যা করা হয়েছে। পুলিশ মন্ত্রী হিসাবে একা সামবিয়ং চা বাগানে দার্জিলিং জেলায় তার উপস্থিতিতে আট জন কংগ্রেস কর্মীকে মেরে মাংসের কিমা তৈরি করা হয়েছে। এদের শাসনের একটা বিশিষ্ট রূপ আছে, যেমন রাত্রির একটা বিশিষ্ট রূপ আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বামফ্রন্ট সরকারের প্রশাসনের একটা বিশিষ্ট চরিত্র আছে। এদের দ্বৈত শাসন এরা প্রবর্তন করতে পেরেছেন। আপনি লক্ষ্য করলে দেখবেন কনস্টিটিউশন এবং ল অফ দি ল্যান্ড অনুসারে মন্ত্রী সভার প্রচলন এবং পরিচালনা করতে পেরেছেন। আজকে আমরা দেখছি এক সঙ্গে এরা দুইটি কাজই করতে পেরেছেন, ডিকটমি—দলীয় শাসন কায়েমি করতে পেরেছেন কনস্টিটিউয়েন্সি শাসনের সঙ্গে সঙ্গে। জ্যোতিবাবু ঘরে নেই, আনন্দবাজার পত্রিকার কথা বললে তিনি খুশি হন না। কিন্তু আমাদের মধ্যে আনন্দবাজার ছাড়া আর একটি বাংলার জনপ্রিয় পত্রিকায় একটা সুখবর বেরিয়েছে যে এক সাংবাদিক সম্মেলনে বামফ্রন্ট দলের সর্বোচ্চ কর্তৃত্বে যিনি আছেন তাকে প্রশ্ন করলে তিনি কি উত্তর দিয়েছেন? পশ্চিমবঙ্গে অধিকাংশ জায়গায় থানার ও. সি.-রা বড়বাবুরা দুর্নীতিগ্রস্ত। মিশার মাধ্যমে একজন ও. সি. পাঁচ হাজার টাকা রোজগার করে এই সরকার-কে সাহায্য করে। তারা লোককে ব্ল্যাকমেল করে টাকা আদায় করে। জ্যোতিবাবু পুলিশের সম্বন্ধে ভাল কথা বলছেন আর বামফ্রন্ট সরকারে সর্বোচ্চ কর্তৃত্বে যিনি রয়েছেন তিনি বলছেন ও. সি. ব্ল্যাকমেল করে পাঁচ হাজার টাকা বেআইনিভাবে উপায় করে—আমি বিশ্বাস করব কোনটা? এদের দুজনের বক্তব্যের যে কন্ট্রাডিকশন এটা আমি তুলে ধরতে চাই মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে। কারণ কি? পুলিশকে ডিমোরালাইস করে এখন যারা কমিটেড টু দি কনস্টিটিউশন, অ্যান্ড কমিটেড টু ল অফ দি ল্যান্ড—আইন মেনে এদের দলীয় প্রভাবকে কমিটেড টু দি কনস্টিটিউশনের আগ্রহ আজকে কাজ করতে চায় না তাদের ডিমোরালাইস করার জন্য এদের বামফ্রন্ট সরকারের সর্বোচ্চ ক্ষমতায় যিনি আছেন একদিকে প্রশাসনকে অপদার্থ বলছেন, আবার পুলিশ প্রশাসনকে সম্পূর্ণ ক্ষমতায় আনার জন্য এই কথা বলছেন। আপনি দেখেছেন এই পত্রিকায় বেরিয়েছে লালবাজার সি. পি. এম. পন্থিদের দখলে। প্রশাসন একটা নিয়মে চলবে এবং সেটা হচ্ছে রুল অফ ল। এদের আনুগত্য থাকবে সংবিধানের প্রতি এবং আইনের প্রতি। যদিও স্বার্থ চরিতার্থ করবার জন্য প্রশাসন এবং বিশেষ ভাবে জনজীবনের সাথে পুলিশকে যদি নিয়োগ করা হয় তাহলে দেশের মধ্যে অরাজকতা বৃদ্ধি পায়। সেইজন্য মুখ্যমন্ত্রীর ভাষণে দেখতে পাই তার কার্যকালে অপরাধ বেড়ে গেছে। তিনি বলেছেন সমাজ বিরোধীদের ছেড়ে দেবার ফলে কিঞ্চিৎ প্রভাব এর মধ্যে পড়েছে। কিন্তু তার চেয়ে বড় হচ্ছে ওদের দলের দুর্নীতি পরায়ণ সমাজ বিরোধী যারা তাদের দিয়েই প্রতিপক্ষকে জব্দ করা হচ্ছে। সেইজন্য কংগ্রেস কর্মীকে খুন করা হচ্ছে, কংগ্রেসের ট্রেড ইউনিয়ন অফিস দখল করা হচ্ছে। আজকে শিক্ষা ব্যবস্থায় প্রচলিত কলেজগুলিতে সংসদীয় নির্বাচন হচ্ছে। ওরা প্রত্যেক জায়গায় মার খাচ্ছেন। সেখানে দেখছি সুকৌশলে সি. পি. এম.-এর দুর্নীতিগ্রস্থ মানুষরা ছাত্র-পরিষদের কর্মিদের উপর হামলা চালাচ্ছে। আপনার মাধ্যমে বিধানসভায় ৩৫১ ধারা অনুসারে অনেকবার এ সব বলেছি। আজকে ছাত্র সমাজকে এই ভাবে যদি পুলিশ দিয়ে—সমাজ বিরোধী দিয়ে পর্যুদস্ত করবার চেষ্টা করেন তাহলে এর ফল ভাল হবে না। বাঙালি অতীতে আপনাদের যে শিক্ষা দিয়েছে ছাত্র সমাজেও আপনাদের ক্ষমা করবে না। মুখ্যমন্ত্রী বলেছেন জোর জুলুম করে চাঁদা আদায়

করা তিনি বন্ধ করেছেন। আমরা দেখেছি পূজা পার্বনে চাঁদা আদায় কিঞ্চিৎ কম হয়েছে কিন্তু অন্যদিকে দেখছি চাঁদা আদায় সি. পি. এম.-এর নেতা আসেবন বলে করা হচ্ছে। আমাদেরই জেলায় সি. পি. এম নেতা আসবার জন্য জোর করে চাঁদা আদায় করা হল ট্রাক ভাড়া করা হল। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠা হবার পর আমাদের দলের এক কর্মীর কাছ থেকে জোর করে ৩০ হাজার টাকা চাঁদা আদায় করা হল। তার নাম হচ্ছে বর্ধমানের মহসীন। আমি অভিযোগ করেছি কিন্তু তার কোনও উত্তর পাইনি। আমি জানাতে চাই এই অভিযোগ সত্য প্রমাণিত হয়েছে কিনা? তিনি বলেছেন পুলিশ অফিসাররা প্লেস অফ অকারেন্সে যাবে। আমরা বিভিন্ন রাজনৈতিক দল থেকে বিভিন্ন অভিযোগ মুখ্যমন্ত্রীর কাছে দিয়েছি কিন্তু কোনও দায়িত্বশীল অফিসার—অকুস্থলে যায়নি। সেখানে নাকি নির্দ্দেশ দেওয়া হয়েছে অকুস্থলে গিয়ে সত্য উৎঘাটন হবে কিনা সেটা জেনে তদন্ত করে তারা রিপোর্ট দিচ্ছে—প্লেস অফ অকারেন্সে না গিয়ে। সেইজন্য মুখ্যমন্ত্রী বলেন অভিযোগ দিলে যে ভিত্তিহীন এবং অসত্য।

[4-45 — 4-55 P.M.]

আমার মনে হয় যে যন্ত্র এই তদন্ত করবে তাদের হয় তিনি মগজ ধোলাই করছেন না হয়, এরূপ নির্দ্দেশ দিয়েছেন যাতে অপরাধ আর দমিত হবে না। সেইজন্য পশ্চিম বাংলার প্রশাসনের সমস্ত শাখায় দ্বৈত শাসনে পরিণত হয়েছে। এক একটা দপ্তর সি. পি. এম.-এর স্বার্থ চরিতার্থ করার জন্য সি. পি. এম সেক্রেটারিয়েটে পরিণত হয়েছে। সুতরাং পুলিশ দপ্তর এ থেকে ব্যতিক্রম নয়। আপনি বলেছিলেন গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ ব্যবহার করবেন না। এখানে ৩৫১ ধারায় উল্লেখ করে ২০শে ফেব্রুয়ারি বলেছিলাম পোদ্দার কোর্টে পুলিশ গিয়ে স্টোন থ্রো লাঠি চার্জ করেছে। আপনার নির্দ্দেশেই পুলিশ কংগ্রেস এবং বিভিন্ন রাজনৈতিক দলগুলির যারা গণতান্ত্রিক আন্দোলন সংগঠিত করেছে তাদের উপর ঝাঁপিয়ে পড়েছে। এরজন্য আমি পুলিশকে দোষ দিতে চাই না। পুলিশ প্রশাসনের মাথায় যিনি আছেন তিনি এই দপ্তরের কর্মাচারিদের যেভাবে চালনা করেছেন সে ভাবে চালিত হচ্ছে। দলীয় স্বার্থ চরিতার্থ করবার জন্য যদি সমস্ত মানুষকে ২ ভাগে ভাগ করা যায় তাহলে দেখা যাবে একদল হচ্ছে সি. পি. এম বা বামফ্রন্টের সমর্থক আর একদল হচ্ছে এর বিরোধী। সেইভাবে শ্রমিক ও কৃষক ফ্রন্টের তার দলীয় স্বার্থ চরিতার্থ করবার জন্য বিরোধী রাজনৈতিক দলগুলির উপর শুধু যে নিজেদের মস্তান বাহিনী ছেড়ে দিয়েছেন তাই নয়, পুলিশ বাহিনীকেও নিয়োগ করেছেন। এর ফলশ্রুতি স্বরপ আমরা দেখতে পাচ্ছি বহু কংগ্রেস কর্মীকেও মিথ্যা মামলায় জড়িত করা হয়েছে। এই সরকার প্রতিষ্ঠিত হবার পর ৯ মাস কমিশন ঘোষিত হবার পরও সে কমিশন কোনও কাজ করছে না কারণ ফোব্রকেশন করে মিথ্যা মামলা সাজাতে সময় লাগছে। সেইজন্যই কংগ্রেস কর্মিদের পুলিশের সাহায্যে জড়িয়ে ফেলতে চাইছেন। আজকে ব্যক্তিগত আক্রমণ করতে চাইছি না কিন্তু কিছু তথ্য এবং কেস নং এসেছে সেগুলি মুখ্যমন্ত্রীর কাছে দিচ্ছি। সেগুলির তিনি তদন্ত করে বলবেন এবং তার ফল কি হল সেটা জানালে বাধিত হব। আমার এলাকা মূলত কংগ্রেসি এলাকা, সেখানে আমরা দেখেছি এদের নির্দেশে, সি. পি. এম-এর নির্দেশে আমাদের যারা সমর্থক ছিল তাদের ঘরে বন্ধ করে ৬ জন মানুষের কাছ থেকে জোর করে ১২ শো টাকা আদায় করা হয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তথ্য দিচ্ছি, তিনি এগুলি তদন্ত করে দেখুন, এগুলি যদি অসত্য হয় তাহলে আমি

সবচেয়ে বেশি খুশি হব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে জেলা থেকে আসি সেটা হচ্ছে সীমান্ত জেলা। আমরা বরাবর দেখে আসছি কি আমাদের কার্যকালে, কি প্রেসিডেন্ট রুলে, এই সীমান্ত জেলায় মেনলি ক্যাটেল চুরি, আরও আরও সমাজ বিরোধী কাজ বেশি চলে। সেখানে সি. আর. পি. আছে, বর্ডার সিকিউরিটি ফোর্স আছে, তা সত্ত্বেও এই এলাকার মানুষের যে জ্বালা ক্যাটেল চুরি সেটা বন্ধ হচ্ছে না। আজকে সেদিকে বিশেষ দৃষ্টি দিতে অনুরোধ করব। উনি হয়ত বলবেন আপনারা কি করেছিলেন, আমরা যদি ব্যর্থ হয়ে থাকি কোনও ক্ষেত্রে তাহলে আপনারা ব্যর্থতার গ্লানি বহন করবেন এই প্রতিশ্রুতি কি মানুষকে দিচ্ছেন? বর্ডার এরিয়ায় যে ক্যাটেল লিফ্‌টিং আছে, সমাজ বিরোধী কাজ আছে সেগুলি বন্ধ করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী মহাশয় এবং তার দল সংবাদপত্রের উপর অত্যন্ত চটা। কিছুদিন আগে ধারাবাহিকভাবে যুগান্তর পত্রিকায় কলকাতার অন্ধকারে কি হয় সেইসব ঘটনা বেরিয়েছে। এগুলি খুব বেদনাদায়ক। এই জায়গায় অভিযোগ করা আছে, অভিযোগ লেখা আছে, এই সমস্ত অসামাজিক কাজ যাতে বন্ধ হয় সেই দিকে তিনি যেন দৃষ্টি দেন। আমি মনে করি অপরাধ অপরাধ, খুন খুন, তা বন্ধ হওয়া দরকার। আজকে ওদের ঘরে যদি কোথাও চুরি বা ডাকাতি হয় তাহলে পুলিশ প্রশাসন ইন্টেলিজেন্স তৎপর হয়ে যাবে, আর আমাদের ঘরে চুরি ডাকাতি হলে পুলিশ ডায়রি পর্যন্ত নেবে না ওদের নির্দেশে ছাড়পত্র না পাওয়া পর্যন্ত। এই অবস্থা কতদিন চলতে পারে? আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে ২৫শে ফেব্রুয়ারি আমাদের যে ডাকাতি সংগঠিত হয়েছে যেটা বার্গলারি বলে অভিহিত হয়েছে, তার পরিণাম কি হল? আজকে পুলিশ প্রশাসন ক্যালকাটা পুলিশ বলুন, বেঙ্গল পুলিশ বলুন তারা মডার্ন ইকুইপমেন্টসে, অ্যাপারেটাসে সজ্জিত নয়, একটা চুরির কিনারা, একটা ডাকাতির কিনারা করতে পারছে না। থানাতে অপরাধীকে ডেকে এনে অযথা থার্ড ডিগ্রি, ফোর্থ ডিগ্রি মেথড অ্যাপ্লাই করা হয়। আপনি বাজেটে মূলত টাকা বাড়াননি, মাইনের জন্য ৫৮ কোটি টাকাটা মূলত ৬০ কোটি টাকা হয়েছে, মডার্ন ইকুইপমেন্ট-এর জন্য, সায়েন্টিফিক ইকুইমপমেন্টের জন্য যেটা অন্যান্য অ্যাডভান্সড কান্ট্রি দেয় সেটার জন্য কিছু টাকা দিলে ভাল হত। তা না হলে রহস্য রহস্যই থেকে যাবে। শেষ কথা হচ্ছে, আপনি পে কমিশন করেছেন, বিগত কংগ্রেস সরকার এখানে ঘোষণা করেছেন, সেটাকে র‍্যাটিফাই করেছেন। পুলিশের জন্য কেন্দ্রীয় সরকার পুলিশ কমিশন ঘোষণা করেছেন। আজকে পুলিশের কর্মসূচির উন্নতি, কর্মদক্ষতা, উন্নত ইকুইপমেন্টস অ্যাপারেটাস এবং এদের সার্ভিস কন্ডিশন বাড়াবার কথা আপনারা কি ভেবেছেন? কারণ, আমরা দেখেছি বাংলা যেদিন ভাগ হয় সেদিন এখানে ছিল ২ কোটি ৩২ লক্ষ মানুষ। আজকে যেকোনও আদমসুমারি মতে সেই লোক সংখ্যা ৫ কোটিতে দাঁড়িয়েছে। সেই ৫ কোটি মানুষের জন্য যে পুলিশ অ্যাপারেটাস, যে পুলিশ পার্সোনেল, যত থানা থাকা দরকার তা নেই, সেই আগেকার অবস্থায় রয়ে গেছে। এগুলির যদি সুপরিকল্পিতভাবে পরিবর্তন না ঘটানো যায় তাহলে একটা আনম্যানেজেবল অবস্থা তৈরি হবে। কারণ, মানুষ ৫ কোটি হয়েছে, ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের এক্সপানসন হয়েছে, ২৩২টা শহর বাংলায় ঘোষণা করেছেন, আমি অনুরোধ করব এখানে লজ্জার কিছু নেই, আইন এবং শান্তি রক্ষার জন্য যদি প্রয়োজন হয় তাহলে পুলিশ প্রশাসনকে ঢেলে সাজান। এদের এক্সপানসন করে মডার্ন ইকুইপমেন্টস দিয়ে এই জনসংখ্যা এবং সমাজের পরিবর্তিত অবস্থায়, নতুন আর্বানাই[illegible] পরিপ্রেক্ষিতে পুলিশ প্রশাসনকে রিঅর্গানাইজেশন

করার প্রয়োজন আছে কিনা সেটা ভেবে দেখতে আপনার কাছে আমি অনুরোধ করব। মাননীয় রামবাবু এরজন্য একটা বাজেট পেশ করেছেন, তার কাছে অনুরোধ করব হোমগার্ডকে বিভিন্নভাবে বিভিন্ন কাজে দেখি, পুলিশের রেগুলার কন্সটেবল কিংবা আদার রেগুলার পার্মানেন্ট ভেক্যান্সি আছে, এটা তো চাকরি নয়, আপনি বলেছেন ভলান্টারি, তাই যদি হয় তাহলে এখানে এদের নিতে পারবেন কিনা সেটা দেখবেন। শেষ কথা মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি ট্রান্সফার সম্বন্ধে অনেক কথা বলেছেন।

আমি আপনার কাছ থেকে শুনতে চাই, সাঁই বাড়ির এই জাতীয় ঘটনায়, তৎকালীন যুক্তফ্রন্টের সময় যে সমস্ত অফিসার মদত দিয়েছিল, আপনাদের কার্যকালে তাদের প্রত্যক্ষ বা পরোক্ষভাবে পুরষ্কৃত করবেন? সমাজবিরোধী কাজে যারা সাহায্য করেছিল, কতকগুলি সি. পি. এম. এবং বামফ্রন্ট সরকারের বেনামদার, তাদের কি পুরস্কৃত করছেন? আপনাদের বেআইনি কাজে যারা সহায়তা করবে, তাদের পুরষ্কৃত করবেন, না, আপনি প্রকাশ্যে যা ঘোষণা করেছেন যে সৎ এবং দক্ষ প্রশাসন চালু করবেন, এই বিষয়ে নিষ্ঠাবান হবেন, এই প্রশ্ন রেখে, এই ব্যয়বরাদ্দকে নীতিগতভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**শ্রী বীরেন বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উপস্থিত করেছেন, তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। প্রথমে আমি আমার অপর দিকে যারা বসে আছেন, কংগ্রেস এবং জনতা পার্টির তরফ থেকে যারা বললেন, তাদের বক্তব্যের মধ্যে নুতনত্ব কিছু দেখছি না। ১৯৬৯ সালে তারা এই ধরনের বক্তব্য রেখেছেন। এবারে প্রথম থেকে, বাজেট অধিবেশন এর শুরু থেকে আজ পর্যন্ত একই সুরে বামফ্রন্ট সরকারের সমস্ত কর্মসূচির বিরুদ্ধে তারা তাদের বক্তব্য বলে যাচ্ছেন। কিন্তু আমার কাছে যেটা অদ্ভুত লাগছে, জনতা পার্টির শ্রদ্ধেয় মহান্তি মহাশয় তার বক্তব্য যে কথা গুলো বললেন, আমি তাকে এইটুকু মনে করিয়ে দিতে চাই, তাদের যে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীবাবু চরণ সিং, জনতা পার্টির নেতা, তিনি কিছুদিন আগে দুবার বলেছেন যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাতে বর্তমানে আইনশৃঙ্খলার পরিস্থিতি সবচেয়ে ভাল। যদিও তিনি হয়ত এটা স্বীকার করবেন না। দ্বিতীয় কথা হচ্ছে, তিনি বলতে চেয়েছেন এবং কংগ্রেসের যারা বললেন, তারাও একই কথা বলতে চেয়েছেন যে পুলিশ প্রশাসনকে সি. পি. এম. এবং বামফ্রন্ট সরকার নিজেদের দলীয় স্বার্থে ব্যবহার করছেন। আমি তাকে এইটুকু স্মরণ করিয়ে দিতে চাই, পুলিশ প্রশাসনকে দলীয় স্বার্থে ব্যবহার করে কংগ্রেসের যে দুর্দশা হয়েছে, সেটা সম্বন্ধে আমরা সচেতন আছি। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে পুলিশ প্রশাসনের সহায়তা ছাড়াই এবং আগামী দিনেও আমরাই থাকব। আজকে আমরা বলেছি পুলিশকে কায়েমিস্বার্থের তল্পি বাহক হিসাবে ব্যবহার করব না। গত ৩০ বছর যে রকমভাবে ব্যবহার করেছিলেন কংগ্রেসিরা এবং জনতা পার্টির কিছু সদস্য, কারণ আজকে যারা জনতা পার্টিতে এসেছেন, তখন তাদের মধ্যে কিছু কংগ্রেসে ছিলেন, তারা যে ভাবে পশ্চিমবাংলা কায়েমি স্বার্থকে রক্ষাকারি হিসাবে ব্যবহার করেছিলেন, আজকে আমরা সেটা ব্যবহার করতে দেব না। আমরা এই কথা কোনও সময় বলছি না যে পুলিশের মধ্যে দুর্নীতি নেই। আমি নিজে জানি, আমার এলাকার ভুরি

ভুরি উদাহরণ আছে। পুলিশ সেখানে অবাধে দুর্নীতি করে যাচ্ছে এর জন্য দায়ী কি পুলিশ প্রশাসন? ওরা বিগত ৩০ বছর ধরে যে ভাবে পুলিশ প্রশাসনকে ব্যবহার করেছিলেন, পুলিশ প্রশাসনকে যেভাবে পরিচালনা করেছেন তার ফলশ্রুতি আমাদের বহন করতে হচ্ছে। আমরা জানি, রাতারাতি পুলিশের এই দুর্নীতি বন্ধ করা যায় না। আমরা সামগ্রিকভাবে পুলিশ দুর্নীতিগ্রস্ত, এটা বলতে চাই না। কিন্তু এই কথা বলতে চাই, পুলিশের মধ্যে এখনও বিরাট পরিমাণ দুর্নীতি পরায়ণ লোক রয়েছে, তারা কায়েমি স্বার্থের তল্পি বাহক হিসাবে কাজ করছে, এই সব কংগ্রেসি নেতারা, যারা ওখানে বসে রয়েছেন, তাদের স্বার্থে কাজ করছেন, তাদের সঙ্গে যোগাযোগ আছে।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় আমি মুখ্যমন্ত্রীর কাছে সমগ্র উত্তরবঙ্গ সম্বন্ধে বলতে পারব না, আমি শুধু দার্জিলিং জেলা সম্বন্ধে কয়েকটি কথা তার কাছে বলতে চাই। আমার বক্তব্য হচ্ছে পার্বত্য অঞ্চলে কিছু কিছু থানা আছে যেগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ জায়গা। আমি উদাহরণস্বরূপ বলছি, রংলি থানার অধীনে ১১টি চা বাগান রয়েছে। আপনারা নিশ্চয়ই জানেন পাহাড়ের ১০ মাইল এলাকা বড় দূরের ব্যাপার, নিচের সঙ্গে তার তুলনাই হয় না। কিন্তু আমরা দেখছি সেই থানায় কোনও গাড়ি নেই এবং তাদের যদি কোনও জরুরি কাজে যেতে হয় তাহলে তাদের চা বাগানের ভেহিকেল ব্যবহার করতে হয়। এর ফলে স্বভাবতই ওই বাগানের কর্তৃপক্ষের সঙ্গে পুলিশের দহরম মহরম বাড়ে। কাজেই আমি অনুরোধ করছি অন্তত পাহাড় অঞ্চলে যে কয়টি থানা আছে সেখানে মিনিমান ১টি ভেহিকেলের ব্যবস্থা করুন। বিগত ৩০ বছর ধরে ওরা পুলিশ প্রশাসনে যা করেছে সেটা হচ্ছে উপরে অফিসারের সংখ্যা বাড়িয়েছে এবং হিসেব করলে দেখা যাবে ডি. আই. জি. এবং তার নিচের স্তরের সংখ্যা বেড়েছে এবং শতকরা ২৫ ভাগ তাদের পেছনে ব্যয় হয়। কিন্তু তাদের নিচে যারা রয়েছেন তাদের অবস্থা সাংঘাতিক। ৯ লক্ষ টাকা খরচ করে শিলিগুড়ি থানা তৈরি করা হয়েছে, বিরাট বিল্ডিং করা হয়েছে। সেখানে অফিসারদের জন্য দুটি গেস্ট হাউস রয়েছে এবং সেখানে আরাম এবং বিলাসের ব্যবস্থা রয়েছে, এস. আই এবং এ. এস. আই-দের জন্য ৮টি কোয়ার্টার্স রয়েছে। কিন্তু দুঃখের বিষয় ১০০ জন সিপাহির জন্য মাত্র ৪টি রান্নাঘর রয়েছে এবং তাদের পায়খানার জন্য কোনও সুব্যবস্থা নেই। তারপর শিলিগুড়ি শহরে দুটি আউট পোস্ট রয়েছে এবং সেই মান্ধাতার আমলের খাটা পায়খানা সেখানে রয়েছে। সেগুলো আবার নষ্ট হয়ে যাচ্ছে, রান্নাঘর দিয়ে জল পড়ছে, এবং দীর্ঘদিন ধরে এ ব্যাপারে কোনও ব্যবস্থা হচেছ না। আমি এ সম্বন্ধে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তারপর মুখ্যমন্ত্রী নিশ্চয় জানেন শিলিগুড়ি শহর যানবাহনের দিক থেকে অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং আমার নিজের ধারণা এত বিপুল পরিমাণ যানবাহন অন্য কোথাও চলাচল করে না। কিন্তু সেখানে ট্রাফিক পেট্রল নেই, মাত্র চার জন ট্রাফিক কনস্টেবল রয়েছে। কাজেই আমি অনুরোধ করব লালবাজারে এবং কলকাতায় যেমন ট্রাফিক কন্ট্রোল রয়েছে সেইরকম শিলিগুড়ি শহরে এস. আই. এবং এ. এস. আইয়ের আন্ডারে ট্রাফিক কন্ট্রোল করা হোক। তারপর নিচের স্তরে নির্যাতীত কনস্টেবল এস. আই.-দের অ্যাশোসিয়েশন করার ব্যাপারে যে সংবাদ দেখেছি তাতে আমি মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। পশ্চিমবঙ্গ পুলিশ অ্যাশোসিয়েশন যেটা রয়েছে সেটা শুধু ও. সি. এবং

উপর তলার লোকের স্বার্থরক্ষা করছে। আজকে বামফ্রন্ট সরকার গঠিত হবার ফলে পুলিশের মধ্যে অনেকেই শঙ্কিত হয়ে পড়েছে এবং তারা বুঝতে পারছে তারা এতদিন ধরে যে অন্যায় অত্যাচার করেছে, তার ন্যায্য বিচার হবে। জনতা পার্টির পি. সি. সেন অবশ্য ভুরি ভুরি উদাহরণ দিয়েছেন আমি মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি, তিনি ননগেজেটেড পুলিশ কর্মচারিদের অ্যাশোসিয়েশন করবার জন্য বলেছেন। এটা যুক্তফ্রন্ট সরকারও একবার বলেছিলেন, তবে তারা একটা স্মারকলিপি আপনার কাছে পেশ করেছে তাদের ন্যায্য দাবি দাওয়ার ভিত্তিতে। আমি আশা করি আপনি তাদের প্রতি লক্ষ্য রাখবেন। একথা বলে আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[5-05 — 5-15 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি, আমাদের বন্ধু ইন্দিরা কংগ্রেস পন্থি সদস্য মাননীয় রজনীকান্ত দোলুই মহাশয় বক্তৃতা করতে গিয়ে যেন একটা মন্তব্য করেছেন তাতে বিচলিত বোধ করার কারণ আছে। তিনি এইদিকে অঙ্গুলি দেখিয়ে বলেছেন যে খুন বন্ধ করুন না হলে খুন করবার আরও লোক আছে। এটা একটা প্রচ্ছন্নভাবে হুমকি এবং উত্তেজনার সৃষ্টি করেছে। কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী চরণ সিং বলেছেন লোকসভায় যে ইন্দিরাপন্থী কংগ্রেস সদস্যরা দেশ জুড়ে হিংসাত্মক কার্য শুরু করেছে। এখানে স্যাবোটেজ শুরু করেছেন এবং নানা কান্ড হয়েছে এই মন্তব্যের পরিপ্রেক্ষিতে সম্প্রতিকালে প্রবেশ করা ইন্দিরা পন্থি কংগ্রেস সদস্য শ্রী রজনীকান্ত দোলুইয়ের মন্তব্যে আমাদের বিচলিত বোধ করার কারণ আছে। বিধানসভার সদস্য এই প্রিভিলেজের সুযোগ নিয়ে তিনি এখানে হুমকি দেখিয়েছেন, না জানি বাইরে কি ষড়যন্ত্র করছেন। আমি এখানে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন এ বিষয়ে সজাগ থাকেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমাদের পুলিশ প্রশাসনে একটা মস্তবড় অসুবিধা ঔপনিবেশিক উত্তরাধিকার কলোনিয়াল হেরিটেজ আজও তাদের বহন করে চলতে হচ্ছে। ইংরাজ আমলে স্বাধীনতা আন্দোলন দমন করবার জন্য পুলিশকে তৈরি করা হয়েছিল, জনসাধারণকে রক্ষা করার জন্য ততটা নয়, দেশ স্বাধীন হওয়ার পর এই তিরিশ বছরে কংগ্রেসিরা কিভাবে পুলিশকে চালিয়েছে যে গণতান্ত্রিক আন্দোলন দমন করবার জন্য। তার ফলে এই অবস্থা হয়েছে যে জনসাধারণের কাছে পুলিশের কোনও সম্মান নেই, পুলিশ জনসাধারণের কাছে গ্রহণযোগ্য হয়নি, পুলিশের কোনওরকম মর্যাদাবোধ নেই। এমন অবস্থা হয়েছে উপরতলার বড় পুলিশ অফিসারদের কথা বলি না, নিচের তলার পুলিশ বাহিনী কর্মিদের লোকে মেয়েদের বিয়ে পর্যন্ত দিতে চায় না, বিয়ে দিতে গেলে মনে করে সম্মান নষ্ট হয়ে গেল। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে এই পুলিশ দিয়ে আমরা শান্তি শৃঙ্খলা রক্ষা করা সমাজের উন্নতিমূলক কাজ আমরা করতে পারব না। ইংল্যান্ডের সঙ্গে তুলনা করি তাহলে আমরা বুঝব যে সে দেশের শান্তি শৃঙ্খলা রক্ষা এবং অনেক কাজেই পুলিশ যতটা সম্ভব আমাদের দেশে তা তারা পারে না। তার কারণ সেখানে তাদের এই ঔপনিবেশিক দায়ের বোঝা বহন করতে হয় না। তাই সাপর্টিট পেফারেন্সিয়েল পুলিশ সেখানে যতটা পায় আমাদের দেশে ততটা পায় না। তাই আজ যদি এই পুলিশ প্রশাসনকে উন্নয়নের ব্যবস্থার সঙ্গে ডেভেলপমেন্টের কাজে ব্যবহার করতে হয় এবং ডেভেলপমেন্টের যে স্টেজ এসেছে

সেই স্টেজের উপযুক্ত করে যদি পুলিশকে ব্যবহার করতে হয় তাহলে ওয়েলফেয়ার স্টেটের যে ধারণা সেই ওয়েস্ট বেঙ্গল ওয়েলফেয়ার স্টেটের কর্মী হিসাবে যদি পুলিশকে আনতে হয় তাহলে পরে পুলিশ ব্যবস্থাকে ঢেলে সাজাতে হবে, এবং দৃষ্টিভঙ্গির আমুল পরিবর্তন করতে হবে। যে কোনও সামাজিক পুলিশ ব্যবস্থার যে গুরুত্ব সেই গুরুত্ব সম্পর্কে একজন বিশিষ্ট ব্যক্তির মন্তব্য এখানে আমি রাখতে চাই, তার নাম হচ্ছে জন বুথম্যান, তিনি ইন্ডিয়ান পুলিশ সার্ভিসে ছিলেন এবং পরবর্তীকালে তিনি অক্সফোর্ড ইউনিভার্সিটি প্রেস থেকে পুলিশ নামে একটি গ্রন্থে বলেছেন—Just as the character and quality of country's Police force provide the touchstone of the spirit and quality of its Government and its administration, the attitude of the general body of citizens towards the Police provides a touchstone of the quality and conduct of the Police themselves.

পুলিশ ব্যবস্থাটা কেমন তা দিয়ে আমরা সরকারকে বুঝতে পারি। জনসাধারণ পুলিশের সম্বন্ধে কি দৃষ্টিভঙ্গি নিচ্ছে, তাতে পুলিশ কেমন সেটা আমরা বুঝতে পারি। এটা খুব সুন্দরভাবে তিনি বলেছেন। তাই আজকে যদি সমাজের উপযোগী করে উন্নয়নশীল সমাজের প্রয়োজনের কথা ভেবে আজকে আমরা যদি এই পুলিশকে তৈরি করতে চাই তাহলে দৃষ্টিভঙ্গির যেমন পরিবর্তন করতে হবে তেমনি পুলিশ ও সমাজের মধ্যে সম্পর্কের পুনর্মুল্যায়ন করতে হবে। পুলিশ এবং সমাজের মধ্যে ঘনিষ্ট এবং অঙ্গাঙ্গি একটা জৈবিক সম্পর্ক করতে হবে সেটা ভুললে চলবে না। এবং সবচেয়ে বড় কথা যে পুলিশদের যে শিক্ষা দেবার কথা—ট্রেনিং-সেটার উপর আমাদের যথেষ্ট গুরুত্ব আরোপ করতে হবে। পুলিশ বাহিনীর নৈতিক মানের উপর অনেক কিছু নির্ভর করে। কেবলমাত্র দৈহিক রূপ নয়, আমি আবার জন কোলম্যানের কথা উদ্ধৃত করছি। তাতে দেখবেন, নৈতিক মানের উপর কতবেশি জোর দেওয়া দরকার। তিনি বলেছেন, service in the police makes demand on the physical and moral qualities of the individual such as are made on the members of any other service". অন্য কোনও সার্ভিসে যতটা না দরকার পুলিশবাহিনীর কর্মিদের মর‍্যাল কোয়ালিফিকেশনের উপর খুব বেশি জোর দেওয়া দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তার প্রারম্ভিক ভাষণে বলেছেন, বামফ্রন্ট সরকারও তার বিভিন্ন বিবৃতিতে বলেছেন, পুলিশ ব্যবস্থা সম্পর্কে, পুলিশ সম্পর্কে সম্পূর্ণ নতুন দৃষ্টিভঙ্গি তারা গ্রহণ করেছেন এবং সেই দিকে যাবার চেষ্টা করছেন। আমি এখানে অনুরোধ করব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে যে সমগ্র পুলিশ ব্যবস্থা নিয়ে কোন দৃষ্টিভঙ্গিতে আমরা দেখতে চাই এবং সেই দৃষ্টিভঙ্গিতে কিভাবে পুলিশ প্রশাসনকে ঢেলে সাজানো যায় তারজন্য একটা পুলিশ কমিশন বসান। তার কারণ শেষ পুলিশ কমিশন বসেছিল পশ্চিমবঙ্গে ১৯৬০/৬১ সালে। তখন যুক্তফ্রন্ট আসেনি এবং এখনকার মতন নতুন দৃষ্টিভঙ্গি সম্পন্ন বামফ্রন্ট সরকারও আসেনি। এটা আরও বেশি গুরুত্বপূর্ণ এই কারণে—কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী শ্রীচরণ সিং লোকসভায় বলেছেন যে সর্বভারতীয় ভিত্তিতে একটা পুলিশ কমিশন গঠন করবেন—পুলিশ ব্যবস্থা সম্পর্কে সম্পূর্ণ নতুনভাবে ভাববার জন্য। তাই আমাদের এখানেও একটা পুলিশ কমিশন গঠন করা উচিত যে কমিশন সমস্ত পুলিশ ব্যবস্থা নিয়ে ভাববেন। শিক্ষার কথা আমি আগেই বলেছি এবং পুলিশদের যে শিক্ষা দেওয়া হয় সেই শিক্ষায় প্র্যাকটিকাল যেমন আছে তেমনি

থিওরিটিক্যাল ট্রেনিংও আছে। আমি এই কথা বলতে চাই সেই থিওরিটিক্যাল ট্রেনিং-এর উপর আরও বেশি জোর দেওয়া হোক। আমি এখানে সামান্য একটি কথার উল্লেখ করি যে ব্যারাকপুরে যে পুলিশ ট্রেনিং-এর ব্যবস্থা আছে—আমি সংবাদ নিয়েছি সেখানে মেডিক্যাল জুরিসপ্রুডেন্স যেটা একান্ত দরকার—কারণ খুন হলে তার পোস্টমর্টেম-এর ব্যাপারে এটার প্রয়োজন—আমি শুনেছি সেই মেডিক্যাল জুরিসপ্রুডেন্স শিক্ষা দেবার জন্য বহুদিন ধরে শিক্ষক সেখানে নেই। আমি আশা করি মুখ্যমন্ত্রী মহাশয় এই দিকের প্রতি দৃষ্টি দেবেন। আজকে সমাজের সঙ্গে পুলিশের যে সম্পর্ক সেখানে তাদের সহযোগিতার উপর পুলিশকে কাজ করার জন্য অনেক ব্যাপারে নির্ভর করতে হয়। আমি আবার একজন বিশিষ্ট ব্যক্তির কথা উল্লেখ করতে পারি—থ্রিপিস-পুলিশ, পাবলিক, প্রেস—এই তিনের মধ্যে যদি সমন্বয় না থাকে তাহলে পুলিশ ঠিকমতো করতে পারবে না। প্রেস-সংবাদপত্রের ভূমিকা এ ব্যাপারে—পুলিশ যদি অন্যায় করে সেটা যেমন সুস্পষ্টভাবে তুলে ধরতে হবে, তার বিচার করতে হবে তেমনি পুলিশ যেখানে শান্তি শৃঙ্খলা রক্ষার জন্য দুর্বৃত্তদের দমন করে ভাল কাজ করবে সেখানে তাদের সঙ্গে সম্পূর্ণভাবে সহযোগিতা করতে হবে, তাদের উৎসাহিত করতে হবে। পুলিশের আজকে এই কাজ করা উচিত যে দোষ হয়ে গেলে—চুরি হল, ডাকাতি, খুন হল—তারপর অপরাধীকে ধরা নয়—প্রিভেনশন অব ক্রাইম এটাই পুলিশ ব্যবস্থার মূল লক্ষ্য হওয়া উচিত। দুর্নীতির কথা এখানে উঠেছে—একটু আগে মাননীয় সদস্য বীরেনবাবু বললেন, এই ব্যাপারে আমরা সচেতন, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও তার বিবৃতিতে সেকথা বলেছেন। তাই বিরোধীদলের সদস্যরা যখন দুর্নীতির কথা বলেন—আমি একথা বলছি না যে গত ৩০ বছর ধরে এটা চলেছে বলেই আমরা আর কিছু করব না, এটা দূর করতে হবে। এখানে গুরুতর দুর্নীতি রয়েছে। সমাজের অবস্থাপন্ন লোকরা পুলিশকে কুক্ষিগত করবার চেষ্টা করে সেটা বন্ধ করতে হবে। পুলিশের সঙ্গে সমাজবিরোধীদের নিশ্চয় দীর্ঘকালের সম্পর্ক আছে, সেটাকে আজকে বন্ধ করতে হবে। চুরি হয়, ডাকাতি হয় অনেকে বলেন পুলিশ জানে কে করেছে অথচ ধরতে পারে না। সীমান্ত অঞ্চলের কথা অনেকে একাধিকবার বলেছেন, আমি সীমান্ত অঞ্চলে বাস করি, সীমান্ত অঞ্চলে কুখ্যাত সমাজবিরোধীরা—যারা চুরি করে, স্মাগলিং করে—তাদের সঙ্গে পুলিশের যোগাযোগ আছে। একজন বড় পুলিশ অফিসারকে আমি বলেছিলাম একজনের নাম করে যে এই লোক আজও পুলিশের সাহায্য পাচ্ছে, তিনি বললেন, আপনারা ধরিয়ে দেন না কেন? ধরিয়ে দেবার কাজ কি জনসাধারণের? জনসাধারণ তাদের সাহায্য করবে ধরতে। পুলিশ সেই লোকটিকে জানে একথা তিনিও স্বীকার করলেন, বললেন, এটা ঠিক। পুলিশকেও ওঁত পেতে থাকতে হবে। এই সব বিষয়ে দুর্নীতির অভিযোগ আছে, এগুলি নিশ্চয় নিয়ন্ত্রণ করতে হবে, এর বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে হবে। দীর্ঘকাল ধরে এই অবস্থার মধ্যে পুলিশকে নিয়ে আসা হয়েছে। এটা রাতারাতি করা যাবে না, তবে নিশ্চয় সেই দৃষ্টিভঙ্গি রাখতে হবে।

[5-11 — 5-25 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কয়েকটি সুনির্দিষ্ট প্রস্তাব রাখতে চাই। প্রথম কথা হচ্ছে পুলিশ নিচের দিকে যারা কাজ করে, কনস্টেবল, এস. আই, ও. সি. এদের মাইনে বাড়াতে হবে। এত কম মাইনে যদি দেওয়া হয় সমাজের অন্য স্তর

থেকে যে পুলিশ অনেক টাকা উপায় করে, এই দুর্নীতি যদি বন্ধ করতে হয় তাহলে নিচের তলার পুলিশের মাইনে বাড়িয়ে দিতে হবে। ইংলণ্ডের সঙ্গে তুলনা করে যদি দেখি সেখানে দেখবেন দু-হাজার টাকা পর্যন্ত পুলিশের মাইনে আছে। আমি আমাদের এখানে কথা বলতে শুনেছি "পুলিশ তুমি যতই মার, তোমার মাইনে একশত বার।" এই যে অবস্থা এর পরিবর্তন করতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে পুলিশকে যদি শান্তি-শৃঙ্খলা রক্ষা করতে হয়, দুর্নীতি দমন এবং অপরাধ দমন করতে হয়, নিরাপত্তা রক্ষা করতে হয়, আরও পুলিশ ডিস্ট্রিক্ট তৈরি করা প্রয়োজন, আউটপোস্ট বাড়ানো প্রয়োজন। সাধরণত আমরা চিরকাল বলে এসেছি পুলিশের জন্য এত খরচ কেন হবে, অন্য যে সমস্ত উন্নয়নমূলক কাজ হচ্ছে তার জন্য খরচ হোক, শিক্ষার প্রয়োজনে খরচ হোক। প্রয়োজন হলে পুলিশের সংখ্যা বাড়াতে হবে। যেখানে ব্যাপক শিল্প সম্প্রসারণ হচ্ছে, আর্বানাইজেশন হচ্ছে গ্রাম থেকে শহরে বেশি লোক আসছে, সেখানে দরকার হলে পুলিশের সংখ্যা বাড়বে। এতে আপত্তির কারণ নাই। আমার প্রস্তাব হচ্ছে কলকাতা পুলিশের এলাকা বাড়ান। যেখানে চিড়িয়ার মোড়ের ওদিকে গেলেই কলকাতা পুলিশের এলাকার বাইরে হয়ে যায়, দমদম গেলে আর এখানকার পুলিশ কিছু করতে পারেনা, এই এলাকা আরও বাড়ানো প্রয়োজন। লন্ডন পুলিশের ক্ষেত্রে দেখে এসেছি, প্যারিসের পুলিশ আমি দেখে এসেছি, আপনিও জানেন, সেখানে ছোট্ট এলাকা বলে পুলিশের এলাকা বাড়ানো হয়, তাই আমাদের এখানেও বিরাট কলকাতা এবং তার পার্শ্ববর্তী এলাকাকে পুলিশের আওতায় আনা হয় তাহলে শান্তি-শৃঙ্খলার কাজ ঠিকভাবে হবে। এই সঙ্গে আমি বলতে চোই যে অন্যান্য দেশের মতো মেট্রোপলিটান এরিয়ার ঢং-এর পুলিশ ডিস্ট্রিক্ট করা প্রয়োজন এবং সরাসরি কনস্টেবলের সংখ্যা বাড়ালে এবং সার্জেন্টদের সংখ্যা বাড়ালে পুলিশের কাজে দক্ষতা বাড়তে পারে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ পদকের কথা বলেছেন। নিশ্চয়ই পুলিশ যারা ভাল কাজ করবে, তাদের পুলিশ পদক দেওয়া উচিত। কিন্তু সেই সঙ্গে আমি বলতে চাই জনসাধারণের যারা পুলিশের কাজে সহযোগিতা করে, তাদেরও পদক দেওয়া উচিত। এটা করলে পুলিশ এবং সমাজের মধ্যে একটা ঘনিষ্ট সম্পর্ক গড়ে উঠবে এবং শান্তি-শৃঙ্খলার কাজ ভালভাবে হবে। চোর ধরিয়ে দেবার কাজে বা দাঙ্গা থামাবার কাজে জনসাধারণের যারা এগিয়ে এসে পুলিশকে সহায়তা করবে, তাদের উৎসাহ দেবার জন্য পদক দেওয়ার ব্যবস্থা করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী চাঁদা আদায়ের কথা বলেছেন, এবার পূজার সময় চাঁদা আদায়ের হামলা অনেক কম হয়েছে, ঠিক কথা, কিন্তু এই সঙ্গে আমি তাঁকে নিবেদন করতে চাই যে পুজো ইদানিংকালে এক দিন নয় ৫/৬ দিন চলে এবং মাইকে হল্লা ইত্যাদি চলে, তারপর শোভাযাত্রা যখন বের হয় তখন যে বেলেল্লাপনা এবং অপসংস্কৃতি হয় সেগুলিকে পুলিশকে বন্ধ করতে হবে। এতে জনসাধারণের পূর্ণ সমর্থন আছে। রাস্তা দিয়ে যখন সরস্বতী পুজার মিছিল যায়, দুর্গাপুজার মিছিল যায়, তখন যে কুৎসিং অঙ্গভঙ্গি করতে করতে যায়, সেগুলি পুলিশকে বন্ধ করতে হবে, পুলিশের পেছনে সমাজ আছে।

আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। ডাঃ জয়নাল আবেদিন সাহেব কথাটা তুলেছেন। আমরা বিশ্ববিদ্যালয়ে পুলিশ পাঠিয়েছি, ছাত্র সমাজের বিরোধিতা করেছি। নিশ্চয়ই বিশ্ববিদ্যালয়ে পুলিশ পাঠানো উচিত নয়। একথা চিরকাল আমরাও বলে এসেছি। কিন্তু তিনি তো একবারও বললেন না যারা সারা রাত ধরে অধ্যাপকদের এবং উপাচার্যকে

নামে যে সমাজ বিরোধীরা হামলা করল, তাদের নিন্দা তো তিনি করলেন না? শিক্ষাপ্রতিষ্ঠানে পুলিশ ঢোকা উচিত নয়, গণতন্ত্র আন্দোলনে কখনও পুলিশ ব্যবহার করব না, কিন্তু বিশ্ববিদ্যালয়ে ঢুকে যে সমাজবিরোধীরা অধ্যাপকদের গালাগালি এবং কুৎসা করে, বিশ্ববিদ্যালয়ে ঢুকে খুন করার চেষ্টা করে, যদি সেখানে হামলা সৃষ্টি করার চেষ্টা করা হয়, তাহলেও কি সেখানে পুলিশ যাবে না? সেক্ষেত্রে পুলিশের প্রবেশ সকলের সমর্থনযোগ্য। আমি একথা বলেই শেষ করব যে গণতান্ত্রিক আন্দোলন দমন করবার জন্য পুলিশ ব্যবহার করা হবে না, ঠিক আছে, শিক্ষা প্রতিষ্ঠানে পুলিশ ঢুকবে না ঠিক আছে, কিন্তু এই নীতির সুযোগ নিয়ে সমাজবিরোধীরা যদি কোনও অন্যায় কাজ করার চেষ্টা করে, সেটাকে দমন করবার জন্য অবশ্যই পুলিশকে ব্যবহার করতে হবে। শিক্ষা প্রতিষ্ঠান অচল করে দেবার হুমকি যদি কেউ দেয়, যেমন হুমকি দেওয়া হচ্ছে খুন করা হবে, কাউন্সিল চলতে দেওয়া হবে না, বিশ্ববিদ্যালয়কে কাজ করতে দেওয়া হবে না, উপাচার্যকে ১০টা থেকে ৫টা পর্যন্ত আটক করা হবে—সেজন্যই এটা চাই। কলেজ অচল হোক, বিশ্ববিদ্যালয় অচল হোক—এইটা চলতে পারে না। এইগুলোকে চালু রাখবার জন্যই সর্বত্র চালু কাজকর্ম রাখবার জন্য পুলিশ চাই। তা না হলে পুলিশ তুলে দিলেই হয়। এইসব কাজকর্ম চালু রাখবার জন্য যা, কাজ তা করার জন্যই পুলিশের যাওয়া দরকার। সেইজন্য আমি এই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেববরণ ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি এই সভায় পেশ করেছেন আমি তা সমর্থন করে দু-একটি কথা বলতে চাই আপনার মাধ্যমে। আমরা একটা বৈজ্ঞানিক সত্য জানি যে তরল পদার্থ যে পাত্রে রাখা যায় পদার্থটি সেই পাত্রের আকার ধারণ করে। কিন্তু কোনও কঠিন বস্তু যদি কোনও পাত্রে রাখা হয় তাহলে বস্তুর আকারের কোনও পরিবর্তন ঘটে না। আমাদের দেশের এই পুলিশি ব্যবস্থা বৃটিশ সাম্রাজ্যবাদের উত্তরাধিকারসূত্রে আমরা পেয়েছি এবং দীর্ঘ কংগ্রেসি কুশাসনে ৩০ বছরের জোতদার এবং ধনিক শাসন এই পুলিশ দপ্তরের মাধ্যম গরিব মানুষদের বিরুদ্ধে, সাধারণ মানুষের কোনও আন্দোলনের বিরুদ্ধে এবং সাধারণ মানুষের অধিকার রক্ষার বিরুদ্ধে চালিয়েছেন। দীর্ঘ ৩০ বছর ধরে যে পুলিশ দপ্তরে এইভাবে নিয়োগ করা হয়েছে, আজকে বামপন্থী সরকারের পক্ষে এই অল্প দিনের মধ্যে বিরাট দুর্নীতিগ্রস্ত একটা বিভাগকে দুর্নীতিমুক্ত করা সম্ভবপর নয় যদিও আমরা জানি যে ইতিমধ্যেই পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতির যথেষ্ট উন্নতি ঘটেছে। সাধারণ মানুষের মনে সরকার পরিবর্তন হওয়ার সঙ্গে সঙ্গে সরকারের বিভিন্ন বিভাগে কর্মচারিদের সম্পর্কে মানুষের যে প্রত্যাশা, সবক্ষেত্রে তার যে সুফল আমরা এখনও প্রত্যক্ষভাবে তা দেখতে পাচ্ছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের দেশে যতই অর্থনৈতিক অবস্থার উন্নতি করা হোক না কেন, দীর্ঘদিন বিশেষ করে ৩০ বছর ধরে সাধারণ মানুষ যে সামান্যতম সুবিচার প্রত্যাশা করে আসছিল, সেই সুবিচারটুকু গরিব মানুষ যদি বামপন্থী সরকারের কাছ থেকে না পায়, সরকারের বিভিন্ন দপ্তর থেকে না পায়, বিশেষ করে পুলিশ বিভাগ থেকে না পায়, তাহলে মানুষের আশা-বিশ্বাসে চিড় খাবে—এই সম্পর্কে কোনও সন্দেহ নেই। আমরা দেখেছি পুলিশ বিভাগের অধস্তন কর্মচারিদের বিরুদ্ধে, জনসাধারণের স্বার্থবিরোধী কার্যকলাপের অভিযোগ উপরতলায় করলে বিভাগের কর্তৃপক্ষগণ জনসাধারণের বক্তব্যকে উপেক্ষা ক'রে, অবহেলা ক'রে অধস্তন কর্মচারিদের রক্ষা করে আসছেন এবং এই ব্যবস্থা দীর্ঘদিন চলে আসার ফলে আমার নিজের মনে হয়েছে

পুলিশের মধ্যে অসৎ কর্মচারী হওয়ার, দুর্নীতিগ্রস্ত হওয়ার একটা প্রবণতা দেখা দিয়েছে। উপরে মুরুব্বী যারা বসে আছেন তাদের সহায়তায় নিচের স্তরের পুলিশ কর্মচারিদের মধ্যে দুর্নীতি বেড়েই চলেছে।

[5-25 — 5-35 P.M.]

আমরা দেখেছি পুলিশ জনসাধারণের স্বার্থ বিরোধী কাজ করেছে। জনপ্রতিনিধি উপরতলার লোক অত্যাচার করে এসেছে জনসাধারণ তার প্রতিকার পায় নি। উল্টোদিকে আমরা দেখেছি সেই দুর্নীতিগ্রস্ত অধস্তন পুলিশ কর্মচারী তাদের রক্ষা করে এসেছে। এও একটা কারণ পুলিশ বিভাগের নিচের স্তরের কর্মচারিদের মধ্যে দুর্নীতি বৃদ্ধির। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় বার বার বলেছেন যে কোনও অফিসার যদি দুর্নীতিগ্রস্ত হয় তার বিরুদ্ধে যদি কোনও অভিযোগ থাকে তাহলে তাঁকে তা বলার জন্য আমাদের বলেছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি কথা নিবেদন করতে চাই আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে যে ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকার যে নীতি ঘোষণা করেছিলেন যে গণ আন্দোলনের বা শ্রমিক মালিক বিরোধে পুলিশ মালিক পক্ষে যাবে না কৃষক আন্দোলনের সময়ে জোতদারের পক্ষে পুলিশ যাবে না। অতীতের অভিজ্ঞতার মধ্য দিয়ে বলতে পারি নিশ্চয় তার ভিতর আমাদের অনেক ত্রুটি-বিচ্যুতি ঘটে থাকতে পারে। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন তাতে আমি কিছু আপাত বিরোধ আছে বলে মনে করছি। আইন শৃঙ্খলা সম্পর্কে জনসাধারণকে আইন শৃঙ্খলা নিজের হাতে নিতে নিষেধ করেছেন—এটা হল সরকারি সিদ্ধান্ত। আমি এ প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি প্রশ্ন রাখতে চাই। তথাকথিত আইন-শৃঙ্খলার নাম করে গ্রামাঞ্চলে স্বার্থান্বেষী দুষ্টচক্র বামফ্রন্ট সরকারের এই সিদ্ধান্তকে বানচাল করার জন্য যে চক্রান্ত করেছে তার একটা নজির আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তুলে ধরতে চাই। কংগ্রেসি রাজত্বে কালিগঞ্জ থানায় একজন চাষী নাম মুসা সেক। পৈত্রিক সূত্রে প্রাপ্ত জমি জরুরি অবস্থার সময় সরকারি কর্মচারিরা গ্রামের পুলিশ থেকে আরম্ভ করে জে এল আর ও, বি. ডি. ও থানা এরা সকলে মিলে একটা গরিব মানুষকে তার পৈত্রিক সম্পত্তি থেকে বঞ্চিত করছে। তিন চার বছর থেকে তারা ষড়যন্ত্র করে চলে আসছে। আজকে সেই অবস্থায় দাঁড়িয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই কথা বলব যে গ্রামের স্বার্থান্বেষী ব্যক্তিরা কিভাবে সরকারি নীতির বিরোধিতা করছে। এই জনতা পার্টি যারা গরিবের কথা বলেন, নাম জনতা পার্টি সেই জনতা দলের লোকেরা পুলিশের সঙ্গে মিলে সেই গরিব চাষিকে সেই পুলিশের হাতে তুলে দিয়েছে। এই ঘটনা থেকে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি আমি সমালোচনা করছি না, তিনি কোন্ আইন-শৃঙ্খলার কথা বলছেন। পুলিশের কাছে লোক বিচার পাবে না। গ্রামের মানুষ সংগঠিত হয়ে যদি পুলিশের জুলুমের বিরোধী হয় এবং তার জন্য যদি শান্তি বিঘ্নিত হয় তার জন্য গরিব মানুষ, সাধারণ মানুষ দায়ী হতে পারে না। ৩০ বছর ধরে যারা বঞ্চিত করে এসেছে, শোষণ করে এসেছে তাদের স্বার্থ আজকে বিঘ্নিত হবে।

গরিব মানুষের স্বার্থ যাতে রক্ষা পায় বামফ্রন্ট সরকার সেদিকে বিশেষভাবে নজর রাখবেন। আমার সময় শেষ হয়ে গেছে, আরও অনেক কথা বলার ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষকে যে সমালোচনা করছেন, আমি জনতার উদ্দেশ্যে একটি কথা বলব—জনতার নেতা কাশীকান্তবাবু বিরোধিতা করছেন বিরোধিতা করার জন্য। আমি কৃষ্ণনগরে

তার বাড়ির দেওয়ালে মুখ্যমন্ত্রীর উদ্দেশ্যে একটি কথা লেখা আছে দেখলাম, অনেক দিন আগের লেখা—"বামপন্থি সরকারের সেই বেকার ভাতা কোথায় গেল"? বেকার ভাতা দেবার ব্যবস্থা হল বামপন্থি সরকারের তরফ থেকে, কিন্তু কাশীবাবুর বাড়ির দেওয়াল থেকে সেই কথাটা আর মোছা হল না, অথচ এখানে এসে বিরোধিতা করে যাচ্ছেন। কাজেই ওরা বিরোধিতা করার উদ্দেশ্যেই বিরোধিতা করছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ খাতে ব্যয় বরাদ্দের যে দাবি পেশ করেছেন তার উপর বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমি আমার বক্তব্য এখানে উপস্থাপন করছি। আজকে পুলিশ বাজেটের উপর আলোচনা করতে গিয়ে আমি প্রথমেই যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে এই, যারা বামপন্থি আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলন এইগুলি সিরিয়াসলি মিন করে, শুধু মুখের কথা নয়, তাদের কাছে এই বামপন্থী আন্দোলন ও গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে একটি সরকারের পুলিশের দৃষ্টিভঙ্গি কেমন হবে, পুলিশের কার্যকলাপ কেমন হবে এই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ—কারণ স্বাধীনতা উত্তরকালে সুদীর্ঘ গণআন্দোলনে হাজার হাজার শহিদের রক্তে রাঙা ইতিহাসের সঙ্গে যারা পরিচিত তারা জানেন যে সেই ইতিহাসের পাতাগুলো ওল্টাতে গেলে তার পাশাপাশি পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের এই দমন পীড়ন মূলক পুলিশি ব্যবস্থার নিষ্ঠুর ও নির্মম ইতিহাস চোখের সামনে জ্বল জ্বল করে ভেসে উঠে। ফলে স্বাভাবিকভাবে গণ আন্দোলন ক্ষেত্রে পুলিশের দৃষ্টিভঙ্গি কেমন হবে এই বিষয়টি একটি বামপন্থী দলের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ—সেই নিরিখে বিষয়গুলি দেখা দরকার। প্রথম কথা আমরা জানি যে আমাদের দেশের পুলিশ ঔপনিবেশিক দমন পীড়ন মূলক দৃষ্টিভঙ্গি ও সাম্রাজ্যবাদী ঐতিহ্য বহন করে চলেছে। কাজেই এই রকম অবস্থায় পুলিশকে যদি গণতান্ত্রিক রীতি নীতি আচার আচরণ মেনে চলতে বাধ্য করতে হয় তাহলে পুলিশের হাতে যে নিরঙ্কুশ ক্ষমতা আছে সেই ক্ষমতা খর্ব করা দরকার।

[5-35 — 5-45 P.M.]

কারণ আমরা জানি পুলিশের হাতে মাত্রাহীন স্ট্যাটুটারি পাওয়ার, আইনগত ক্ষমতা দেওয়া হয়েছে। এবং সেটা যে তারা যদৃচ্ছভাবে ব্যবহার করে সেকথা আপনারা জানেন। আমি একটি একটি করে এই প্রসঙ্গ নিয়ে বলব। যেমন ধরুন থানার লক-আপের কথা। এখানে আইনে নেই কিন্তু তাসত্ত্বেও যে ভাবে সেখানে ধৃত ব্যক্তিদের টরচার করা হয় সেটা সর্বজনবিদিত। আসামিদের কাছ থেকে কথা বার করার জন্য যে রকম বে-আইনিভাবে তাদের উপর টরচার করা হয় সেটা আমরা সকলেই জানি। অথচ পুলিশ হাজতে এ ধরনের অন্যায় অত্যাচার ও নির্যাতনের বিচার পাবার কোনও উপায় নেই। এখানে একটা অদ্ভুত আইন আমরা দেখি যে আসামিকে নির্যাতিত হয়েছে, প্রমাণ করতে হবে। স্যার, জেলখানায় বা লক আপে যেখানে কেউ থাকছে না সেখানে আসামির পক্ষে সাক্ষী প্রমাণ জোগাড় করা কিভাবে সম্ভব? সর্বাঙ্গে দৈহিক নির্যাতনের দাগ থাকলেও প্রমাণ হবে না যে পুলিশ তাকে মেরেছে। এখানে স্যার, আমার স্পেসিফিক সাজেশন হচ্ছে, এখানে সন্দেহাতীত ভাবে পুলিশকে প্রমাণ করতে হবে যে সে আসামিকে মারে নি। এটা হলে কিছু কাজ হতে পারে। দ্বিতীয়ত, পুলিশকে আইনে এমন একটা ইমিউনিটি দিয়ে দেওয়া হয়েছে যে কর্তব্যরত অবস্থায় পুলিশ

নাকি যা ইচ্ছা করতে পারে এবং তারজন্য তাকে কোনও জবাবদিহি করতে হবে না। কাজেই কর্তব্যরত অবস্থায় যে কোনও অপকর্ম সে করতে পারে এবং সেই জিনিসই বরাবরই চলে এসেছে, আজও তার কোনও পরিবর্তন হয়নি। তারপর আরও মারাত্মক জিনিস যেটা সেটা হচ্ছে, এই যে পুলিশ গ্রেপ্তার করে সেই গ্রেপ্তারের রেকর্ড অনেক সময় পুলিশ সরিয়ে দেয়। অনেক সময় হত পুলিশ কোনও ব্যক্তিকে চুপিসারে থানার মধ্যে মেরে ফেলল অথচ গ্রেপ্তারের রেকর্ড পাওয়া গেল না—এরকম জিনিস ঘটে। স্যার, ঐ রাজন হত্যার ঘটনা একটা নয়, এরকম অসংখ্য কাহিনী আছে। এখানে আমার স্পেসিফিক সাজেশন হচ্ছে, পুলিশ যখন গ্রেপ্তার করবে তখন সে যেখান থেকেই গ্রেপ্তার করুক, সে যে আসামিকে গ্রেপ্তার করল সেই মর্মে একটি লিখিত স্বীকৃতিপত্র পুলিশকে দিতে হবে। যেখান থেকে গ্রেপ্তার করা হল সেখানে সেই আসামির ঘনিষ্ট অত্মীয়স্বজন, বন্ধু বা সুহৃদ তাদের কাছে লিখিত স্বীকৃতি পত্র পুলিশকে দিতে হবে। পুলিশ যাতে রেকর্ড গায়েব করতে না পারে তারজন্যই এই ব্যবস্থা করা দরকার। তারপর আইনশৃঙ্খলার ব্যাপারে কয়েকটি কথা বলি। কেন্দ্রের হাতে অনেক ক্ষমতা আছে আমরা জানি কিন্তু তার সঙ্গে সঙ্গে রাজ্যগুলির এক্তিয়ারভুক্ত কতকগুলি আইন আছে। যেমন ক্যালকাটা পুলিশ অ্যাক্ট, ওয়েস্ট বেঙ্গল সুবারবন পুলিশ অ্যাক্ট—এই দুটি মারাত্মক আইন। এর দ্বারা পুলিশের হাতে একেবারে স্বেচ্ছাচারি ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। এরজন্য তো কেন্দ্রের প্রয়োজন হয় না, রাজ্য সরকারই এই আইন বাতিল করতে পারেন—রিপিল করতে পারেন—চূড়ান্ত সংশোধন করতে পারেন যেটা প্রো পিপল হতে পারে। কিন্তু এই জিনিসগুলি করা হয়নি। একদিকে এইসব জিনসগুলি করা দরকার অপর দিকে সি. আর. পি. সি. পেন্যাল কোড এগুলি গণমুখি করার জন্য, সংশোধন করার জন্য কেন্দ্রের কাছে কার্যকর আন্দোলনের মাধ্যমে চাপ সৃষ্টি করা দরকার। এগুলি করা যেতে পারে। আজকে পুলিশের হাতে যে নিরঙ্কুশ ক্ষমতা আছে তা খর্ব করে পুলিশকে গণতান্ত্রিক রীতিনীতি বা আচার-আচরণ মানতে বাধ্য করা যেতে পারে। কিন্তু সবচেয়ে মারাত্মক ব্যাপার যেটা—আইনশৃঙ্খলার ব্যাপার—সেটা আজকে বাস্তবে কোথায় এসে দাঁড়িয়েছে তা আমাদের দেখতে হবে। আজকে আমরা দেখছি, কি শহরাঞ্চলে, কি গ্রামাঞ্চলে অবাধে চোলাই মদের কারবার চলছে। আজকে কলকাতার অলিতে গলিতে ইললিগ্যাল লিকারের ব্যবসা চলছে। স্মাগলিং, চুরি, ডাকাতি, ছিনতাই যথেচ্ছভাবে চলছে এবং তার সঙ্গে রয়েছে জুয়ার আড্ডা—এটাও অবাধে চলেছে—এই সমস্ত জিনিসগুলি আমরা চোখের সামনে দেখতে পাচ্ছি। আজকাল স্যার, দৈনিক সংবাদপত্র খুললেই ২/১টি করে খুনের সংবাদ দেখতে পাওয়া যায়। অথচ আশ্চর্যের ব্যাপার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার ১০ই মার্চের ভাষণে এই বিধানসভায় বললেন, জুলাই ১৯৭৭ থেকে জানুয়ারি ১৯৭৮—এই ৬ মাসে ১১ জন নাকি পশ্চিমবাংলায় খুন হয়েছেন। স্যার, আমার কাছে সব সংবাদ নেই কিন্তু দৈনিক সংবাদপত্র থেকে যে হিসাব আমি সংগ্রহ করেছি তাতে দেখতে পাচ্ছি ১৪. ১১. ৭৭ থেকে ১৩. ৩. ৭৮—অর্থাৎ মাত্র ৪ মাসে খুনের সংখ্যা হচ্ছে ১৪৩ জন। নাম আছে, কোন কাগজে বেরিয়েছে তাও আছে—আনন্দবাজার, যুগান্তর, গণশক্তি, সত্যযুগ, বিভিন্ন পত্রিকাগুলো ডেট ওয়াইজ নাম দিয়ে—১৪৩ জন মাত্র ৪ মাসে খুন হয়েছে লিখেছে। এছাড়া এমন বহু খুনের ঘটনা আছে যে সমস্ত সংবাদ কাগজে বেরোয়নি। যেমন আমাদের একজন কর্মী আবদুল সাদেক—আমি এই বিধানসভায় উল্লেখ করেছিলাম যাকে খুন করা হয়েছে ১৭ই ফেব্রুয়ারি, তার নাম সংবাদপত্রে ছিল না। এরকম বহু আছে যা উল্লেখ

নেই। আমি বলতে চাই সমস্যাটি কোন জায়গায় এসে দাঁড়িয়েছে এবং এই খুনগুলো কি ধরনের খুন। এইগুলো কি রাজনৈতিক খুন, ব্যক্তিগত খুন, ডাকাতি, এবিষয়ে পূর্ণাঙ্গ তদন্তের জন্য একটা তদন্ত কমিশন হওয়া দরকার। এই সম্পর্কে সরকারের বক্তব্য কি? এইগুলো আমাদের পরিষ্কার জিজ্ঞাস্য। ফলে সাধারণ মানুষের নিরাপত্তা ও শান্তিপূর্ণ-জীবনযাত্রার অর্থে আজকে আইনশৃঙ্খলার বাস্তবিকই অবনতি ঘটেছে। ফলে গোটা দেশে এই রকম একটা নীতি নৈতিকতার প্রশ্নে, সাধারণ মানুষের জীবন যেখানে বিপন্ন সেখানে আইন শৃঙ্খলার প্রশ্ন আসে—পুলিশের কর্মতৎপরতা দেখা যায় না। আইন শৃঙ্খলার প্রশ্ন আসে যেখানে শ্রমিকরা তাদের ন্যায্য দাবি আদায়ের জন্য মালিকের অত্যাচারের বিরুদ্ধে মাথা উঁচু করে দাঁড়াতে চায়, ধর্মঘটের পথে যায় সেখানে আইন শৃঙ্খলার প্রশ্ন বড় হয়ে আসে। যেখানে গরিব ভাগচাষী ক্ষেতমজুর জোতদারের অত্যাচারের বিরুদ্ধে মাথা উঁচু করে বাঁচতে চায় সেখানে আইন শৃঙ্খলার প্রশ্ন আসে সেখানে পুলিশ যায়, যেখানে ছাত্র যুবক কর্তৃপক্ষের যথেচ্ছ আচরণের বিরুদ্ধে, স্বৈরাচারের বিরুদ্ধে প্রতিবাদে মুখর হয়ে এগিয়ে আসতে চায় সেখানে পুলিশ আসে, সেখানে আইন শৃঙ্খলার প্রশ্ন আসে, সেখানে পুলিশ খুব তৎপর। মাত্র কয়েক মাসের মধ্যে—তিনি বলেছেন বিগত নয় মাসে গণতান্ত্রিক আন্দোলনের বিরুদ্ধে পুলিশ কোনও নিপীড়নমূলক ব্যবস্থা গ্রহণ করেনি। জানিনা কোথা থেকে তার এই হিসেব কিন্তু আমি ইতিপূর্বেই উল্লেখ করেছি একাধিক ক্ষেত্রে কলে কারখানায় যেমন দমদম হিন্দুস্তান আয়রন অ্যান্ড স্টিল কোম্পানি, বেহালায় ভারত ল্যামিনেটিক কর্পোরেশন, মাণিকতলায় বেঙ্গল ইস্পাত উদ্যোগ, রিষড়ায় হিন্দুস্তান গ্লাস ফ্যাক্টরি, ভিজড়ির কোল ওয়ালারি, ফ্যাক্টরি, সাঁওতালডি'র তাপবিদ্যুৎ কেন্দ্র পোর্ট কমিশন এবং সেদিন কর্পোরেশনের ধাংগরদের উপর এবং আজকে সদ্য আমি এখানে উল্লেখ করেছি যে শিয়ালদহ স্টেশনে ছাত্রদের উপর, নিরীহ প্যাসেঞ্জারদের উপর পুলিশের লাঠি চার্জ করেছে। প্রত্যক্ষদর্শীরা এসে আমাকে বলেছেন ৭/৮ জন পুলিশের লাঠিতে আহত হয়েছে এবং তাদের নীলরতন সরকার হাসপাতালে নিয়ে যেতে হয়েছে। আজকে ইউনিভার্সিটিতে পুলিশ আসছে। নির্মলবাবু বলেছেন যে হ্যাঁ এইরকম যদি হয় তাহলে পুলিশ যাবে না শিক্ষা প্রতিষ্ঠানে? জানিনা গণতান্ত্রিক আন্দোলনের ইতিহাস তার কাছে এই কথা বলে কিনা। আজকে শিক্ষা প্রতিষ্ঠানে এই সব পুলিশের অনুপ্রবেশ—আমি জানি স্বাধীনতা আন্দোলনের যুগে ইউনিভার্সিটির ভেতর গভর্নারকে গুলি করে মারা হয়েছিল এবং গভর্নরকে গুলি করে মারা ভারতবর্ষের প্যাট্রিয়টদের চোখে আইন শৃঙ্খলার প্রশ্ন না আসতে পারে কিন্তু সেদিন বৃটিশ সাম্রাজ্যবাদের চোখে গভর্নরকে গুলি করে মারা নিশ্চয়ই আইন শৃঙ্খলার প্রশ্ন ছিল। সেই আইন শৃঙ্খলার প্রশ্নেও সেখানে সেদিন পুলিশ পাঠানো হয়নি, পুলিশ পাঠাতে পারেনি। ফলে এটা কোনও নজির নয়। আইন শৃঙ্খলার প্রশ্ন—পুলিশ দিয়ে আইন শৃঙ্খলা রক্ষা করা যায় না। গণ আন্দোলনকে সম্প্রসারণ করার মাধ্যমে আইন শৃঙ্খলা রক্ষা করা যায়। আপনারা দেখুন পুলিশের তৎপরতার নমুনা—গত ১৭ই ফেব্রুয়ারি আমি এই হাউসে উল্লেখ করেছি।

[5-45 — 5-55 P.M.]

আমাদের দলের একজন কর্মী, একজন বিশিষ্ট শিক্ষক, লেখক, সাহিত্যিক, কমরেড্ আবদুস সাদেক-কে সমাজবিরোধীরা মুর্শিদাবাদের হরিহরপাড়া থানায় গুলি করে মেরেছে এবং

তার স্ত্রী স্বপ্না ঘোষকে গুলিবিদ্ধ করেছে। বিষয়টি আজকেই আমি হাউসে মেনশন করেছি এবং ইতিপূর্বে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে এনেছি, তাকে লিখিতভাবে জানিয়েছি। আমি তাকে চিঠি দিয়েছিলাম ২২শে ফেব্রুয়ারি তারিখে, আর উনি আমাকে ১১ই মার্চ চিঠির উত্তর দিয়েছেন যে, এই ঘটনার ব্যাপারে ব্যবস্থা নিচ্ছি। কিন্তু আশ্চর্যের ব্যাপার ৪/৫ দিন আগে এব্যাপারে ২/৩ জনকে অ্যারেস্ট করা হয়েছে, কিন্তু এখন তারা বেমালুম খালাস পেয়ে গিয়েছে এবং এই সমস্ত খুনি বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে, সন্ত্রাস সৃষ্টি করছে, সাম্প্রদায়িকতা সৃষ্টি করছে। আজকে এই অবস্থা এসে দাঁড়িয়েছে। ফলে আইন-শৃঙ্খলা কোথায় এসে দাঁড়িয়েছে, সেটা ভাবতে হবে। আমি আবার বলব ১৯৬৭ সালে যে নীতি গ্রহণ করা হয়েছিল, না। ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না—শ্রমিক আন্দোলনে, চাষী আন্দোলনে, খেটে খাওয়া মানুষের আন্দোলনে ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না, এই নীতি ১৯৬৭ সালে নেওয়া হয়েছিল, সেই নীতি থেকে আজকে আপনারা বিচ্যুত হয়েছেন বলে আমি এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করতে পারলাম না।

**শ্রী অশোক বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঐ কংগ্রেসি বেঞ্চের সদস্যদের প্রধান অভিযোগ হল এই যে, বামফ্রন্ট সরকার নাকি রাজনৈতিক স্বার্থে পুলিশকে ব্যবহার করছে, পুলিশের উপর প্রচন্ড চাপ সৃষ্টি করছে। একথা বলা কি ওঁদের মুখে সাজে?

এই সেদিন জরুরি অবস্থায় দলীয় স্বার্থে রাজনৈতিক প্রতিপক্ষকে জব্দ করার জন্য ওঁরা সারা ভারতবর্ষ জুড়ে যেভাবে পুলিশ প্রশাসনকে ব্যবহার করেছে সে কথা কি ওঁরা ভুলে গেছেন? ওরা কি জানেন না যে, শাহ্ কমিশনের সামনে দিল্লির লেফ্‌টেনেন্ট গভর্নর কিষেন চাঁদ, তিনি তার বিবৃতি দিতে গিয়ে বলেছেন যে, Prime Minister's intention was to arrest the leaders just because they belong to the Opposition. অর্থাৎ কেবলমাত্র বিরোধী এই অপরাধে গ্রেপ্তার করার ইচ্ছা প্রকাশ করেছিলেন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী। ওরা কি জানেন না যে কিষেন চাঁদ একথা নিজ মুখেই স্বীকার করেছেন যে, I had to sign blank warrants of arrest. অথচ যে কেউ জানেন যে কাউকে গ্রেপ্তার করতে হলে গ্রেপ্তারি পরোয়না জারি করতে হলে সেই গ্রেপ্তারি পরোয়ানায় সই করার আগে যাকে গ্রপ্তার করা হবে তার নাম ধাম এবং অভিযোগের বিবরণ লিপিবদ্ধ করতে হয়।

শাহ্ কমিশনের সামনে আর এক অতিরিক্ত জেলা শাসকের সাক্ষ্যে আরও অভিনব তথ্যও প্রকাশ পায়, তিনি বলেন যে, Five hundred blank cyclostyled warrants were made and the names and other particulars were filled in only after receipt of informations that they have been arrested. অর্থাৎ আগে নির্বিচারে গ্রেপ্তার করা হয়েছে পরে ধৃত ব্যক্তির নাম গ্রেপ্তারি পরোয়ানায় বসিয়ে দেওয়া হয়েছে। অর্থাৎ চূড়ান্ত বে-আইনি কাজ করা হয়েছে। সেই কাজকে আপনারা সেদিন নিঃশর্ত সমর্থন জানিয়েছেন। আর আজকে বিড়াল তপস্বী সাজার চেষ্টা করছেন। একে ভ্রস্টাচার ছাড়া আর কি আখ্যা দেওয়া যেতে পারে? অবশ্য এই হল ওদের চিরকালের স্বভাব। কথায় আছে, "স্বভাব যায় না মলে—আর ইজ্জত যায় না ধুলে, আর ছুঁচোর গায়ের গন্ধ যায় না গোলাপ জল দিলে।" স্বভাবতই এটা আশা করা বাতুলতা মাত্র। ২৫শে জুন ১৯৭৫ থেকে মার্চ ১৯৭৭ সাল পর্যন্ত ওঁরা ক্ষমতার অপব্যবহার করে সারা ভারতবর্ষে। কেবলমাত্র মিশায়

গ্রেপ্তার করেছেন ৩৬ হাজার ৩৯ জনকে। পশ্চিমবঙ্গে এই সংখ্যাটা ছিল ৫ হাজার ৩২৩ জন। শুধু তাই নয়, মিশায় আটক করতে যাতে কোনও রকমের অসুবিধা না হয় তারজন্য কেন্দ্র থেকে পশ্চিমবাংলার সিদ্ধার্থ রায়ের কাছে এক জরুরি সার্কুলার পাঠানো হয়। সার্কুলার নম্বর হচ্ছে টপ্ সিক্রেট নং ১৭৯-পি. এম. ও। ৭৫ ডেটেড ৩. ৭. ৭৫। সেই সার্কুলারে বলা হয় "As you know, we have recently amended the Misa by an State Governments to detain persons without giving them any grounds for their detention". অর্থাৎ উনি বলেন যে আপনারা জানুন মিসাকে সম্প্রতি এক অর্ডিনান্স করে সংশোধন করা হয়েছে এবং এই সংশোধনের দ্বারা রাজ্য সরকারকে অবাধ ক্ষমতা দেওয়া হয়েছে কোনও কারণ না দেখিয়ে মিসায় গ্রেপ্তার করা যায়। এই কথা ঐ সার্কুলারে লেখা ছিল their cases need not be sent to Advisory Board. এমন কি তাদের ঐ সমস্ত কেস অ্যাডভাইসরি বোর্ডে পাঠানোর দরকার নেই। এর পরই পশ্চিমবাংলায় নির্বিচারে মিসায় গ্রেপ্তার শুরু হয়। সেদিন ঐ রজনী দলুই সাহেব এটার সমর্থন করেছিলেন কিন্তু তিনিও এই গ্রেপ্তারের হাত থেকে রক্ষা পায়নি। জয়নাল সাহেব তিনি আজ বক ধার্মিক সাজার চেষ্টা করছেন। শাক দিয়ে যে মাছ ঢাকা যায় না সে কথাতো আপনি জানেন জয়নাল সাহেব। ওঁনারা বলছেন যে আমরা নাকি খুনিকে প্রশ্রয় দিচ্ছি। এটাও সর্বৈব অসত্য। বরং আপনারাই খুনিদের প্রশ্রয় দিয়েছেন। আপনারা কি এ কথা অস্বীকার করতে পারেন যে প্রাক্তন বিচারপতি তাঁর জামাই যিনি খুনের আসামি ছিলেন তিনি খুনের আসামি থাকা সত্ত্বেও বিলাতে যাবার অনুমতি দিয়েছিলেন। স্টেট স্ট্যাটিসটিক্যাল ব্যুরোর ডিরেক্টার চামেলি বসুর ছেলেকে আপনারা বিলাতে যাবার অনুমতি দিয়েছিলেন। তার বিরুদ্ধে খুনের মামলা ছিল। সুতরাং খুনিদের প্রতি আপনাদের এই বদান্যতা তো পশ্চিমবাংলার মানুষ সকলেই জানেন। একথা নতুন করে বলার প্রয়োজন নেই। আইন শৃঙ্খলার অবনতির ধূয়ো তুলেছেন কংগ্রেস আর তাতে ঢাকের সাথে কাঁসির মতো যোগ দিয়েছেন জনতা দলও। আইন শৃঙ্খলার অবনতি যে কল্পিত অভিযোগ এই অপপ্রচার নতুন কিছু নয়। অজয় মুখার্জির আমলেও এই ঘটনা বহুবার ঘটেছে। শাশুড়ি বউ-এর ঝগড়াকে অতিরঞ্জিত করে অনেক কাহিনী ফাঁদা হয়েছিল। রবীন্দ্র সরোবরে লরি বোঝাই অন্তর্বাসের অলীক কাহিনীও পশ্চিমবাংলার মানুষের জানা আছে। অজয় মুখার্জি আমলের সেই পুরানো ঘ্যানঘেনে ভাঙ্গা রেকর্ডটাই এ রাজ্যে জনতা ও কংগ্রেস বাজিয়ে চলেছেন। সাধারণ খুন জখমের ঘটনা তা সে দু দল ওয়াগান ব্রেকারের মধ্যেই হোক, দু দল সমাজ বিরোধীর মধ্যেই হোক অথবা মাতালদের মধ্যেই হোক তাকে রাজনৈতিকভাবে চিহ্নিত করা হচ্ছে। পশ্চিমবাংলার এখন সমস্ত মৃতদেহের ইজারা চাইছেন হয় জনতা অথবা কংগ্রেস। কেউ খুন হলেই কংগ্রেস ও জনতা সেই মৃতদেহ নিজেদের সমর্থকের বলে দাবি করছেন। এমন কি এই সেদিন দুই গুন্ডার মারামারির পরিণতিতে এক গুন্ডা মারা গেল। যে গুন্ডার বিরুদ্ধে থানায় ১০টি ছিনতাই, ২টি ডাকাতি, ৪টি শ্লীলতাহানির ঘটনা থানায় লিপিবদ্ধ ছিল। স্থানীয় জনতা ও কংগ্রেস উভয়েই সেই গুন্ডার মৃতদেহ নিজেদের সমর্থকের মৃতদেহ বলে দাবি করছেন। এই হল ঘটনা। জনতা দলের প্রদ্যুতবাবু এ রাজ্যে আইন শৃঙ্খলার কল্পিত অবনতিতে সোচ্চার।

[5-55 — 6-05 P.M.]

আপনারা তো জানেন উত্তরপ্রদেশে কি ঘটছে? বিহারে কি ঘটছে? এমনকি শ্রদ্ধেয় জয়প্রকাশ নারায়ণের সভায়ও গোলমাল হচ্ছে। বাবুজিকে বক্তৃতা না দিয়ে ফিরে যেতে হচ্ছে। গোটা প্রশাসনটা ভেঙ্গে পড়েছে। অনুগ্রহ করে দর্পণে নিজেদের চেহারাটা দেখুন।

আইন শৃঙ্খলার অবনতির কথা বলছেন ইন্দিরা কংগ্রেসি সদস্যেরা, এইতো সেদিন ইন্দিরা গান্ধী শান্তিপূর্ণভাবে সভা করে গেলেন। এরাজ্য ছাড়া আর কোনও রাজ্যে তিনি পেরেছেন এমন নির্বিঘ্নে সভা করতে? তবুও ওরা গর্জন করছেন, অবশ্য কমলাকান্ত বেঁচে থাকলে প্রসন্ন গোয়ালিনীর মঙ্গলা গাইয়ের সদ্যপ্রসূত বৎসের হাম্বা রবের কথাই হয়ত মনে পড়ত। কসবায় মাটি না পেয়ে প্রফুল্লবাবু পোস্তায় সরে গেলেন। সেখানেও ঠাঁই না পেয়ে এখন কলকাতা বিশ্ববিদ্যালয়ে আসর জমাবার চেষ্টা করছেন। আইন শৃঙ্খলা নাকি এ রাজ্যে ভেঙ্গে পড়েছে।

প্রফুল্লবাবুকে যদি প্রশ্ন করা যায় যে জনতা শাস্তি অন্যান্য রাজ্য থেকে এমন কি ভারতের রাজধানী খোদ দিল্লি শহর থেকে পশ্চিম বাংলায় আইন শৃঙ্খলার অবস্থা অনেক ভাল তবে তার জবাবটা তিনি কি দেবেন? ভারত সরকারের খোদ স্বরাষ্ট্র দপ্তরের সংখ্যা তত্ত্ব অনুযায়ী ভারত রাষ্ট্রের বহু অঙ্গরাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে অপরাধমূলক কার্যকলাপ অনেক কম।

প্রফুল্লবাবু কি জানেন যে বিগত ১৯৭৭ সালে সবচেয়ে বেশি অপরাধমূলক কার্যকলাপ সংগঠিত হয়েছে ভারতের রাজধানী খোদ দিল্লিতে? এ পরিসংখ্যান ১৯৭৭ সালের—দিল্লি, ৭৬৩.৬৫, পন্ডিচেরি—৫৩৭.৪৫, চন্ডিগড়—৫০১.৯০, আন্দামান নিকোবর—৪১২.২০, উত্তরপ্রদেশ—২৬৬.৭১, মহারাষ্ট্র—২৬৫.৬৫, মধ্যপ্রদেশ—২১৮.৩০, আসাম—২০৬.৫০, মণিপুর—১৯৭.৫৬, কেরালা—১৮৯.৩০, গোয়া—১৭৯.৫৬, পশ্চিমবাংলা—১৭৭.৮০।

প্রথম ৪টি অঞ্চলেই কেন্দ্র শাস্তি এবং অপরাধমূলক ঘটনা সবচেয়ে বেশি সংগঠিত হয়েছে সেখানে। তারপরেই স্থান নিয়েছে জনতা পার্টি শাস্তি ভারতের সবচেয়ে জনাকীর্ণ রাজ্য উত্তরপ্রদেশ। এই সেদিনও পর্যন্ত যে রেড্ডি কংগ্রেস মহারাষ্ট্র ও আসামের শাসন ক্ষমতায় ছিল তারও পশ্চিমবাংলার উপর স্থান পেয়েছে। এমন দক্ষিণ কমিউনিস্ট ও রেড্ডি কংগ্রেস শাস্তি কেরালাও অপরাধ সংগঠনের ব্যাপারে পশ্চিমবাংলার উপরে। সুতরাং স্বরাষ্ট্রমন্ত্রী চরণ সিং যদি একথা বলেন যে পশ্চিমবঙ্গে বামফ্রন্টের রাজত্বে আইনশৃঙ্খলার পরিস্থিতি খুবই ভাল তাহলে কি তাতে গোঁসা হওয়ার কিছু আছে? আপনাদের গোঁসা হওয়ার কি আছে আমি বুঝতে পারি না। এস. ইউ. সি.-র সদস্যরা যে সব বস্তা পচা অভিযোগগুলি দিলেন আলাদা আলাদা করে তার জবাব দেওয়ার কোনও প্রয়োজন আছে বলে মনে করি না। ওরা নিজেদের বামপন্থী বলেন, কিন্তু বিপরীত কাজ করেন। বর্গাদারদের জন্য এখানে যখন ভূমি সংস্কার আইনের আলোচনা হচ্ছিল তখন তারা কংগ্রেস ও জনতার সঙ্গে এক সঙ্গে ওয়াক আউট করেছিলেন। এটা একটা নূতন ব্যাপার নয়। কারণ কয়েক বছর আগে যখন কলকাতা কর্পোরেশনের মেয়র নির্বাচন হচ্ছিল এবং যখন কংগ্রেসের জেতার কোনও সম্ভাবনা ছিল না তখন কলকাতার মশার উপদ্রব এই অজুহাতে তারা ওয়াক আউট করে যান। এর ফলে কংগ্রেস জয়যুক্ত হয়েছিল মাত্র এক ভোটে। জানিনা এর ফলে কলকাতার লোক মশার হাত

থেকে বেঁচে ছিল কিনা, তবে কংগ্রেস জিতে ছিল। বারবণিতা ও গেরস্তদের চেনা যায়। কিন্তু টগর বোষ্টুমির মতো হাফ গেরোস্তদের চেনা যায় না। কেউ কেউ পুলিশের চরিত্র সমন্ধে জ্ঞান দিয়েছেন—সে কথা পরে বলব। প্রদ্যোৎবাবু কসবায় গুন্ডামি হচ্ছে বলে চোখের জল ফেলেছেন। তিনি কি জানেন কসবায় হত্যা কান্ডের সঙ্গে জড়িত রানা বসুকে কোথা থেকে গ্রেপ্তার করা হয়েছিল? তিনি কি জানেন না যে ১৬ই মার্চ ১৯৭৮ সালে জনতা পার্টির অফিস চৌরঙ্গি ভবন থেকে যখন তিনি বের হচ্ছিলেন তখন তাকে পুলিশ গ্রেপ্তার করে? ওরা বলেছেন যে পার্থক্য কিছু দেখছি না। পার্থক্য আছে। আগে পুলিশকে ব্যবহার করা হত জমিদার, জোতদারদের স্বার্থে। ধর্মঘট ভাঙার কাজে, কিষাণদের জমি থেকে উৎখাত করার জন্য যেটা এখন আর হচ্ছে না। এটাই পার্থক্য আর কিছু নয়। কিছুই উন্নতি হয়নি? উন্নতি নিশ্চয়ই কিছু হয়েছে—সেটা হল অপরাধের সংখ্যা কমেছে। আমি চ্যালেঞ্জ করে বলছি এ বিষয়ে দিল্লি বোম্বে, কলকাতার পরিসংখ্যান নেবেন। আগের দিনের পরিসংখ্যানও নেবেন এবং তারপর দেখবেন অপরাধের সংখ্যা কমেছে কিনা সেটাও দেখবেন, ক্রাইম ডিটেকশন দেখুন। আগে ক্রাইম হত, কিন্তু ডিটেক্ট হত না। কিন্তু এখন ক্রাইম ডিটেকশনের হার আগের তুলনায় অনেক বেড়েছে। আগে মস্তানদের গ্রেপ্তারের কথা কেউ চিন্তা করত না, আর এখন রানা, প্রবীর ইত্যাদিদের গ্রেপ্তার করা হচ্ছে। জয়নাল সাহেব বললেন, কাগজ পড়ে অভিজ্ঞতা সঞ্চয় করতে হচ্ছে। আমি বলছি কাগজ পড়ার দরকার নেই। প্রাক্তন এম. এল. এ.-দের সঙ্গে দেখা করে খালি কুঠির যে অভিজ্ঞতা হবে তাতে কাগজ পড়ার দরকার নেই। পুলিশ প্রশাসন সম্পর্কে, পুলিশ সম্পর্কে, পুলিশের চরিত্র সম্পর্কে অনেক জ্ঞান বিতরণ করা হয়েছে। এই জ্ঞান দেওয়ার কোনও প্রয়োজন ছিল না। সত্য বাপুলি এই সময় চিৎকার করে বলেন—তাহলে কি আপনি জ্ঞান দেবেন? আমার জ্ঞান দেওয়ার জন্মগত অধিকার আছে, কারণ, আমার বাবার নাম জ্ঞানেন্দ্রনাথ বসু। যাইহোক, আমি বলছি যে পুলিশের চরিত্র সম্পর্কে কেউ কেউ জ্ঞান দেওয়ার চেষ্টা করেছেন, তার প্রয়োজন ছিল না। কারণ, পুলিশের চরিত্র কি তা আমরা জানি। অনেক দিন আগে লেনিন একথা বলেছিলেন যে বুর্জোয়া শাসনে পুলিশ হল ক্লাসিক ডিফেন্ডার অব দি ক্লাশ রুল। সুতরাং যতই চেষ্টা করা হোক না কেন তাকে পুরোপুরি জনস্বার্থে ব্যবহার করা যায়নি, যাবে না। কিন্তু তার জন-বিরোধী রাশটা টেনে ধরলে তার ক্ষতি করার যে ক্ষমতা আছে সেটাকে খর্ব করা যায়। কারণ, আমরা জানি মন্ত্রী বদলালেই পুলিশ বদলায় না, মন্ত্রী কাঠামোর পরিবর্তন হলে পুলিশের যে কাঠামো সেই কাঠামোর পরিবর্তন হয় না। কোথায় পাওয়া যাবে নূতন পুলিশ, কোথায় পাওয়া যাবে নতুন পুলিশ কাঠামো? পুরানো যে পুলিশ বাহিনী রয়েছে, যে প্রশাসন রয়েছে এর মৌলিক বাধার কথা মনে রেখেই আত্মপ্রত্যয় নিয়ে অগ্রসর হতে হবে। অতীতে যে নক্কারজনক ঘটনা ঘটেছে সেই ঘটনা যাতে আগামি দিনে আর না ঘটে সেই দিকে দৃষ্টি রেখে আমাদের অগ্রসর হতে হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে এবং ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** অন এ পুয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন, স্যার। মিঃ স্পিকার, স্যার, আমার একটা পার্সোনাল এক্সপ্ল্যানেশন আছে। এখানে মাননীয় মুখ্যমন্ত্রীর বামফ্রন্টের অনেক সদস্য অত্যন্ত নিচুতে প্রতিযোগিতায় গেছেন। তিনি আমার সম্বন্ধে কিছু কুৎসা ব্যক্ত করেছেন। স্যার, আপনি জানেন আমি এই হাউসে ১৯৬২, ১৯৬৭, ১৯৭১,

১৯৭২, এবং ১৯৭৭ সালে আছি, এঁরা তখন আসতে পারেননি। আমাদের অভিজ্ঞতা আছে, বর্ডার অঞ্চলে দেখি চুরি হয়, ঐ আর. এস. পি.-র জানি না, তার সঙ্গে ওঁদের কোনও যোগসূত্র আছে কিনা। ওঁরা কাদা ছোঁড়াছুঁড়িতে নেমেছেন। এটা ওঁদের অভিসন্ধিমূলক, ষড়যন্ত্রমূলক এই কথা আমি আপনার কাছে বলছি।

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন করি। মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশকে সমাজের গরিব এবং সাধারণ মানুষের বন্ধু হিসাবে কাজ করার জন্য যে গাইড লাইন দিয়েছেন তা সমর্থন করি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে যেসব স্থানে জনসাধারণ সভা করবে সেই সভাতে পুলিশ যাবে এবং তাদের সমস্যাদি জানবে, এটা একটা ভাল দিক তিনি দেখিয়েছেন। পুলিশ যদি জনসাধারণের সমস্ত সমস্যার সঙ্গে জড়িয়ে থাকে তাহলে তারা সমাজের অনেক কাজ করতে পারবে। এবারে পুলিশ অনেক ভাল কাজ করেছে। ফসল কাটার সময় পুলিশের ভূমিকা নিরপেক্ষ ছিল, শ্রমিকদের বোনাস আন্দোলনের সময় পুলিশ নিরপেক্ষ ছিল, পূজার সময় পুলিশের ভূমিকা নিরপেক্ষতার দাবি করতে পারে। কিন্তু দেখতে পাচ্ছি কতকগুলি থানাতে চোর ডাকাত ধরবার জন্য কিছু জিপ, মোটর সাইকেল দরকার। অনেক ডিস্ট্রিক্ট থানাতে এইসব নেই। সেগুলির যদি উনি ব্যবস্থা করেন তাহলে মনে হয় তাড়াতাড়ি তদন্ত করা যাবে।

সেজন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব প্রত্যেক থানাগুলোতে মটর সাইকেল জিপ এবং অন্যান্য ইকুইপমেন্ট যদি থাকে তাহলে চোর ধরার পক্ষে সুবিধা হবে। আর একটা জিনিস অনুরোধ করব, আমাদের দেশে সব জায়গায় দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকারের যারা বিরোধী, কংগ্রেস জনতা ইত্যাদি দক্ষিণপন্থী দলগুলো, তারা গ্রামের জোতদার এবং সমাজবিরোধী যারা মিসা থেকে ছাড়া পেয়েছে তাদের সঙ্গে যোগসাজসে এমন আন্দোলন করছে গণতান্ত্রিক আন্দোলনের নাম করে, আসল দোষকে এড়াবার জন্য, বন্ধ সত্যাগ্রহ ইত্যাদি আরম্ভ করেছে এবং 'ল' অ্যান্ড অর্ডার গেল সমস্ত গেল এইসব বলে চিৎকার করছেন, তার কারণ এই রকম ভাবে যদি 'ল' অ্যান্ড অর্ডারের প্রশ্ন তুলতে থাকে তাহলে কিছুদিনের মধ্যে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ চাইবে। আবার দেখা যাচ্ছে এই যে রিফিউজি যারা ওয়েস্ট বেঙ্গলে আসছে তারজন্য স্টেট গভর্নমেন্ট চেষ্টা করছেন তাড়াতাড়ি কি করে সমাধান করা যায় কিন্তু এরা এই বিষয়টাকে ইস্যু করে আরেকটা সমস্যা সৃষ্টি করবার চেষ্টা করছে। এখানকার অনেক সমস্যা রয়েছে তার উপর যদি আবার রিফিউজি আসে তাহলে ওয়েস্ট বেঙ্গলের অবস্থা নিশ্চয় খারাপ হবে সেটা সম্যকভাবে ওরা জানেন কিন্তু ওরা বুঝলেন না যে এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব আছে, এই রিফিউজিদের ঠিকমতো ব্যবস্থা করা, বাসস্থান দেওয়া, এবং যেখান থেকে রিফিউজি চলে আসছে নিশ্চয় সেখানে ব্যবহার খারাপ হচ্ছে সেজন্য কোনও অনুশোচনা অনুভব ওরা করল না—আমাদের গভর্নমেন্ট চেষ্টা করছে ভাল ব্যবহার করবার জন্য, ভালভাবে রাখবার জন্য সেটাকে, না দেখিয়ে এবং উপেক্ষা করে শুধু এটা হচ্ছে ওটা হচ্ছে এই বলে একটা সমস্যার সৃষ্টি করবার চেষ্টা করছেন। আসল কথা দক্ষিণ পন্থীরা তাদের প্রতিক্রিয়াশীল দলগুলোকে গ্রামে গঞ্জে সব জায়গায় লাগিয়ে দিয়েছে যাতে আমাদের সমস্যা আরও জটিলতর হয় এবং কেন্দ্রীয় সরকারের

হস্তক্ষেপ প্রার্থনা করতে পারে। কিছুদিন আগে একজন জিজ্ঞাসা করছেন আবার কি ভোট হবে? আমি জিজ্ঞাসা করলাম কেন কি হল? তারা বলল এই যে চারিদিকে গন্ডগোল আরম্ভ হচ্ছে দেখছি, আমি বললাম সেই চক্রান্ত আছে এখন, সেই অজয় মুখার্জির রাজত্ব চলে গেছে, এখন বিশ্বাসঘাতকের ভূমিকা যারা নিচ্ছেন তারা ঐভাবে যাবে, ঐদিকে তাকিয়ে থাকুন। এর দ্বারা বোঝা যাচ্ছে এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয় এই দক্ষিণপন্থী দলগুলো তাদের প্রতিক্রিয়াশীল চক্রকে গ্রামে গঞ্জে সব সমাজবিরোধীদের সঙ্গে যোগ সাজসে এইসব করছে এবং ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন দেখাচ্ছে। আবার সত্যাগ্রহ, গণআন্দোলনের নাম করে তারা আসল দোষকে আড়াল করবার জন্য ভূমিকা নিচ্ছে, সেজন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব এই কার্যকলাপের প্রতি নজর রাখুন এবং প্রিভেনটিভ মেজার নিন। এই আবেদন জানিয়ে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী পুলিশ বিভাগের জন্য যে বাজেট উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করছি। আমি লক্ষ্য করেছি, নিশ্চয় আপনিও লক্ষ্য করেছেন বাংলার আকাশে বাতাসে একটা স্লোগান গুঞ্জিত হচ্ছে, দেওয়ালে দেওয়ালে লেখা হচ্ছে বামফ্রন্ট সরকার সংগ্রামের হাতিয়ার। আমি খুব সমর্থন করি, মনে করি এই যে স্বল্পভাষী স্লোগান যিনি রচনা করেছেন তাকে সাধুবাদ দেওয়া উচিত। শুধু একটা বিষয় যোগ করতে চাই হাতিয়ার নয়, শস্ত্রাঘাত। অনেক হাতিয়ার থাকে সেই সমস্ত হাতিয়ারের মধ্যে সবচেয়ে ধারাল, সবচেয়ে তীক্ষ্ণ, সবচেয়ে সংকটগ্রস্থ করতে পারে নিষ্পেশন করতে পারে যা সেটা হল পুলিশ বিভাগ। তাই তারা ঐ পুলিশের প্রতি ডবল দৃষ্টি দিয়ে বাজেট উপস্থিত করেছেন তাতে আশ্চর্য হবার কারণ নেই।

[6-15 — 6-25 P.M.]

যারা ওয়াকিবহাল তারা আমাদের জানিয়েছেন সংগ্রাম চলছিল বিপ্লবের জন্য, কিন্তু সম্প্রতি সরকার উপলব্ধি করেছেন যে সীমিত ক্ষমতায় বিপ্লব আনা যায় না কাজেই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বহু কোটি টাকা ছিনিয়ে আনার প্রয়োজন হয়েছে এবং সেই টাকা ছিনিয়ে আনার জন্য এখনকার বিপ্লব মুলতুবি করেছেন, তবে তাদের গতিবিধি আমি লক্ষ্য করে দেখছি তারা খুব আরামের সঙ্গেই কাজ করছেন, কোনও তাড়াহুড়া নেই। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি উর্দুভাষায় পণ্ডিত কাজেই আপনি জানেন উর্দুভাষায় বেশ চমৎকার একটি শ্লোক রয়েছে। আজকে যারা সরকারপক্ষে রয়েছেন তারা ডিনার খাচ্ছেন চেম্বার অফ কমার্সের বড় বড় লোকের সঙ্গে এবং তাদের নিমন্ত্রণে সুখে স্বচ্ছন্দে, ধীরে সুস্থে বিপ্লব আনছেন। স্যার, এর চেহারা মাননীয় সদস্যদের মুখে ফুটে উঠেছে এবং এই ৯ মাসের মধ্যে তাদের স্বাস্থ্যের বেশ বৃদ্ধি হয়েছে, আমি আশা করছি এবং এই অবস্থা দেখে খুব আশ্বস্ত হয়েছি যে তাঁদের মতোই খেটে খাওয়া মানুষ এবং কৃষকদেরও স্বাস্থ্যলাভ হবে। স্যার, এই আরামের ফলে বিপ্লব মুলতুবি করা হয়েছে এবং পুলিশ যন্ত্র অন্য উপায়ে ব্যবহার করা হচ্ছে। তবে আমি একটি কথা ভুলে গিয়েছিলাম, একমাত্র স্বাস্থ্য ভাল হয়নি ঐ মাননীয় সদস্য বীরেনবাবুর আর তাছাড়া সকলের স্বাস্থ্যই ভাল হয়েছে। এখন পুলিশ যন্ত্র যখন বিপ্লবের জন্য ব্যবহার করা হচ্ছে না তখন নিশ্চয় এটা আরামের জন্য ব্যবহার করা হচ্ছে, দলের কর্মীরা যাতে আরাম পেতে পারেন তার জন্য পুলিশ যন্ত্র ব্যবহার করা হচ্চে, আমি একটা ঘটনা

বলি—৩১নং হরিনাথ দে স্ট্রিটে সি. আই. টি'র একটা বাড়ি রয়েছে এবং সেখানে থাকেন আমাদের শ্রম মন্ত্রী কৃষ্ণবাবু। সেই ঘরে দুটো দরজা ছিল কিন্তু একটা দরজা খোলা থাকলে তার আরামের ব্যাঘাত হয় সেজন্য সেটা বন্ধ করবার হুকুম হল এবং পুলিশের উপস্থিতিতেই সেই দরজা এবং তার দেওয়াল খুলে দেওয়া হল। অন্যান্য প্রতিবেশিরা এর বিরোধিতা করেছিল এবং তারা বলল, এটা অন্যায় জোর জুলুম এবং দোকানদার যারা ছিলেন তারাও এতে আপত্তি করলেন সুরেন্দ্রনাথ নৈশ কলেজের এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক নিবারণচন্দ্র চ্যাটার্জি এই ঘটনার নেতৃত্ব করে বাধা দিয়েছিলেন। কিন্তু এক গাড়ি পুলিশ এল এবং বলা হল যদি বাধা দেন তাহলে আপনাকে গ্রেপ্তার করব। তখন তিনি বাধ্য হয়ে নিরস্ত হলেন এবং আপনারা গেলে দেখতে পাবেন সেই দেওয়াল উঠে গেছে। আমরা দেখছি পুলিশ যন্ত্র এখন এইভাবে ব্যবহার করা হচ্ছে। মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন গণতান্ত্রিক আন্দোলনে তারা পুলিশ যন্ত্র ব্যবহার করবেন না। কিন্তু আমার কথা হচ্ছে গণতান্ত্রিক আন্দোলন কোনটা এবং কোনটা অগণতান্ত্রিক আন্দোলন তার ফয়সালা কে করবেন? আমি জানতে চাই মুখ্যমন্ত্রী তার জন্য কোনও অবজেকটিভ নর্মস করেছেন কি না, আমি যতদূর জানি তিনি কোনও অবজেকটিভ নর্মস করেন নি, তিনি ১৯৭৭ সালে এস. পি. এবং ডি. এম.-দের যুক্ত সভায় বলেছিলেন যদি কোনও ঘটনায় আপনাদের মনে সংশয় জাগে যে এটা গণতান্ত্রিক আন্দোলন কিনা তাহলে আপনারা তখন আমাদের কাছে নির্দেশ চাইবেন এবং আমরা আপনাদের সুনির্দিষ্ট আদেশ প্রদান করব। অর্থাৎ দেখা যাচ্ছে, পুলিশের মনে যদি সংশয় জাগে যে এটা গণতান্ত্রিক আন্দোলন না অপরাধমূলক কাজ তখন তারা সেটা ঠিক করবেন না, তারা উপদেশ চাইবেন মন্ত্রীর কাছে এবং তারা যেটা বলবেন সেটা হবে গণতান্ত্রিক আন্দোলন, অন্যটা নয়। এর ফল হচ্ছে যে সমস্ত আন্দোলনে সি. পি. এম. কর্মীরা অগ্রণী হয়ে কাজ করছে সেখানে পুলিশ হস্তক্ষেপ করছে না।

যে সমস্ত আন্দোলনগুলিতে সি. পি. এম. কর্মীরা অগ্রণী হয়ে কাজ করছেন তাতে পুলিশ হস্তক্ষেপ করছে না। যে রকম ধনেখালির ক্ষেতু দ্রাসের যখন চাষ তোলা হয় তখন তাকে চাষ তুলতে দেওয়া হয় না এবং পোলাও থানার হায়দার আলিকে তার চাষ তুলতে দেওয়া হয় না কিন্তু সব সময় গণতান্ত্রিক পদ্ধতি লোকেরা বোঝে না তাই পোলাও থানার হায়দার আলির বন্ধুরা—সেখানকার কৃষকরা গণ-অভ্যুত্থান করে তাঁর খামারের সমস্ত ধান তুলে নিয়ে গিয়েছে। আমি আপনার কাছে এটা রাখতে চাই মাননীয় আইনমন্ত্রী হালিম সাহেবের কনস্টিটিউয়েন্সি—আমডাঙ্গা, সেখানে ফার্স্ট ক্লাশ ম্যাজিস্ট্রেট যিনি শিয়ালদহতে কাজ করেন তাঁর তিন বিঘা জমি সি. পি. এম. কর্মীরা দখল করেছে এবং বিতরণ করেছে। মাননীয় মন্ত্রী হালিম সাহেবকে তিনি জানিয়েছেন কিন্তু তিনি কিছু করতে পারেন নি। থানার পুলিশকে জানানো হয়েছে কিন্তু তারাও কিছু করতে পারেন নি। তিনি মাননীয় মুখ্যমন্ত্রীকে চিঠি লিখেছেন এবং আমি বিশ্বাস করি গণতান্ত্রিক পদ্ধতিতে যে গণতান্ত্রিক আন্দোলন তিনিও তার বিরুদ্ধে কিছু করবেন না। এই ভাবে গণতন্ত্র প্রতিষ্ঠিত হবে পশ্চিমবাংলায় এটা আমরা প্রত্যক্ষ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী এবং তাঁর দলের লোকেরা বার বার এখানে বলছেন যে জালিয়াতি করে, জুয়াচুরি করে সিদ্ধার্থ রায় মহাশয় এবং তাঁর দলের লোকেরা এখানে গত ইলেকশন জিতেছিলেন এবং রাজত্ব করেছিলেন—আমি সেই ব্যাপারে ওদের সঙ্গে একমত। আমরা জানি তাঁরা অন্যায় করে এসেছিলেন এবং আমরা জানি তার উৎপীড়ন করেছিলেন,

তাঁরা অন্যায় করেছিলেন। কিন্তু জনগণ আজকে জিজ্ঞাসা করতে চায় যে এই আন্দোলন, এই উৎপীড়ন, এই শোষণ, এই অত্যাচার কোনও যন্ত্রের মাধ্যমে তারা চালিয়েছিলেন। তখন আপনারা যারা বিরোধীদলে ছিলেন বারে বারে বলেছেন যে তাঁরা পুলিশ যন্ত্রের মাধ্যমে এই নিষ্পেশন চালিয়েছে। আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যে সমস্ত পুলিশ অধিকারীরা সেই উৎপীড়নের জন্য দায়ী তাদের মধ্যে বেশিরভাগ আপনাদের কাছে স্বীকৃত হয়েছে এবং তাদের পদন্নোতি হয়েছে। আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করলাম যে মাননীয় মুখ্যমন্ত্রী দাবি করেন নি—যদিও তিনি অনেক কিছু দাবি করেছেন, কেন্দ্রের সম্পর্কে অনেক দোষারোপ করেছেন—কিন্তু তিনি দাবি করেন নি যে এদের এখান থেকে ট্রান্সফার কর। আজকের যিনি আই. জি., ডি. আই. জি., পুলিশ কমিশনার তারা সেই সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলের নিষ্পেশনকারী যন্ত্র হিসাবে আগুয়ান হয়ে আপনাদের উপর অত্যাচার করেছিল। তাহলে হয় তারা অত্যাচার করেন নি নয় মাননীয় মুখ্যমন্ত্রী মনে করছেন যে রকম সিদ্ধার্থশঙ্কর রায় তাদের ব্যবহার করেছিলেন আপনারাও তাদের ঠিক সেই ভাবে ব্যবহার করতে পারেন। যারা ইন্ডিপেন্ডেন্ট অফিসার ছিলেন তখন তাদের ভাল চোখে দেখা হয়নি এবং এখনও আপনারা তাদের ভাল চোখে দেখেন না। আপনারা সেই রকম অফিসারদের পদন্নোতি দিচ্ছেন সিদ্ধার্থশঙ্কর রায় যাদের ব্যবহার করেছিলেন যাতে আপনারাও তাদের সেইভাবে ব্যবহার করতে পারেন। আমি আনন্দের সঙ্গে লক্ষ্য করলাম যে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, দুর্নীতির বিরুদ্ধে সংগ্রাম চালিয়ে যাচ্ছেন, খুব ভাল কথা। তিনি বলেছেন তার ফলে ৮৯ জন বরখাস্ত হয়েছে এবং অনেকে শাস্তি পেয়েছে। আমি খুব বিনম্রভাবে জানতে চাই, যারা বরখাস্ত হয়েছেন তাদের মধ্যে কতজন বড় অফিসার আছে এবং যাদের বিরুদ্ধে তদন্ত চলছে তাদের মধ্যে কতজন বড় অফিসার আছে? আপনারা বললেন, ছুঁচো মেরে হাত গন্ধ করতে চাই না, কিন্তু আপনারা তাই করছেন—ছোট ছোট অফিসারদের মধ্যে আপনারা আতঙ্কের সৃষ্টি করেছেন। যারা বড় অফিসার তাদের সঙ্গে আপনারা আঁতাত করছেন, আপনাদের এই গণতান্ত্রিক পদ্ধতিকে আমি অভিনন্দন জানাই।

[6-25 — 6-35 P.M.]

আপনারা দেখবেন একটা বড় বিপদের কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনগণের সংকল্প দিবালোকে হয় অন্যান্য সমস্ত সরকারি অফিসে ঐ বিরাট লালবাড়িতে গোপনে গোপনে কি হচ্ছে আমরা তার খবর রাখি না, কিন্তু পুলিশের কাজ আমাদের চোখের সামনে হয়। আপনারা বলছেন যে এই ৮ মাসে পুলিশকে আপনারা অনেক সাধু করে নিয়ে এসেছেন, আপনারা বলেছেন যে পুলিশ পরিবর্তনের দিকে এগিয়ে গিয়েছে। অভিজ্ঞতার কষ্টিপাথরে তার যাচাই করে নেবেন। জনগণকে আপনি যদি ঐ গোপন অফিসের কথা বলেন তাহলে আমরা যাচাই করতে পারব না, আপনারা আমার সাথে আসুন যেকোনও চৌ-মোহনীতে গিয়ে দাঁড়ান আপনারা দেখবেন যে লরির পর লরি বোঝাই হয়ে যাচ্ছে এবং সেখানে কিভাবে উৎকোচ বা ঘুস চলছে। আগে যেমন হকারদের কাছ থেকে উৎকোচ নেওয়া হত তা আজও নেওয়া হচ্ছে, চোরাকারবারিদের কাছ থেকে আগে যেমন নেওয়া হত তা আজও হচ্ছে। আমি একটা গান শুনেছিলাম—একই সূত্রে গাঁথা আছে সহস্র জীবন, রবীন্দ্রনাথের গান। আমি জানি পুলিশ দপ্তরে একই সঙ্গে গাঁথা আছে কনস্টেবল থেকে টপ মোস্ট অফিসার এবং এই

যে ঘুস নেওয়া হয় সেই ঘুস আবার ভাগ করা হয় এবং সেই ভাগের কথা আপনারা নিশ্চয় জানেন এবং তা আজও চলছে। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি তা যদি পরিবর্তন হয়ে থাকে তাহলে আমাকে বলবেন আমি আপনাদের কাছে এটা রাখতে চাই যে জনগণ পুলিশের সংস্পর্শে এসে যা তারা নিজে চোখে দেখেছে সেখানে তারা আপনাদের এই বক্তৃতায় বিশ্বাস করবে না আমি জানি যখন আপনারা বিরোধীদলে ছিলেন আপনারা সব সময় দাবি করতেন পুলিশের বরাদ্দ কম কর, শিক্ষার খাতে ব্যয় বরাদ্দ বাড়াও। শিক্ষা খাতে কিছু ব্যয় বরাদ্দ বেড়েছে তাতে আমরা ধন্যবাদ জানাই। কিন্তু পুলিশ খাতে আপনারা পাঁচ কোটি সরাসরিভাবে বাড়িয়েছেন তার মধ্যে তিন কোটি টাকা বাড়িয়েছেন পি. ডবলিউ. ডি.-কে দিয়ে কাজ করার জন্য। আপনারা যখন বিরোধীদলে ছিলেন তখন আপনারা একটা কথাই বলতেন আর আজকে যখন আপনারা এই সভা ঘরের অধিকার নিয়ে শাসন ক্ষমতা হাতে নিয়ে কাজ করছেন তখন তার ঠিক বিপরীত কাজ করছেন এবং এই জিনিসটা পদে পদে আপনারা প্রমাণ করেছেন। কারণ আমরা জানি তখন আপনারা বলতেন এই বিধানসভার উপরে, নিচে সিকিউরিটির লোক দিয়ে ভর্তি—এটা অন্যায়। আপনারা বারে বারে দাবি করেছেন যে সিকিউরিটির লোকরা বিধানসভায় থাকবে না কিন্তু আজকে আমরা চারদিকে কি দেখতে পাচ্ছি? গ্যালারিতে গ্যালারিতে, এদিকে, ওদিকে সর্বত্র সিকিউরিটি অফিসার সমানভাবে চলাফেরা করছে। চিরাচরিত প্রথায় পুলিশ যে কাজ করে চলেছিল আজও সেইভাবেই চলছে অথচ আপনারা বলছেন পুলিশ সৎ হয়ে গিয়েছে বা সৎ হবার পথে এগিয়ে যাচ্ছে। স্বর্গত প্রমথ চৌধুরি মহাশয় যদি আজকে বিধানসভায় থাকতেন তাহলে তিনি বলতেন কাজেতে ভণ্ডামি, বিধানসভায় জ্যাঠামি, দেখলে শুধু আমাদের জ্বলে যায় গাত্র। আমরা সেকথা বলতে পারি না কারণ আমরা বিশ্বাস করি যে আপনারা ঐ গণতন্ত্রের আদর্শের পথে পুলিশকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। কিন্তু আপনারা লক্ষ্য করে দেখবেন পুলিশের যেখানে সহযোগিতার হাতকে সম্প্রসারিত করে যাদের দুঃখকে কম করার প্রচেষ্টা করা উচিত ছিল সেদিকে তাদের নজর যায় না। আপনারা হয়ত জানেন না কিংবা হয়ত এখানে দাঁড়াতে পেয়ে তা ভুলে গিয়েছেন যে আমাদের পশ্চিমবাংলার কনস্টেবলদের মাহিনা সারা ভারতবর্ষের পুলিশ ফোর্সের মধ্যে সবচেয়ে কম মাহিনা। আপনারা নিশ্চয় জানেন যে আমাদের পশ্চিমবাংলার কনস্টেবল পায় ১৬০ টাকা থেকে ২৫০ টাকা মাত্র। কর্নাটকে তারা পায় ৪০০ থেকে ৫০০ টাকা। আসামে পায় ৩৫০ থেকে ৪৫০ টাকা। তার সঙ্গে ডি.-এ-ও দেওয়া হয়। তাদের এই যে দুঃখ এটা আপনাদের স্পর্শ করে না। যদিও আপনারা জনদরদি, যদিও আপনারা খেটে মানুষদের প্রতি সহানুভূতির কথা বলে এখানে এসে বিরাজমান হয়েছেন, কিন্তু আমি জানি তাদের জন্য যে আবাসের ব্যবস্থা আছে সেটা পশুর খাঁচার মতোন। আপনি যে কোনও একটা পুলিশ স্টেশনে গিয়ে দেখবেন, সেখানে মানুষ থাকতে পারে না। একটা পশুর খাঁচায় ভর্তি হয়ে আগে যেমন তারা থাকতো এখনও সেই রকমভাবে আছে। তাই আমি বলছি যে ২০ বছর ধরে এদের কোনও উন্নতি হয়নি, এখনও হবার কোনও সম্ভাবনা নেই। তার পরিবর্তনের দিকে আপনাদের কোনও লক্ষ্যও নেই।

আমি আশ্চর্যের সাথে লক্ষ্য করলাম—মাননীয় মুখ্যমন্ত্রী বক্তৃতায় অনেক পরস্পর বিরোধী বক্তব্য রেখে গিয়েছেন, তিনি নিজেই স্বীকার করেছেন যে কোনও কোনও ক্ষেত্রে অপরাধ বৃদ্ধি পেয়েছে, আপনি দেখবেন তিনি স্বীকার করেছেন—ডাকাতি, রাহাজানির সংখ্যা বৃদ্ধি পেয়েছে

কিন্তু অপরদিকে বলেছেন আমাদের রাজ্যে শান্তি শৃঙ্খলা ফিরে এসেছে। আমি ডায়ালেক্টিক্সে পন্ডিত নই, আমি তাই সে বিষয়ে মন্তব্য করতে পারি না। আপনারা যারা ডায়ালেক্টিক্সে পন্ডিত তারা প্রমাণ করতে পারেন দুটো কথা এক সঙ্গে বলা যায় কিনা, চুরি, ডাকাতি, রাহাজানি বৃদ্ধি রয়েছে, রাজ্যে শান্তি শৃঙ্খলা ফিরে এসেছে, এই দুটি পরস্পর বিরোধী কথা এবং আপনারা পন্ডিত প্রতিপন্ন হতে পারেন, এটা আমি স্বীকার করি।

আর একটা কথা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই। গতবার পুলিশ বাজেট উপস্থিত করার সময়ে তিনি আশ্বাস দিয়েছিলেন একটা সোশ্যাল সার্ভিসে উয়িং পুলিশে তৈরি করবেন, আমরা তখন বলেছিলাম, আপনার মনে থাকতে পারে, না থাকার কোনও কারণ নাই, আমরা বৃটিশ লিগেসির যে আর্মি পেয়েছি তাকে মানুষ কি শ্রদ্ধার চোখে দেখে এবং যে পুলিশ পেয়েছি তাকে কি ঘৃণার চোখে দেখে। এর আসল কারণ হচ্ছে পুলিশকে যারা যন্ত্র হিসাবে ব্যবহার করেন, তাদের নীতির সঙ্গে যখন সংঘাত লাগে, তখন জনগণের এই নীতির উপর যে আক্রোশ সেটা গিয়ে পড়ে পুলিশের উপর। তাই আবেদন করেছিলাম এবং মুখ্যমন্ত্রী স্বীকারও করেছিলেন তার জবাবি ভাষণে, তিনি একটা সোশ্যাল উয়িং খুলবেন, যাতে করে পুলিশের কাছ থেকে ভাল কাজ পাই, যাতে তাদের সমাজসেবার কাজে লাগানো যায় এবং যাতে পুলিশের প্রতি মানুষের যে বিরূপ ধারণা হয়েছে, সেটা অপরদিকে যায় অর্থাৎ ভাল হতে পারে। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম এই রকম কোনও কাজ তিনি করেননি। মাননীয় অশোকবাবু বলেছেন ভারতবর্ষের অন্যান্য জায়গার তুলনায়, বাংলাদেশে অপরাধের সংখ্যা কম। আমি এটা ঠিক জানিনা। আমি তাকে বিচার করবার জন্য বলছি, পশ্চিমবঙ্গের আয়তন এবং তার জনসংখ্যা এই দুটি দিক দিয়ে বিচার করতে হবে এবং শতকরা হার কত তা দিয়ে বিচার করতে হবে এবং যে ক্ষেত্রে মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই স্বীকৃতি দিয়েছেন, আমি তার জন্য তাকে শ্রদ্ধা জানাই, তিনি বলেছেন কোনও কোনও ক্ষেত্রে অপরাধ, ডাকাতি, রাহাজানির সংখ্যা বৃদ্ধি পেয়েছে। মাননীয় অশোকবাবু যদি সংহতি রেখে কথা বলতেন তাহলে সেটা ভাল কাজ হত বলে আমার বিশ্বাস। একজন সদস্য বললেন মাননীয় চরণ সিং যে কথা বলেছেন স্যাবোটাজ হচ্ছে না, একথা ঠিক নয়, আমাদের বন্ধু সন্দীপ দাস, মাননীয় শিক্ষামন্ত্রী এবং অন্যান্যরা ১৯শে মার্চ তারিখে যখন কামরূপ এক্সপ্রেসে যাচ্ছিলেন তখন নিজেরাই দেখেছিলেন ঠিক রেলওয়ে রাস্তার উপর লোহার পোল পোঁতা আছে, ড্রাইভার এবং সেখানকার লোক সাবধান ছিল বলে এবং সজাগ দৃষ্টিটি রাখা হয়েছিল বলে কোনও কিছু হয়নি। কাজেই স্যাবোটাজ যেটা সেটা এখনও চলছে এবং সেদিকে লক্ষ্য রাখা আমাদের বেশি প্রয়োজন আছে। পরিশেষে আমি আর একটা কথা বলব, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করব, তিনি একটা অবজেক্টিভ নর্ম ঠিক করে দিন, বিরোধীদলের সদস্যদের আমন্ত্রণ জানান যাতে এটা ঠিক হতে পারে কি রকম আন্দোলন হলে গণতান্ত্রিক বলবেন আর কি রকম আন্দোলন হলে গণতান্ত্রিক বলা চলবে না। আপনারা যা করছেন তাতে আপনারা যে এই রকম স্বৈরাচারি এবং স্বেচ্ছাচারি মনোভাবের প্রবর্তন করছেন এটাকে আমরা মনে করতে পারি না যে এটা গণতান্ত্রিক পদ্ধতি অবলম্বন করছেন। তাই নতুন সরকারের আমলে যেটা আশা করেছিলাম যে পুলিশ সম্বন্ধে আমূল পরিবর্তন আসবে, সেরকম পরিবর্তন আমরা লক্ষ্য করতে পারছি না, যে পরিবর্তন এসেছে, সেটা হচ্ছে এখানে ওরা যারা এসেছেন তাদের চেহারা একটু হৃষ্টপুষ্ট ও শাঁসালো হয়েছে, সেজন্যই এত উল্লাস,

যেহেতু পুলিশের জন্য আট কোটি বরাদ্দ বাড়িয়েছে তারজন্য বিরোধিতা করছি এবং তার বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[6-35 — 6-45 P.M.]

**শ্রী বামাপদ মুখোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ খাতে ব্যয়-বরাদ্দের অনুমোদনের জন্য যে মঞ্জুরি পেশ করেছেন সেটাকে ধন্যবাদের সঙ্গে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এতক্ষণ ধরে অনেকের বক্তব্য শুনলাম। আমাদের মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা অনেক হিতোপদেশ দিলেন। বললেন যে কোনও মৌলিক পরিবর্তন হয়নি। কিন্তু তারা তো এটা জানেন না, আমরা দেখেছি। কংগ্রেস আমলে সমাজবিরোধীরা যেয়ে থানা কন্ট্রোল করত। আজকে তার পরিবর্তন তারা দেখছেন না। আজকে সমাজ বিরোধীরা যেয়ে থানা কন্ট্রোল করতে পারে না। আজকে এই বিধানসভার মধ্যে কংগ্রেস এবং জনতা পার্টির নেতারা অনেক কথা বললেন। কিন্তু আমরা তাদের লোকের সঙ্গে ব্যক্তিগতভাবে আলোচনা করি আসানসোল-বর্ধমান অঞ্চলের তারা বলেন, ভাই, আমরা কংগ্রেস আমলে ভাল করে ঘুমোতে পারতাম না নিশ্চিন্তে। এখন আপনাদের আমলে নিশ্চিন্তে ঘুমোতে পারছি। তখন ভয় ছিল কোন কংগ্রেসি এসে খতম করবে তার ঠিক ছিল না। তাহলে এইগুলো কি পরিবর্তন নয়? আমরা মনে করি বৃটিশ সাম্রাজ্যবাদের দীর্ঘদিন অধীনে যে পুলিশ ছিল এবং ৩০ বছরের কংগ্রেসি শাসনে যে পুলিশ ছিল তা একেবারে ভাল হয়ে যাবে। ১৮৩১ সালের কুখ্যাত পুলিশ আইন যা ছিল তাই আছে। পুলিশ এই সমাজ থেকেই এসেছে, সেই সমাজের যে গ্লানি তা তার মধ্যে থাকা স্বাভাবিক। একদিনে তার সংশোধন করা সম্ভব নয়। তবে আমরা জানি যে পুলিশের বিরুদ্ধে অনেক দুর্নীতির কথা বলা হচ্ছে, বিভিন্নভাবে কথা বলা হচ্ছে, কিন্তু পুলিশ যে ভাল কাজও করে সেটাও আমাদের জানা উচিত। অনেকে পুলিশের বিরুদ্ধে অনেক কথা বলেছেন, কিন্তু একটা সুনির্দিষ্ট অভিযোগ কেউ আনলেন না। কিন্তু আমরা এও দেখছি জোতদারের জুলুম কমে যাচ্ছে। আমরা দেখেছি বিগত ধান কাটার সময়ে কি ভূমিকা পুলিশ অবলম্বন করেছিল। অধিকাংশ ক্ষেত্রে গরিব চাষী তারা ধান ভোগ করতে পেরেছিল। জোতদার, জমিদারেরা পারেনি, তাই এত চিৎকার। যাইহোক, আপনাদের অবগতির জন্য জানাই, পুলিশ অনেক খারাপ কাজের মধ্যেও ভাল কাজও করে থাকে। আমরা দেখি, আসানসোলের মতো বিস্তৃত এলাকায় যেখানে বিভিন্ন অধিবাসিদের, বিভিন্ন সংস্কৃতির, বিভিন্ন জাতের লোক আছে, সেখানেও আমরা দেখি বিভিন্ন অপরাধমূলক কাজ যে হয় না, তা নয়, কিন্তু আগেকার থেকে অনেক সচল হয়েছে। গত কয়েকদিন আগেও যারা রবারি করে বেরিয়েছে, তাদের একটা বড় গ্যাঙ্কে পুলিশ ধরেছে এবং সেই সূত্র থেকে অনেক কিছু জানতে পারা গিয়েছে এবং তাদের নেতৃস্থানীয় শাস্তি সরকার পুলিশের সঙ্গে সম্মুখ সমরে নিহত হয় এবং সেখানে প্রচুর অস্ত্রশস্ত্র পাওয়া গিয়েছে। সেখানে যে লোক ধরা পড়ে, আজকে জনতা এবং কংগ্রেসিরা স্বীকার করবেন না তাদের লোক বলে কিন্তু তাদের বেশিরভাগই সেই সমস্ত সমাজ বিরোধী তাদের তারা এতদিন প্রশ্রয় দিয়ে রেখেছিলেন। সমাজ বিরোধী লোকেরাই আমরা দেখতে পাই কংগ্রেস আমলে হুগলি জেলা থেকে মেয়েদের পাচার করেছিল এবং নেপাল থেকে সেই মেয়েদের উদ্ধার করে আনা হয়েছে। তাদের মধ্যে কয়েকজনের নাম আমি বলছি—হাজরা খাতুন এবং আমিনা খাতুন। এখনও ইউ. পি. এবং বারাণসীতে পাচার

করা মেয়েরা আছে এবং বামফ্রন্ট সরকারের পুলিশ মেয়েদের উদ্ধার করার চেষ্টা করছে। আমরা জানি পুলিশ অনেক বন্দুক এবং আগ্নেয়াস্ত্র বিভিন্ন জায়গা থেকে উদ্ধার করছে। এখনও বৈদ্যবাটি এলাকা থেকে ৮ মাসকেট উদ্ধার করা হয়েছে। সেদিন হুগলির হাসপাতালে যে ডাকাতি হল তা থেকে পুলিশ ৪৩ হাজার টাকা উদ্ধার করেছে। তিনটি জিপ গাড়ি উদ্ধার করা হয়েছে। পাণ্ডুয়া ডাকাতির মাল ১২৬ ভরি সোনা উদ্ধার করা হয়েছে। একেবারে কিছুই হয়নি একথাটা একেবারে ভুল। যদি কেউ একথা বলে তাহলে আর কিছু বলার নেই। আজকে যে সমস্ত কিছু করা দরকার তা অবশ্য হয়নি। কিন্তু এটা জানা দরকার আজকে সরকারকে সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে চলতে হচ্ছে। এবং তার ভিতরেও পুলিশকে গণমুখী করে তোলার চেষ্টা চলছে। একেবারে সমস্ত জিনিসগুলি নস্যাৎ করে দেওয়া চলে না একথা কিন্তু ভাল কথা নয়। বিভিন্ন বক্তা বিভিন্ন ধরনের কথা বললেন। আজকে বরাকর এবং বিহারের কাছাকাছি অঞ্চলে যেভাবে সম্পত্তি হানাহানি হত এবং পাশাপশি আসানসোল বরাকর, রানীগঞ্জ এবং দুর্গাপুরে প্রায়ই রায়ট লেগে থাকতো আজকে সেখানে সে রকম কোনও কথা নাই। কিন্তু এর আগে কংগ্রেসি আমলে আমরা দেখেছি বরাবরই হিন্দু মুসলমানের রায়ট সেখানে লেগে থাকত, আর কাস্ট রায়টের তো কথাই নেই—কারণ এই সব অঞ্চলে বিভিন্ন ভাষাভাষি লোক বাস করে। কিন্তু আজ সেখানে সে অবস্থা আর নাই। এই সব জিনিসকে যদি আপনারা আপনাদের বক্তব্যের মধ্যে দিয়ে নস্যাৎ করে দিতে চান তাহলে আমাদের আর কিছু বলবার নেই। আমি আপনাদের আবেদন জানাব এই রকম এই সব ঘটনাকে নস্যাৎ করে দেবার প্রচেষ্টা থেকে আপনারা বিরত হন। আমি জানি অনেক দুর্নীতি আছে, পুলিশের মধ্যে অনেক কিছু করণীয় আছে। অনেকেই বলেছেন যে পুলিশ নাকি সি. পি. এম.-এর আজ্ঞাবাহী হয়ে গেছে। কিন্তু এই কয়েক দিন আগে দুর্গাপুরে দুর্গাপুর স্টিল প্রোজেক্টের যে অফিসারস অ্যাশোসিয়েশন আছে—সেখানে আর একটি বিপরীতমুখি অফিসারস গ্রুপের ইউনিয়ন পুলিশের সাহায্যে তাদের বাড়ি থেকে উচ্ছেদ করে তখন আমাদের এম. এল. এ. শ্রী দিলীপ মজুমদার যখন পুলিশকে বলে এই রকম কেন করছেন তখন পুলিশ তার বিরুদ্ধে ডায়রি করেছিল। এই রকম জিনিস হচ্ছে এতেও আপনারা এই সব কথা বলছেন? আমি মাননীয় জয়নাল আবেদিন সাহেবকে একটি কথা বলতে চাই। তিনি বলেছেন বর্ধমানে নাকি কংগ্রেসিদের খুন করা হচ্ছে। তারা যেভাবে খুন করেছিলেন তাদের হাত থেকে সেই রক্তের দাগ বুঝি মুছে গিয়েছে? তিনি ক্ষোভ প্রকাশ করেছেন যে ছাত্রপরিষদের ছেলেদের প্রতি নানা অত্যাচার করা হচ্ছে। তা তো হবেই, কারণ আপনাদের সময় ছাত্র পরিষদের প্রতিনিধিদের জন্য তখন পুলিশ যেত এখন তারা সব জায়গায় হেরে যাচ্ছে এখন তো একথা বলবেনই। এই বাজেট বরাদ্দ সমর্থন করতে গিয়ে আর একটি কথা বলব যে পুলিশের জীবন ধারণের মান আরও উন্নত হওয়া দরকার, তাদের আরও সামাজিক স্বীকৃতি দরকার তাদের চাকুরি, তাদের বাসগৃহের ব্যবস্থা আরও উন্নত হওয়া দরকার। পুলিশের বাসগৃহের একটা বিশেষ সমস্যা আছে। আজকে যারা গণতান্ত্রিক আবহাওয়ার মধ্যে অ্যাশোসিয়েশন করেছে আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাব তাদের যে সমস্ত দাবি দাওয়া আছে সেই সমস্ত দাবি দাওয়াগুলি তিনি সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন যাতে তারা ভালভাবে থাকতে পারে তার ব্যবস্থা করবেন। তারপর এই যে স্পেশ্যাল কনস্টেবলের ব্যবস্থা করা হচ্ছে তার জন্য আমি মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি এবং এই

বাজেটকে সমর্থন করে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি আজকে এই পুলিশ বাজেটকে সমর্থন জানিয়ে আমার কয়েকটি বক্তব্য রাখছি। এতক্ষণ ধরে এই সভায় বিশেষ করে বিরোধী দলের সদস্য শাস্ত্রীজি, যে আলোচনা করলেন সেও আমি শুনেছি। কংগ্রেস বেঞ্চে কেউ নেই, জয়নাল আবেদিন যে আলোচনা করেছেন সেটাও আমি শুনেছি। এটা ঠিক যে মাননীয় মুখ্যমন্ত্রী বাজেট বক্তৃতায় যে বক্তব্যগুলি রেখেছেন সেখানে তিনি পরিষ্কার বলেছেন যে ৭ মাসের মধ্যে সমস্ত অবস্থার পরিবর্তন করা সম্ভব নয়। তাই আমাদের এই পুলিশ সম্পর্কে বলতে গেলে অবশ্য জয়নাল আবেদিন যদি থাকতেন তাহলে আমি তাকে বিগত দিনের কথাগুলি একটু ভাল করে বলতে পারতাম।

[6-45 — 6-55 P.M.]

কারণ এই পুলিশ শব্দটার সঙ্গে আমাদের পশ্চিমবাংলার মানুষের বিভীষিকাময় অন্ধকার দিনগুলি যে আজও চোখের সামনে ভাসে তা তো আমরা ভুলে যেতে পারি না। আপনারা ৭ মাসে অনেক কিছু আশা করেছেন। কিন্তু আপনি বলতে পারেন গত ৩০ বছর ধরে এই পুলিশ প্রশাসনকে আপনারা কি কাজে লাগিয়েছেন, ভারতবর্ষের মানুষ এবং পশ্চিমবাংলার মানুষের জন্য? শাস্ত্রীজি আপনি পণ্ডিত লোক, আপনাকে আমি বলব, আপনি এখানে অনেক আলোচনা করেছেন। এই কথা আমরা বলি যে নিশ্চয় বিপ্লবের মাধ্যমে তো ক্ষমতা দখল করিনি। আমরা টোটাল সিস্টেমটাকে পাল্টে দিতে পারিনি, কিন্তু আমাদের একটা লক্ষ্য আছে, আমাদের একটা স্বপ্ন আছে। আমরা সাধারণ মানুষের পক্ষে বলি যে সাধারণ মানুষ সমাজতন্ত্র চায়। আমরা জানি একটা পুঁজিবাদী রাষ্ট্রে বৃটিশ আমলে বৃটিশ সাম্রাজ্যবাদ শক্তি ভারতবর্ষে যখন তাদের শাসন এবং শোষণ অব্যাহত রাখবার প্রচেষ্টা চালিয়েছিল তখন তারা পুলিশকে যেভাবে ব্যবহার করেছিল ভারতবর্ষের উপর—ভারতবর্ষের গণতান্ত্রিক আন্দোলন, ভারতবর্ষের স্বাধীনতার আন্দোলনকে টুটি টিপে তারা হত্যা করবার চেষ্টা করেছিল। স্বাধীনোত্তর যুগে কংগ্রেস মুষ্টিমেয় মানুষের স্বার্থে এই বিভাগকে কাজে লাগিয়েছে, তার ইতিহাস তো আমরা ভুলে যাইনি। জয়নাল সাহেব কি করে আপনারা ভুলে গেলেন? বিগত ৭ বছরের কথা আজও আমাদের কাছে আতঙ্ক সৃষ্টি করে। রিসার্চ অ্যান্ড অ্যানালিটিক্যাল উইং-এর কথা আপনারা ভুলে গেলেন? সারা পশ্চিমবাংলা এবং ভারতবর্ষের সাধারণ মানুষের উপর ইন্দিরা গান্ধীর কি অত্যাচার হয়েছে, এই কথা কি ভুলে গেলেন? এই পুলিশ বিভাগকে আপনারা ব্যবহার করেছেন আপনাদের স্বার্থে। সেই জন্য আমরা জানি টোটাল সিস্টেমের পরিবর্তন না হলে পুলিশকে সাধারণ মানুষের বন্ধু হিসাবে প্রতিষ্ঠিত করতে পারব না। সেই কারণে আপনারা যে সমস্ত অন্যায় অত্যাচার করেছেন, আমরা কি সেই অত্যাচারের দিকে এগিয়ে যাচ্ছি? আমরা কি গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ ব্যবহার করেছি? লালবাজারের ঘটনা আমাদের পশ্চিমবাংলার মেয়েদের কাছে একটা দুঃস্বপ্ন—আমরা তো সেটা ভুলে যাইনি। জয়নাল আবেদিন সাহেব আপনি তখন মন্ত্রী ছিলেন। আপনাদের সময়ে লালবাজারে হিটলারের সেই নাৎসী বাহিনীর মতো গেস্টাপো বাহিনী তৈরি করে পশ্চিমবাংলার মেয়েদের নিয়ে গিয়ে আপনারা অত্যাচার করেছিলেন। কই, তখন তো আপনি এই বিধানসভায় প্রতিবাদ করেননি—আমি প্রসিডিংস বই খুলে দেখছিলাম কেউ তখন প্রতিবাদ করেননি। কেন করেন নি? কিন্তু

পুলিশের সেই অত্যাচার, সেই সিস্টেমের বিরুদ্ধে এই বিধানসভায় সাধারণ মানুষের একটি কথাও কিন্তু আপনি উচ্চারণ করেননি। আপনারা আজকে বলছেন আমরা ৯ মাসে কি করেছি—মুখ্যমন্ত্রী তার বক্তব্যে কি রেখেছেন সেটা দেখাচ্ছেন। শাস্ত্রীজি আপনি পণ্ডিত মানুষ এই কথা আপনাকে বুঝতে হবে—আপনি জানেন আমাদের শ্রেণীভিত্তিক সমাজ ব্যবস্থা। আমরা জানি গোটা ভারতবর্ষে পুঁজিপতিদের স্বার্থ নিয়োজিত আছে। সেই জন্য পুলিশকে সেইভাবে ব্যবহার করা হয়েছে। পুলিশকে একটি মুষ্টিমেয় পুঁজিপতিদের স্বার্থে ব্যবহার করা হয়েছে গোটা ভারতবর্ষে। সেই জন্য আমরা জানি লালবাজারে যারা রয়েছে রাতারাতি তাদের মনের কোনও পরিবর্তন হয়নি। আমার এলাকায় আমি দেখেছি এই সেদিন যখন ক্ষেত মজুরদের সঙ্গে জোতদারের সংঘর্ষ লাগল তখন পুলিশ সেখানে জোতদারের পক্ষ নিয়ে গিয়েছিল। আমরা যদি সেখানে না গিয়ে হাজির হতাম তাহলে একটা বিরাট সংঘর্ষ হত। আমরা বাধা দিয়েছি। আমরা জানি পুলিশ এই কাজ করতে পারে। পুলিশ তাদের স্বার্থে করবে। কিন্তু এই কথা আমরা বলব আমাদের যে লক্ষ্য সেই লক্ষ্যে পৌছবার জন্য আজকে পুলিশের মানসিকতা পরিবর্তন করার কাজ করতে হবে। তাদের মধ্যে দুর্নীতি রয়েছে কে না জানে—এই দুর্নীতি নিশ্চয় ৯ মাসে হয়নি। ৩০ বছর এত সহজে ভোলা যায়? ৩০ বছর ধরে এই একটি গেস্টাপো বাহিনী তৈরি করা হয়েছে ভারতবর্ষের সাধারণ মানুষের উপর অত্যাচার করবার জন্য। জরুরি অবস্থাকালে পশ্চিমবাংলার হাজার হাজার যুবককে হত্যা করেছে। কারা হত্যা করেছে? মুষ্টিমেয় পুঁজিপতির স্বার্থে এই পুলিশ নিয়োগ করে তারা হত্যা করিয়েছে। কই, সে কথা তো একবারও বললেন না? আজকে আমরা কি সেই ভূমিকা পালন করতে অগ্রসর হচ্ছি? পশ্চিমবাংলার যুবক তারা যখন বাঁচবার জন্য আন্দোলন করতে যায়, তারা যখন বেকার ভাতার জন্য চিৎকার করতে যায় স্বাধীন দেশের সুনাগরিক হিসাবে বাঁচবার জন্য তখন কি আমাদের মুখ্যমন্ত্রী তার পুলিশ বাহিনীকে বলেছেন তাদের উপর গুলি চালাও?

এত ভোলবার কথা নয়। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনিও জানেন যে আমরা সেদিনের কথা ভুলিনি। শাস্ত্রীজি, আপনিও শুনুন, আপনি বলছিলেন গণতান্ত্রিক আন্দোলন কাকে বলে, আন্দোলন কাকে বলে—আপনি শুনুন, ১৯৫১ সালে কুচবিহারে যখন খাদ্য নিয়ে আন্দোলন শুরু হয়—ঘরে ঘরে যখন অনাহার এবং সেই অনাহারে যখন শত শত নিরন্ন মানুষ মৃত্যুর দিকে এগিয়ে যাচ্ছে তখন আমরা, হাজার হাজার মানুষরা সাগরদিঘির পাড়ে মিছিল করে এসেছিলাম, খাদ্যের দাবিতে আন্দোলন করেছিলাম। হাজার হাজার মানুষের স্বার্থে আমরা সেই আন্দোলন করেছিলাম। সেখানে আমরা দলগত স্বার্থে আন্দোলন করিনি। কিন্তু সেদিনের কংগ্রেস সরকার হাজার হাজার মানুষের স্বার্থ যেখানে জড়িত সেই মানুষদের উপর নির্মমভাবে গুলি চালিয়ে ৫টি তাজা প্রাণকে হত্যা করেছিল। শাস্ত্রীজি, একেই বলে গণ-আন্দোলন, আন্দোলন। এই আন্দোলনের বিরুদ্ধে আজকে যদি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তার পুলিশকে প্রয়োগ করেন তাহলে সবাই-এর আগে আমরাই তার বিরোধিতা করব। কিন্তু আমরা বিশ্বাস করি যে মাননীয় মুখ্যমন্ত্রী কখনও এই গণতান্ত্রিক আন্দোলনের উপর তাঁর পুলিশকে প্রয়োগ করবেন না, সে বিশ্বাস আমার আছে। তাই আন্দোলন কাকে বলে সেকথা আপনাদের জানতে হবে, বুঝতে হবে। আজকে ক্ষেতমজুররা যখন তাদের স্বার্থে আন্দোলন করবে তখন সেখানে নিশ্চয় পুলিশ পাঠানো হবে না। যুবকরা যখন তাদের দাবি নিয়ে গণ-

আন্দোলন সৃষ্টি করবে তখন তার বিরুদ্ধে সেখানে নিশ্চয় পুলিশ পাঠানো হবে না, তাদের উপর অত্যাচার করবার জন্য পুলিশ পাঠানো হবে না। আজকে এই পুলিশ সিস্টেমের দুর্নীতি সম্পর্কে অনেক কিছু বলবার ছিল কিন্তু এই স্বল্প সময়ের মধ্যে সব কথা বলা সম্ভব নয়। সুতরাং একথা তুলনামূলক বলতে চাই যে বিগত দিনে যে অভিশপ্ত দিনগুলি আমাদের জীবনের উপর নেমে এসেছিল জরুরি অবস্থাকালে আমরা, পশ্চিমবাংলার মানুষরা সেকথা ভুলতে পারি না। তাই আপনাকে অনুরোধ করব, সেই সমস্ত বিগত দিনের অভিশাপ থেকে পশ্চিম বাংলার মানুষকে আপনি মুক্ত করুন। এই পুলিশ বাহিনীকে আপনি নতুন গণতান্ত্রিক রাস্তা দেখান যাতে তারা ভারতবর্ষ এবং পশ্চিমবাংলার সাধারণ মানুষকে বন্ধু হিসাবে দেখে কাজ করতে পারে। আর টোটাল সিস্টেমের পরিবর্তনের জন্য আপনি কঠিন হস্তে পুলিশকে প্রয়োগ করুন। এই বলে বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটি মিটিং-এর কথা বলে আমার বক্তব্য আরম্ভ করব। আমি অবশ্য তার আগেই এই পুলিশ বাজেটকে সমর্থন করছি। স্যার, মিটিং-টি হচ্ছে, বর্তমানে জনতা দলের নেতা এবং কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী ডঃ প্রতাপচন্দ্র চন্দ্র মহাশয়ের। তিনি একদিন ফলতায় মিটিং করতে গিয়েছেন জরুরি অবস্থার মধ্যে সেভ ডেমোক্রাসি প্রোগ্রাম নিয়ে। সেই মিটিং আমিও শুনতে গিয়েছিলাম কিন্তু সেই মিটিং করতে দেওয়া হয়নি। কংগ্রেস সরকারের পুলিশ বাহিনী সেই মিটিং-এর মাইকের তার ছিঁড়ে মাইক্রোফোন বন্ধ করে দিয়ে সেই মিটিং করতে দেননি। তবে মিটিং তিনি করেছিলেন ঘরের ভেতরে বসে, পাবলিক মিটিং তিনি করতে পারেন নি। এই প্রসঙ্গে হাউসের আজকের যিনি নেতা মাননীয় মুখ্যমন্ত্রী, তাকেও বারুইপুরে মিটিং করতে দেওয়া হয়নি, কস্টই-এ মিটিং করতে দেওয়া হয়নি—এই সমস্ত কথা অবশ্য আপনারা সকলেই জানেন। কিন্তু কেন আমি এ কথাগুলি বললাম? এই কথাগুলি বললাম এই কারণে যে আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যখন পুলিশ বাজেট উপস্থিত করেছেন তখন দেখলাম জনতা পার্টির নেতারা এই পুলিশ বাজেটকে সমর্থন না করে বিরোধিতা করলেন—স্যার, ওদের এই বিরোধিতা করা দেখে মনে হয় ওরা বিরোধিতা করার জন্যই বিরোধিতা করেছেন। এখন এই বিরোধিতা করতে করতে ওরা এমন একটা জায়গায় এসে পৌছেছেন যে, আজকে যদি সভার নেতা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তিনি একটা প্রস্তাব আনেন যে এমারজেন্সি করা ঠিক হয়েছিল কি হয়নি তাহলে ওরা হয়ত কংগ্রেস দলকে সমর্থন করে বলবেন, এমারজেন্সি করা ঠিক হয়েছিল, এমারজেন্সিকে সমর্থন করেই ওরা বলবেন।

[6-55 — 7-00 P.M.]

কোন গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ যাবে না, এটা আমাদের যে পলিসি তাই আমরা বলেছি এবং আমাদের সুনির্দিষ্ট কর্মসূচি এবং নীতির কথা ঘোষণা করা হয়েছে। পুলিশ বাহিনীর কার্য্য প্রণালীকে গণমুখি করাই আমাদের লক্ষ্য, এটা পরিষ্কার কথা। এর মধ্যে কোন কিছু জড়তা নেই, এর মধ্যে কোনও কিছুই না বোঝার নেই। তাসত্বেও আমরা মনে করি পুলিশ এর মধ্যে বিভিন্ন রকম অসাধুতা আছে এবং এটা অস্বীকার করার উপায় নেই। তবে আগে ব্যাপকভাবে ছিল এবং ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এ' অসাধুতা চরম আকারে গিয়ে পৌছেছিল। যার ফলে গুণ্ডা তৈরি হয়েছে, গুণ্ডামী করেছে। আপনারা সবই বলেছেন,

সবই স্বীকার করেছেন। আপনাদের শ্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয়, জনতা দলের নেতা, তিনি স্বীকার করেছেন। অবশ্য প্রথমে স্বীকার করেন নি, পরে ঠেকে স্বীকার করেছেন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে ২৫ হাজার কর্মিকে তাদের এলাকা থেকে বিতাড়িত করা হয়েছিল। সেটা কাদের সাহায্যে এবং কারা করেছিল? কংগ্রেসি গুন্ডারা তাদের স্বার্থে পুলিশ বাহিনীকে কাজে লাগিয়েছিল এবং একথা সত্য প্রমাণিত হয়ে গেছে। বিধানসভার নির্বাচনের মধ্যে দিয়ে, পার্লামেন্টের নির্বাচনের ভিতর দিয়ে একথা প্রসারিত হয়ে গেছে। আমরা সরকারে আসার পরে যে সমস্ত ছেলেরা ৬/৭ বছর ধরে বাইরে ছিল, সে সমস্ত কর্মিরা বাইরে ছিল তারা সব ফিরে এসেছেন এবং তার জলজ্যান্ত সাক্ষ্য প্রমাণ আর আপনাদের কাছে নতুন করে হাজির দরকার নেই। তবু আপনারা এসব বলবেন। আজকে বলুন কোন এলাকা থেকে কংগ্রেস কর্মি বা জনতা দলের কর্মি বিতাড়িত হয়েছেন? আপনারা একটা নজির তুলে ধরতে পারেন নি। আজকে গোপাল সেনের মতো যে ভাইস চ্যান্সের সে তো খুন হচ্ছে না? আজকে যে সমস্ত রিট সাবমিট করেছেন আপনারা, জানিনা তার সত্যতা কি। আজকে মানুষ শান্তিপূর্ণভাবে, নিরুপদ্রবে চলাফেরা করতে পারছে। আজকে শান্তিপূর্ণভাবে আমাদের মা, বোনেরা চলাফেরা করতে পারছে, তারা সিনেমা, থিয়েটার দেখতে পারছে। আজকে এই অবস্থা সৃষ্টি করতে পারা গেছে। আজকে এই জন্য আমাদের ধন্যবাদ দেবেন না, এর জন্য আমাদের সমর্থন জানাবেন না? শাস্ত্রিজী, আপনি বললেন গণতান্ত্রিক আন্দোলন কাকে বলে, এর অবজেকটিভ নর্মস কি—অবজেকটিভ নর্মস আপনাকে শেখাবার ধৃষ্টতা আমার নেই। আমি শুধু এইটুকু বলতে চাই যে অবজেকটিভ নর্মস হচ্ছে সেই গণতন্ত্রের ব্যাখ্যা আপনি জানেন ফর দি পিপল বাই দি পিপল। কিন্তু একটা কথা আপনাকে বলি ১৯৫৯ সালে যখন কলকাতার বুকে বিরাট গণ মিছিল হয়েছিল, খাদ্য আন্দোলনের নামে মিছিল হয়েছিল তখন আজকের জনতা দলের নেতা শ্রী প্রফুল্লচন্দ্র সেন কংগ্রেস মন্ত্রী সভায় ছিলেন। ১৯৫৮ সালে কলকাতার বুকে কি হয়েছিল? কলকাতার রাস্তায় রক্তের হোলি খেলা হয়েছিল। নিরন্ন সাধারণ মানুষ, যারা সুন্দরবন থেকে এসেছিল, যারা বাঁকুড়া থেকে এসেছিল, যারা বীরভূম থেকে এসেছিল, এই রকম হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষের উপর নির্মমভাবে পুলিশের গুলি চলেছিল। এটা কাদের নির্দেশে হয়েছিল, কারা কন্ট্রোল রুমে, এটা জানেন না? নিশ্চয়ই জানেন। একেই বলে গণতান্ত্রিক আন্দোলন। এরজন্য কোনও অবজেকটিভ নর্মস ঠিক করে দিতে হয় না। এর জন্য চাই অনুভূতি। সেই জিনিসকে বোঝার মতো নমনীয়তা না থাকলে এটা বোঝা যায় না। আরও বলি, আপনাদের বিরোধী দলের নেতা শ্রী কাশিকান্ত মৈত্র মহাশয়ের বক্তৃতা শোনার সৌভাগ্য হয়েছিল ঐ হাজরা পার্কে। সেটা হচ্ছে, ১৯৬৫-৬৬ সালে, তিনি সেখানে বলেছিলেন—তখন তিনি সোসালিস্ট পার্টির নেতা ছিলেন। যখন কৃষ্ণনগরে গুলি চলেছিল, আনন্দ হাইত, কানু সর্দার মারা গিয়েছিল কেরোসিন তেল চাইতে গিয়ে—তখন তিনি বলেছিলেন ঐ হাজরা পার্কের জনসভায় যে, ঐ কংগ্রেসিদের সঙ্গে সামাজিক বয়কট করতে হবে, কংগ্রেসিদের সঙ্গে আমাদের কোনও সম্পর্ক নেই। অথচ ইতিহাসের কি নির্মম পরিহাস, তার ২/৩ বছর পরে রাতারাতি ভোল পাল্টে তিনি কংগ্রেসি বনে গেলেন। আমাদের সন্দেহ জেগেছে, ইন্দিরা গান্ধীর এই যে আকস্মিক অভ্যুত্থান, সেই অভ্যুত্থানের রাস্তা আপনারা তৈরি করে দিচ্ছেন। আপনাদের জামা পালটাবার জন্য দল বেঁধে ভিড় হয়ে যাবে। পুলিশদের সম্পর্কে আমার দু-একটি সাজেশন আছে। সেগুলি হচ্ছে পুলিশদের বিরুদ্ধে

অনেক রকমের অভিযোগ আছে, কিন্তু তাহলেও পুলিশদের আমাদের বুঝতে হবে। কারণ পুলিশরাও আমাদের বাড়িরই সন্তান। আমাদের বাড়ির ছেলে আই. পি. এস. অফিসার না হতে পারে, কনস্টেবল থেকে আরম্ভ করে এ' এস. ডি. পি. ও. না হতে পারে, কিন্তু সি. আই. পর্যন্ত তো হতে পারে। সুতরাং তাদের আজকে আমাদের বুঝতে হবে এবং সেগুলি বুঝে দূর করার চেষ্টা করতে হবে। এই সঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি অনুরোধ রাখব যে, পুলিশ কর্মচারিদের যে সি.সি.আর. আছে যেটা তাদের বিরুদ্ধে তৈরি হয় সেই সি.সি.আর. ব্যবস্থা মানবিক কারণে অবিলম্বে তিনি যেন বন্ধ করার ব্যবস্থা করেন। তারপর তৃতীয় ও চতুর্থ শ্রেণীর যে সমস্ত পুলিশ অফিসার আছেন, তাঁরা যাতে গ্রুপ ইনসিওরেন্সের সুযোগ পায় তার জন্য তিনি যেন সেই ব্যবস্থা চালু করেন। তৃতীয় কথা হচ্ছে কংগ্রেসি আমল থেকে আই. পি. এস. অফিসাররা প্রতি মাসে ৪০ টাকা করে ওয়ার্কিং চার্জ পায়। আমি মনে করি এটা সকল স্তরের কর্মচারিদের জন্য এক্সটেন্ড করা উচিত। শুধু আই. পি. এস. অফিসাররা পাবেন, তা হতে পারে না। কন্সটেবল থেকে আরম্ভ করে সমস্ত কর্মচারিদের ওয়ার্কিং চার্জ দেওয়া উচিত। এখানে প্রশ্ন উঠেছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভিতর পুলিশ গিয়েছিল কেন? কেন গিয়েছিল, সেটা আপনারা ভাল করেই জানেন, আপনাদের কথাবার্তার মধ্য দিয়েই সেটা প্রমাণ হয়ে যাচ্ছে। সেখানে কতগুলি বে-আইনি দাবি করা হচ্ছিল, ১০০ নং-এর মধ্যে ৭৫ নং দিয়ে পাশ করিয়ে দিতে হবে, এই ছিল দাবি। এই দাবি সমর্থন করতে হবে? এই দাবিকে আমরা সমর্থন করিনি, তাই আমাদের মুখ্যমন্ত্রী সেখানে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেছেন। প্রয়োজন হলে আগামী দিনে তিনি আরও উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন। যেখানে সঠিকভাবে গণতান্ত্রিক আন্দোলন হবে, সেখানে কখনই পুলিশ যাবে না। কিন্তু সব আন্দোলনকে গণতান্ত্রিক আন্দোলন বললেই চলবে না। অতএব যেখানে গণতন্ত্র বিপন্ন হবে সেখানে পুলিশ যাবে, যেখানে আইন-শৃঙ্খলার প্রশ্ন আসবে, সেখানে আইন-শৃঙ্খলা রক্ষা করতে পুলিশ নিশ্চয়ই যাবে। আইন-শৃঙ্খলার প্রশ্নে জনতা পার্টির কথায় নয়, কংগ্রেসের কথায় নয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কথায় নয়, নিরপেক্ষভাবে পুলিশ কাজ করবে। এই কয়টি কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেট বক্তৃতাকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষ রাণা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভার আগের অধিবেশনে পুলিশ বাজেটের উপর বক্তৃতাদানকালে মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, পশ্চিমবাংলায় তাঁর অধীনে যে পুলিশ দপ্তর এবং পুলিশবাহিনী রয়েছে সেই পুলিশ দপ্তর এবং পুলিশবাহিনী জনগণের স্বার্থ রক্ষা করবে। এই প্রতিশ্রুতি ছিল পশ্চিমবঙ্গের জনগণের প্রতি। আজকেও তিনি যে বক্তৃতা রেখেছেন তাতে সেই একই প্রতিশ্রুতি তিনি রেখেছেন। সে সম্পর্কে কিছু বলবার আগে আমি গত অধিবেশনের এবং বর্তমান অধিবেশনের মধ্যের কতগুলি ঘটনার কথা সভার সামনে তুলে ধরতে চাইছি এবং তুলে ধরতে চাইছি সভার বিবেচনার জন্য।

প্রথমে আমি কংগ্রেস আমলের বীভৎস বর্বর পুলিশি অত্যাচারের কথা বলতে চাই, যার শিকার হয়ে আছেন নন্দিতা ঘোষাল, লতিকা গুহ, কাণু সরকার। বহু ছেলে, বহু মেয়ের উপর সেই অত্যাচার হয়েছিল। অনেক মেয়েকে ধর্ষণ করে ফেলে দেওয়া হয়েছে। এদের মধ্যে অনেককে গুলি করে মারা সত্ত্বেও তাঁরা বেঁচে গিয়েছিল এবং তাঁরা সেই সব কাহিনী

বলেছেন। তাঁরা তারপর এ-বিষয়ে অনেকে মামলাও করেছেন। যাঁরা মারা গিয়েছেন, তাঁরা আর কি করে মামলা করবেন। কিন্তু যাঁদের ওরা গুলি করে দিয়ে ভেবেছিল মারা গিয়েছে, তাঁদের মধ্যে অনেকে হাসপাতালে গিয়ে বেঁচে গিয়েছে এবং তাঁরাই মামলা করেছে।

[7-05 — 7-15 P.M.]

এই মামলাগুলি সম্পর্কে আমি প্রথমেই আসছি কারণ মামলাগুলি সম্পর্কে কথা উঠেছে। এই মামলাগুলি সম্পর্কে বর্তমান সরকারের কাছে জানানো হয়েছিল যে বর্তমান সরকার এই মামলাগুলির পরিচালনার ভার গ্রহণ করুন এবং এই সমস্ত পুলিশ অফিসার যারা এই ধরনের হত্যাকাণ্ডের সাথে জড়িত আছে তাদের শাস্তি দেওয়া হোক, তাদের গ্রেপ্তার করা হোক। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, কংগ্রেস আমলে যে সমস্ত পুলিশ অফিসার একইরকমভাবে খুন-খারাপি করেছিল তাদের একজনকেও গ্রেপ্তার করা হয়নি। তাদের বিরুদ্ধে কোনও মামলা সরকার করেন নি। একজন সাধারণ মানুষ খুন করলে তার যদি প্রাইমাফেসি এভিডেন্স থাকে তাহলে পুলিশ সেই কেসটাকে টেক-আপ করে। সরকার পক্ষ তার দায়িত্ব বহন করেন। একজন পুলিশ অফিসার পুলিশে চাকরি করে বলেই কি সে অধিকতর নাগরিকত্ব অধিকার পেয়ে যাবেন? কোনও পুলিশ অফিসারের বিরুদ্ধে খুনের অভিযোগ থাকা সত্ত্বেও তার বিরুদ্ধে কোনও মামলা সরকার পরিচালনা করবেন না এটা কি রকম কথা? কোনও পুলিশকে গ্রেপ্তার করা হবে না এটা তো হতে পারে না। অর্থাৎ আমি এইটা বলতে চাইছি যে পশ্চিমবাংলার সাধারণ মানুষ যে অধিকার ভোগ করে না পুলিশ সেই অধিকার ভোগ করছে এবং তাদের বিরুদ্ধে মামলা করার ব্যাপারে সরকার এখন পর্যন্ত কোনও স্টেপ নেন নি। কোনও শাস্তিমূলক ব্যবস্থার আইন নেওয়া হয়নি তার পরিবর্তে তাদের পুরস্কৃত করা হচ্ছে। মুখ্যমন্ত্রী রাষ্ট্রপতি পুরস্কারের কথা উল্লেখ করেছেন। শ্রী অশোক খাসনবিশ তিনি স্পেশ্যাল ব্রাঞ্চের ও. সি. ছিলেন। তিনি অনেক রাজনৈতিক কর্মীকে টরচার করেছেন যথেচ্ছভাবে। সেই কারণেই কি তাকে রাষ্ট্রপতি পুরস্কার দেওয়া হয়েছে। আমি আরও বলতে চাই কংগ্রেসি আমলে এই পুলিশেরা অবাধে লুঠ-পাট করেছিল। যাদের ধন সম্পদ লুণ্ঠিত হয়েছিল তারা আবেদন করেছেন সরকারের কাছে যে আমাদের লুণ্ঠিত ধন-সম্পদ ফিরিয়ে দাও। কিন্তু সেই ব্যাপারে কোনও ব্যবস্থা গৃহীত হয়নি। বর্তমান সরকার দাবি করেছেন যে শ্রমিক কৃষকদের আন্দোলন গণতান্ত্রিক আন্দোলন। কিন্তু আমি বলব গণতান্ত্রিক আন্দোলন কাকে বলে সেটা আগে বলে দেওয়া হোক। মজুরি বৃদ্ধি আন্দোলন এমন কি ক্ষেত মজুরদের আন্দোলন যে ন্যায্য আন্দোলন নয় সেটা আমি এখানে প্রমাণ করে দিতে চাই। ঝাড়গ্রাম মহকুমায় গ্রামের মজুররা আন্দোলন করেছিল সাড়ে তিন টাকা মজুরির জন্য। তারা সরকারের নির্দ্ধারিত ৮ টাকা ১০ পয়সার জন্য আন্দোলন করেনি কেবলমাত্র সাড়ে ৩ টাকার জন্য আন্দোলন করেছিল কিন্তু তবুও তাদের আন্দোলনকে ভেঙ্গে দেবার জন্য পুলিশ সেখানকার জোতদারদের সাহায্য করেছিল। মজুরদের থানায় ধরে নিয়ে গিয়ে পেটানো হয়েছিল। সুতরাং এই ঘটনা ঘটেছে। এই ঘটনা মুখ্যমন্ত্রী মহাশয়কে জানিয়েছি। এই ঘটনা বিভিন্ন সভায় বলেছি। মুখ্যমন্ত্রী আমাকে একটি চিঠি দিয়েছেন যে তিনি আমার চিঠি পেয়েছেন। আমি জানি না এর কি তদন্ত হয়েছে বা কি ফল হয়েছে বা কোনও শাস্তিমূলক ব্যবস্থা পুলিশের বিরুদ্ধে নেওয়া হয়েছে কিনা তা জানি না। এটা বিচ্ছিন্ন ঘটনা নয়। বহু ক্ষেত্রে এই ঘটনা ঘটেছে। পুলিশ বহু ক্ষেত্রে জোতদারদের স্বার্থ

রক্ষা করছে। গরিব মানুষকে হয়রানি করছে। তাদের দেড় টাকা মজুরি দিত তারা সাড়ে তিন টাকা মজুরির দাবিতে আন্দোলন করেছিল এই ছিল তাদের অপরাধ। ঝাড়গ্রাম মহকুমায় ধান কাটার সময়ে পুলিশ ৭০ জনকে গ্রেপ্তার করে এবং পরে তারা জামিনে ছাড়া পায়। বর্তমান সরকার বলছেন যে আমরা সমস্ত মামলা প্রত্যাহার করার জন্য ইতিমধ্যেই আদেশ দিয়েছি। কিন্তু আমার বক্তব্য হচ্ছে মোটেই তা নয়। ১৯৭৪ সালের মামলা, ১৯৭৩ সালের মামলা এখনও চালু আছে। ঐ মামলাগুলি হচ্ছে রাজনৈতিক কর্মীদের মামলা। পুলিশ ঐ সকল রাজনৈতিক কর্মিদের গ্রেপ্তার করেছিল। তাদের মামলা এখন পর্যন্ত ওঠাতে পারেন নি। বীরভূমের সুজিত চট্টরাজ গত ১৯৭৪ সালে গ্রেপ্তার হয়েছিল। ঐ ৭৪ সাল থেকে তার মামলা চলছে। আমাদের পার্টির সঙ্গে ছিল বলে সেই মামলা নয় তার আগে থেকেই মামলা চলছে। এ ছাড়া আরও আছে। নদীয়ায় গ্রেপ্তার করা হয়েছে অমূল্য বিশ্বাসকে। শান্তিপুরে গ্রেপ্তার করা হয়েছে ভূপেন বোসকে।

১৯৭৩ সালেও মামলায় তাঁকে গ্রেপ্তার করা হয়েছে, ওটা প্রত্যাহার হবার কথা। মিসা বর্তমান সরকার প্রয়োগ করতে চান না বলে মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন। এটা ভাল কথা। এখানে মিসা বাতিল করার দাবিতে সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করা হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও দু-একটি ক্ষেত্রে এটা প্রয়োগ করা হচ্ছে। এটা না কি করা হচ্ছে বিদেশি নাগরিকদের ক্ষেত্রে। আমার কথা হল দেশি বা বিদেশি কোনও ক্ষেত্রেই এটা প্রয়োগ করা উচিত নয়। এর সুযোগ নিয়েই কেন্দ্রীয় সরকার মিশা আইন অন্যভাবে প্রবর্তন করতে চাইছেন। অর্থাৎ এটা তাদের পক্ষে একটা যুক্তি হবে। ছাঁটাই কর্মিদের পুনর্বহাল সম্বন্ধে বলেছেন। পুলিশ বিভাগে ছাঁটাই কর্মি কাজে বহাল হয়েছে এটা ভাল কথা। কিন্তু এখনও অনেক ছাঁটাই কর্মি চাকরিতে বহাল হয়নি। সুশান্ত সেনগুপ্ত বলে একজন ক্যালকাটা পুলিশে চাকরি করত, তাকে ১৯৭০ সালে গ্রেপ্তার করা হল। তার নামে পুলিশ একটা মিথ্যা মামলা দিল। কিন্তু তাতে সে খালাস হয়ে গেল। সঙ্গে সঙ্গে তাকে মিসায় আটক করে মাদ্রাজের কুড্ডারক জেলে চালান করা হল। ১৯৭৭ সালে সে খালাস হল। সে চাকরিতে বহালের জন্য অনেক আবেদন নিবেদন করেছিল, কিন্তু এখনও কিছু হয়নি। মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করায় তিনি তাকে পুলিশ কমিশনারের সঙ্গে দেখা করতে বলেন। কিন্তু পুলিশ কমিশনার তার সঙ্গে কথা না বলে তাকে তাড়িয়ে দেন। কংগ্রেসি আমলে এরকমভাবে যাদের চাকরি গেছে, তাদের অবিলম্বে চাকরি দেওয়া হোক। আর একটা জিনিস হচ্ছে পুলিশ ভেরিফিকেশন—একটা অগণতান্ত্রিক পদ্ধতি। আমি জানিনা এ সম্পর্কে কি পলিসি আছে? কিন্তু সেই পুলিশ ভেরিফিকেশন এখনও পর্যন্ত থেকে গেছে। বিশেষ করে রাজনৈতিক কারণে যারা চাকরি থেকে ছাঁটাই হয়েছিল চাকরি ফেরৎ পাবার ব্যাপারে পুলিশ বাহিনী একটা বিরাট বাধা। আমি জানি অনেক দপ্তর অত্যন্ত আন্তরিকভাবে চেষ্টা করছেন যাদের আগে চাকরি চলে গিয়েছিল তাদের ফিরিয়ে নেবার কিন্তু প্রত্যেক ক্ষেত্রেই হোম ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স আসে না এবং এর ফলে চাকরি পেতে অসুবিধা হচ্ছে। এটা থাকবে কেন? সুতরাং এই পদ্ধতিটা সরকার অস্বীকার করুন এবং পুলিশ ভেরিফিকেশনটা তুলে দেওয়া হোক এবং কংগ্রেসি আমলে রাজনৈতিক কারণে যাদের চাকরি গিয়েছিল তাদের অবিলম্বে চাকরি ফিরিয়ে দেওয়া হোক। এইরকম সাধারণ কতকগুলি অভিযোগ রাখলাম এবং আরও কতকগুলি অভিযোগ করছি। গত কয়েক মাস ধরে পশ্চিমবঙ্গের অনেক জায়গায় গেছি মাস মিটিং করতে বা লোকের সঙ্গে দেখা করতে কথা বলতে তখনই

সমস্ত জায়গায় দেখেছি সাদা পোশাকে এস. বি. আই. বি-র লোকেরা আমাদের চারিদিকে ঘোরাঘুরি করছে। তাদের গণতান্ত্রিক অধিকার আছে। কিন্তু আপত্তিজনক ব্যাপার হচ্ছে আমাদের কর্মিদের ভয় দেখানো হচ্ছে সেখানে পুলিশ গিয়ে থ্রেট করে বলছে এবার একেবারে শেষ করে দেব, গতবার বেঁচে গেছে। এরকম ঘটনা মুখ্যমন্ত্রীর নির্দেশে হচ্ছে কিনা জানি না, কিন্তু এ জিনিস ঘটছে। আই. বি., এস. বি., ডি. বি., রয়েছে তাদের দিয়ে চোরাকারবারি, ভেজালদানকারিদের ধরার কাজে ব্যবহার করুন। রাজনৈতিক লোকেদের ভয় দেখানোর কাজে ব্যবহার করা ঠিক হবে না। আগের পুলিশ বাজেটে পুলিশ যে লাঠিপেটা করছে তার একটা তালিকা দিয়েছিলাম—এখনও সেই দাবি রাখছি। অভিযোগ যেগুলি রাখলাম এবং যে সমস্যাগুলি বললাম তাতে এই সিদ্ধান্তই এনে দেয়—পুলিশ বিভাগ জনসাধারণের স্বার্থে কাজ করছে না বরং তারা জমিদার শ্রেণীর হয়েই কাজ করে। কারণ ভারতবর্ষে তাদের দ্বারাই পরিচালিত এবং যতদিন তাদের দ্বারাই পরিচালিত হবে ততদিন শুভেচ্ছা সম্পন্ন ব্যক্তি যিনিই আসুন না কেন এই চরিত্রের কোনও পরিবর্তন হবে না। এখনও মার্কসবাদ লেলিনবাদ অচল হয়নি। পুলিশ আগে যেমন শ্রেণী শোষণের হাতিয়ার ছিল, আজও সেইরকম শ্রেণী নিপীড়নের অঙ্গ হিসেবে আছে। তারা ভারতবর্ষের জমিদার, পুঁজিবাদদের স্বার্থ রক্ষা করছে, এই শ্রমিক কৃষকদের দমন করার হাতিয়ার হিসেবে আছে। আমার বক্তব্যের সমর্থনে কয়েকটি মাত্র কথা বললাম। এদিকে সাধারণভাবে সরকার যে বাজেট এনেছেন তাকে সমর্থন করলেও, লোক পেটানোর জন্য টাকার বরাদ্দ থাকায় আমি এর বিরোধিতা করছি।

## PRESENTATION OF REPORT

### Twenty-first Report of the Business Advisory Committee

[7-15 — 7-25 P.M.]

কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসরি কমিটির একবিংশতম প্রতিবেদন—

**অধ্যক্ষ মহোদয় :** আমি কার্য উপদেষ্টা সমিতির অর্থাৎ বিজনেস অ্যাডভাইসরি কমিটির একবিংশতম প্রতিবেদন পেশ করছি। এই সমিতির বৈঠক আজ ২৩শে মার্চ, ১৯৭৮ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। উক্ত বৈঠক ২৮শে মার্চ, ১৯৭৮ তারিখ হইতে ২৯শে মার্চ ১৯৭৮ এবং ২০শে এপ্রিল হইতে ২১শে এপ্রিল ১৯৭৮ তারিখ পর্যন্ত কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিতভাবে নির্ধারণের সুপারিশ করেছেন।

Tuesday, 28-3-78 .. .. (i) Discussion and voting on Demands for Supplementary Grants for 1977-78—4 hours.

(ii) The Registration (West Bengal Amendment) Bill, 1978 (Introduction consideration and passing)—1 hour.

Wednesday, 29.3-78 .. .. (i) The West Bengal Appropriation Bill, 1978 (Introduction, consideration and passing)

(ii) The West Bengal Appropriation (No. 2) Bill, (Introduction, consideration and passing)—4 hours.

Thursday, 20-4-78 .. .. Resolution for Ratification of the Constitution (Forty-fourth Amendment) Bill, 1977—4 hours.

Friday, 21-4-78 .. .. Private Members Business

এখন আমি মাননীয় পরিষদীয় মন্ত্রীকে এই প্রস্তাব উত্থাপন করতে অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কার্য উপদেষ্টা সমিতির একবিংশতিতম প্রতিবেদন গ্রহণের জন্য প্রস্তাব উত্থাপন করছি।

The Motion was then put and agreed to.

## VOTING ON DEMAND FOR GRANTS

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহাশয়, আমি সংক্ষেপে যে মূল বিষয়গুলি এখানে উপস্থাপিত হয়েছে বিভিন্ন সদস্যদের দ্বারা তার জবাবে কয়েকটি কথা বলব এবং তার আগে যেসব ছাঁটাই প্রস্তাব এখানে করা হয়েছে আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমাদের এখানে শ্রী নির্মল বোস, অশোক বোস, শ্রীমতী অপরাজিতা গোপ্পী, আরও অনেকে আমাদের এপক্ষ থেকে যে বক্তব্য রেখেছেন তা আমি সম্পূর্ণ সমর্থন করি এবং আমি মনে করি যে আমার কাজটা অনেক হালকা হয়ে গেছে, কারণ, জবাব তার অনেকটা আমি যা ভেবেছিলাম দেব সেগুলি তাঁরা দিয়ে দিয়েছেন তাঁদের বক্তব্যের মধ্যে দিয়ে। আমি জানি না কেন বারে বারে এইসব মৌলিক প্রশ্ন উঠে। শেষ বক্তৃতা শুনলাম শ্রী রানার, তার আগে দু'একজন জনতা পার্টির, কংগ্রেসের সদস্য বললেন, আমরা বারে বারে বলেছি যে যে অবস্থার মধ্যে ধনতান্ত্রিক সামন্ততান্ত্রিক অবস্থার মধ্যে একটা রাজ্যে আমরা সরকার হাতে পেয়েছি, আমরা যদি তা পাবার পর একথা ঘোষণা করি যে আমরা যেহেতু বামপন্থী, যেহেতু কমিউনিস্ট সেইহেতু আমরা এখানে কমিউনিজম নিয়ে আসব আমরা এখানে আমূল পরিবর্তন আনব, তাহলে সেটা একটা অন্যায় কথা হবে, একটা মারাত্মক কথা হবে, সেটা হতে পারে না। সেটা বলার পর এটা বলেছি তাহলেও সীমিত ক্ষমতা নিয়ে সরকার আমাদের হাতে আসার পর আমরা অনেক কিছু সংস্কার সাধন করতে পারি এবং দেশ এত পিছিয়ে আছে যে সেই সংস্কার সাধন করলেও সাধারণ মানুষের প্রভূত কল্যাণ হবে এবং সাধারণ মানুষের চেতনা বাড়বে, তারা সংগঠিত হবে, আগামি দিনে আরও বিরাট ব্যাপক লড়াই-এর জন্য তৈরি হবে, সমাজের পরিবর্তনের জন্য তারা তৈরি হবে। সেই পরিপ্রেক্ষিতে আমরা বলেছি, পুলিশ ব্যক্তিগতভাবে কে খারাপ, কে ভাল এইসব প্রশ্ন নয়, প্রশ্ন হচ্ছে একটা সিস্টেম, একটা ব্যবস্থার মধ্যে তারা আছে, তার একটা অঙ্গ হিসাবে তারা আছে। শ্রী রানা যদি আরও একটু ভাল করে লেনিনবাদ, মার্কসবাদের বইগুলো পড়তেন তাহলে এইসব প্রশ্ন করতেন না। আগের বার প্রশ্ন করেছিলেন আপনি কি গ্যারান্টি দিচ্ছেন যে পুলিশ জনস্বার্থে কাজ করবে? আমি বলেছিলাম যে আপনি নিজেকে মার্কসবাদী বলেন, তাহলে আমার কাছে

এই প্রশ্ন করছেন কেন? কি উত্তর আপনি চাচ্ছেন? স্টেট অ্যান্ড রেভলিউশন যদি ভুলে গিয়ে থাকেন তাহলে আরও একবার পড়ুন। আমরা বারে বারে বলেছি যে তাদের টেনে রাখবার চেষ্টা করব। তারা যেভাবে অভ্যস্ত, এত বছর ধরে এই ব্যবস্থার মধ্যে যেভাবে তাদের নিপীড়ন শোষণের কাজে শাসক গোষ্ঠীরা ব্যবহার করেছে, সেকথা এর মধ্যে লিখেছি, এর মধ্যে দাঁড়িয়ে আমরা চেষ্টা করব যতটা পারি জনগণের পক্ষে তাদের কাজে লাগাতে পারি এবং পুলিশ প্রশাসনকে বলব তাদের একটা মস্ত বড় সুযোগ এসেছে, এই সুযোগ আপনারা গ্রহণ করুন। আমি আপনার কাছে আর সেকথা উল্লেখ করতে চাই না, আমার বক্তব্যের মধ্যে সেটা রেখেছি, তাঁরা যদি ইচ্ছা করেন সমস্ত না হলেও অনেকে এইভাবে জনগণের কাছে এসে, জনগণের দিকে তাকিয়ে জনগণ যেটা চান, জনগণের যে আশা-আকাঙ্খা তার দিকে তাকিয়ে তাদের পুরানো অভ্যাস ভুলে গিয়ে অনেক ভাল কাজ তারা করতে পারেন। আর একটা কথা বারে বারে বলা হচ্ছে পক্ষপাতিত্ব। আমার বক্তব্যে রেখেছি সে কথা। যেসব দলিল, চিঠিপত্র আমার কাছে আছে যাতে আমাদের সরকারি দলের পক্ষ থেকে এবং বিরোধী দলে যারা আছেন তাদের পক্ষ থেকে একই কথা বলা হয়েছে। আমাদের পক্ষ থেকে আমাকে ভুরি ভুরি উদাহরণ দিয়ে বলেছেন যে কংগ্রেসের মস্তানরা এদের সঙ্গে ৬ বছর কাটিয়েছে, এরা তাদের ধরতে পারছে না, অমুক থানাতে এখনও দেখা যাবে তাদের সঙ্গে বিড়ি, সিগারেট খাওয়া হচ্ছে, তাদের গ্রেপ্তার করা হচ্ছে না, তাদের বাধা দেওয়া হচ্ছে না। ঠিক সেই রকম কোনও কোনও জায়গায় বিরোধী পক্ষ থেকে একই কথা আসে, তারা বলেন যে আপনাদের লোকেরা বললে পুলিশ ধরবে, আমরা বললে পুলিশ ধরবে না। এটা এত সহজ ব্যাপার নয়, এর থেকে আরও গভীরে যেতে হবে, তা না হলে আমি সমাধান করে দিতে পারতাম। সেজন্য এগুলি যখন আসে তখন পুঙ্খানুপুঙ্খভাবে তার বিচার করে তদন্ত করতে হয় এবং তারপর যে কাজ পুলিশের মধ্যে সেটা আমাদের করতে হয়। সেজন্য এত কঠিন হচ্ছে আমাদের এই কাজ করা। তারপর একজন বললেন যে আমি নাকি বলেছি কোথায় যে দুর্নীতি দূর হয়ে গেছে। এই রকম কথা আমি একবারও বলিনি। আপনারা সমস্ত ওলট পালট করে পড়লেও খুঁজে পাবেন না। আমি বলেছি, এটা আমরা করতে চাই, আমরা দুর্নীতি মুক্ত হতে চাই এবং এটা আমাদের মনের মধ্যে সবসময় আছে, সেই অনুযায়ী আমরা কাজ করে যাব। আমি কি করে এই রকম একটা অসম্ভব কথা বলব? কংগ্রেসিরা ৩০ বছর ধরে যে দুর্নীতি সৃষ্টি করে গেছে সেটা আমরা অল্পদিনের মধ্যে দূর করে দেব, এটা কি এত সহজ? সেজন্য জনগণকে আমরা ডাক দিয়েছি। তাদের বলেছি, আপনারা সজাগ প্রহরী, আপনারা নজর রাখুন, তীক্ষ্ণ দৃষ্টি রাখুন, দেখুন, কোথায় দুর্নীতি প্রকাশ করছে, এর থেকে যাতে আমরা রেহাই পেতে পারি। তারপর একজন বললেন যে ডায়ালেকটিক বোঝেন না। না বুঝলে তো মুশকিল। তিনি বললেন যে আপনি বলেছেন—এখন বললেও মুশকিল, না বললেও মুশকিল। আমি বলছি এটা ঘটনা। অসত্য কথা বলব কি করে? আমরা তো অভ্যস্ত নই। যারা কংগ্রেসে আছেন বা ছিলেন তাঁরা অভ্যস্ত অসত্য কথা বলায়। আমরা অভ্যস্ত নই। আমি তো হিসাব দেখেছি যে কিছু অন্যায়, কিছু অপরাধ হয়েছে—সেটা ১০টা হোক, ২০টা হোক কিছু বেড়েছে। আমি বলব যে বাড়েনি, নিজের তারিফ করবার জন্য? এই ধরনের রাজনীতি আমরা করি না। সেই আমি বলছি এবং হিসাবও বলছে যে কিছু বেড়েছে—রাহাজানি কিছু বেড়েছে, কিছু খুন বেড়েছে, কিছু ছিনতাই বেড়েছে। কিন্তু তথাপি আমি এটা বলছি যে

আমাদের এখানে যে শান্তি বিরাজ করছে, এটা ভারতবর্ষের কোথাও নেই এবং এই কথা আবার দ্বিতীয়বার, চতুর্থবার, এক শত বার বলব। আমাদের বিভিন্ন প্রদেশে যেতে হয়, আমরা সে সব কথা জানি। সেই সব অঙ্কের হিসাব আছে, সেই অঙ্কের হিসাব অশোক বোস মহাশয় দিয়েছেন, আমি আর তার পুনরাবৃত্তি করতে চাই না। তবুও বেড়েছে বলার পরেও—দিল্লিতে যা হচ্ছে চোখের উপর, যেখানে কেন্দ্রীয় সরকার তার সমস্ত আয়োজন ব্যবস্থা যেখানে আছে, সেই হিসাবটা একটু পড়ে নিন—বোম্বে নিন, উত্তরপ্রদেশ নিন, অন্যান্য বড় বড় শহর নিন—দু'তিনটি শহর আছে ভারতবর্ষে মাদ্রাজ ইত্যাদি যেখানে আমাদের থেকে কম, হায়দ্রাবাদ আমাদের থেকে কম। কিন্তু এ ব্যাপারে আমরা অনেকের থেকে নিচে আছি। আমি এ জন্য এ কথা বলছি যে অনেকটা অবস্থা স্বাভাবিক আগের তুলনায়। এখন অন্তত রেকর্ড হচ্ছে কিন্তু আগে কোনও রেকর্ড হত না। কত ছিনতাই, কত ট্রেন ডাকাতি, কত খুন খারাপি হয়ে যাচ্ছে এগুলির রেকর্ড কম থাকত এবং মানুষ অভিযোগ করবার জন্য এগিয়ে আসত না, রেকর্ড করাবার জন্য আসত না। এখন আমরা দেখেছি যে বিভিন্ন জায়গায় মানুষ এগিয়ে আসছে। তারপর আগে গুন্ডাদের জ্বালায় টেঁকা যেত না। পশ্চিমবাংলার অনেকগুলি শহরে শুধু পুজোর ব্যাপারে নয়, অন্য ব্যাপারেও ওরা সব দখল করে নিয়েছেন। ওদের নেতৃত্বে এবং পুলিশের সঙ্গে যোগাযোগ ছিল, মন্ত্রীরা ব্যবস্থা করে দিয়েছেন। এখন সেই সব নেই। এখন মস্তানরা গিয়ে ভিড় করতে পারে না থানায়। কাজেই পরিবর্তন একটা বড় রকমের নিশ্চয়ই হয়েছে এবং টাকা পয়সা যে এখনও আদায় হয় না তা নয়। এখনও অভিযোগ পাই—এই কালী পুজোর সময় আমার কাছে অভিযোগ এসেছে ২/৩টি পাড়া থেকে, এদিক ওদিক থেকে যে সব অভিযোগ এসেছে সেটা খুব কম এবং যখন হয় এই ঘটনাগুলি তখন অন্তত পুলিশ এবং আমাদের সমর্থক সাধারণ মানুষ তারা একত্রিত হয়ে খানিকটা ব্যবস্থা করলেন, তারা সাহস পান ব্যবস্থা করবার জন্য। এটাও একটা পরিবর্তন। এখন এই মস্তানদের প্রোটেকশন নেই। আগে মন্ত্রীদের প্রোটেকশন থাকত, তাদের নেতাদের প্রোটেকশন থাকত কিন্তু এখন আর সেটা নেই এবং বেশ কিছু এই ধরনের মস্তান তারা ধরা পড়েছেন বিভিন্ন অপরাধ করতে গিয়ে। আগে তো এটা কল্পনাও করা যেত না। এদের, যাদের মস্তান বলা হয়, তাদের কয় বছরের মধ্যে ২/৩টি করে বাস, ট্যাক্সি হয়েছে, লাইসেন্স পেয়েছে। এরা আর্দির গিলে করা পাঞ্জাবী পরে ঘোরে। নানা রকম নাম তাদের, কেউ হাত কাটা, কেউ কানা, অমুক তমুক ইত্যাদি এই সব শুনি চারিদিকে। এ সব থেকে আমরা পরিত্রাণ পেয়েছি। এখন আমরা মিটিং করতে পারি। কিন্তু আগে তো প্রায় অনেক জায়গায় মিটিং করা অসম্ভব ছিল। দু'বার, তিন বার গাড়ি ভেঙ্গে দিয়েছে, টাকা খরচ করে সেই গাড়ি মেরামত কর এক মাস ধরে। তারপর মিটিং করতে দেবে না এসে তার কেটে দিল। ঐ সেদিন ইন্দিরা গান্ধী মিটিং করতে এল, ওঁদের গনিখান চৌধুরি আমার কাছে এসে বললেন যে আপনি প্রোটেকশন দিন। আমি বলেছিলাম, প্রোটেকশন কেন, কি ভয় করছেন? এটাতো পশ্চিমবাংলা, এখানে কেন গোলমাল হবে? উনি যা বলবার সেটা বলবেন। অপরাধ যা করবার তা তো করে নিয়েছেন। এখন দেশের মানুষ যদি তাকে অনুসরণ করে তো করবে।

আমি বলেছি কোনও গোলমাল হবে না, পুলিশ যা করবার তা করবে। আমাদের অবশ্য এতে কয়েক লক্ষ টাকা খরচ হয়েছে। আমরা চাই গণতন্ত্র থাকুক, গণতন্ত্র সম্প্রসারণ হোক, আপনারা মিটিং করুন। সেই মিটিংয়ে লোক এসেছে এবং কোনও গোলমাল হয়নি।

এটাতো ভয়ানক একটা পরিবর্তন, আমি নিজে ভুক্তভোগি, আমি জানি অর্ধেক পশ্চিমবাংলায় আগে তো কোনও মিটিংই করা যেত না। মিটিং করতে যাচ্ছি দেখলাম হরতাল হয়ে গেল। জ্যোতি বসু আসছে মিটিং করতে দেব না, জোর করে লোকদের পাড়ায় পাড়ায় আটকে রাখত। এইজন্যই বলছি অবস্থার এখন উন্নতি হয়েছে। এখানে তো ইউনিয়নের ইলেকশনের কথা বলছেন, কিন্তু আমি জানি ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কোনও স্টুডেন্টস ইউনিয়নের ইলেকশন হয়নি। জোর-জুলুম করে সব দখল করে নিয়েছে ঐ সব মস্তানরা। তারা কি ছাত্র, না অন্য কিছু আমি জানি না। তারা কাগজপত্র ছিঁড়ে ফেলে দিত এবং বলত আমরাই হচ্ছি ইউনিয়ন। কিন্তু এসব তো এখন হয় না। আমরা জিতছি, ওরাও জিতছে। শ্রমিক ইউনিয়নের নির্বাচন তো করাই অসম্ভব ছিল অনেক জায়গায়। মারপিট, দাঙ্গা হ্যাঙ্গামা এবং কটা যে খুন হবে কে জানে। তবুও শ্রমিকরা সাহস করে অনেক জায়গায় করেছে। কিন্তু এখন তো দেখছি বেশ নিরাপদে শ্রমিক ইউনিয়ন নির্বাচন হচ্ছে। তারপর ঐ যে ২০,০০০ লোক নিজেদের বাড়ি ঘরে ফিরে গেছে এটাও তো একটা পরিবর্তন এবং জনগণ মনে করছে যে একটা পরিবর্তিত অবস্থার সৃষ্টি হয়েছে। তারপর আপনারা যদি অ্যাসেম্বলি প্রসিডিং খুলে দেখেন তাহলে দেখবেন সেখানে কংগ্রেসিরা কি বলেছেন। তারা বলেছেন যুক্তফ্রন্ট সরকারের আমলে আমাদের কখনও পুলিশ প্রোটেকশন চাইতে হত না কিন্তু এখন প্রত্যেক সদস্যকে পুলিশ প্রোটেকশন চাইতে হচ্ছে। আপনারা লক্ষ্য রাখবেন এরা একই দলের লোক। নিজেদের দলের মধ্যে নিজেরা মারামারি করছে নিজেদের নেতাকে নিজেরা খুন করছে, ট্রেড ইউনিয়ন নেতাকে নিজেরা খুন করছে। ওটা কি একটা রাজত্ব ছিল? তবে আমার দুঃখ হয় জনতা পার্টির সদস্যদের কথা শুনে। আমাদের বিরোধিতা করবেন বলে কি এরকম কথা বলতে হয়? আমার মনে হয় ঐ জন্যই এই দুরবস্থা হয়েছে—ইন্দিরা গান্ধীর কাছে হারছে, তারপর আর একজন সদস্য বললেন ডেমোক্রেটিক মুভমেন্টের ডেফিনেশন কি? তিনি কি পশ্চিমবাংলায় থাকেন, না অন্য কোথাও থাকেন, গণতান্ত্রিক আন্দোলনের আমি কি ডেফিনেশন দোব? আমরা জানি কোনটা গণতান্ত্রিক আন্দোলন এবং কোনটা গণতান্ত্রিক আন্দোলন নয়। সাঁওতালদিহিতে কোনও দাবি দাওয়া নেই, একজন অফিসারকে মেরে দেয়। এটা এস. ইউ. সি.'র কাছে গণতান্ত্রিক হতে পারে কিন্তু আমাদের কাছে গণতান্ত্রিক নয় আমরা জানি কাকে গণতান্ত্রিক বলে। আমরা সাধারণ ধর্মঘট করেছি, বন্ধ করেছি, শান্তিপূর্ণভাবে মিছিল করেছি এবং দেখেছি তার উপর গুলি চলেছে। সেইরকম গণতান্ত্রিক আন্দোলন আমরা করেছি এবং সেই গণতান্ত্রিক আন্দোলন ডেফিনেশন আমি বলতে পারি। তারপর পরীক্ষার ব্যাপারে দেখুন আমার প্রশ্নপত্র পছন্দ হল না, কাজেই অন্য ছাত্রকে আমি পরীক্ষা দিতে দোব না—এটা কেমন কথা? মেডিক্যালের ছাত্ররা আমাকে বলেছে যে আমরা পরীক্ষা দিতে চাই কিন্তু কিছু সংখ্যক ছাত্রের যদি প্রশ্নপত্র পছন্দ না হয় তাহলে আমরা কি পরীক্ষা দিতে পারব না? আমি তাদের বলেছি তোমাদের নিশ্চয় গণতান্ত্রিক অধিকার আছে বুঝতে পারার এবং তাদেরও না বোঝার গণতান্ত্রিক অধিকার আছে। তারপর ইউনিভার্সিটিতে আমাদের এসব ব্যবস্থা করতেই হবে। এ জিনিস চলতে পারে না। ১০/২০টি ছেলে গিয়ে প্রতিদিন এরকম কাজ করবেন এটা হতে পারে না। ভাইস-চ্যান্সেলর আমাকে বলেছেন আমি এক মিনিটও কাজ করতে পারছি না এটা নিয়ে গোলমাল, ওটা নিয়ে গোলমাল—আমাকে কাজ করতে দিচ্ছে না।

আবার আজকে নাকি পুরানো চেহারাগুলি দেখা যাচ্ছে। ঐ যারা ছাত্রদের মধ্যে ছিলেন

আবার কংগ্রেসি মাস্তানদের মধ্যে ছিলেন তারা জুটেছেন ঐখানে। তাহলে এগুলি কি আমরা সহ্য করব? আমরা একটা বামফ্রন্ট তৈরি করেছি, তারা বলছেন ৫ মাস কি ৬ মাস-এর মধ্যে একটা ব্যবস্থা করে দেন এবং পরামর্শ দিন এবং তারপর আবার নির্বাচন করতে হবে, সমস্ত অবস্থাটাকে আবার ফিরিয়ে দিতে হবে। এসব তো করাই যাবে না কিছু। তাহলে সেখানে বুঝে নেবেন কোনটা গণতন্ত্র আর কোনটা গণতন্ত্র নয়—এর থেকে ভাল করে আর কি বুঝাব। এখনও যদি না বুঝে থাকেন তাহলে আর কোনওদিনই বুঝবেন না এবং বুঝবার চেষ্টা করেও কোনও লাভ নেই। তারপর আমি দেখলাম যে পুলিশকে তো গালাগাল দিলেন আজকে তারপর আবার পুলিশের জন্য দরদও আছে। বলছেন, মাহিনা বাড়াচ্ছেন না কেন? সেখানে আবার কমপ্যারিটিভ ফিগারও দিলেন। আপনারা জানেন যে আমরা একটা পে-কমিশন বসিয়েছি—সেখানে পুলিশেরও মাহিনা বাড়বে যদি কারও মাহিনা বাড়ে। আমরা ডি. এ.-র ব্যাপারে কেন্দ্রীয় হারে দিতে চাই। আমরা বলেছি যে, ইতিমধ্যে আমরা এটা পে-কমিশনে রেফারও করেছি। যদি অন্তবর্তী কিছু দেবার কথা ওরা বলেন তাহলে আমরা সেটা দেবার চেষ্টা করব—একথা আমরা বলেছি। এর মধ্যে পুলিশও আছে, সবাই আছে। তারপর পুলিশরা কতকগুলি জিনিস সাবসিডাইজড রেটে পায়, সেটা আগে থেকেই তারা পায়, আমাদের সময় থেকে নয়। পুলিশ জনসাধারণেরই একটা অংশ সুতরাং তাদের বুঝতে হবে যে স্পেশ্যাল প্রিভিলেজেস কখনও হতে পারে না, সেটা সম্ভবও নয়। একজন বললেন জনতা পার্টি থেকে যে বারে বারে নাকি কেন্দ্রীয় সরকার, ওদের সরকার, আমাদের লিখেছেন যে সি. আর. পি.-গুলি আপনারা ফেরত দেন। তা ফিরিয়ে নিয়ে চলে যান না, আমরা ট্রেনের ভাড়া দিচ্ছি, নিয়ে চলে যান। আমরা তো সি. আর. পি. চাই না। সি. আর. পি. যেখানে খুশি থাকবে। পশ্চিমবঙ্গ তো ভারতবর্ষের একটা অংশ তাহলে ওরা যদি দিল্লিতে কিছু রাখতে চায়, পশ্চিমবাংলায় কিছু রাখতে চায়, দুর্গাপুরে কিছু রাখতে চায়, রাখবেন। আমরা কি বলব যে তোমরা চলে যাও এখান থেকে, তোমরা ইন্ডিয়ান নও—একথা কি আমরা বলতে পারি? এখানে কি বলা হচ্ছে, এর কি কোনও মাথা মুন্ডু আছে? তারপর আবার কেউ কেউ আবিষ্কার করেছেন আমরা নাকি বিরোধীদলের পিছনে পুলিশ লাগিয়েছি। বোধ হয় কথাটি শ্রী দলুই মহাশয় বলেছেন। তা আপনাদের বিরুদ্ধে পুলিশ লাগিয়ে কি পাব আমরা-আমাদের লাভটা কি—কি গুরুত্ব আছে আপনাদের যে যার জন্য পয়সা নষ্ট, টেলিফোন নষ্ট, সময় নষ্ট করব—আমরা এসব করি না। আমরা বলে দিয়েছি যে আমাদের এসবে এখন দরকার নেই। কারণ বিরোধী দল যারা এখানে আছেন তারা ডেমোক্রাটিক মুভমেন্টের একটা অংশ সুতরাং তারা থাকবেন, এতে আমাদের কোনও দরকার নেই। তবে যদি কখনও সমাজবিরোধীদের বিরুদ্ধে বা ঐ ধরনের মানুষের বিরুদ্ধে আমাদের কোনও ব্যবস্থা গ্রহণ করতে হয় তাহলে সেই ব্যবস্থা আমরা করব কিন্তু আপনাদের বিরুদ্ধে আমরা করতে যাব কেন? আমরা তা করব না কারণ মানুষের উপর সহজ বিশ্বাস আমাদের আছে এবং আমরা জানি যে আমাদের বিরুদ্ধে যদি কোনও ষড়যন্ত্র হয় তাহলে সেটা টেলিফোন ট্যাপিং করে বন্ধ করা যাবে না। আমরা জানি কোন পথে সেটা বন্ধ করতে হবে, সে অভিজ্ঞতা আমাদের আছে। এস. ইউ. সি.-র বন্ধুরা নানান কথা বলেছেন, তারমধ্যে আমি যাচ্ছি না, তারা দুটি মামলার কথা বললেন, আমি সেসব কথার মধ্যে খুব বেশি যেতে চাচ্ছি না, কিন্তু একটা মামলা সম্বন্ধে আমি শুনেছি মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ায়, সেটার সঙ্গে রাজনীতির কোনও

সম্পর্ক নেই। ওতে তাদের পক্ষের একজন মানুষ মারা গিয়েছেন। সেখানে কি ব্যাপার, না ব্যাপার সেটা আমার না বলাই ভাল কারণ ধরা পড়েছে দুজন, তারা বেল পেয়েছে, মামলা যদি চলে তাহলে আমি বলে অবস্থাটকে কোনও খারাপ করতে চাই না। তবে আমার এটাই মনে হয়েছে রাজনীতির সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। আর একটা হচ্ছে ২৪ পরগনায়—ওদের একজন নেতা আমিনুদ্দিনের ভাই, এখানে পুলিশের কথা যে ডাকাতের সঙ্গে তার ক্লাশ হয়েছে, লাশ দেওয়া হয়েছে এবং তাকে লাল কাপড় দিয়ে জড়ানো হচ্ছে রাজনীতির কালার দেবার জন্য। এখন এই ধরনের কেস এনে যদি আসর জমাবার চেষ্টা করা হয় যে ভয়ঙ্করভাবে আমরা একটা রাজনৈতিক দলের উপর আক্রমণ করার চেষ্টা করছি তাহলে আমি নিরূপায়। আর অবশেষে আমি একটা কথা বলতে চাই, অনেক জায়গার কথা বলা হয়েছে—ঐ খিদিরপুর ইত্যাদির—আমি বলছি কোনও জায়গায় গণতান্ত্রিক আন্দোলনের উপর, শ্রমিকদের আন্দোলন-এর উপর পুলিশ দিয়ে মারধোর করা—আগে যা হ'ত কংগ্রেসের আমলে, তা করা হয়নি।

কোনও কোনও জায়গায় পাঠাতে বাধ্য হচ্ছি কারণ হাইকোর্টের অর্ডার। হাইকোর্টের অর্ডার আমাদের কার্যকর করতেই হবে। কিন্তু এখানে বলছে সেখানে গিয়েও যে ভেরিফিকেশন না হয় তার ব্যবস্থা করতে হবে। যদি নীতি বিরোধী কিছু হয় সেখানে আমরা ব্যবস্থা করব, প্রতিকার করবার চেষ্টা করব। ঠিক ওই রকম গ্রামের কথা মাননীয় সদস্য সন্তোষ রানা বলেছেন। কিন্তু সন্তোষবাবুরা যা শুরু করেছিলেন ধান কাটার সময় তাতে আমাদের কয়েক হাজার লোক গিয়ে যদি তার মোকাবিলা না করত তাহলে আগুন জ্বলত কারণ সেখানে কোনও বিচার ছিল না। আমরা ধান কাটার সময় যে নীতি ঘোষণা করেছিলাম সেটা ওরা প্রথমে মেনে নেননি, পরে অবশ্য মেনে নিয়েছেন। উনি একজন পুলিশ অফিসারের বিরুদ্ধে সঠিক কথা বলেছেন এবং আমরা তার ব্যবস্থা করেছি। আর একটা কেস্ বলেছিলেন যেটা আমরা তদন্তের জন্য পাঠিয়েছি। এখনও থানায় নিয়ে গিয়ে যদি মারপিঠ করে, অত্যাচার করে তাহলে তো সেটা আগের মতোই হয়ে গেল। এটা হতে পারে না। তারপর, পুলিশ ভেরিফিকেশন সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে রাজনৈতিক কারণে পুলিশ ভেরিফিকেশন আমাদের নেই। তবে যদি কেউ চাকুরির জন্য অ্যাপ্লাই করে সেই অ্যাপ্লিকেশন ঠিক কি বেঠিক, জাল সার্টিফিকেট নিয়ে করছে, না ঠিক সার্টিফিকেট নিয়ে করছে, যে মানুষ অ্যাপ্লাই করছে তিনি ঠিক মানুষ কিনা এগুলি আমাদের দেখতে হবে। তবে যদি দেখতে গিয়ে এটা দেখা যায় সে রাজনৈতিক কর্মী তাহলে তার চাকুরি ফিরিয়ে দেই। ২০০ নকশালকে আমরা চাকুরিতে নিয়েছি এবং আমার স্বাক্ষরে ২০০ লোক চাকুরি পেয়েছে। আমাকে বলেছে এরা নকশাল কর্মী, রাহাজানি করেছে, খুন করতে গিয়েছিল—তা সত্ত্বেও আমরা সঙ্গে সঙ্গে ফিরিয়ে দিয়েছি। আমি অবশ্য ওদের কথা বলছি না, নকশালরা এখন দুভাগে ভাগ হয়ে গেছে। তবে এই পুলিশ ভেরিফিকেশন ভারতবর্ষের সব জায়গায় রয়েছে, আমাদের এই জায়গা ছাড়া। তারপর, উনি বলেছেন পুলিশ গিয়ে তার সঙ্গীদের থ্রেট করছে। আপনি এটা আমাকে দেবেন। আমি আপনাদের কাছে বলছি পুলিশের এরকম কোনও অথরিটি নেই যে তারা রাজনৈতিক দলের লোককে গিয়ে থ্রেট করবে। এসব জিনিস আমাদের নেই, এরকম হলে আমাকে জানাবেন—আমি অ্যাকশন নেব। আমরা নকশালদের ছেড়ে দিয়েছি, জনগণ তাদের বুঝে নেবে, জনগণ তাদের জানে। আবার এমনও হতে পারে আমরা বামপন্থীরা সকলে এক হয়ে

কাজ করব—এতে আপত্তি কি? আমরা সেই দৃষ্টিভঙ্গি নিয়ে চলছি। একথা বলে আমি আমার প্রস্তাব রাখছি এবং সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি।

[7-45 — 7-55 P.M.]

**শ্রী রাম চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার ব্যয় বরাদ্দ মঞ্জুরির দাবি সমর্থন করতে উঠে রজনী দোলুই মশাই যে সমস্ত কথা বলেছেন, তার জবাব দেবার চেষ্টা করছি। তিনি বলেছেন রাম বাহিনী তৈরি করছি হোমগার্ডকে দিয়ে। রজনীবাবুকে গার্ড দেবার জন্য হোম গার্ড প্রয়োজন, কারণ রজনীবাবু যেই বাড়িতে যাবেন হোম গার্ডের গার্ড দেবার জন্য প্রয়োজন আছে। আমরা জানতাম ওঁরা যে হোমগার্ড বাহিনী তৈরি করেছিলেন, সেই হোম গার্ড দিয়ে খুন করানো হয়েছিল। আমাদের সেই অভিজ্ঞতা আছে। সাদা পোশাকে, কয়েক টাকা মাইনে দিয়ে, হোমগার্ডদের দারিদ্র্যের সুযোগ নিয়ে কংগ্রেস এই বাহিনী করেছিল যারা হাজার হাজার বামপন্থী কর্মীদের রক্তে লালে লাল করে দিয়েছিল কলকাতার রাস্তা, রজনীবাবুর এবং ওঁকে যিনি জেলখানায় ঢুকিয়ে ছিলেন ঐ সিদ্ধার্থবাবু ছিলেন যার হোতা, তাঁরাই সেই হোমগার্ড বাহিনী করেছিলেন। সেই সিদ্ধার্থ বাহিনী, রাম বাহিনী নেই, ঠিক টাইমে রাবণ বাহিনী ধ্বংস করার জন্য থাকবে যে রাবণবাহিনী তৈরি করেছিলেন রজনীবাবুর দল।

ডাঃ জয়নাল আবেদনি সাহেব হোমগার্ডকে পুলিশ বাহিনীতে নিযুক্ত করার কথা বলেছেন। আমরা অলরেডি সার্কুলার দিয়ে দিয়েছি যারা মাপে ঠিক হবে, তাদের পুলিশ বাহিনীতে নেওয়া হবে। সঙ্গে সঙ্গে সেন্টার থেকে ডিরেক্টার জেনারেল এসেছিলেন, তার সঙ্গেও কথাবার্তা হয়েছে, এই হোমগার্ডরা যারা অনেক দিন ধরে চাকুরি করছে, ফিট হলে তাদের সিকিউরিটিতে এবং রেলেতে নেওয়ার জন্য রিকয়েস্ট করেছি, এই হোমগার্ডরা বর্ডারে চাকুরি করছে বি. এস. এফ.-এর সঙ্গে এক সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে। হোমগার্ডদের আপনারা যা দিতেন তার চেয়ে আমরা বেশি দিচ্ছি, কারণ আমরা দেখেছি এতে করে মানুষের পেট চলে না এবং বামফ্রন্ট সরকারের একটা নীতি আছে, তারা নিম্নতম মজুরি প্রবর্তন করেছেন ৮.১০ টাকা। আপনারা ক্ষেত মজুরদেরও এই মজুরি দেবেন, বাড়াবাড়ি করবেন না, এর চেয়ে কম দেবেন না। আমরা হোমগার্ডদের স্বেচ্ছাসেবক বাহিনী হিসাবে রেখেছি যাতে সরকারের কাজ কর্ম করানো যায়। আমরা বারে বারে দেখেছি আপনারা এদেরকে স্ট্রাইক ভাঙার কাজে পাঠাতেন কিন্তু এখন এরা মানুষের সেবায় থাকবে এবং এরই জন্য সরকার এদের রেখেছেন এবং যাতে এদের পেট ভরে তার জন্য চেষ্টা করছেন। আপনি যেটা বলেছেন এদের ডিস্‌চার্জ করার কথা এবং মার্কসবাদী ফরওয়ার্ড ব্লকের লোকদের ঢোকাবার কথা, তা করা হচ্ছে না, কিন্তু তাদের নথিপত্র খোঁজা হচ্ছে যাদের দিয়ে আপনারা খুন করাতেন যাদের দিয়ে আপনারা নিরীহ মানুষদের বস্তা বন্দি করে জলে ফেলে দিয়েছেন। কারণ পুলিশতো নিজে যেত না আপনাদের এই কাজ করত তারা অন্য লোকদের দিয়ে, যারা ডিক্টেট করতেন তাদের খোঁজা হচ্ছে, তারা কারা। দেখা যাচ্ছে এখনও ওতপ্রোতভাবে তারা আপনাদের ডিরেকশনেই চলছে। কিছুদিন আগেও দেখেছি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আপনাদের দ্বারা যারা অ্যাপয়েন্টেড তারাই মাথা গরম করে বেয়নেট ঢুকিয়ে দিয়েছিল অফিসারকে। আপনারা এই ধরনের লোকদের

রিক্রুট করেছেন। তাদের খোঁজা হচ্ছে। আর রজনীবাবু যা বলেছেন, তার উত্তর ঠাকুর রামকৃষ্ণের কথাতেই বলে শেষ করছি। "আপনি যেমন তেমনি, জগৎ দেখেন তেমনি"। তিনি যেমন, জগতকেও তেমনি দেখছেন। এই বলে আমার বাজেটের মঞ্জুরি চেয়ে ভাষণ শেষ করছি।

**Mr. Speaker :** I put all the cut motions to vote excepting cut motion Nos. 20 and 26 standing in the name of Shri Satya Ranjan Bapuli on which, I understand, division will be demanded.

The motion of Shri Shamsuddin Ahamed that the amount of the Demand be reduced to Re. 1 was then put and lost.

The motions of Shri Deba Prasad Sarkar, Shri A. K. M. Hassanuzzaman, Shri Rajani Kanta Doloi and Shri Krishnandas Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Satya Ranajn Bapuli that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and a Division taken with the following results :—

**NOES**

Abdul Bari, Shri Md.
Abul Hasan, Shri
Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Shri
Abul Hasnat Khan, Shri
Atahar Rahaman, Shri
Bandyopadhaya, Shri Gopal
Barman, Shri Kalipada
Basu, Shri Jyoti
Basu Ray, Shri Sunil
Bhaduri, Shri Timir Baran
Bisui, Shri Santosh
Biswas, Shri Binay Kumar
Biswas, Shri Hazari
Biswas, Shri Jnanendra Nath
Biswas, Shri Kumud Ranjan
Bose, Shri Ashoke Kumar
Bose, Shri Biren

Bouri, Shri Gobinda
Bouri, Shri Nabani
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Ram
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Santasri
Choudhury, Shri Gunadhar
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
Golam Yazdani, Dr.
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Hazra, Shri Haran Chandra
Hira, Shri Sumanta Kumar
Kalimuddin Shams, Shri
Kisku Shri Upen
Koley, Shri Barindranath
M. Ansar-Uddin, Shri
Mahato, Shri Nakul Chandra
Majhi, Shri Dina Bandhu
Majhi, Shri Raicharan
Maji, Shri Pannalal
Majumdar, Shri Dilip Kumar
Majumdar, Shri Jamini Kisore
Majumder, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malaker, Shri Nani Gopal
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Siddheswar
Mandi, Shri Sambhu Nath
Mazumder, Shri Dinesh
Mohammd Amin, Shri
Mojumdar, Shri Hemen

Mondal, Shri Ganesh
Mondal, Shri Rajkumar
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Maha Bacha
Murmu, Shri Sarkar
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Pal, Shri Bejoy
Pramanik, Shri Radhika Ranjan
Raj, Shri Aswini Kumar
Rana, Shri Santosh
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Monoranjan
Roy, Shri Pravas Chandra
Roy Barman, Shri Khitibhusan
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Saha, Shri Lakshi Narayan
Samanta, Shri Gouranga
Sarkar, Shri Kamal
Sarker, Shri Ahindra
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Tarun
Sing, Shri Buddhadeb
Singh, Shri Chhedilal
Talukdar, Shri Pralay

Tudu, Shri Bikram

**AYES .**

Abedin Dr. Zainal

Das Mahapatra, Shri Balai Lal

Doloi, Shri Rajani Kanta

Habibur Rahaman, Shri

Maitra, Shri Birendra Kumar

Nanda, Shri Kiranmay

Ojha, Shri Janmejay

Roy, Shri Nanuram

Shamsuddin Ahmed, Shri

Sinha, Shri Prabodh Chandra

**Abst :**

Baxla, Shri John Arther

Haldar, Shri Renu Pada

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

Shastri, Shri Vishnu Kant

The Ayes being 10 and the Noes 90 the motion was lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 60,68,65,000 be granted for expenditure under Demand No. 21—Major Head : "255—Police", was then put and agreed to.

**Demand No. 27**

The motion of Shri Ram Chatterjee that a sum of Rs. 9,26,83,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "265—Other Administrative Service", was then put and agreed to.

[7-55 — 8-05 P.M.]

## LEGISLATON

### The West Bengal Colleges (Payment of Salaries) Bill, 1978

**মিঃ স্পিকার :** যেহেতু শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুপস্থিত আমি তার অনুরোধার্থে পরিষদীয় মন্ত্রী মহাশয়কে এই বিধেয়কটি উত্থাপন করতে এবং তার কার্যপদ্ধতি মাফিক ব্যবস্থা গ্রহণ করিতে অনুরোধ করিতেছি।

**Shri Bhabani Mukherjee :** Sir, I beg to introduce the West

Bengal Colleges (Payment of Salaries) Bill, 1978.

(Secretary then read the Tile of the Bill).

**Shri Bhabani Mukherjee** : Sir, I beg to move that the West Bengal Colleges (Payment of Salaries) Bill, 1978, be taken into consideration.

**শ্রী ভবানী মুখার্জি** : আমি আপনার অনুমতি নিয়ে এই হাউসে পশ্চিমবঙ্গ মহাবিদ্যালয় বেতন প্রদান বিধেয়ক ১৯৭৮ দি ওয়েস্ট বেঙ্গল কলেজেস (পেমেন্ট অ্যান্ড স্যালারিজ) বিল ১৯৭৮ উত্থাপন করছি এবং এই প্রসঙ্গে এই বিবৃতি রাখছি। শিক্ষাক্ষেত্রে যে ধাঁচের স্তর ব্যবস্থা ইদানিং চালু ছিল সম্প্রতি তার পুনর্বিন্যাস করা হয়েছে। তাছাড়া বেসরকারি মহাবিদ্যালয়গুলিতে ছাত্র সংখ্যা হ্রাস পেয়েছে, ছাত্র বেতন ও অন্যান্য ফ্রি-এর হার গত কয়েক দশক ধরে স্থিতিশীল অবস্থায় রয়েছে এবং ছাত্র বেতন আদায়ও তেমন সন্তোষজনক হয় নি ; উপরন্তু পরীক্ষাগারে ব্যবহার্য রাসায়নিক পদার্থ, বৈজ্ঞানিক যন্ত্রপাতি ইত্যাদির মূল্যবৃদ্ধি পেয়েছে। এই সব কারণে সরকারি মহাবিদ্যালয় ও সরকার উদ্যোগী মহাবিদ্যালয় বাদে অন্যান্য মহাবিদ্যালয়ের কর্তৃপক্ষদের পক্ষে ঐ হ্রাসপ্রাপ্ত আয় নিয়ে আর্থিক দায় দায়িত্ব নির্বাহ করা কঠিন হয়ে পড়ছিল। ফলে ঐসব মহাবিদ্যালয়ের শিক্ষক ও অশিক্ষক কর্মীদের বেতন প্রচলিত বেতনক্রম অনুসারে দেওয়া হওয়া সত্ত্বেও বাকি পড়ে যাচ্ছে। ঐ রকম আংশিক ও অনিয়মিত বেতন প্রদান তাদের মনোবল ভেঙ্গে দিচ্ছিল এবং শিক্ষার মানের উপরও প্রতিকূল প্রভাব বিস্তার করছিল। এরূপ অবস্থায় ঐসব মহাবিদ্যালয়ের শিক্ষক ও অশিক্ষক কর্মীদের যাতে (মহাবিদ্যালয় ও সরকার উভয়েরই অংশ সমেত) পূর্ণ বেতন নিয়মিত প্রদান করা যায় তা সুনিশ্চিত করার প্রয়োজনীয়তা অনুভূত হয়েছিল। যেহেতু পশ্চিমবঙ্গ বিধানসভা যত্রাসীন ছিল না এবং উচ্চ শিক্ষা ক্ষেত্রে ক্রমাবনতি রোধ করার জন্য সত্বর ব্যবস্থা গ্রহণ করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছিল সেইজন্য পশ্চিমবঙ্গ মহাবিদ্যালয়সমূহ (বেতন প্রদান) অধ্যাদেশ ১৯৭৮ নামে একটি অর্ধাদেশ রাজ্যপাল ৩রা ফেব্রুয়ারি ১৯৭৮ তারিখে জারি করেন। আমি সেইটাই এখানে বিল আকারে এনেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি এই বিধেয়কটির মোশন ফর কনসিডারেশন অর্থাৎ বিবেচনার জন্য এই সভায় উত্থাপন করছি। এই বিধেয়কটির ভূমিকা পড়ার সময় আমি বলেছি যে বিলটি হচ্ছে পশ্চিমবঙ্গে যে সমস্ত বেসরকারি কলেজ আছে তার শিক্ষক এবং কর্মচারিদের বেতন দেবার বিল। ইতিপূর্বে এই বিধানসভায় শিক্ষা সমস্যা সম্পর্কে আলোচনা করার সময় এবং এডুকেশন বাজেট-এ এই যে বিল এসেছে এর সাধারণ নীতি সম্পর্কে আলোচনা করা হয়েছে। এবং সেই আলোচনাকালে শুধু সরকার পক্ষ নয়, বিরোধী পক্ষের সবাই এতে সমর্থন জানিয়েছেন। বেসরকারি কলেজসমূহ গত কয়েক বছর ধরে নিদারুণ অর্থ সংকটের মধ্যে পড়েছিল। বর্তমানে শিক্ষা ব্যবস্থা একবার হায়ার সেকেন্ডারি একবার মাধ্যমিক বিভিন্ন সময়ে যেভাবে পরিবর্তন হচ্ছে।

তাতে ছাত্র সংখ্যা একটা বেঁধে দেবার প্রয়োজন ছিল। যেসব কলেজে অস্বাভাবিক ছাত্রসংখ্যা আছে সেই সম্পর্কে ইউ. জি. সি.-র সঙ্গে আলোচনা করে ছাত্রসংখ্যা বেঁধে দেবার চেষ্টা করেছিলেন এবং অনেক ক্ষেত্রে দেখা গেছে কোথাও ছাত্রদের বেতন দিতে দিচ্ছিলেন

না। এর ফলে সেই সব কলেজের শিক্ষক, কর্মচারিদের বেতন দেওয়া একটা খুব সংকটের মধ্যে পড়েছিল। দ্বিতীয়ত, এই সমস্ত কলেজগুলিতে ছাত্রদের যে বেতন হার চালু আছে সেটা বহুদিনের পুরানো হার। সেটার কোনও পরিবর্তন হয়নি। ইতিমধ্যে সমস্ত কেমিক্যালস বা বিজ্ঞানাগারে যে সমস্ত জিনিসপত্র ব্যবহার করতে হয় সেগুলির দাম বেড়েছে। এই সমস্ত কারণে যে সংকট সৃষ্টি হয়েছিল সেটা নিয়ে এই হাউসে আলোচনা হয়েছে এবং হাউসের বাহিরে সংবাদপত্রেও বহুবার আলোচিত হয়েছে। এই সমস্ত সংকট একটা চরম অবস্থায় পৌছানোর ফলে কলেজ শিক্ষক সংগঠনের প্রতিনিধি এবং শিক্ষক কর্মী প্রতিনিধিরা সরকারের কাছে দাবি করতে থাকেন যে শিক্ষা ব্যবস্থা ভেঙ্গে পড়বার উপক্রম হয়েছে যদি না সরকার হস্তক্ষেপ করেন—সেই দিকে দৃষ্টি রেখে সরকার এই আইন করেছেন এবং এই আইনের মধ্যে সমস্ত শিক্ষক এবং শিক্ষাকর্মিদের যে বেতন সেটা সরকার প্রতিমাসের প্রথমে দেবেন। আর ছাত্রদের বেতন বাবদ যে আয় হবে তার শতকরা ৭৫ ভাগ, এই আইনের মধ্যে বিধিবদ্ধ আছে, সরকারি কোষাগারে জমা দেবেন এবং এও বিধান আছে যদি কোনও ক্ষেত্রে শতকরা ২৫ ভাগ নিয়ে তার প্রয়োজন মিটবে না তাহলে সেই সমস্ত বিশেষ বিশেষ ক্ষেত্রে সরকার সেটাকে প্রয়োজন মতো সংশোধন করতে পারবে। তাই কলেজ শিক্ষা, উচ্চ শিক্ষাকে বাঁচিয়ে রাখার প্রয়োজনে এই বিলটিকে আনয়ন করা হয়েছে। সকলেই একে সমর্থন জানিয়েছেন। সেই জন্য আমি আর বেশি বক্তব্য না বাড়িয়ে প্রত্যেকের সমর্থন কাম্য করে এই বিলটি সভায় উপস্থাপিত করছি।

**মিঃ স্পিকার :** জনাব এ. কে. এম. হাসানুজ্জামানের কাছ থেকে বিলটি জনমত সংগ্রহের জন্য একটি প্রস্তাব করা হয়েছে। উনি হাউসে নেই দেখা যাচ্ছে। এখন আমি প্রবোধ চন্দ্র সিনহাকে বক্তব্য বলার জন্য অনুরোধ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গে যে সমস্ত বেসরকারি কলেজ রয়েছে সেই শিক্ষা প্রতিষ্ঠানের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিগণ মাসের প্রথমে তাদের প্রাপ্য বেতন যাতে পেতে পারেন তার জন্য পশ্চিমবঙ্গ কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতি দীর্ঘদিন ধরে আন্দোলন করে আসছিলেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন ইতিপূর্বে পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রে যে অবস্থা ছিল তাতে করে শিক্ষাকর্মিদের সব চেয়ে চরম দুর্গতির মধ্যে দিনাতিপাত করতে হয়। মাসের বেতন মাসে পাওয়া তো দূরের কথা, তাদের ৭/৮ মাসের বেতন বাকি পড়ে যেত এবং তার ফলে তাদের সংসার ও [illegible] মান বজায় রাখা খুব কষ্টকর হয়ে উঠত। তাই দীর্ঘদিন ধরে সরকারের কাছে শিক্ষা প্রতিষ্ঠানের পক্ষ থেকে, শিক্ষক সংস্থার পক্ষ থেকে এই দাবি করে আসা হচ্ছিল যে সরকার যেন শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের মাসে মাসে বেতন দেবার দায়িত্ব গ্রহণ করেন। বর্তমান সরকার সেই আবেদনে সাড়া দিয়ে এই অর্ডিন্যান্স করেছিলেন এবং যে প্রতিশ্রুতি দিয়েছেন তার জন্য আমি এই সরকারকে অভিনন্দন জানাই। সেদিক থেকে আমাদের সকলের সাদর সমর্থন এই বিলটি লাভ করছে। সেই সাথে আমি দুটি ধারার কথা বিশেষ করে উল্লেখ করব—সেই সম্পর্কে যদি একটু সতর্কতা অবলম্বন করা হয় এবং শান্তিপূর্ণ মনোভাব যদি গ্রহণ করা হয় তাহলে শিক্ষাক্ষেত্রে শিক্ষক এবং অশিক্ষক [illegible] মনের মধ্যে এখন যে একটু হতাশা, নিরাশার ভাব আছে সেটা কিঞ্চিত দূরিভূত হবে।

[8-05 — 8-15 P.M.]

কেবলমাত্র বেসরকারি কলেজগুলিকে এই বিলের আওতার মধ্যে আনা হয়েছে, কিন্তু ট্রাস্ট পরিচালিত কলেজ কিংবা রিলিজিয়াস ইনস্টিটিউশান্স বা রিলিজিয়াস কমিউনিটির দ্বারা—ধর্মীয় সংস্থার মাধ্যমে যেসব শিক্ষাপ্রতিষ্ঠানগুলি পরিচালিত হয় সেই সব শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে এই বিলের আওতার মধ্যে আনা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি খোঁজ নিলেই জানতে পারবেন যে পশ্চিমবঙ্গের এই ধরনের কাজের সংখ্যা নিতান্ত কম নয়। সেই সমস্ত কলেজে যে সমস্ত অধ্যাপক এবং শিক্ষাকর্মি কাজে নিযুক্ত রয়েছেন তারাও দীর্ঘদিন ধরে বেতন পাচ্ছেন না। তাদের অনেকেরই ৬/৭/৮ মাসের বেতন বাকি পড়ে থাকে। স্যার, অধ্যাপকদের যদি এইরকম দুরবস্থার মধ্যে জীবন-যাপন করতে হয় তাহলে যে কাজে তাঁরা নিযুক্ত আছেন সেই কাজে যথেষ্ট মনোনিবেশ করা তাদের পক্ষে সম্ভব হয় না। এখানে একটা প্রভিসন রয়েছে যে এই ধরনের ট্রাস্ট কলেজগুলি যদি তারা এই স্কীমের আওতায় আসবার জন্য আবেদন করেন তাহলে সেই আবেদন সরকার সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন—নতুন বিলে এটা সংযোগ করা হয়েছে। এই ক্ষেত্রে আমি এই প্রস্তাবগুলি দ্রুত গ্রহণ করার জন্য বা রূপায়ণ করার জন্য অনুরোধ করব। স্যার এই প্রসঙ্গে বলি, সুরেন্দ্রনাথ গ্রুপ অব কলেজেস—যেটা ট্রাস্ট বোর্ডের দ্বারা পরিচালিত হ'ত সেই ট্রাস্ট কমিটিকে কিছুদিন আগে কলকাতা বিশ্ববিদ্যালয় বাতিল করে দিয়ে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দিয়েছেন। সেখানকার অ্যাডমিনিস্ট্রেটর সেই কলেজ যাতে এই বিলের আওতায় আসতে পারে তারজন্য আবেদন করেছেন কিন্তু এখনও সেখানে সরকারি সিদ্ধান্ত গৃহীত হয়নি। এ সম্পর্কে আশু সিদ্ধান্ত গ্রহণের জন্য সরকারের কাছে আমি আবেদন জানাচ্ছি এবং এই সঙ্গে সঙ্গে যাতে এই ব্যবস্থা আরও সম্প্রসারিত হতে পারে তার ব্যবস্থা গ্রহণ করার জন্যও অনুরোধ জানাচ্ছি। তারপর স্যার, কলেজগুলির ক্ষেত্রে যেটা খুব কষ্টের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে সেটা হচ্ছে, প্রতি মাসে প্রত্যেক কলেজের বা ইনস্টিটিউশনের যে নিট আয় হবে বা অ্যাকচ্যুয়াল ইনকাম হবে তার ৭৫ ভাগ টাকা পরের মাসের ১৫ তারিখের মধ্যে জমা দিয়ে দিতে হবে একথা বিলে বলা হয়েছে। তারপর আরও আছে যে, প্রতি তিন মাস অন্তর একটি করে হিসাব সরকারের কাছে দিতে হবে যে সেই তিন মাসে কলেজের প্রত্যাশিত আয় কি ছিল অর্থাৎ টোটাল স্টুডেন্টস স্ট্রেংথের উপর তাদের যে টোটাল আয় হবার সম্ভাবনা ছিল এবং তিন মাসে প্রকৃত যা আয় ছিল সেই হিসাবটা দেখিয়ে এই সম্ভাব্য এবং যেটা প্রকৃত আয় হল এই দুটোর মধ্যে যে ফারাক থাকবে সেই টাকাটা কলেজকে পরের কোয়ার্টারে সরকারের তহবিলে জমা দিতে হবে। সেই টাকা কলেজ যদি জমা দিতে না পারে তাহলে সরকার সেই কলেজের পরিচালক সমিতিকে বাতিল করে সেখানে অ্যাডমিনিস্ট্রেটার বসিয়ে দিতে পারবেন। এখানে কলেজগুলি খুব অসুবিধায় পড়বে। তার কারণ, স্যার আপনি জানেন, আজকে পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রে যে ব্যবস্থা চালু আছে তাতে আমরা দেখি সাধারণ মধ্যবিত্তদের বাড়ির ছেলেমেয়েরাই কলেজগুলিতে পড়াশুনা করতে যায়, কিন্তু তাদের পক্ষে মাসের বেতন মাসে দেওয়া সম্ভব হয়না। সেখানে তারা সাধারণত বাৎসরিক পরীক্ষার আগে বা টেস্ট পরীক্ষার আগে এক বৎসরের টাকা দিয়ে থাকেন। কাজেই এই যেখানে অবস্থা এই শিক্ষাপ্রতিষ্ঠানগুলি কি করে এই টাকা কোষাগারে জমা দেবে? আবার যদি জমা দিতে না পারে তাহলে সেখানে

অ্যাডমিনিস্ট্রেটার বসিয়ে দেওয়া হবে। এ ক্ষেত্রে আমার প্রস্তাব, প্রকৃত আয় যেটা হবে তার ৭৫ ভাগ জমা দেবার যে কথাটা হচ্ছে সেটা এরমধ্যেই সীমাবদ্ধ রাখলে সেটা বোধহয় সমীচিত হবে—এখানে সম্ভাব্য আয়টা বাদ দিতে হবে। স্যার, আপনি জানেন, সরকারই অনেক সময় স্টাইপেন্ড, স্কলারশিপ ইত্যাদি নিয়মিতভাবে দিতে পারেন না। তারপর শিডিউল কাস্ট বা ট্রাইবসদের বাড়ির যে সমস্ত মেরিটোরিয়াস ছেলে আছে আমরা জানি অনেক সময় তারা স্টাইপেন্ড বা স্কলারশিপ পেলে তার ভেতর থেকে বেতন দিয়ে থাকেন।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন সেই সম্পর্কে আমার পূর্ববর্তী বন্ধু বলে গেছেন। এটা শুনতে খুব ভাল লাগে। এতে শিক্ষক সমাজ এই সরকারকে অভিনন্দন জানিয়েছেন, এতে কোনও সন্দেহ নেই। আমিও তাদের সঙ্গে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু এর মধ্যে ঢুকে এটা কিন্তু কিন্তু মনে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের উদ্দেশ্যটা ভাল, কিন্তু এই সরকারের মনোভাব যেটা সেটা আমি আপনার কাছে তুলি ধরছি। মাননীয় বন্ধু যে কথা বলেছেন, তিনি বাস্তব কথা বলেছেন, আমি সেটার পুনরাবৃত্তি করছি না। যেমন—ভাষাভিত্তিক, ধর্মভিত্তিক সংখ্যালঘুদের মহাবিদ্যালয়ের যে প্রস্তাব রেখেছেন সেটাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করে উদ্দেশ্যটাকে বলছি। এরা শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের বেতন সম্পর্কে যে ব্যবস্থা নিয়েছেন, এটাতে গণতন্ত্রের উপর আঘাত এনেছেন। এখন মহাবিদ্যালয়ে স্ট্যাটিউটরি গভর্নিং বডি করা হয়েছে। এদের ক্ষমতাগুলিকে মোটামুটি বিলুপ্তি করে দেওয়া হয়েছে। এখন কোনও পদের জন্য, কোনও পদ যদি সৃষ্টি করতে হয় তাহলে সেখানে গভর্নিং বডি কিছু করতে পারবে না, সরকার সেটা ঠিক করবেন। তারপর ৪নং ধারাতে যে কয়টা শর্ত আরোপ করেছেন, এতে শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের বেতন দান করবেন, এর পরিপ্রেক্ষিতে যে সমস্ত শর্ত আরোপ করেছে তাতে স্ট্যাটিউটরি বডির কোনও ক্ষমতা রাখা হচ্ছে না, সমস্ত ক্ষমতা সরকার নিজের হাতে নিয়ে নিচ্ছেন এবং ঠুঁটো জগন্নাথ হিসেবে এই গভর্নিং বডিকে আপাতত রাখছেন এবং পরবর্তীকালে সেটাকে খতম করার একটা ইঙ্গিত রেখে দিয়েছেন। তারপর মাননীয় মন্ত্রী মহাশয়, উচ্চ বিভাগের শিক্ষারই নন, তিনি আগে বক্তব্য রেখেছেন কেন এই আর্থিক দায়িত্ব ভাল সরকার থেকে নিচ্ছেন এবং তা ব্যাখ্যা করতে গিয়ে তিনি বলেছেন যে কলেজে ছাত্ররা সময় মতো বেতন দিতে পারেন না, একেবারে শেষের দিকে পরীক্ষার সময় একসঙ্গে সারা বছরের বেতন দেন ফলে সারা বছর ধরে শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের বেতনের জ্বালা, অর্থের জ্বালা ভোগ করতে হয়—এই যুক্তিটা তিনি মোক্ষম দেখিয়েছেন ভাল কথা। কিন্তু এখন কি বলছেন? এখন ৬এ ধারাতে বলছেন, কোন মহাবিদ্যালয়ের কর্তৃপক্ষ রাজ্য সরকার কর্তৃক এতদ পদ অনুদেশাক্রমে এই মহাবিদ্যালয়ের রেজিস্টার হইতে কোনও ছাত্রের নাম খারিজ করে দেবেন যদি এ ছাত্র রাজ্য যে সময় সীমা নির্ধারণ করে দেবেন, সেই সময় সীমার মধ্যে বেতন ও অন্যান্য ফি দিতে খেলাপ করেন—তারাই বলছেন, ছাত্ররা সময় মতো বেতন দিতে পারেন না, অধিকাংশই এককালীন বেতন দিয়ে থাকেন। তাহলে এই সময় সীমাটা কতদিন হবে, এটা যদি এখানে উল্লেখ করে দিতেন এই ছাত্রদের আর্থিক দুরাবস্থার কথা ভেবে যে সরকার সিদ্ধান্ত করেছেন যে বছরের শেষে যদি এককালীন বেতন দেন—যাদের বেতন দিতে হবে তারা দেবে কিন্তু যারা ফ্রি হয়ে যাচ্ছে—যে ছাত্রদের বেতন দিতে

হবে তারা যদি এককালীন বেতন দিতে চায় তাহলে আমরা মেনে নেব—এই কথা যদি বলতেন তাহলে তাঁর বক্তব্যের সঙ্গে এই বিবৃতির একটা সামঞ্জস্য থাকতো। কিন্তু আজকে ৬এ ধারাতে যে শর্তটি আরোপ করা হয়েছে তাতে আমি মনে করি গ্রামাঞ্চলের গরিব ছাত্ররা কলেজে আর লেখাপড়া শিখতে পারবে না, উচ্চ শিক্ষার আশা-আকাঙ্খা এই বিল পাস হবার সঙ্গে সঙ্গে তাদের মন থেকে মুছে যাবে। কাজেই এই ৬এ ধারা সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়কে পুনর্বিবেচনা করার জন্য অনুরোধ করছি। এই ধারাতে গ্রাম-বাংলার গরিব ছেলেপিলেরা উচ্চ শিক্ষা লাভ করতে পারবে না। অতএব এখানে সময় সীমা নির্দিষ্ট করে দিন যে বছরের শেষে দিলেই হবে, যেটা আপনি স্বীকার করেছেন যে সময় মতো দিতে পারছে এই আমরা দায়িত্ব ভাল নিচ্ছি। অতএব এটা বিবেচনা করে দেখবেন যাতে গরিব ছেলেরা লেখা পড়া করতে পারে, উচ্চ শিক্ষা লাভ করতে পারে। তারপর আপনি ৬(এ)-তে যে সব শর্ত আরোপ করেছেন যে ৩ মাস পর এস্টিমেটস দাখিল করতে হবে। এটা হিসাবনিকাশ করার জন্য অতিরিক্ত কর্মী দরকার। মহাবিদ্যালয়ে যে কর্মী স্ট্রেন্থ রয়েছে তাদের স্বাভাবিক কাজকর্মের জন্য নিয়োগ করা হয়েছে। কিন্তু এই যে প্রতি ৩ মাস পর পর হিসাব নিকাশ করতে হবে, এস্টিমেটস দিতে হবে—কত আয় হল, কত জমা দেওয়া হল ইত্যাদি এই হিসাবনিকাশ করার জন্য কোনও কর্মী নিয়োগের প্রস্তাব রাখেন নি।

[8-15 — 8-25 P.M.]

এবং তাদের কর্মীদের এভাবে কাজ করতে হয়, যার ফলে তারা যথাযথভাবে কাজ প্রতিপালন করতে পারে না। কিন্তু সেখানে তার বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য আপনি আবার গণতন্ত্র হত্যার ব্যবস্থা রেখেছেন এবং সেখানে একটি ধারায় বলেছেন এই শর্ত যদি কোনও মহাবিদ্যালয়ের গভর্নিং বডি সঠিকভাবে পালন না করে তাহলে সরকার সেই গভর্নিং বডি অধিগ্রহণ করতে পারবেন। সেই ক্ষমতা সরকার নিজের হাতে রেখে দিচ্ছেন ৮ ধারা অনুসারে। কিন্তু সেখানে তাঁদের এই যে অতিরিক্ত কাজ বেড়ে যাচ্ছে, সেই অতিরিক্ত কাজ সম্পন্ন করার জন্য কোনও প্রভিসন রাখছেন না। অথচ বলছেন তাঁরা যদি যথাযথ দায়িত্ব পালন করতে না পারে তাহলে তাদের ভেঙে দিয়ে নিজেদের লোক বসিয়ে দেবেন। সেই প্রভিসন আপনি এখানে রেখেছেন। এই যে একটা ভাল কাজ করতে যাচ্ছেন, এখানেও আপনি লোক বসিয়ে দেবার একটা ব্যবস্থা রাখছেন। আর একটা কথা হচ্ছে মহা-বিদ্যালয়ের ভার নিচ্ছেন, এটা খুব ভাল কথা। কিন্তু এখানে আরও অধিক যাঁরা গরিব শিক্ষক আছেন—গ্রামে গ্রামান্তরে যে সমস্ত জুনিয়ার হাই স্কুল এবং হাই স্কুলগুলি রয়েছে, সেগুলির শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের ব্যাপারে সরকারের নিশ্চয়ই আরও সচেতন হওয়া উচিত ছিল। কারণ সকল সদস্য নিশ্চয়ই এ-ব্যাপারে আমার সঙ্গে একমত হবেন যে, সেগুলির শিক্ষকদের অবস্থা আরও শোচনীয়। আজকে এই-সমস্ত স্কুলগুলির শিক্ষকরা সরকার থেকে যে ডি.এ দেওয়া হয়, সেটাই এক মাত্র ঠিকমতো পান। কারণ অধিকাংশ স্কুলের ছাত্ররা ঠিকমতো বেতন দিতে পারে না, বছরের পর বছর তারা বেতন দিতে পারে না। যার ফলে শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের সরকারি ডি.এ. ছাড়া বাকি বেতেনটা, কমিটির দেয় অংশটা তাঁরা ঠিকমতো পান না। এক কথায় বলতে গেলে এ'সমস্ত শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের ৯৯% শুধু ডি.এ. নিয়ে থাকতে হয়। তাঁদের কথা আজকে এই বিলের মধ্যে মন্ত্রী মহাশয় বললেন না, বা

তাঁদের জন্য কিছু করলেন না। মহা-বিদ্যালয়ের শিক্ষক এবং শিক্ষা-কর্মচারিদের দারিদ্র্যের কথা ভেবে আজকে আপনি এই এনেছেন, সে জন্য আমি আপনাকে সাধুবাদ জানাচ্ছি। কিন্তু আরও বেশি সাধুবাদ জানাতাম যদি আপনি এ'সমস্ত বুভুক্ষু গ্রামবাংলার স্কুল শিক্ষকদের দায়িত্বভার নিতে পারতেন। সেটা নিতে পারলে আরও ভাল হ'ত। তারপর আপনি আর একটা কথা বলেছেন যে, ঘাটতি বা এরিয়ার সম্বন্ধে, সে বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করব আপনি এইভাবে সব হত্যাকাণ্ড যা ঘটছে সেগুলি বন্ধ করার চেষ্টা করুন, আমরা আপনার প্রটেকশন চাইছি। বাইরে হত্যাকাণ্ড ঘটছে, আবার ভেতরেও হত্যাকাণ্ড ঘটছে। মুখ্যমন্ত্রী একটু আগে স্বীকার করলেন হত্যাকাণ্ডের সংখ্যা বেড়েছে। এখানে আবার শিক্ষামন্ত্রী একটার পর একটা গণতন্ত্র হত্যা করছেন ; শিক্ষা প্রতিষ্ঠানের গণতন্ত্র তিনি হত্যা করছেন ; এই বিলের মধ্যেও সেই ব্যবস্থা রেখেছেন।

**ডাঃ গোলাম ইয়াজদানী ঃ** স্পিকার স্যার, আজকে যে বিল আনা হয়েছে তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং অত্যন্ত আনন্দিত যে, এই সমস্ত নন্‌-গভর্নমেন্ট কলেজের টিচিং এবং নন-টিচিং স্টাফদের মাইনে দেওয়ার দায়িত্ব সরকার নিচ্ছেন। এখানে বিলের মধ্যে বলা হয়েছে যে, পিরিয়ডিক অ্যাডভান্স দেওয়া হবে। কিন্তু এই কথাটার সম্বন্ধে আমাদের সংশয় দূর করে দেওয়া দরকার। এটা দূর করা এই জন্য দরকার যে পিরিয়ডিক অ্যাডভান্স বলতে একটা বছরে তারা দুটি পিরিয়ড কিংবা তিনটি পিরিয়ড দিতে পারে। তাহলে কিন্তু রেগুলারলি পে হচ্ছে না। সুতরাং পিরিয়ডিক অ্যাডভান্স বলতে কি বোঝায়, এক বার দেবেন, দু-বার দেবেন, না তিন বার দেবেন? তারপর বলা হচ্ছে বেতন দেওয়া হবে অ্যাকর্ডিং টু স্কেলস অ্যাপ্রুভ বাই দি স্টেট গভর্ণমেন্ট। এখানে নন-গভর্ণমেন্ট কলেজ সম্বন্ধে বলা হচ্ছে কিন্তু আর এক ধরনের যে সমস্যা আছে সেকথা কিন্তু উল্লেখ নেই। যে সমস্ত নন্‌-গভর্নমেন্ট কলেজ ছিল সেগুলোকে গভর্নমেন্ট টেকওভার করে নিয়েছেন। চাঁচল কলেজ গভর্নমেন্ট একটা বিল করে টেক-ওভার নিয়েছেন ৩ বছরের জন্য। এখনও ৩ বছর হয়নি, এই বছরই লাস্ট। এটা সম্বন্ধে কি করা হবে না হবে তা আমি বুঝতে পারছি না। এটা নন-গভর্নমেন্ট কলেজ বলে গ্রহণ করা হবে না টেক-ওভার করা হবে না স্পেশ্যাল কলেজ বলে গণ্য করা হবে। এই কলেজের যে পে স্কেল সেই পে স্কেল কিন্তু ঠিক নয়। সুতরাং এই কলেজের পে স্কেল কি অ্যাপ্রুভ বাই দি স্টেট গভর্নমেন্ট অনুযায়ী হবে? এটা সম্বন্ধে বলা দরকার। আগে ঐ কলেজ প্রাইভেট কলেজ ছিল। প্রাইভেট কলেজ থাকাকালীন রিসোর্সেস যে রকম ছিল সেই অনুযায়ী মাহিনা দেওয়া হত। তারপর এটাকে গভর্নমেন্ট নিয়ে নিয়েছেন। গভর্নমেন্টের উচিত একটা ইমিডেয়েটলি পে স্কেল করে দেওয়া ঐ কলেজের জন্য। টিচিং স্টাফ্‌ এবং নন্‌-টিচিং স্টাফ তার সম্বন্ধে বলা দরকার। এই দারোয়ান আগে ৩০/৪০ টাকা পাচ্ছিল কিন্তু বর্তমানে এখন সে ৮০ টাকা পাচ্ছে। এখন তার কি অবস্থা হবে সেটা সম্বন্ধে বলা দরকার ছিল। তার একটা পে ফিকসেশান হওয়া দরকার বলে আমি মনে করি। তা নাহলে এরা কি স্কেল পাবে না পাবে তা ঠিক করা যাবে না। স্টেট গভর্নমেন্টের পারমিশান ছাড়া কোনও রিডাকশান ও রেমিসান অফ্‌ ফিস হবে না এখানে এই সম্বন্ধে যে ধারাটা দেওয়া আছে তাতে অনেক অসুবিধার সৃষ্টি হবে। অনেক কলেজে দরিদ্র ছেলেরা আছে যাদের ফি রেমিসান করার প্রয়োজন আছে। এদের সম্বন্ধে স্টেট গভর্নমেন্টকে লেখার পর তারপর কবে অ্যাপ্রুভাল

আসবে না আসবে সে ব্যাপারে ওয়েট করতে হয় এবং তাতে করে ভীষণ অসুবিধার সৃষ্টি হয়। সুতরাং আমার মনে হয় প্রিন্সিপ্যালকে অথরিটি দেওয়া উচিত। তিনি নিজে ডিসক্রিসান রত যদি কোনও গরিব ছেলেকে ফি রেমিসান করে দিতে চান তাহলে দিতে পারবেন। হয়তো কোনও গরীব ছেলে ২/১ মাসের ফি দিতে পারছে না কিন্তু পরীক্ষা এসে গেছে সেই রকম ক্ষেত্রে প্রিন্সিপালের যদি অথরিটি না থাকে তাহলে ভীষণ অসুবিধার সম্মুখীন হতে হয়। নন্ টিচিং স্টাফ্ কলেজে অনেক আছেন যারা সামান্য মাহিনা পেত কিন্তু এখন গভর্নমেন্ট এদের সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন সেটা যদি মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়ে দেন তাহলে অন্তত ভাল হয়। তাহলেই এই বিলের যে উদ্দেশ্য সেই উদ্দেশ্য সফল হতে পারে। যাদের পে ফিক্সেশান হয়নি যারা অল্প মাহিনা পাচ্ছে গভর্নমেন্ট অ্যাসুরেন্স দিলে সেই লোকগুলি আশ্বস্ত হতে পারে যে হ্যাঁ একদিন না একদিন আমরা পাবো।

আর বিশেষ করে আমি আবার অনুরোধ করব যে এই যে পিরিওডিক অ্যাডভান্সের কথা বলেছেন এটা ভাল করে বলে দিন যে বছরে কতবার অ্যাডভান্স দেবার ব্যবস্থা করবেন। এই কথা বলে আবার আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল কলেজেস (পেমেন্ট অব স্যালারিস) বিল, ১৯৭৮—এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলে মূলত যে উদ্দেশ্য ব্যক্ত করা হয়েছে সেটা হচ্ছে, কলেজের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের প্রতি মাসে বেতন দেওয়া। সেই উদ্দেশ্য সাধিত করার জন্য যে ধারাগুলি সংযোজিত করা হয়েছে তাতে আমরা মনে করি সরকার যে উদ্দেশ্য নিয়ে এগুচ্ছেন সেটার পক্ষে তা যথেষ্ট। পশ্চিমবাংলায় আমরা দেখেছি আমাদের পশ্চিমবঙ্গ কলেজ এবং বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতি বরাবর ১৯৬৪ সাল থেকে প্রতি মাসে বেতন দেবার দাবি করে এসেছেন। আজকে তাদের সেই দাবি সরকার গ্রহণ করেছেন সেজন্য আমরা সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, আমাদের অগণিত সহকর্মী যাঁরা রয়েছেন, বিশেষ করে প্রাইভেট কলেজে সেখানে এমন নজিরও আছে যে দু'মাস থেকে ১৪ মাস বেতন পান নি। সেখানে আমরা দেখেছি যে, প্রভিডেন্ট ফাণ্ডের টাকা ভেঙে বেতন দেওয়া হয়েছিল এবং অনেকেই এখনও এই সমস্ত বকেয়া বেতন পান নি। তার ব্যবস্থা সরকার গত ফেব্রুয়ারি মাস থেকে করেছেন। এখানে প্রশ্ন আসতে পারে যে, এইসব কলেজের এই দুরবস্থার কারণ কি? আমরা দেখেছি বিশেষ করে উচ্চশিক্ষার ব্যাপারে বা বিশ্ববিদ্যালয়ে যে শিক্ষা দেওয়া হয় সে ব্যাপারে সবচেয়ে গুরুতর ক্রটি ছিল পরিচালন ব্যবস্থায়। ইতিপূর্বে আমাদের সরকার ৪টি বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছেন এবং তা করে প্রমাণ করেছেন যে সেখানে পরিচালনা ব্যবস্থায় গুরুত্বপূর্ণ ক্রটি ছিল। বিশেষ করে আমাদের ইউনিভার্সিটিগুলিতে যে অন্ধকারের রাজত্ব নেমে এসেছিল তা দূর করে সরকার আমাদের ধন্যবাদার্হ হয়েছেন। আমরা আশা করি, ভবিষ্যতে কলেজগুলি সম্পর্কেও সরকার উপযুক্ত সিদ্ধান্ত নেবেন। স্যার, এই বিলে আমাদের মূলত যে আশঙ্কা রয়েছে সেটা হচ্ছে তিনটি ক্ষেত্রে। প্রথমত যে কলেজগুলিতে আমাদের শিক্ষকদের মাহিনা বাকি পড়ে আছে দু'মাস থেকে ১৪ মাস পর্যন্ত সেই মাহিনা প্রদানের জন্য এই বিলে কোনও ব্যবস্থা আছে কিনা সেটা আমরা বুঝতে পারছি না। আমি মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই সম্পর্কে তিনি কিছু বলবেন। দ্বিতীয়ত, বহু

কলেজ সম্পর্কে আমরা জানি যে, সেখানে প্রভিডেন্ট ফান্ডের টাকা ভেঙে মাহিনা দেওয়া হয়েছে। সেটা কি করে পূরণ করা হবে সেটা জানতে চাই। এ শতকরা ৭৫ ভাগ টাকা যেটা আদায় হবে সেটা যদি সরকারি খাতে জমা দেওয়া হয় তাহলে যে গুরুতর ঘাটতি প্রভিডেন্ট ফান্ডের তহবিলে আছে সেটা কি করে পূরণ করা হবে সে সম্পর্কে কিছু আমরা দেখতে পাচ্ছি না। আশা করি মন্ত্রী মহাশয় এ সম্পর্কে কিছু বলবেন। তৃতীয়ত বহু কলেজে এমপ্লয়ারস কনট্রিবিউশান যেটা রয়েছে সেটা দেওয়া হয়নি। স্যার, আপনার মাধ্যমে মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে সেইসব কলেজের কনট্রিবিউশান সেটা দেওয়া হয়নি। এখন এই বিল পাস করার পর কলেজের প্রভিডেন্ট ফান্ডের অ্যাকাউন্টের অবস্থা কি হবে সে সম্পর্কে সরকার যদি তার বক্তব্যটা পরিষ্কার করে বলেন তাহলে আমরা আশ্বস্ত হতে পারি। তারপর স্যার এই প্রশাসনিক বিলম্বের কথা বলি। আগে আমরা দেখেছি যে এক কোয়ার্টারের অর্থ অন্য কোয়ার্টারেও পৌঁছচ্ছে না। এক কোয়ার্টারে যে টাকা রিলিজ করা হয়েছে সেটা মার্চ মাসের বাদে গিয়ে পৌঁছচ্ছে। সেখানে ১২ মাসের বেতন শিক্ষকরা ২২টি কিস্তিতে পেয়েছেন। এরফলে যে সমস্ত অনিশ্চয়তা এবং অসুবিধা দেখা দিয়েছিল সেগুলি কি করে দূর হবে অর্থাৎ সেই কি পে অ্যাণ্ড অ্যাকাউন্টস অফিসারের মাধ্যমে এবং ট্রেজারির মাধ্যমে টাকা দেওয়া হবে, না কি করা হবে—সেই বিলম্ব কিভাবে দূর করা হবে সে সম্পর্কে এই বিলে কোনও সুস্পষ্ট আশ্বাস নেই। যে সব কলেজের কাছাকাছি ট্রেজারি নেই সেই সব কলেজে ব্যাংকের থ্রু দিয়ে পেমেন্ট দেবার ব্যবস্থা করা যায় কিনা সে সম্পর্কে পরিষদীয় মন্ত্রী আশা করি আমাদের কিছু জানাবেন। পরিশেষে, আমি এই বিলটা সমর্থন করে বলছি যে, এই সরকার যারা প্রাইভেট কলেজে আছেন তাঁদের একটা অনিশ্চয়তার হাত থেকে রক্ষা করে দিয়েছেন এবং যাতে তারা প্রতি মাসে বেতন পান তার ব্যবস্থা করেছেন। এই কথা বলে বিলকে সাধুবাদ জানিয়ে আমি শেষ করছি।

[8-25 — 8-35 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, এই বিলটা সমর্থন করছি। জনতা পার্টি এই বিলকে সমর্থন করেছেন। কিন্তু ইন্দিরা কংগ্রেসের যিনি বললেন তিনি সমর্থন না বিরোধিতা করলেন তা কিছু বললেন না। দীর্ঘ ৩০ বছর এর মধ্যে পশ্চিমবঙ্গে বা ভারতবর্ষে এইরকম বিপ্লবাত্মক বিল এসেছে কিনা জানি না। উচ্চশিক্ষার ক্ষেত্রে এটা একটা রেভোলিউশনারি বিল। প্রাইভেট কলেজের অধ্যাপকরা গত ৩০ বছর ধরে যেভাবে দিন কাটাচ্ছিলেন তাতে তারা কোনওদিনই একভাবে বেতেন পেতেন না। কংগ্রেস রাজত্বে এরজন্য বার বার আন্দোলন হয়েছে, মেমোরেন্ডাম দেওয়া হয়েছে কিন্তু কিছুই হয় নি। জনতা দল থেকে বলা হয় ট্রাস্ট কলেজ, রিলিজিয়াস কলেজ বা মিশনারি কলেজগুলিকে গ্রহণ করা হল না কেন— ট্রাস্ট ডিডের যে সত্ত্ব থাকে তাতে এগুলি নেওয়া যায় না। ট্রাস্ট কলেজ ও রিলিজিয়াস কলেজকে যদি এর আওতায় আনতে চান তাহলে কেন্দ্রীয় সরকারকে বলুন সংবিধান সংশোধন করতে। ট্রাস্ট কলেজ, রিলিজিয়াস কলেজ ও মাইনরিটি কলেজগুলি আওতায় আনবার জন্য সংবিধান সংশোধন না করলে হবে না। এই ধরনের বিল যা এই সরকার প্রথম করলেন এটা আজ পর্যন্ত কোথাও হয় নি। কলেজের দায়-দায়িত্ব যদি সরকার নেন তাহলে এরিয়ার টিউশান ফি সম্বন্ধে সরকার বিবেচনা করবেন। গ্রামের ছেলেদের কাছ থেকে রেগুলার টিউশান ফি যদি আদায় করা হয়

তাহলে নাকি ক্ষতি হবে। ইন্দিরা কংগ্রেসের যিনি বললেন তিনি কোনও কলেজে শিক্ষকতা করেন কিনা জানি না। তাঁকে বলছি যে, বিল-এ এরূপ কোনও প্রভিশান নেই। গোলাম ইয়াজদানি সাহেব বললেন যে হিসাবনিকাশ করার জন্য নাকি আরও অনেক লোক নিতে হবে। কিন্তু আমরা জানি এরফলে কলেজের অনেক কাজ কমে যাবে। তবে অতিরিক্ত লোক লাগলে সরকার সেটা দেখবেন। ইয়াজদানি সাহেব বিলটা না পড়েই বলেছেন যে নন-টিচিং স্টাফকে এই বিলে নেওয়া হয়নি। আমি জানি এই বিলের মধ্যে টিচিং এবং নন-টিচিং দুটোই ইনক্লুড করা হয়েছে। সেখানে অশিক্ষক কর্মচারিদের একটা স্কেল আছে, শিক্ষকদের একটা স্কেল আছে, সেই স্কেল অনুযায়ী তাঁরা মাইনে পান। এই স্যালারি গ্রেডে টিচিং এবং নন-টিচিং স্টাফ দুটোই নেওয়া হয়েছে। রেমিসানের কথা বলে আমি শেষ করতে চাই। আজকে রিমিসান যদি কলেজের প্রিন্সিপালের হাতে দিয়ে দেওয়া হয় তাহলে সেখানে ডিসক্রিমিনেসন হবে, রাজনীতি হবে। প্রিন্সিপ্যাল ছেলেদের নিয়ে রাজনীতি করবেন, তাঁর দলের ছেলেদের রেমিসান করবেন, আর এক ছাত্রকে রেমিসান করবেন না। এখানে ঠিকই করেছেন, রেমিসানের পাওয়ার প্রিন্সিপ্যালের হাতে না দিয়ে ভালই করেছেন, রাজনীতির হাত থেকে বেঁচে যাবে। ছাত্র পরিষদ প্রিন্সিপ্যালকে হাত করে নিয়ে সেখানে রাজনীতি করেছে, গুন্ডামি করেছে। সুতরাং আজকে যদি প্রিন্সিপ্যালের হাতে এরিয়ার রেমিসানটা ছেড়ে দেওয়া হয় তাহলে সেখানে রাজনীতি হবে, ডিসক্রিমিনেসান হবে। সেজন্য আমি বলতে চাই এটা একটা রিভলিউসনারী বিল, উচ্চ শিক্ষার ক্ষেত্রে এটা একটা যুগান্তকারী বিল, সুতরাং এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের আলোচনা কালে মাননীয় সদস্যরা যে কয়টি প্রশ্ন করেছেন আমি তার জবাব দেওয়ার চেষ্টা করছি। প্রথমে মাননীয় সদস্য প্রবোধ সিংহ ট্রাস্ট পরিচালিত কলেজ সমুহের সমস্যার কথা বলেছেন, অবশ্য উনি আগেই উল্লেখ করেছেন যে এর মধ্যে এক সেকশান আছে। এখানে যেসব ট্রাস্ট পরিচালিত কলেজ আছে তাদের সংবিধানগুলি এমনই যে তাদের ক্ষেত্রে অনেক সময় এই আইন প্রয়োগ করা অসুবিধাজনক। ইতিমধ্যে যেসব ট্রাস্ট থেকে অ্যাপ্রোচ করেছেন যে তাঁদের কাঠামোয় তারা মোটামুটি এইসব নিয়ন্ত্রণের মধ্যে আসতে চান তাঁদের জন্য আইনে প্রভিসন রাখা হয়েছে যে এগুলিকে আমরা গ্রহণ করে নেব। এইসব ক্ষেত্রে এমন সব সংবিধান আছে যেখানে এই আইন প্রয়োগ করা যায় না, প্রয়োগ করতে হলে হাইকোর্টে ইনজাংশান করবে। সেইগুলিকে এই কাঠামোয় আনার জন্য আলোচনা হয়েছে, সেইসব শিক্ষা প্রতিষ্ঠানে যেসব শিক্ষক আছেন তাঁরা কর্তৃপক্ষের সঙ্গে কথা বলবেন, বলে তাদের আনার জন্য ব্যবস্থা করা হবে। আর একটা কথা বলেছেন সেটা হচ্ছে ৬ ধারার সঙ্গে মিলিয়ে ৮ ধারা। এটা ঠিকই ৬ ধারার কিছু কিছু প্রশ্ন তুলেছেন। কিন্তু এই ধারাটা রাখা হয়েছে এইজন্য যেখানে সরকার দায়িত্ব গ্রহণ করছেন শিক্ষকদের মাইনে দেওয়ার সেখানে অন্তত কলেজ কর্তৃপক্ষ মাইনে তোলার জন্য তৎপর হবেন, সেই প্রচেষ্টার জন্য এটা করা হয়েছে। সেখানে অ্যামাউন্ট ফিক্স করে দেওয়া আছে, সেখানে অ্যামাউন্ট তোলার যদি কোনও অসুবিধা হয় তাহলে স্টেপ নেওয়ার কথা আছে, সেখানে আছে যে সুপারসিড, সুপারসেশান করার কোনও কথা লেখা নেই। সরকার যে দৃষ্টিভঙ্গি নিয়ে এটা করছেন সেটা হচ্ছে কোনও বিষয়ে কলেজ কর্তৃপক্ষের

বিশেষ অসুবিধা হলে সেইসব ক্ষেত্রে সমস্যার কথা বিচার করে সরকার নেবেন। কারণ, অনেক কলেজে এটা দেখা যায় মাইনে সংগ্রহ করার দিক থেকে সচ্ছলতা আছে, সেই সচ্ছলতা কতটা কাটানো যায় সেই উদ্দেশ্যে এই সেকশান রাখা হয়েছে। তারপর অন্যান্য বিষয় যেমন মাধ্যমিক শিক্ষকদের সম্পর্কে এডুকেশন বাজেটের আলোচনা কালে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন, আমরা তাদের ক্ষেত্রে বলছি যে মাসের ১লা তারিখে তাঁরা যাতে মাইনে পান সেসব দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা কাজ করার চেষ্টা করছি, সেটা আগেই উল্লিখিত হয়েছে।

এখানে একজন মাননীয় সদস্য প্রশ্ন করেছেন পিরিয়ডিক অ্যাডভান্স সম্বন্ধে। সে সম্বন্ধে সরকারের যে চিন্তা, বর্তমানে দু-মাসের হিসাব তাদের চাওয়া হয়েছিল এবং তাদের দু-মাসের টাকা দেওয়া হয়েছিল। অন্যান্য ক্ষেত্রে ভবিষ্যতে যাতে কোয়ার্টালি অন্ততঃ তিন মাসের অ্যাডভান্সের টাকা দিয়ে দেওয়া হবে। সেখানে স্থানীয়ভাবে সেখানকার ট্রেজারি বিল্ডিং থেকে কলেজ কর্তৃপক্ষ মাসে মাসে মাইনে তুলে যাতে দিতে পারেন সেইভাবে চালু করার কথা ভাবা হয়েছে। টেক-ওভার কলেজ সম্বন্ধে মাননীয় সদস্য গোলাম ইয়াজদানী বললেন—তাঁর সমস্যাটা আমি বুঝতে পারলাম না, তাঁদের কলেজে কি ছিল আমি জানিনা কিন্তু টেক-ওভার কলেজ মানে অ্যাকচ্যুয়াল আগেকার একটা স্ট্যাটাস আছে একজন অ্যাডমিনিস্ট্রেশন বসছেন সেটা প্রাইভেট কলেজ হিসেবে রয়েছে। অন্যান্য কলেজের ক্ষেত্রে যে মাইনের হার ইউ. জি. সি.র স্কেল এবং অশিক্ষক কর্মচারিদের যে বেতন হার যে অন্যান্য কলেজে আছে তাদের ক্ষেত্রে সেই নিয়ম প্রযোজ্য হবে। যদি সত্য না হয়ে থাকে তাহলে সেটা করার জন্য কর্তৃপক্ষ চেষ্টা করলেন না হবার কোনও কারণ নেই, আইনগত কোনও বাধা নেই। সরকারের দৃষ্টিভঙ্গি হচ্ছে সব ক্ষেত্রে ইউ. জি. সি.-র স্কেল যা আছে সেটা দেওয়া হবে না। একজন সদস্য প্রভিডেন্ট ফান্ডের কথা বললেন, বিভিন্ন কলেজে বিভিন্ন সমস্যা রয়েছে। কেন তারা প্রভিডেন্ট ফান্ড খরচ করেছে তা নিশ্চয় সরকার যখন তাদের মাইনে দেবার দায়িত্ব নিচ্ছেন সমস্ত জিনিসগুলো জেনে শুনে যেখানে যেখানে রিলাক্স করার ব্যবস্থা করার দরকার সেখানে তা হবে। আমি এই কটি কথা বলে এই বিলটিকে সমর্থনের জন্য আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** এখন সভার সিদ্ধান্ত হচ্ছে এই বিলটি বিবেচনার জন্য গ্রহণ করা হোক, অর্থাৎ দি বিল বি টেকন ইনটু কনসিডারেশন।

The motion of Shri Bhabnani Mukherjee that The West Bengal Colleges (Payment of Salaries) Bill,. 1978, be taken into consideration, was then put and agreed to.

**Chambers 1 to 13 and Preamble**

The question that Clauses 1 to 13 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

The motion of Shri Bhabani Mukherjee that The West Bengal Colleges (Payment of Salaries) Bill, 1978 as settled in the Assembly, be

passed, was then put and agreed to.

## Adjournment

**Mr. Speaker :** আগামীকাল ২৫শে মার্চ সকাল ১১টা পর্যন্ত সভার কাজ মুলতুবি রইল।

The House was accordingly adjourned at 8-45 P.M. till 11 A.M. on Saturday, the 25th March, 1978 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday, the 25th March, 1978 at 11-00 A.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 9 Ministers, 3 Ministers of State and 146 Members.

[11-00 — 11-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**মিস্টার স্পিকার :** আমি জনাব সোহরাবের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। এই নোটিশে জনাব সোহরাব শিয়ালদহ স্টেশনে গত বৃহস্পতিবার ২৩শে মার্চ ১৯৭৮ তারিখে যাত্রীবিক্ষোভ ও পুলিশের লাঠিচার্জ ইত্যাদির উপর আলোচনার জন্য আজকের সভার কাজ মুলতুবি রাখতে চেয়েছেন। বিষয়টি একটি বিচ্ছিন্ন আইন শৃঙ্খলাজনিত ঘটনা এবং প্রশাসন ব্যাপারে আইনের মধ্যে ব্যবস্থা গ্রহণ করবেন। বিষয়টি মুলতুবি প্রস্তাবের আওতার মধ্যে পড়ে না। সুতরাং মুলতুবি প্রস্তাবের নোটিশটি তে আমি অসম্মতি জ্ঞাপন করছি। আপনি প্রস্তাবটি পড়ে নিতে পারেন।

**শ্রী মহম্মদ সোহরাব :** স্যার, গত বৃহস্পতিবার সকালে শিয়ালদহ স্টেশনে একটি ট্রেনের বিলম্বে পৌঁছানোর ঘটনাকে কেন্দ্র করে যাত্রী বিক্ষোভ চরমে ওঠে। স্টেশন মাস্টার, কমার্সিয়াল স্টেশন মাস্টার, কমার্সিয়াল সুপারভাইজারদের অফিস ঘর গুলি তছনছ হয়ে যায়। আসাবাব পত্র টেলিফোন রিসিভার, সিলিং ফ্যান কাঁচের সারসি ভেঙ্গে চুরমার করা হয়। কাগজপত্র লন্ডভন্ড করা হয়। উচ্চ পদস্থ রেলকর্মীরা প্রহৃত হন। রেল পুলিশ বিক্ষোভকারিদের উপর লাঠি চার্জ করে। ২২ জনের মতো আহত হয়েছেন। সমস্ত এলাকায় সন্ত্রাসের রাজত্ব নেমে আসে, বিক্ষিপ্ত ভাবে ছুটোছুটি করে। এই ঘটনা প্রমান করে যে এই বামফ্রন্ট সরকার আইন শৃঙ্খলা রক্ষা এবং সরকারি সম্পত্তি রক্ষায় ব্যর্থ হয়েছেন। এই গুরুত্বপূর্ণ বিষয় আলোচনার জন্য এই সভার কাজ আপাতত মুলতুবি রেখে এই ঘটনা আলোচনা করা হউক।

**শ্রী লক্ষ্মী সেন :** স্যার, আমি একটি পয়েন্ট অব অর্ডার তুলছি আপনার বিবেচনার জন্য। গত ২৩ তারিখে যখন দন্ডকারণ্য থেকে আগত উদ্বাস্তুদের প্রশ্ন নিয়ে এখানে আলোচনা হচ্ছিল তখন স্বভাবতই দুই পক্ষ থেকেই কথাবার্তা হচ্ছিল এবং তখন মাননীয় সদস্য এবং বিরোধী দলের নেতা কাশীকান্ত মৈত্র মহাশয় তিনি একটা বক্তব্য রাখেন—আমার মনে হয়েছিল সেই বক্তব্য চেয়ারের প্রতি এসপারশন করা হয়েছিল। তিনি বলেছিলেন অনেক কথা বলতে গিয়ে আমি এইটুকু বলতে চাই যে মাননীয় সদস্য বীরেন রায় এবং সি পি এম সদস্যরা একজন সদস্য যখন হিন্দিতে বলছিলেন তার কণ্ঠ রোধ করবার চেষ্টা করছিলেন—ইউ ডিড নট গিভ আস এনী প্রটেকশন হুইচ ইউ হাড টু ডু—এই কথাটা ঠিক

নয়' এর আগেই উনি স্যার একটু উত্তেজিত ছিলেন তিনি বলেছেন, আপনি স্যার এই হাউসের স্পিকার আপনার প্রতি আমাদের এবং আমার শ্রদ্ধা আছে—আপনি জানেন। কিন্তু আজকে আমি বলছি যেভাবে আপনি উত্তেজনা ভাব দেখালেন তাতে আমার মাঝে মাঝে মনে হল আপনি দলের লোক হয়ে যাচ্ছেন—পরে অবশ্য তিনি একটু ম্যানেজ করেছেন—বলেছেন আপনি তা নয়। তার পরে অন্য কথা বলেছেন—সবটা আমার মনে হয় এসপারশন। মাননীয় সদস্য কাশীকান্ত মৈত্র মহাশয় তিনি একজন দক্ষ পার্লামেন্টারিয়ান, তিনি বিবেচক এবং বিশেষ করে বিরোধী দলের নেতা, আমি তাকে অনুরোধ করব যে এই কথাটা এই রকম থাকাটা চেয়ারের প্রতি এসপারশন—এটা হওয়া উচিত নয়, এটা আপনি বিবেচনা করবেন, আমি আশা করি এবং আমি অনুরোধ করব যে কথাটা আপনি এক্সপাঞ্জ করে দেবেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টি মাননীয় সদস্যও আমার বন্ধু শ্রী লক্ষীসেন বললেন আপনি নিজেও জানেন যে আমি বিন্দুমাত্র কোনও এসপারশন আপনার বিরুদ্ধে করিনি। আমি আপনাকে আগেও বলেছি এবং আজকেও বলছি যে আপনার প্রতি আমার এবং আমার দলের শ্রদ্ধা রয়েছে অটুট, সেদিনও আমরা অটুট শব্দটা ছিল, এবং স্পষ্ট ভাবে বলেছি যে আপনি দলের লোক নন—সেটা আমরা জানি। আগেও কয়েকবার এই হাউসে উত্তেজনার সময় বলেছি যে আপনার প্রতি আমাদের যথেষ্ট আস্থা রয়েছে। আপনি আমার চেয়ে বয়সে বড়, আমি আপনাকে অনুরোধ করছি যে আপনি আমাদের দলের মাননীয় সদস্য বলাইলাল দাস মহাপাত্রকে বলেছিলেন যে আপনি কথায় খুব দুঃখ পেয়েছেন—যদিও আমিও একটু উত্তেজিত হয়ে পড়েছিলাম, সেদিন এটি শোনার পর আমারও নিজের মনে বেদনা অনুভব করেছি। আপনার সঙ্গে আমার ভালবাসা আছে—এই হাউসের আমাদের বিরোধিতা থাকবে কিন্তু ব্যক্তিগত ভাবে আমি সকলের বন্ধু থাকব সেটা কোনও দিন নষ্ট হবে না, আপনার প্রতি কোনও কটাক্ষ করা হয়নি—এটা পরিস্কার করে বলতে চাই এবং আপনাকে আশ্বাস দিচ্ছি—আপনি মনে কিছু করবেন না, যদি কোনও রকমে আমার কোনও কথার মধ্যে যদি কিছু থেকে থাকে আই উড রিকোয়েস্ট ইউ দ্যাট পার্ট অফ মাই রিমার্ক হুইচ ইউ ফিল হ্যাড অফেন্ডেড ইওর গুডসেলফ্ মে বি ট্রিটেড অ্যাজ এক্স পাঞ্জ। এতে কোনও ব্যাপার নেই। স্যার, সেদিনে উত্তেজনার অনেক কারণ ছিল সেদিন সভার ভিতরে মুখ্যমন্ত্রী মহাশয়কেও ধন্যবাদ জানিয়েছি, তিনি যেভাবে বলেছেন যে বিষয়টি এমন যে উত্তেজনা হওয়া স্বাভাবিক, এবং আপনার রুলিং-এর জন্য সেদিন তিনি কোনও বক্তব্য রাখেন নি, তার জন্য আমি উঠে বিরোধী দলের পক্ষ থেকে তাকে ধন্যবাদ জানিয়েছি। সুতরাং ব্যাপারটা এখানেই মিটে যাবে আশাকরি। আপনি এই সম্বন্ধে মনে কোনও দুঃখ রাখবেন না, আমি এই অনুরোধ করছি। আমার অন্য কোনও উদ্দেশ্য ছিল না এবং এখনও নাই। আপনার প্রতি আমাদের শ্রদ্ধা থাকবে এবং আপনি আমাদের প্রটেকশন দিয়ে যাবেন এটা আশা করে আমি বক্তব্য শেষ করছি।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পিকার :** ঠিক আছে। আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

(১) ১৪ই মার্চ দুর্গাপুর ম্যানহোলের মধ্যে মৃতবস্থায় সুধীর ঘোষের দেহ উদ্ধার : শ্রী দিলীপকুমার মজুমদার।

(২) তালতলা থানা এলাকার ফ্ল্যাট বাড়ির তিনতলার ঘরে একজন তিব্বতীয় লোকের রক্তাক্ত মৃতদেহ উদ্ধার : শ্রী মহম্মদ সোহরাব

(৩) হীরাপুর থানার রামবাদ এলাকায় পুলিশের গুলিতে যোগীন্দর সিং এর নিহত হওয়া : শ্রী মহম্মদ সোহরাব

আমি এটি অনুমোদন দিয়েছি। মাননীয় মন্ত্রী মহাশয় কবে স্টেটমেন্ট দেবেন?

**শ্রী জ্যোতি বসুঃ** ২৭ তারিখ।

**মিঃ স্পিকারঃ** পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রনালী ও পরিচালন নিয়মাবলির ৩৫১ নং নিয়মানুযায়ী বিভিন্ন বিষয়ের উল্লেখ।

## MENTION CASES

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি সদ্ব্যবহার বিভাগের মন্ত্রী মহাশয়ের একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। তিনি বলেছেন ১৮ বিঘা পর্যন্ত জমির মালিকদের উপর খাজনা বা লোন আদায়ের জন্য কোনও জোর জুলুম করা হবে না। কিন্তু আমরা দেখছি মালদহ জেলায় আমাদের ওখানে আমার ভাই-এর ১২ বিঘা জমি থাকা সত্ত্বেও ৩ দিনের নোটিশ দেওয়া হয়েছে, এবং বলা হয়েছে টাকা তিন দিনের মধ্যে না দিলে স্থাবর সম্পত্তি ক্রোক করা হবে। স্যার, আমাদেরই যদি এই রকম অবস্থা হয়। তাহলে সাধারণ লোকের উপর কি রকম জোর জুলুম চলছে, সেটা আপনি সহজেই বুঝতে পারছেন। যাই হোক এখন ফসল কাটার সময় নয়, তবুও এই জিনিস চলছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, তিনি অবিলম্বে এই জোর জুলুম যাতে বন্ধ হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

[11-10 — 11-20 P.M.]

**श्री रविशंकर पान्डे :** श्रद्धेय अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय विद्युत मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। विद्युत के अभाव में हवड़ा में कुछ कारखाने बन्द हो रहे हैं। हजार-हजार मजदूर वेकार हो रहे हैं। कल-कारखानों के उत्पादन भी व्याहत हो रहे हैं। इस से कारखानों का नुकशान हो रहा हैं। वहाँ के छोटे छोटे व्यवसाइयों और स्मल स्केल इण्डस्ट्रीज वालों ने मुझे एक अवेदन पत्र दिया हैं, जिसको मैं आपकी मर्फत माननीय विद्धुत मंत्री के पास पेश कर रहा हूँ। और आशा करता हूँ कि मंत्री महोदय इस पर ध्यान देंगे। मुझे समझ में नहीं आता हैं कि इमर्जेन्सी के समय में विद्धुत कहाँ से आती थी। और आज कहाँ गायव हो गई? अगर इस समस्या का समाधान नहीं किया गया तो बंगाल का वहुत वड़ा नुकशान हो सकता हैं। अतएव मंत्री महोदय को इधर ध्यान देना चाहिए।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই পান্ডুয়া থানার পান্ডুয়া—বলোয়া রাস্তার উপরে ডিভিসি-র একটা সেতু ভেঙ্গে গিয়েছে। যার ফলে সেচ কর্তৃপক্ষ না, ঐ পূর্ত বিভাগ কে ঐ সেতুটি নির্মাণ করবে সেটারই দু বৎসর ধরে ফয়সলা হল না। জনসাধারণ খুবই দুর্গতির মধ্যে পড়ে আছে এবং যে কোনও সময়েই একটা গুরুতর দুর্ঘটনা হতে পারে এবং তাহলে তার দায় দায়িত্ব আমাদেরই ঘাড়ে এসে পড়ে যাবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে অবিলম্বে সেচ মন্ত্রী মহাশয় এবং পূর্ত মন্ত্রী মহাশয় তারা সিদ্ধান্ত নিন যে কে এই সেতুটি করবে। এই গুরুতর বিষয়ের প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজা সুবোধ মল্লিকের এক মাত্র পুত্র নীরোদ বসুমল্লিক ১৯৩২ সালের ৪ঠা জুন এক উইলের মাধ্যমে প্রায় ৫ কোটি টাকার সম্পত্তি কলিকাতা বিশ্ববিদ্যালয় কে দান করেন। নিঃসন্তান হাম্বীর বসুমল্লিক বে-আইনিভাবে বিশ্ববিদ্যালয়ের ৮ খানা বাড়ি বিক্রয় করেছেন অন্যের প্ররোচনায়, এককালের দুর্নীতিগ্রস্ত ব্যবসায়ী গোষ্ঠী ও প্রভাবশালী ব্যক্তি বিশ্ববিদ্যালয়কে বঞ্চিত করে মল্লিকদের দানছত্র সম্পত্তি হাতানর ষড়যন্ত্র করেছে। শিক্ষামন্ত্রী শম্ভু ঘোষ মহাশয়ের নিকট আমার অনুরোধ তিনি যেন বিশ্ববিদ্যালয়ের সম্পত্তি উদ্ধার করেন ও মল্লিকদের পরিবারের সঙ্গে যুক্ত ব্যক্তিদের বিশ্ববিদ্যালয়ের কর্মী করে নেন।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটি গুরুতর বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নীলমৈতনা জুনিয়র হাই স্কুলের প্রধান শিক্ষক, শ্রী ইন্দুভূষণ জানা, তার দাবি যে তিনি ১৭/৫/৬৫ তারিখ থেকে প্রধান শিক্ষক এর ভাতা ও ইনক্রিমেন্ট পাচ্ছেন না। তিনি সরকারের কাছে বারবার অনুরোধ জানিয়েছেন, আবেদন নিবেদন করেছেন কিন্তু আজ পর্যন্ত সরকার থেকে কোনও জবাব না পাবার জন্য তিনি ২৯শে মার্চ ১৯৭৮ সাল থেকে আমরণ অনশন করবেন বলে সরকারকে চিঠি দিয়েছেন ও আমার কাছেও চিঠি দিয়েছেন। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং প্রধান শিক্ষকের দাবি ন্যায়সঙ্গত, সুতরাং কোনও সঙ্কটজনক অবস্থার মধ্যে যাওয়ার আগেই যেন তিনি এ বিষয়ে হস্তক্ষেপ করেন। আমি তার কাছে আবেদন নিবেদন করছি এবং এর আগে শিক্ষামন্ত্রী মহাশয়কে তিনি চিঠি দিয়েছেন, আমাকেও চিঠি দিয়েছেন। আমি তাকে বলি যে আগে শিক্ষামন্ত্রী কি বলেন তা দেখে তারপর অনশন করবেন। এখন তিনি আমরণ অনশন করবেন বলে স্থির করেছেন এবং এটা আমাদের সকলকেই জানিয়েছেন অবিলম্বে তিনি এই ব্যাপারে হস্তক্ষেপ করুন যাতে এটা বিপদজনক অবস্থায় না যায়।

**মিঃ স্পিকার ঃ** আমি শ্রী অনিল মুখোপাধ্যায়ের নিকট হতে একটি অধিকার ভঙ্গের নোটিশ পেয়েছি। তাঁর মতে শ্রী ভোলানাথ সেন নেতাজী সংক্রান্ত আলোচনায় কিছু বলেছেন যার জন্য তিনি এই প্রিভিলেজ মোশন দিয়েছেন। দুর্ভাগ্যবশত আমি এটা পড়ে দেখতে পারিনি সুতরাং আমি সোমবারে এনিয়ে বলব।

**(Printed Speech of Mr. Chief Minister is taken as read)**

## A MEMORANDUM ON CENTRE STATE RELATIONS

Chief Minister (West Bengal)

Dear Sir/Madam,

I am forwarding herewith a draft statement on Centre-State relations recently approved by the West Bengal Cabinet. I hope you will agree with us that the unity of our country has been subjected to considerable strain during the last few years. This, in our view, has been caused mostly by an over-bearing and, if I may add obsessive pre-occupation on the part of those who were in authority at the Centre to concentrate all powers and responsibilities in thier hands. The consequence was a deviation from democratic norms, aggravation of tension and distrust, and denial of the rights of various economic and social and cultural groups. The excessive outlay on Defence, the Police and the Intelligence network was another negative, but inevitable, feature of this development. Since the autonomy of the States was deliberately sought to be suppressed, economic growth was stultified, for it was palpably impossible to conduct efficiently the affairs of the economy simply through fiats issued from New Delhi.

It is, I feel, the responsibility of all of us to reverse this process, if necessary by re-working some other Articles of the Constitution in a manner which will enshrine in full the majesty of the federal principle. The draft I am enclosing is a first attempt towards that direction. The points stressed in it need not be considered as definitive nor as an irrevocable enunciation of dogmas on our part. We would like our draft merely to form the basis of a wide-raging discussion at different levels, such as between the Centre and the States, among the States, among members of Parliament and State Legislatures and among academic and scientific circles as well as mass organisations. I am sending this draft to you because I have every confidence that you would appreciate the thought accompanying it and offer us valuable suggestions concerning how we could go about in organising a national debate on the issue it raises.

Yours sincerely,
Sd/JYOTI BASU

The following document on Centre-State Relations was adopted by the West Bengal Cabinet at its meeting held on December 1, 1977.

The question of Centre-State relations is crucial to the preservation of the unity and integrity of India within the framework of its linguistic, cultural and other diversities. The several linguistic and cultural groups that inhabit the country were united before Independence in their common aspiration for freedom from colonial bondage. They are taday united in their common aspiration to build a prosperous life for themselves as well as to develop full national resources free from imperialist interference and according to their respective socio-economic, linguistic and cultural needs. The struggle for realising these common aspirations makes it incumbent on the governments at the Centre and the States, the political parties and the people at large to recognise the need for unity in diversity.

The Constitution that emerged after Independence, though described as federal, was essentially unitary in character. It clothed the Centre with more powers at the expense of the autonomy of the States. That is why the "Concurrent" list has as many as 47 items. Since the adoption of the Constitution, the tendency had been to make greater inroads into the powers of States. This was facilitated by the fact that the smae political party was in power at the Centre and in all the States, except for short durations and, that too, in only a few States.

2. During the last two decades, while the demand has been growing for greater powers to the states so as to make States, autonomy real and effective, there have been persistent efforts to erode even the limited powers of the States and reduce the democratic functioning of the government there. The right of the people to manage their affairs even within the limited sphere allotted in the States List of the Constitution has been sought to be reduced to a farce. For this purpose, all manner of pressures had been used, sometimes formally through the power of the Centre, sometimes indirectly by denying finances and other resources etc., to non-Congress Governments and by applying pressure on the Chief Ministers of the Congress Party through the organisation and leadership. During the last ten years, the Centre's tentacles have further spread to the States even in the sphere of law and order, which is formally a State subject, through the creation of the Central Reserve Police, the Border Security Force, the Industrial Security Force etc. By the 42nd Amendment to the Constitution, Education, which was a State subject, was transferred to the Concurrent List. The process has now reached a stage when it threats to reduce the States to the status of subordinate department of the Centre under the aegis of the Central Home Ministry. The Emergency immenesly accelerated the proces : the actions taken in those twenty months sought to make it clear beyond

doubt that the State Ministers and legislatures faced the perpetual threat of being removed by hook or crook, if they did not toe the line of the Centre.

3. The issue of Centre-State relations has assumed a new significance in the changed political context. Different parties are in office in the different States and in the Centre. This is a welcome departure from the one-party authoritarian rule of the Congress. It is a part of the democratic aspirations of the people that federal principles should be correctly understood and applied so that this multi-party democratic patern may survive.

4. In a country like India, with such diversities in race, religion, language and culture, national integration can be achieved only through conscious voluntary efforts. Devolution of powers may help ward off fissiparous tendencies instead of encouraging them. A strong and unified India can only be one in which the democratic aspirations and the distinctiveness of the people of the different States are respected and not treated with disdain. We are difinitely for strong States, but on no account do we want a weak Centre. The concept of strong States is not necessarily in contradiction to that of a strong Centre, once their respective spheres of authority are clearly marked out. The Preamble to the Constitution should be amended to include the word 'federal' in the description of the Republic of India. Consequential changes should also be made replacing the word 'Union by the expression 'Federation' in all places.

5. To protect States' autonomy, an amendment to Article 248 should be made to the effort that the legislature of a State should have exclusive power to make any law with respect to any matter not enumerated in the Union or Concurrent List, as against the present provision which reserves this right of Parliament. In other words, the residual powers of the federation should lie with the units and not with the Centre.

The States have to act in such a way while exercising their full rights in their own sphare that they do not transgress the spheres allotted to the Central Government; the latter too, on its part, should not interfere in the sphere of the States, both legislative and executive.

Article 249 giving power to Parliament to legislate on a subject in the State List under the plea of national interest should be deleted.

6. While enlarging the scope of the States' sphere, we must also

try to preserve and strengthen the Union authority by subjects that could be carried out by the Union authority and not by any single state, such as defence, foreign affairs including foreign trade, currency and communications and economic co-ordination. The role of the Centre should be one of co-ordination. In areas such as planning, fixing of prices, wages etc., the Centre may not only co-ordinate but also issue general direction.

In the matter of planning and economic co-ordination, however, the Centre will have to conform to the general guidelines laid down by the National Development Council, in which the States will have representation along with the Centre. At the moment, neither the Council nor the Planning Commission is specifically referred to in the Constitution. This lacuna may be closed by introducing a Separate Article, which should also state clearly that the composition of the Planning Commission will be determined by the National Development Council. Loans and grants for developmental purposes are now the prerogative of the Planning Commission. It is thus important that the States have some say in the manner of operation of the Commission. But nothing beyond foreign relations, defence, communications, currency and related matters should be the exclusive domain of the Centre. The latter should help the States develop in their own way, with more powers and resources at their command.

7. Industrial and power or irrigation schemes which concern more than one State have to be kept in the Union List so that there can be a common policy and final decision in regard to these multi-State projects will be enumerated by the Union Government, while the execution and implementation should be done through the State Governments.

In matters concerning industrial licensing etc. major modifications in the allocation of powers between the Centre and the States are called for. The Lists in the Seventh Schedule should be reformulated so that States may be given exclusive powers in respect of certain categoies of industries.

The right of the Central Reserve Police or other police forces the Union Government may raise to operate in the States is to be withdrawn. The subjects of law and order and the police should be fully in the State sphere, and the Centre should nor interfere with its own specially created forces.

8. The Articles regarding the Finance Commission and the distribution of revenues should be amended to provide for 75 per

cent of the total revenues raised by the Centre from all sources for allocation of different States by the Finance Commission. This is necessary to end the mendicant status of the States.

In what proportion and on what principles this 75 per cent of the total realisaion shall be devided between the States shall be decided by the Finance Commission.

It should not be the job of the Finance Commission to decide on the proportion or revenues to be distributed between the Centre and the States. Its task should be only to fix the proportion each State should get from the total financial realisation by the Centre, 75 per cent of which is to be alloted to the States.

Article 280, clause 3, sub-clause (a), which provides "the distribution between the Union and the States of the net proceeds of the texes which are to be or may be divided between the Union and the States." should be omitted and the entire clause be redrafted so as to make it clear that it is the duty of the Commission to make recommendations to the President as to allocation between the States of their respective shares of the proceeds.

The States must also be accorded more powers for imposing taxes on their own, and to determine the limits of public borrowing in their respective cases. The right of the Union Government to tax property and income to the States in certain cases as provided in Article 280 clause 2 and 3 should be removed. Further, the right of the Union Ministry to put restrictions on trade and commerce and intervene within a State as provided in Article 302 should be deleted. To achieve these objectives, the Seventh Schedule enumerating Union, State and Concurrent Lists should be suitably amended.

9. Articles 356 and 357 which enable President to dissolve a State Government or its Assembly or both should be deleted. In the case of a Constitutional breakdown in a State, provision must be made for the democratic step of holding election and installing a new Government as in the case of the Centre. Similarly, Article 360, which empowers the President to interfere in a State administration on the ground of a threat to financial instability or credit of India should be deleted.

10. Articles 200 and 201 which empower the Governor to resolve Bills passed by the Assmebly for President's assent should be done away with. The State legislatures must be made supreme in the State sphere and no interference by the Centre in this sphere should be

allowed on any ground.

11. In order to enforce the principle of equality of the federating units and to protect further erosion of State's autonomy, it is suggested that elections to the Rajya Sabha also should be directly by the people at the same time as Lok Sabha elections, all States must have equal representation in the Rajya Sabha except those with a population of less than three million. Both houses must have equal powers.

12. All-India service like the IAS, the IPS etc. whose officers are posted to the States, but remain under the supervision and disciplinary control of the Central Government, must be abolished. There should be only Union Services and State Services and recruitment to them should be made respectively by the Union Government and State Government concerned. Personnel of the Union Services should be under the disciplinary control of the Union Government and those of the States Services under the disciplinary control of the respective State Governments. The Central Government should have no jurisdiction over the personnel of the State Services.

13. Article 368 should be so amended as to ensure that no amendment of the Constitution is possible without the concurrence of two-thirds of the members present and voting in each Houses of Parliament.

14. Article 3 of the Constitution which gives powers to the Parliament to change the area of a State unilaterally, should be suitably amended so as to ensure that the name and area of a State cannot be changed by the Parliament without specific consent for that by the State Legislature concerned. In the case of a conflict between two or more States in respect or territory steps would be taken to settle the conflict in accordance with the provisions already made in the Constitution for settlement of other conflicts (e.g. use of water resources of the same river flowing through a number of States) between the States.

15. Languages mentioned in the Eighth Schedule should be allowed in the work of the Governments at the Centre and in the States at all levels. Any citizen of India will have the right to use his mother tongue in his dealings with any branch of the Government upto the highest stage. English should continue to be used for all the official purposes of the Union along with Hindi till as long as the people of the non-Hindi regions so desire. It may be necessary to further amend the Eighth Schedule to include certain other languages such as Nepali.

16. The special status of Kashmir within the Indian Union, as laid down in Article 370 of the Constitution, should be retained. The way this Article had been worked by the Congress Government at the Centre had raised grave doubts and suspicion among the people of the State. These must be removed now, particularly in view of the fact that the leaders of the State Government have underlined the Instrument of Accession to India.

## GOVERNMENT RESOLUTION

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that—

Whereas a re-ordering of the political, financial and economic relations between the Centre and the States is crucial for the preservation of the unity and integrity of India with her linguistic, cultural and other diversities ;

Whereas such re-ordering is also essential for accelerating the pace of economic development in the country as well as for a more even distribution of the fruits of such development ;

Whereas the fundamental disequilibrium in the relationship between the Centre and the States is conducive of encouraging authoritarian political trends as recent experience has conclusively shown, and basic changes in the Articles of the Constitution are called for the maintenance of the nation's democratic fabric ;

And whereas a well-conceived devolution of power, by strengthening the States and the Union territories, would in fact further contribute to the strengthening, rather than the weakening, of the Centre ;

Now, Therefore, this Assembly records its approval of the stand taken by the Government of West Bengal on this issue as expressed in the Memorandum on Centre-State Relations (copy enclosed) which the Government has recently circulated among Ministers of the Union Government, Chief Ministers of States, Members of Parliament, Members of the State Legislatures, jurists, educational and cultural institutions, mass organisation and other representative bodies ;

This Assembly also takes note of the fact that the response to the Memorandum has been most encouraging, and records its hope that the aforesaid memorandum would serve as the starting point for detailed discussions and that an agreed set of recommendations would be arrived at through exchange of ideas at different national forums on this issu

of overriding national significance.

**Shri Bholanath Sen :** Mr. Speakar, Sir, this resolution has been described as Government resolution, and under rule 169. Sir, rule 169 says, "subject to the provision of these rules a member or a Minister may move a resolution relating to a matter of general public importance. The Chief Minister, certainly, has a right to move a resolution relating to a matter of general public importance, but I fail to see how this resolution is being described as a Government resolution because there is no such expression as Government resolution. What I find is only a bleak indication and that is in rule 66 and rule 67. Rule 67 deals with notices of motion regarding private member's Bills and rule 66 deals with Government Bills where the Government is a party.

[11-20 — 11-30 A.M.]

Sir, you being a lawyer yourself personally, you know that the Governor is an integral part of the Exceutive and if a Government resolution is proposed here—if it is still described as a Government resolution, then, the Governor is a party to this resoluion. If the Governor is a party, under the Constitution, he cannot, on his own, make or move this resolution. The forum should be different as suggested by the Governor in his speech as well as by the Chief Minister on earlier occasions, If I remember aright. Here I find that the oath taken by the Governor is very very different from the oath taken by the Ministers or the MLAs, MPs or even by the Central Ministers. It is only unique in the case of a Governor. Under Art. 159 he is to swear in the name of God or solemnly affirm that". I will faithfully execute the office of Governor (or discharge the functions of the Governor) of——(name of the State) and will to the best of may ability preserve, protect and defend the Constitution." The oath taken by the Governor is to "defend the Constitution." It is not the decument to defend the Constitution. It is a document whatever you may call it-a resolution or a suggestion. It is not to defend the Constitution. If the Governor is a party to this Resolution then this Resolution is definitely contrary to the provisions of the Constitution and the House is incompetent to deal with this Resolution. But if the Governor is not a party to this Resolution then certainly the Chief Minister has a right to move the Resolution deleting the words "Government Resolution" and a Resolution under Rule 169. In that case, of course, he will defend his resolution and we shall make our submissions on merits and then that can go on without violating the norms of the Constitution. I submit that this Government Resolution is not unkown according to rules of procedure but if the Governor is a

কেন্দ্রে জনতা সরকার এ কাজ দৃঢ়তার সঙ্গে করেছেন নিঃসন্দেহে। মিসা, আইনকে বাতিল করবেন বলে ঘোষণা করেছেন, তারা ডিসেন্ট্রালাইজশেন বা ক্ষমতা বিকেন্দ্রীকরণের যে নীতির কথা ঘোষণা করেছিলেন মুখ্যমন্ত্রী বলেছেন যে, জনগণ তো এইভাবে বোঝেনি-মাননীয় মুখ্যমন্ত্রী ভুল করছেন, তিনি যদি একটু ভাল করে খোঁজ নিতেন তাহলে জানতেন পার্লামেন্ট্রি স্ট্যাডি টিম জনতা পার্টি তৈরি করেছে, কি করে ট্রান্সলেট করা যায় পাওয়ার টু দি পিপল, কি করে ডি-সেন্ট্রালাইজশন মিনিং ফুল করা যায়, কি করে চেক্স অ্যান্ড ব্যালেন্স আনা যায়, তার জন্য একটা স্টাডি টিম হয়েছে, তার রিপোর্ট আসুক, দেখা যাক, তারা কি বলেন। কিন্তু সেটা যদি না হয়, সত্যিকারের ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ার যদি না হয় তাহলে দেখতে পাবেন জনতা পার্টির সদস্যরাই বিরোধিতা করবেন কারণ আমরা গণতন্ত্রে বিশ্বাসী কেন্দ্রের জনতা

[12-30 — 12-40 P.M.]

দল ও জনতা সরকার গণতন্ত্র ও মৌল স্বাধীনতাগুলি দেশে পুনঃপ্রতিষ্ঠিত করেছে। আমরা জানি এই গণতন্ত্র ব্যর্থ হয়ে যাবে যদি সত্যিকারের ক্ষমতার বিকেন্দ্রীকরণ না হয়। কিন্তু আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই যে, তাদের কোনও প্রতিশ্রুতি তারা রাখছেন কি? আমি তাকে স্মরণ করিয়ে দিতে চাই যে, তিনি তো জনতা পার্টির ইলেকশন ম্যানুফেস্টুর কথা বললেন। কবে মহাত্মা গান্ধী প্রভিন্সিয়াল অটোনমির কথা বলেছিলেন, সেকথা তিনি বললেন, সেকথা তিনি বললেন তিনি ব্রিটিশ ক্যাবিনেট মিশনের কথা বললেন এবং অন্যান্য রাজনৈতিক পরিকল্পনার কথা বললেন, কিন্তু তিনি একেবারে কামিং নিয়ার হোম ৩৬ দফা প্রোগ্রামের কথা কেন বললেন না? এই বহু ঘোষিত নির্বাচনী প্রতিশ্রুতির কয়টি রূপায়িত হয়েছে এ পর্যন্ত? আমি তাকে স্মরণ করিয়ে দিতে চাই ৩৬ দফা প্রোগ্রামে একটি মাত্র ক্লজ আছে দেখবেন যা "ওয়েস্ট বেঙ্গল", পত্রিকায় সরকারি পত্রিকায় আগস্ট ১৯৭৭ প্রকাশিত হয়েছিল তাতে যা বলা আছে, সেটা আমি পড়ে দিচ্ছি—৩৬ দফা প্রোগ্রামের ৯নং দফাটি আমি পড়ে দিচ্ছি, Revision of tax structure to ensure equitable rational distribution of resources between Centre and State," হয়তো বলবেন কাশীবাবু আপনি মেমোরান্ডাম টু দি সেন্টার দেখলেন না? আমি দেখেছি মেমোরান্ডাম, রেকমেন্ডেশন টু দি সেন্টার, এই বইতেই আছে তার মধ্যে, স্যার, এই থার্টিসিক্স পয়েন্ট প্রোগ্রামের মধ্যে রেকমেন্ডেশন আছে ১০টা মাননীয় মুখ্যমন্ত্রী, শ্রীজ্যোতি বসু আমাকে সংশোধন করে দেবেন যদি আমি মিস ইন্টারপ্রেক্ট করে থাকি বা ভুল বলে থাকি এই ১০টির মধ্যে একটি ক্লজ আছে রাজ্যের হাতে ক্ষমতা দিতে হবে, আরও অর্থনৈতিক পাওয়ারের ডিভলুশন চাই। একটাতে বলা আছে যে প্রভিন্সকে আরও ক্ষমতা দেওয়া দরকার, রেসিডিউয়াল পাওয়ার স্টেটগুলিকে দিতে হবে, একটা হুইসপার আছে? না নেই। আই সে ইট উইদাউট ফিয়ার অর কন্ট্রাডিকশন। স্যার, আমি পড়ে দিচ্ছি রেকমেন্ডেশন নাম্বার সিক্স, তাতে কি বলা হয়েছে? amend article 356 of the constitution to prevent promulgation of the emergency except in the case of foreign aggression, to prevent misuse to impose President's Rule in States. বামফ্রন্টের বক্তব্য ছিল একমাত্র দেশে যদি বৈদেশিক আক্রমণ হয় তখন আর্টিকেল ৩৬৫এ রাষ্ট্রপতির শাসন হতে পারে এবং ৩৬৫ এ পাওয়ার থাকে তবে আমরা এইটুকু আশ্বাস চাই কেন্দ্রের কাছ থেকে যে এর যেন অপব্যবহার

না হয়। ঠিক আছে। কিন্তু আমার প্রশ্ন হল কোথায় আছে ৩৬ দফা কর্মসূচিতে কোথায় বলেছেন যে আর্টিকেল ৩৫৬? আর্টিকেল ৩৫৭ to be deleted from the constitution, তার আগে আছে আর্টিকেল ২০০,and 360 be deleted from the constitution? Now kindly look to the memorandum to which the Chief Minister made a reference,-There are only 16 clauses prepared by this state Government on ''Centre State Relation'' in the brochure. Sir, I now point out to clause 9. Articles 356 & 357 which enable the President to dissolve a State Government or State Legislature, both should be deleted. Article 360 which empowers President to intefere in a State administration on the ground that the financial instability or credit of India is threatened should be deleted. Article 200 and 201 should be done away with. কোথায়, এই কথাগুলি কোথায় আছে? তাহলে আপনারা ইলেকশনের সময় জনগণের কাছে একথা বললেন যে ভারতবর্ষের কোনও রাজ্য যদি আক্রান্ত হয়, ভারতবর্ষ যদি বৈদেশিক কোনও রাষ্ট্র দ্বারা আক্রান্ত হয় নিশ্চয়ই ৩৫৬ প্রয়োগ করে জরুরি অবস্থা ঘোষণা কেন্দ্রীয় সরকার করতে পারবেন। আর আজকে এই প্রস্তাবে বলছেন যে এটা ডিলিট করে দাও। ভারতবর্ষ যদি আক্রান্ত হয়ও President cannot invoke emergency power under article 356. আমার সন্দেহ আছে, সদিচ্ছা সম্বন্ধে জনগণের সংশয় জাগবেই। অদ্ভুত কথা তারা বলছেন কোনও দেশভক্ত ভারতবাসী একথার সঙ্গে সুর মেলাবেন না নিশ্চয়ই। আমি মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই, আমি দেখেছি মেমোরান্ডামটা পড়বার সময়, পড়ছিলাম যে ওরা সরকার নির্বাচনের ধারা বা ক্লজ বলেছেন রেসিডিউয়াল পাওয়ার এর কথা যখন এই রেসিডিউয়াল পাওয়ারের তর্ক আজকের তর্ক নয়। মহম্মদ আলি জিন্নার সঙ্গে যে তর্ক উঠেছিল ফেডারেশন নিয়ে, গভর্নমেন্ট অব ইন্ডিয়া অ্যাক্ট ১৯৩৫ (Govt. India Act. 1935) এ যখন তর্ক উঠেছিল রেসিডিউয়াল পাওয়ার নিয়ে এবং এমন একটা জটিল পর্যায়ে গিয়েছিল যে তার ভেঙ্গে গেল। কেন? ইংরাজ চেয়েছিল, সাম্রাজ্যবাদীরা চেয়েছিল ভারতবর্ষটা দুর্বল থাক।

আপনি জানেন ১৯১৯-এর অ্যাক্টে কোনও রেসিডিউয়াল পাওয়ার কেন কোনও পাওয়ারই স্টেটের ছিল না, ডিস্ক্রিশনারি পাওয়ার এক্সারসাইজ করে গভর্নর জেনারেল, কাউন্সিল, তিনি রাজ্যকে কিছু কিছু ক্ষমতা দিতে পারবেন সেই ১৯১৯ সালের আইন বলে। দেশ শাসনের সমস্ত ক্ষমতা ছিল কেন্দ্রের হাতে। গভর্নমেন্ট অব ইন্ডিয়ার অ্যাক্ট ১৯৩৫ চালু হবার পরে পরে তারা আবার একটা নতুনভাবে রিভাইব করল এবং প্রভিন্সিয়াল অটোনমি তখন এল এবং আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ১৯৩৫ সালে গভর্নমেন্ট অব ইন্ডিয়া অ্যাক্টের উল্লেখ করছি ক্লজ ১০৪এ Governor General may by publishing notification empower either federal legislature or the Provincial legislature to enact a law with respect to any matter not mentioned in any of the lists in the 7th Schedule including law imposing a tax not mentioned in any such list. The executive authority of the federation or the province, as the case may be, shall extend to the administration of any law so made unless the Governor General otherwise directs, (2) in the dis-

charge of his functions under this section the Governor General shall act in this discreation. এই হল ক্ষমতা, অর্থাৎ ১৯৩৫ সালের অ্যাক্টে সেভেন্থ শিডিউল তারা যে কোনও স্টেট লিস্টে নেই, কনকারেন্ট লিস্টে নেই, সেসব ব্যাপার নেই। ইচ্ছা করলে সেন্ট্রাল অ্যাসেম্বলি থেকে গভর্নর জেনারেলকে নোটিফিকেশন করে রাজ্য বিধানসভাগুলি তারা সেই ক্ষমতা দিতে পারেন, এই বিষয়ে আপনার আইন প্রণয়ন করুন, কিন্তু সেটা হচ্ছে তার ডিস্ক্রিশন, নোটিফিকেশন করতে হবে, কনস্টিটিউশন অ্যামেন্ড করতে হবে। Constitution Assembly Debate আপনাকে স্মরণ করিয়ে দিই, ভলিউম এইট পেজ সেভেন নাইনটি নাইন, পরলোকগত ডঃ আম্বেদকার এই বিল নিয়ে এসেছিলেন, রেলিভেন্ট আর্টিকেল ইজ আর্টিকল টু টুয়েনন্টি টু অব দি ড্রাফট কনস্টিটিউশন বিল। সেটা হল এখন টু ফোর্টি এইট। রেসিডিউয়াল পাওয়ার সম্বন্ধে তর্ক উঠেছিল যেটা আজকে এই রাজ্য সরকারের মেমোরেন্ডামে বলা হয়েছে যে সমস্ত রাজ্যগুলিকে রেসিডিউয়াল পাওয়ার দেওয়া উচিত। যখন গণপরিষদে খসড়া ভারতীয় সংবিধান এই বিল আলোচনার জন্য ৬টি অ্যামেন্ডমেন্ট এসেছিল গণপরিষদের সদস্যদের কাছ থেকে। আর্টিকেল টু টুয়েন্টিথ্রি ড্রাফট ক্লজে, none of these amendments was moved in the Constituion Assembly when the time came. এবং গণ পরিষদের রেজলিউশনে বলা হল "আর্টিকেল টুয়েন্টিথ্রি ডু স্ট্যান্ড পার্ট অব দি বিল।" অর্থাৎ বিনা বিতর্কেই বিলের ধারা যেমনটি ছিল গৃহীত হয়ে গেল, সংবিধানে স্থায়ীভাবে সংযোজিত হল। কেন হল? সংবিধান ১৯৩৫ সালের যেটুকু সুযোগ দেওয়া হয়েছিল রাজ্য বা প্রদেশভিত্তিক রেসিডিউয়াল পাওয়ার দেওয়ার জন্য কোনও গণ পরিষদ সর্বসম্মতিক্রমে সমস্ত পাওয়ার, এই সমস্ত রেসিডিউয়াল পাওয়ার সম্বন্ধে বিনা বিতর্কে কেন্দ্রের হাতে দেওয়া হল এ বিষয়ে It is not very strange? Does it not occur to any member here as to why Parliament did not embark upon a debate on this all important subject?

কেন? সেদিন বিশাল ভারতবর্ষের নেতারা বুঝেছিলেন যে ভারতবর্ষের সামনে যে দিন আসছে, রেসিডিউয়াল পাওয়ার যদি রাজ্যগুলিকে দেওয়া যায়, ভারতবর্ষের ফেডারেশন ভেঙে যাবে। স্পিকার মহোদয় আপনার দীর্ঘ রাজনৈতিক অভিজ্ঞতা আছে, আপনাকে তাই বলছি, আপনি কি দেখেননি কুপল্যান্ড প্ল্যানে কি পরিকল্পনা ছিল, আপনার কি অধ্যক্ষ মহাশয়, মনে নেই ব্রিটিশ ক্যাবিনেট মিশনের পরিকল্পনা কি ছিল? আপনার কি মনে নেই স্ট্যাফোর্ড ক্রিপ্স দিল্লিতে এসেছিলেন, তখন কি পরিকল্পনা ছিল? সেই একই পরিকল্পনা, ডিফেন্স, কমিউনিকেশন, কারেন্সি এবং ফরেন এফেয়ার, এই চারটি সাবজেক্ট পার্লামেন্টের হাতে থাকবে, আর সমস্ত ক্ষমতা রাজ্যগুলিকে দিতে হবে, কেন সদাশয় ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের এত দয়া ছিল প্রদেশগুলির প্রতি? কেন তারা চেয়েছিলেন প্রভিন্সিয়াল অটোনমি? মাননীয় মুখ্যমন্ত্রী এত চোখের জল ফেললেন, তিনি মহাত্মা গান্ধীর কথা বললেন কিন্তু মহাত্মা গান্ধী ইজ টু দি লাস্ট ওয়ার্ড নো বডি ইজ দি লাস্ট ওয়ার্ড (নয়েজ) কান্ট্রি পিপল চেরিশ্‌ড ভ্যালুজ প্রধান্য পাবে।

আপনারা যেটুকু সময় আমার নষ্ট করবেন, তা আমি স্পিকার মহাশয়ের কাছ থেকে চেয়ে নেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইংরেজ চেয়েছিল সেন্টারকে দুর্বল রাখতে কারণ তাতে

তাদের সুবিধা হবে, আজকে অর্থমন্ত্রী কি মনে করেন, যে সব কথাবার্তা বললেন, আপনি অদ্ভুত কথা বলছেন, আপনি কি চান পশ্চিমবাংলার সরকার চিনে একটা কালচারাল ডেলিগেশন পাঠাবেন, আপনি কি চান এ ডি এম কে সরকার তামিলনাড়ু থেকে ইউ এস এ-তে যাবে এবং বলবে আমাদের টাকা পয়সা দাও লগ্নী কর, আমাদের প্রভিন্সিয়াল অটোনমি রয়েছে, আমাদের অর্থনৈতিক উন্নয়নের জন্য। আমাদের এই রেসিডিউয়াল পাওয়ারের ভিত্তিতে আপনি কি চান নাগাল্যান্ড মিজোরাম অসম তারা যাবে বার্মাতে সাহায্য যাইতে? আপনি কি চান কর্ণাটক যাবে সোভিয়েট রাশিয়াতে এবং তাদের কাছ থেকে সাহায্য নিয়ে এসে আমাদের দেশকে ডেভেলপ করবে? তা পারেন না।

(**শ্রী রবীন মুখার্জি ঃ** রেসিডিউয়াল পাওয়ার এ কোথায় আছে?)

[12-40 — 12-50 P.M.]

আপনি যদি আর্টিকেল ২৪৮ পড়েন, আর আপনাদের মেমোরান্ডামে যা বলা হয়েছে তা দেখেন তাহলে দেখবেন তাতে বলা হয়েছে এই স্পেসিফিক সাবজেক্ট ছাড়া আর কোনও সাবজেক্ট সেন্টারের ক্ষমতা থাকবে না। একেই বলে রেসিডিউয়াল পাওয়ার। স্যার, একটা মৌল প্রশ্ন আমি রাখছি। এখানে হয়ত কনস্টিটিউশন্যাল পন্ডিত আছেন অপর পক্ষে। এখানে আমি দেখছি লাস্ট ক্লজ সিক্সটিতে বলছে, জম্মু-কাশ্মীরের যে বিশেষ মর্যাদা আছে, স্পেশাল স্ট্যাটাস, এটা থাকবে। শেখ সাহেব যখন কলকাতা এসেছিলেন তিনি তখন একটা বিবৃতি দিলেন এখানে, অত্যন্ত দায়িত্বজ্ঞানহীন বিবৃতি। তিনি বললেন এই যে স্পেশাল স্ট্যাটাসের দাবি এটা অন্যান্য ফেডারেটিং স্টেটের অন্যান্যরাও দাবি করছে। আমাদের এখানকার মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস এখানে নেই, তিনি তারই প্রতিবাদ করেছিলেন একদিন হাউসে। তিনি আর এস পি দলের নতুন সদস্য আমি প্রতিবাদ করে পরের দিন শেখ আবদুল্লার সেই মারাত্মক বিবৃতির সংবাদ প্রতিষ্ঠাগুলি একটি বিবৃতি দিয়ে বলেছিলাম, তিনি কি বলছেন? শেখ সাহেব সম্মানিত ব্যক্তি, তিনি বললেন কি, গত ৩০ বছর কনস্টিটিউশন চলে আসছে, এই ৩০ বছর পরে কনস্টিটিউশনের দিকে নতুন করে দেখা দরকার। আমি তার উত্তরে বলেছিলাম, "Yes If a fresh look is to be given, after thirty years of rule and bitter experience then a fresh look will also have to be given on the question of immediate abrogation of Art. 370 of the constitution." তার উত্তরে শেখ সাহেব বললেন, না হতে পারে না এটা। শেখ সাহেব যে কথাটা বললেন, এটা উল্লেখ করা দরকার। কারণ আমি জানি যে এই নিয়ে ভুল বোঝাবুঝি হতে পারে। পরের দিনই তিনি একটা প্রেস কনফারেন্সে করেছিলেন। প্রেস কনফারেন্স সাংবাদিকদের প্রশ্নের উত্তরে শেখ সাহেব বললেন, If India wants to dominate and take away this privilege we shall not, tolerate "If India wants to dominate"—It gives the impression as if the Jammu & Kashmir by virtue of enjoying the special status was not, perhaps, a part and parcel of India আপনারা কি শেখ সাহেবের সঙ্গে একমত? এই যে শেখ সাহেবের স্ট্যান্ড, আমার দৃঢ় বিশ্বাস, মাননীয় বিধানসভার নেতা নিশ্চয় কখনও এটা মেনে নেবেন না এটা ধরে নিয়ে যে এটা পুরোটাই

যুক্তিযুক্ত। জানি না আপনাদের মনে গোপন অভিপ্রায়টা কি? কিন্তু তিনি বললেন, এটা থাকবে। তার সরকারে memorandum on centre-state relation সেই দাবি নির্লজ্জভাবে করা হয়েছে। তাই সন্দেহ জাগে আসল মতলবটা কি?

আমি মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি, আপনি সমস্ত ক্লজ-এ আর্টিকেল ৩৭০ হঠাৎ নিয়ে এলেন কেন? তার সঙ্গতিটা কোথায়? আপনার ৩৬ দফা কর্মসূচির মধ্যে নেই, আপনাদের মেমোরেন্ডাম টু দি সেন্টার তাতেও নেই। কিন্তু আপনি হঠাৎ অ্যাবরাপটলি আর্টিকেল ৩৭০ should be preserved এইটা কেন বললেন। শেখ সাহেব বলছেন, দিস ক্লজ is irrevisable আমি জিজ্ঞসা করছি, কেন জম্মু-কাশ্মীর ইনস্টুমেন্ট অব অ্যাকসেশন রাজা হরি সিং যেটা করেছিলেন কেন্দ্রের সঙ্গে সেটার রিভিসন হতে পারে না? তা যদি রিভিসন না হয়, এইবার আসুন অন্য একটা প্রশ্নে তাহলে তো থিওরিটিক্যালি অ্যাভরি Constitution Contains the terms and conditions of a pact between the federating units and the federal centre. এইটাই তো কনস্টিটিউশন্যাল থিওরি। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া অ্যাক্ট, ১৯৩৫ তাই, আমাদের এই কনস্টিটিউশনও তো তাই। কনস্টিটিউশন মানেই হল একটা প্যাক্ট এগ্রিমেন্ট। শেখ সাহেব যদি বলেন, কাশ্মীরের সঙ্গে চুক্তি সেটার আর পুনর্মূল্যায়ন হবে না, তার কোনও রিভিশন বা রিভিউ হতে পারে না, এটা ফাইন্যাল, ৩০ বছর কেন, একশো বছরেও কেউ রিভিউ করতে পারবে না, শেখ আবদুল্লার মতে সারা ভারতবর্ষের কনস্টিটিউশন চেঞ্জ হবে, কিন্তু কাশ্মীরের স্ট্যাটাস চেঞ্জ হবে না—তাহলে একই যুক্তিতে ভারতবর্ষের অন্যান্য অঙ্গ রাজ্য, যে রাজ্যগুলি মুখ্যমন্ত্রীর মেমোরান্ডামের সঙ্গে একমত নন তারা বলবেন, টার্মস অ্যান্ড কনডিশন of a pact cannot be unilaterally changed or revised.

একই যুক্তিতে তারাও বলতে পারেন, এই মেমোরান্ডাম অচল, এটা সংবিধান বিরোধী। এই মেমোরান্ডাম দ্বারা আপনারা কিন্তু সংবিধানের মৌল বৈশিষ্ঠ্য, যে বেসিক স্ট্যাকচারস তাকে ধ্বংস করতে চাইছেন। শ্রীমতী গান্ধী তাই চেয়েছিলেন। সিদ্ধার্থবাবু সেই প্রস্তাব এনেছিলেন ১৯৭৬ সালে আবার অপর দিকে আসুন, এইভাবে রিসিডিউয়ারি পাওয়ার দিয়ে যদি কোনওদিন কার্যকর করা হয়, তাহলে ভারতবর্ষ খন্ড-বিখন্ড হয়ে যাবে। গোটা দেশ সেদিন হবে বিচ্ছিন্নতাবাদীদের লীলাক্ষেত্র। এটা কোনও রাজ্য সরকারের ব্যাপার নয়। এটা মাননীয় মুখ্যমন্ত্রীর সদিচ্ছার ব্যাপার নয়, মাননীয় শ্রী প্রমোদ দাসগুপ্তের সদিচ্ছায় প্রশ্ন নয়, তাদের গুড ইনটেনশনস well meaning ideas এটা বড় কথা নয়। সংবিধান সংশোধন হলে ভারতবর্ষের একটি এক রাজ্যে এক একটি আঞ্চলিক দল গজিয়ে উঠবে। তারা কি করবে, ক্যান প্রেডিক্ট? কেউ বলতে পারে না। রাশিয়ায় কি হয়েছে? লেনিনের সময় যে রাশিয়া ছিল, স্ট্যালিনের সময় রাশিয়া ছিল না। স্ট্যালিন ৩০ বছর ডিকটেটরশিপ চালিয়ে যা করেছিলেন ম্যালেনকভ তা করেন নি, সরে আসবার চেষ্টা করেছিলেন স্তালিনের রক্তাক্ত স্বৈরতান্ত্রিক। ম্যালেনকভ যা করতে চেষ্টা করেছিলেন, তা থেকে সরে এসেছিলেন ক্রুশচেভ। ক্রুশচেভ যেখানে ব্যর্থ হয়েছিলেন তার জায়গায় ব্রেজনেভ এসে নতুন পদক্ষেপ নিয়েছিলেন। আমার বক্তব্য প্রত্যেক জায়গায় চেঞ্জ হচ্ছে। One of the articles of the power is in—constancy. It changes with time. In a democracy these is no perpetual victor, no perpetual vanquished. Political power is inconstant গণতন্ত্র পারপিচুয়াল ভিক্টর কেউ

নাই—মাননীয় জ্যোতি বসুর দল চিরস্থায়ীত্ব দাবি করতে পারেন না যেমন শ্রীমতী ইন্দিরা গান্ধীরও ক্ষমতা চিরস্থায়ী ছিল না। এবং গণতন্ত্র পারপিচুয়াল ভ্যাঙ্কুইসড বলেও কিছু নেই, তা হয় না তা হতে পারে না। আমি বলব সেই দুর্দিনে সেই ভয়াবহ বিভীষিকাময় দিনগুলিতে আপনারা তৎকালীন প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর কাছে দিল্লিতে ছুটে যান নি? তখন কি সংঘর্ষ হয় নি। আপনারা কি ইন্দিরা গান্ধীর কাছে গিয়ে বলেন নি যে পশ্চিমবাংলার সিদ্ধার্থশঙ্কর রায় যেভাবে জুলুম করছেন যেভাবে নির্বাচনে রিগিং হয়েছে যেভাবে আপনাদের কর্মীরা ঘর ছাড়া হয়েছে, যেভাবে আপনাদের কর্মীরা ঘর থেকে বেরুতে পারছে না যেভাবে আপনাদের লোকদের চাকুরি গিয়েছিল সেইসব অত্যাচারের কথা আপনারা সেখানে গিয়ে বলেন নি? এই ফেডারেল সিস্টেম যা রয়েছে there are at least some check and balance that is the existance of a strong centre, রাজ্য সরকারের অন্যায় অবিচারের বিরুদ্ধে কেন্দ্রে হস্তক্ষেপ আপনারা মার্কসবাদীরা চেয়েছিলেন। অন্যায়ের প্রতিকারের জন্য একটা কনস্টিটিউশন্যাল ফোরাম সংবিধান থাকা দরকার। সেই রকম সেন্টার দরকার। আপনারা কি সেখানে গিয়ে এই রকম অ্যাসিওরেন্স চেয়েছিলেন এটা আপনারা অস্বীকার করতে পারেন না। আপনারা চান নি একথা বলবেন না। করতে চলেছেন আপনারা যখন ক্ষমতা চ্যুত ছিলেন তখন কেন্দ্রীয় সরকারের প্রোটেকশন চেয়েছিলেন। ক্ষমতায় এসে আমাদের সেই প্রোটেকশন থেকে বঞ্চিত করে আপনারা বলেছিলেন যে এখানে অবিচার হচ্ছে অত্যাচার হচ্ছে আর আজকে You are trying to take away that chack and balance for good which you yourself wanted to take advantage of while you were in the wildderness.

(ভয়েস ফ্রম দি গভর্নমেন্ট বেঞ্চঃ—আপনার তাতে কি হল আপনি এই সব সোস্যালিজমের কথা বুঝবেন না।)

যা হোক স্যার, তারসিকেসু রস নিবেদন মনিরসি মা লিখ দিরসি মা লিখ। যা হোক ওরা আমার কথা বুঝতে পারছেন না আমি দুঃখীত স্পিকার মহোদয় আপনি বুঝেছেন এতে আমি আনন্দিত। যে কথা আমি বলছিলাম কেন্দ্রের সঙ্গে রাজ্যের মত বৈষম্য হবে। রাজ্যগুলি টাকা বেশি চাইবে নানা রকম সংঘাত আসবে—এটা অবশ্যই থাকবে। মুখ্যমন্ত্রী ডাঃ রায় যখন ফাইন্যান্স কমিশনে গিয়েছিলেন এবং এখানকার জন্য বেশি টাকা দাবি করেছিলেন আমরা বিরোধী দলরা তাকে সাপোর্ট করেছিলাম কংগ্রেসি আমলের অর্থমন্ত্রী মাননীয় শৈল মুখার্জি যখন গিয়েছিলেন টাকার দাবি করেছিলেন তখন জ্যোতিবাবু এবং আমরা সবাই তা সমর্থন করেছিলাম। এই সরকারও বেশি টাকার দাবি কেন্দ্রে রাখবে সেখানে দরবার করবে। আমরা চাই বেশি টাকা পাক এই পশ্চিমবাংলা। অর্থভান্ডারের বিভাজ্য অর্থভান্ডারের বণ্টন সম্বন্ধে কোনও ফরমুলায় আসতে পারলেন না। আপনারা বলছেন কেন্দ্রীয় বিভাজ্য ভান্ডারের ৭৫% রাজ্যে যাবে আর ২৫% কেন্দ্রের হাতে মাত্র থাকবে। এসব কথা অর্থমন্ত্রী খুব হাল্কা ভাবে বলছেন ঐ ৭৫% এবং ২৫% এ হতে পারে না, নেই। গোটা ভারতের ঐক্য সংহতি অবিভাজ্য বা দেশের আর্থিক মুক্তির জন্য অপরিহার্য। ভারতবর্ষে দু রকম সিটিজেনসিপ থাকবে না। আমেরিকায় আছে ফেডার্যাল স্টেটের সিটিজেন। ফেডারেটিং ইউনিটস সেখানে আছে—সেখানে dual citizenship—দ্বিবিধ নাগরিকত্ব আছে। ভারতের সংবিধানে তা নেই।

এখানে আছে একটিমাত্র নাগরিকত্ব। আপনারা কি মার্কিনযুক্তরাষ্ট্র ধাঁচে ভারতীয় যুক্তরাষ্ট্র চান? এখানেও কি সেই রকম করতে চান, তাহলে মন খুলে সেকথা বলুন। কথার জাল বুনে আসল মতলবকে গোপন করতে চাইছেন না। তাহলে বিহার আইন করবে যে বিহরের কোনও বাঙালির ছেলে চাকুরি পাবে না কোনও রিফিউজি সেখানে যেতে পারবে না। কিন্তু এ হতে পারে না—আজকে তারা এই রকম আইন করতে পারে না। কারণ সংবিধান আছে every citizen has right to acquire a plot to settle in any part of India by virtue of his being a citizen. আজকে যে কোনও ভারতবর্ষের নাগরিক যে কোনও জায়গায় চাকুরি নিতে পারে, মহারাষ্ট্রের ছেলে এখানে চাকুরি পাবে পশ্চিমবঙ্গের ছেলে ভারতবর্ষের যে কোনও জায়গায় বাস করতে পারে চাকুরি পেতে পারে এই অধিকার কেড়ে নেবার ক্ষমতা কোনও সরকারের নেই। আজকে আপনারা কি এই রকম আইন করতে পারেন যে পশ্চিমবাংলায় বাঙালি ছাড়া কোনও লোক চাকুরি পাবে না আর এটাকে আমাদের সমর্থন করতে হবে? এতে আবার অভিযোগ করবার কি আছে? কিন্তু আজকে আপনারা কেন যে কোনও রাষ্ট্রে যদি সংবিধান বিরোধী দেশের ও জনগণের স্বার্থ বিরোধী কাজ হয় তাহলে সেখানে সমালোচনা হবেই। এখনই আপনারা এই রকম অসহিষ্ণু আচরণ করছেন আর রেসিডিউয়ারি পাওয়ার পেলে সেন্টারকে তো আপনারা বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাবেন। জানতে চাই আজকে চিন দেশে সমস্ত প্রদেশকে তারা রেসিডিউয়ারি পাওয়ার দিয়েছে? আজকে সেখানে ম্যাডাম চিং যার স্থান ছিল দ্বিতীয়, মাওয়ের পরে তার স্থান ছিল তার সম্বন্ধেও দেওয়ালে দেওয়ালে প্রাচীর পত্র পড়ে গিয়েছিল এই বলে যে They are arch criminals of the country কিন্তু সে সম্বন্ধে কোনও ডিবেটও হল না কিছুই হল না। Let hundred flowers bloom let diverse school of thoughts contend. মাও সে তুং এর সেই বাণীর শেষ পরিণতি কি ঘটেছিল। ভিন্নমতালম্বীদের কি ভয়াবহ পরিণতি হয়েছিল ইতিহাসের দৃষ্টান্ত জানেন। কমিউনিস্ট রাষ্ট্র ব্যবস্থায় প্রদেশ বা federating units-এর ক্ষমতা কতটুকু?

[12-50 — 1-00 P.M.]

গতবারের বিধানসভার প্রথম সভায় আমি বলেছিলাম যে কথা। কিন্তু কি হয়েছিল? ফুল যখন ফুটে উঠল তখল পারিজাত না হয়ে মারিজাত হয়ে গেল। তখন থেকে ডিসেনটিং কথাবার্তা বলছেন। ধরে নিয়ে এসে কারাগারে পোরো, ফায়ারিং স্কোয়াডে দাও—আমরা জানি, সে অভিজ্ঞতা আমাদের আছে।

**(ভয়েসঃ রবীন মুখার্জিঃ- সোসালিস্টের মানে বুঝবেন না।)**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় রবীন মুখার্জিকে বলছি, এটা হলে ভাল হয়। কারণ আমার নিজের ধারণা একটু ইন্টারাপসান্স হলে, চকমকিতে ঠোকা-ঠুকি হলে আগুনের যে ঝলকানি হয়, তেমনি ওরা ঠুকছেন শুনতে ভালই লাগছে। আর একটি কথা হচ্ছে একটু না বললে স্টেল ডিবেট হয়ে যায়। আমি একটু বললেই মুখ্যমন্ত্রী রেগে যান। কিন্তু আগে মুখ্যমন্ত্রী জানতেন, বিধানবাবু যখন বলতেন—

**(ভয়েস ঃ আপনি রেগে যাচ্ছেন)**

আমি একবারও রাগিনি, আমি যুক্তিপূর্ণ বিতর্ক সমালোচনা ভালবাসি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা বলছেন বলে আজ আমি একটি কথার জবাব দিচ্ছি। আমার অল্প জ্ঞান, পড়াশুনা অতি সামান্য, ওদের মতো অত জ্ঞান নেই। সোভিয়েত রাশিয়ায় ৩০ বছর চালিয়ে যিনি সোসালিজম দেশে প্রতিষ্ঠিত করেছিলেন -- সেই স্ট্যালিন ১৬থ কনফারেন্সে যখন বক্তৃতা দিচ্ছেন তখন তিনি কমরেডদের বলছেন দি (object of our) State is to secure. withering away of the state and that is the task before the party. Another object of the party is to strengthen the dictatorship of politarian state that existed. প্রশ্নটি করে তিনি বলছেন, গণতান্ত্রিক স্বৈরতান্ত্রিক ডিকটেটরসিপ শক্তিশালী করা কে যেমন দলের লক্ষ্য রাষ্ট্রের বিলুপ্ত সাধন দলের অপর লক্ষ্য সেই কনফারেন্সে এই বিতর্ক তুলে তিনি জিজ্ঞাসা করেছেন—তিনি কি পরস্পর বিরোধটা তত্ত্বকথা বলেছেন না? একদিকে তিনি বলছেন স্ট্রেনদেনিং অব দি স্টেট, ডিকটেটরসিপ অব দি প্রলেটারিয়ান, আবার বলছেন উইদারিং ওয়ে (withering way) অব দি স্টেট সেটাই আমাদের অবজেকটিভ তারপরে তিনি প্রশ্ন করছেন, Is it contradictory? Yes, this contradictory and such contradiction is bound up with life and that is dialecting of marks অর্থাৎ একাধারে স্ট্রেনদেনিং অব দি স্টেট, ডিকটেটরসিপ অব দি প্রলেটারিয়ান আবার বলছেন এটা তৈরি হলে তবেই ডিকটেটরসিপ বিলুপ্ত হবে, একদিকে উইদারিং অব দি স্টেট সম্ভব হবে। এ রাজ্যের মার্কসবাদী ও বামফ্রন্ট বলছেন, কেন্দ্রকে দুর্বল কর—দুর্বল করে রাজ্যগুলকে শক্তিশালী কর, আবার এই আর্গুমেন্টস প্রস্তাবেই রয়েছে রাজ্যগুলি আরও শক্তিশালী হলে কেন্দ্র এর দ্বারা আরও শক্তিশালী হবে—আমি বুঝতে পারছি না। এটা কুম্ভীরাশ্রু ছাড়া আর কি? কেন্দ্রকে গদার আঘাতে ঠুঁটো করছেন, আবার বলছেন আমরা আমাদের শক্তি চাইছি আমাদের জন্য নয়, কেন্দ্রের শক্তি বাড়াবার জন্য, যাতে তোমরা আমাদের ডান্ডা মারতে পার"—এই কি যুক্তি? এটা ফুল অব কন্ট্রাডিকশন—এর মধ্যে কোনও আন্তরিকতা নেই। এই জন্যই বলেছিলাম নির্বাচনের পরে কিছু করতে না পারলে জনগণের কাছে গিয়ে বলবেন এই অজুহাতে যে পাওয়ার পেলাম না সেই জন্য কিছু করতে পারলাম না। আগে থেকে একটা পলায়নের পথ চতুর ভাবে রচনা করতে চাইছেন। গণতন্ত্র বিশ্বাসী মানুষ এতে বিভ্রান্ত হবেন না। আমার বিশ্বাস পানীয় জলের কলের জন্য কি রেসিডুয়াল পাওয়ার নিতে হবে? গ্রামের রাস্তার জন্য কি রেসিডুয়াল পাওয়ার চাই? হাসপাতালের ডাক্তার পাঠাতে গেলে, হাসপাতাল বসাতে গেলে কি রেসিডুয়াল পাওয়ার চাই? টাকার সঙ্গে রেসিডুয়াল পাওয়ারের সম্পর্ক নেই। আপনাদের নেতারা আপনাদের ভুল বোঝাচ্ছেন প্রশান্তবাবু—আপনি অন্তত এই কথা বলবেন না একজন দায়িত্বশীল ক্যাবিনেট মন্ত্রী হয়ে। পাওয়ারের সঙ্গে টাকার সম্পর্ক আলাদা। বিদ্যুৎ বিভ্রান্ত চলছে দারুন শীতে, ডিসেম্বর মাসের শীতে লোড-শেডিং তারজন্য কি রেসিডুয়াল পাওয়ার চাই। কাকে এসব কথা বলছেন? এসব রেসিডুয়াল পাওয়ারের ব্যাপার নয়। কেন্দ্র থেকে আপনারা টাকা চান—আমি স্বীকার করি, এই হাউসেও বলেছি, দীনেশবাবুর সঙ্গেও কথা বলেছি অনুমতি নিয়ে—আজকে ফার্টিলাইজার কর্পোরেশনের হেড অফিস উঠে যাচ্ছে, আসুন আমরা যৌথ ভাবে মুভ করি। আসুন, সব দল মিলে ফরাক্কার জলের ব্যাপারে দিল্লি যাই, সেই প্রস্তাব আমিই করেছিলাম। আসুন, কেন্দ্রীয় মন্ত্রীর সাথে হলদিয়ার ব্যাপারে কথা বলি। রাজ্যের ন্যায় সঙ্গত দাবিগুলো আদায়ের

জন্য রাজ্যের প্রতি অর্থনৈতিক সুবিচারের জন্য অবিরাম চেষ্টা আমাদের করতেই হবে। এব্যাপারে কোনও মতভেদ নেই।

**(ভয়েস ঃ আপনি মূল বিষয় থেকে সরে যাচ্ছেন কেন?)**

স্যার, এই যদি হয় তাহলে বলি, আমি সকালবেলাতে যে জেসচার দিয়ে শুরু করেছিলাম সেই জেসচার কিন্তু হাউসের সরকার পক্ষের মাননীয় সদস্যরা দেখাচ্ছেন না।

**মিঃ স্পিকার ঃ** নিজ নিজ আসনে বসে সব সদস্য একসঙ্গে আলোচনায় অংশ গ্রহণ করবেন এটা কিন্তু নিময় নয়। আপনারা ওকে বলতে দিন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সেইজন্য বোঝা যাচ্ছে ওঁরা এই সেন্টার-স্টেট ডিবেটের ব্যাপারে আগ্রহী ছিলেন না। ওঁরা আমাদের খুব প্রশংসা করতেন যদি আমরা বলতাম, এটা খুব ভাল প্রস্তাব, আসুন, আমরা এটাতে সকলে আছি—এটাই ওঁরা চাইছিলেন। স্যার, সমালোচনা করলে ওরা সহ্য করতে পারবেন না। ওঁরা আমাদের সমালোচনা করছেন, এর পলিটিক্যাল জবাব যেটা সেটা আমরা দেব। কিন্তু আজকে ওঁরা কি বলছেন? আমরা বলছি, কেন্দ্রের কাছ থেকে টাকা চান। কোন কোন বিষয়ে টাকা চান সেটা আমাদের বলুন, আমরা সেসব দেখে সমর্থন জানাবো। কিন্তু আজকে কি হচ্ছে? প্রত্যেকটি ব্যাপারে কি অ্যাটিচুড আমরা ওঁদের দেখছি? এখন কেন্দ্র যদি বলেন, এই তোমাদের টাকা দিয়ে দিলাম তোমরা উদ্বাস্তু সমস্যার সমাধান কর, পারবেন করতে? তারা যদি বলেন পশ্চিমবঙ্গের উদ্বাস্তু সমস্যার সমাধান পশ্চিমবাংলাকেই করতে হবে—আমরা একশো বা দুশো কোটি টাকা কেন্দ্র থেকে দিয়ে দিচ্ছি— পারবে এই রাজ্য উদ্বাস্তু সমস্যার স্থায়ী সমাধান করতে? আপনারা তো নীতিগত প্রশ্ন তুলেছেন যে এই রাজ্যে আর উদ্বাস্তুদের বসানো যাবে না। আগামীদিনের কি অবস্থা হবে কেউ সেটা বলতে পারে না। সেইজন্য আমি বলছি, এই কেন্দ্র রাজ্য বিতর্ক সম্বন্ধে যে সব যুক্তি তর্ক আপনারা তুলেছেন মারাত্মক তার পরিণতি। আমরা চাই মিনিংফুল ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ার। এরজন্য আমরা চাই চেকস অ্যান্ড ব্যালেন্সে। আমরা চাই যেখানে ক্ষমতার অপব্যবহার হতে পারে সেখানে তার প্রতিকারের ব্যবস্থা যেন থাকে, সুযোগ যেন থাকে। সেইজন্য আমরা মনে করি নিয়ন্ত্রিত রাষ্ট্র হওয়া উচিত। ওরা বলছেন, আমরা টাকা নিয়ে আসব, আমরাও তো বলতে পারি পশ্চিমবাংলায় যে কয়েকটি জেলা আছে সেখানে প্রত্যেকটি জেলা বলতে পারে যে বছরে তিনশো কোটি টাকা প্ল্যান ফান্ডে আপনারা খরচ করছেন সেখানে হারাহারিভাবে জেলাতে যে টাকা দিচ্ছেন তাতে ডিসেন্ট্রালাইজেশন হচ্ছে না। ডিসেন্ট্রালাইজেসন রাইটার্সেই আটকে যাচ্ছে। প্রত্যেকদিন যা আমরা দেখছি সেখানে ব্যতিক্রম মাননীয় শ্রী চিত্তব্রত মজুমদার, শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়, শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য, শ্রী পরিমল মিত্র— তারা তাদের বক্তব্য যখন রেখেছেন তখন তারা কি করতে চান সেটা তারা বলেছেন, কিন্তু এরা ছাড়া ঐ অর্থমন্ত্রী থেকে আরম্ভ করে আর সবাই বলছেন আমরা শুনছি কেন্দ্রের কাছ থেকে টাকা আদায় করে নিয়ে এলাম। এরকমভাবে ফেডারেশন চলতে পারে না। আমেরিকার ফেডারেশনের কথা বলেছেন। আমেরিকা গৃহযুদ্ধের পর ১৩টি রাজ্য এক হয়ে এগ্রিমেন্ট করে সেন্টারকে কতকগুলি পাওয়ার দিয়েছিল। আমাদের এখানে ফেডারেশনের সে কনসেপসন নয়। পরিশেষে আমি বলছি, আপনারা সংবিধান সংশোধনের নাম করে

সিদ্ধার্থবাবু একসময় এই বিধানসভায় যে প্রস্তাব এনেছিলেন—বেসিক ক্যারেকটার অব দি কনস্টিটিউশন অলটার করার দাবি তুলেছেন সেই প্রস্তাবই অন্য ভাষায় আনতে চাওয়া হয়েছে। সংবিধানের মৌল সংশোধন আপনারা করতে চাইছেন। এর মারাত্মক পরিণতি হবে। ভারতবর্ষ একদিন বিদেশি সম্প্রসারণবাদী, সাম্রাজ্যবাদী শোষণের এবং চক্রান্তের লীলাক্ষেত্র হয়ে যাবে। আপনারা ৩৭০ ধারা রাখবার চেষ্টা করে ভারতবর্ষে নতুন ধরনের বিশ্বের সাম্রাজ্যবাদী শক্তিকে ভারতবর্ষের রাজনীতির ঘোলা জলে মাছ শিকার করবার একটা পথ করে দিচ্ছেন। বহুদিন আগে ঘটেছে এই জিনিস ভারতবর্ষে, বারবার হয়েছে, আমাদের এ সম্বন্ধে আজকে সজাগ থাকতেই হবে। আমাদের জাতীয় ঐক্য, জাতীয় সংহতি, আমাদের কালচারাল ডাইভারসিটি, আমাদের বিভিন্ন ধর্ম, বিভিন্ন সংস্কৃতি, জাতীয় ঐতিহ্য, জাতীয় সংস্কৃতি, বিভিন্ন ভাষা—এই সমস্ত কিছুকে আমাদের রক্ষা করতে হবে এবং তারজন্য আমাদের শক্তিশালী কেন্দ্র চাই। যাতে করে সেন্ট্রিফিউগাল ফোর্সেস, ফিসিপেরাস ফোর্সেস মাথাচাড়া দিতে না পারে এবং ভারতবর্ষের বুকে আবার স্বৈরতন্ত্র, অরাজকতা মাথা চাড়া দিতে না পারে সেই দিকে আমাদের সজাগ দৃষ্টি রাখতে হবে। আমি আবার বলছি, আমরা চাই পূর্ণ বিকেন্দ্রীত সমাজতন্ত্র।

[1-00 — 1-10 P.M.]

আমরা চাই ডিসেন্ট্রালাইজড ইকনমি। পরিশেষে মাননীয় নিখিল দাস মহাশয় একটা কমেন্ট করেছিলেন—তিনি চলে গেলেন, জানি না সেটা প্রসিডিংসে রেকর্ডেড হয়েছে কি না। আমি শুনেছি উনি বললেন সোভিয়েট রাশিয়ায় স্ট্যালিন কনস্টিটিউশনের কথা কিন্তু সেখানে রাইট টু সিসেশন ছিল। তিনি হাউস থেকে চলে গেছেন, তিনি থাকলে তাকে শুনিয়ে দিতাম—একটু রাশিয়ান কনস্টিটিউশনটা পড়ে দেখবেন। বুখারিন থেকে আরম্ভ করে সমস্ত বড় বড় সেপারেটেড পার্সন্সদের ট্রায়েল হয়েছে, সেই সমস্ত ট্রায়েলের খ্যাতিমান মুক্তিযোদ্ধা সংগ্রামী অভিযুক্ত নেতাদের বিরুদ্ধে অন্যতম অভিযোগ ছিল যে তারা সিসেশনের দাবি তুলেছিলেন, সোভিয়েট রাশিয়া থেকে নাকি বিচ্ছিন্ন হয়ে বেরিয়ে যাবার চেষ্টা করেছিলেন? এই কারণে একটার পর একটা রাজনৈতিক নেতাদের খতম করা হয়েছিল সুতরাং ঐ কথা বলে কোনও লাভ নেই। পরিশেষে আবার বলছি যে এই ভাবে আলোচনা বিভিন্ন দলের সঙ্গে না করে, আপনারা যে প্রস্তাব মেমোরেন্ডাম এনেছেন, এর পরিণতি অত্যন্ত মারাত্মক হবে, এই বিষয়ে আমরা একমত হতে পারছি না। যে ফেডারেলিজমের কথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন, সেই ফেডারেলিজমের ভিত্তি চূর্ণ হয়ে যাবে এবং আর্টিকেল ৩৭০ ধারার ধারা, তার মধ্যে দিয়ে একটা পলিটিক্যাল কাওয়ার্ডিক্স এর পরিচয় পাওয়া যাচ্ছে এবং এর দ্বারা একটা বিশেষ ব্যক্তিকে তোয়াজ করা হবে, খুশি করা হবে। আপনারা সেদিন বললেন যে আমরা এখানে বন্‌ধ ডাকবো যদি মিসা থাকে, এই কাশ্মীরের যে মিনি মিসা রয়েছে সেখানে ডিটেনশন উইদাউট ট্রায়েল হয়ে গেল, কেউ আপনারা তো বলতে পারলেন না যে শেখ আবদুল্লার সঙ্গে আমরা কোনও আলোচনায় যাব না যদি না তিনি রাজ্যের মিসা আইন উঠিয়ে না নেন এবং মিনি মিসা না তুলে নেন। এইভাবে দুমুখ নীতি চলে না। দুধও খাব, তামাকও খাব, রথও দেখব, কলাও বেচবো, এই জিনিস চলতে পারে না। মৌল নীতি নিয়ে কথা বলুন। তাহলে আমরা বুঝব। এই কথা বলে এই যে প্রস্তাব, তাকে বিরোধিতা করছি,

কারণ আমরা আরও স্বৈরতন্ত্রের প্রবণতার বলি হতে চাই না। আমরা চাই নিরপেক্ষ শাসন। আমরা চাই আইনের শাসন। আমরা মনে করি এই ক্ষমতার অপ্রমত্ততার দ্বারা আইনের শাসন আরও লঙ্ঘিত হবে। দলে দলে মানুষ মরবে, গণতান্ত্রিক অধিকার ভূলুণ্ঠিত হবে। আমরা গণতন্ত্র এবং সাংবিধানিক মূল্য বোধ আদর্শকে রক্ষা করবার জন্য, ভারতবর্ষের সঙ্গতি এবং রাজ্যগুলোর ঐক্য যাতে অখন্ড থাকে, শক্তি যাতে বিনষ্ট না হয়, তার জন্য আমরা চেষ্টা করে যাব। কিন্তু এই প্রস্তাবের আমরা বিরোধিতা করছি।

**শ্রী শচীন সেন :** মাননীয় কাশীকান্ত মৈত্র মহাশয় স্ট্যালিনের উধৃতি দিয়েছেন তার বক্তব্যের মধ্যে। কিন্তু স্ট্যালিন ঐ কংগ্রেসে উইনিপেগ বলে একটা শব্দ ব্যবহার করেছিলেন। আসল কথা ছেড়ে দিয়ে বারবার ঘুরে ঘুরে বাজে কথা বলবার যে অভ্যাস সেটা ছাড়তে হবে, তিনি এই কথা বলেছেন।

(নয়েজ)

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যের বক্তব্যের উত্তরে একটু এক্সপ্ল্যানেশন দিতে চাই। উনি যখন বললেন, আমি ওকে বলি, সভার একটা ডেরিভেটিব আছে। সভা মানে সভ্য মানুষের সমাবেশ, অসভ্যদের সমাবেশ নয়।

(নয়েজ)

**Shri Bholanath Sen :** Mr. Speaker, Sir, if this is the way the national debate is being carried on in this House it would be very difficult for me to lay or suggest any constructive suggestions—it is not possible. Things are going from bad to worse from the day when; 'chor' was declared as parliamentary word. I have repeatedly protested and the things are going from bad to worse—even the Chief Minister is shouting now-a-days, I have noticed it.

Sir, on this resolution I have gone through the memorandum on Centre-State relation. The memorandum I have read—as well as the resolution. The memorandum is nothing but a political stunt and an attempt to save themselves and perpetuate their hegemony in the State of West Bengal, and to expand their influences, if possible. That is way they found people like Shaik Abdulla and Anna D.M.K. who have hardly any chance to capture the Central power. If the Chief Minister would have become the Prime Minister, I am sure, he would have said completely different things. He would have then followed Marx. Karl Marx who was a centrist, and who did not believe in federation. Engles did not believe in federation. Lenin did not believe in federation, and he would have reminded us all these things. What did he do when people were running with Mahatma Gandhi at the time of Quite India movement and giving their lives, and toilings and sufferings in Jails, the Chief

Minister gave a call that the war of England, America and Russia was people's war; and let them go in Jail, but he will not speak not a word in favour of Mahatma Gandhi and not a word for the toiling masses—although they were fighting for the country's freedom. When the Constituent Assembly came, you all know the history, people thought of many things. The Chief Minister was then not Chief Minister, but he was then Jyoti Babu and he had his company. He talked of self-determination, and they were the only persons practically unhappy. There was only another person who was Mr. Jinnah. He did not want to join the freedom fightings. He believed in 2-nation theory. It is easy, I tell you, to rouse the baser sentiment of the people, and to create emotion in the people for a time. But it is certainly not congenial to the growth of a national integrity. We have seen it in those days. Why is it? Within the very same Constitution Maharashtra has gone forward after independence. But Bengal has not. We have seen it in Maharashtra where Jyoti Basu was not there. There was a strike here for 1 paise increase in tram fare. Here the city was converted into a city of procession. What is the point now, Sir? Article 249 has to be deleted—and by virtue of article 249 they have come to power. By invoking Article 249—we went out. They asked Janata, please help us to come to power.

In posta bazar, about 90% of Bangalee Muslim labourers were thrown out by the Orissa labourers imported by Haraprosad Babu. If the trouble starts—if the communal riot starts then who is going to control? Therefore, the I.P.S. and I.A.S. people must be there. I was quite surprised, after all the Chief Minister had a legal background and I am sure that he understands what he talks about. Does he not realise that he is talking of a confederation? Does it make the Centre strong? Does it make the States stronger than the Centre? Is he not pleading for confederation? This is exactly what the British wanted to do.

[1-10 — 1-20 P.M.]

I feel sorry for the people of Forward Bloc. I say here that Subhas Bose did not accept the Criffs Mission or Cabinet Mission. The Cimon Commission came in India, and the Montegu Chelmsford placed a communal award. They started a communal feeling in out country. They started every where saying that ultimately they wanted to give power to the States all the powers to the States would be given. Why? They wanted to divide the country and divide they did. I am quite surprised that whatever Shri Jyoti Basu, Chief Minister has said, it is a great tragedy that they who are neo-communists and others are

supporting him like this. That Mr. Basu's statement in fact, is something of a federal pattern but a federal system on the model of British Cabinet Mission with a weak Centre, and almost all powers vested in the State Government and in fact, Mr. Basu's Finance Minster, Dr. Ashoke Mitra has demanded that the State should be as sovereign as the Centre, or in other words, he has had spent eight month's time in Washington. Well, what is happening in Soviet Russia—only one party rule. It is because due to democratic norms, there are possiblities of so many parties springing up in different places and therefore the American system or the Canadian system or the Australian system cannot function here. In Britain there is no written Constitution but they are functioning all right. They have troubles there also and they are solving their problems. Nothing written in the Constitution itself except certain checks and balances.

We are really surprised—I remember in 1962—Jyoti Basu preferred to go to jail rather than to fight for the cause of India against Chinese aggression. He suggested for a confederation as the British Cabinet Mission wanted, i.e. sovereignty of the States. He will soon start agitation for independent states becasue he wants to establish a citadal for his party in Bengal and then go on expanding and influencing the rest of India. If there is a war and we have borders they won't fight, but other states would definitely like to fight. The other States would like to mobilise resource like police and other forces but they won't. If the emergency power is gone and if the economic emergency powers are gone then inspite of economic conditions of India deteriorating, they want the Central Government to do nothing about this matter to put the House in order. During the time or emergency our country had some respect. During Mughal time our country had respect. Akbar was there. Aurangeb was also there. There was greater peace in Akbar's time than in Aurangeb's time. When the British came they did not want any federation. They started federation system giving power and autonomy to the provinces when they realised that their days were number. They wanted them and they succeded to vivisect India. And it was Subhas Bose, while in Burma, in his broadcast, said—"Bapuji, do not accept Cripps' Mission", if I remember rightly. You will find in the Simon Commission's statement, they mentioned that their object was to make the states the repository of all powers. Yes in 1946, they said about more power to States. Why? To oppose Jinnah, so that the country was not divided. Are we not divided to-day? Will we never have any independent opinion? Will we never forge a nationhood.

Shall we say that we are all different States? Shall we say that

Tajmahal belongs to Agra and not to Bengal? Shall we say that Kshudiram died for Bengal's independence only? Shall we say that he was Bengali speaking? Shall we say that Netaji died only for Bengal? So far as these things are concened, what are they doing? When in 1972 they were routed the polls, people from Kerala came, Mr. E.M.S. Namboodiripad came to teach them how the party is to be run. They are not talking about real things. Nobody from Bengal is being taken how to kerala when C.P.M. has lost grounds. Since this Government came to power, C.P.M.s headquarters were shifted to Delhi. Why? And the official party organ came out from the central headquarters. The reason is that the Centre is more important, as it has to be than states. The point that is relevant, shorn of all political consideration, is the economic problem about which I do not think any thought has been given because the Central Government is sought to be made the scapegoat. Have they said one word against the decision of the Planning Commission as to why cotton price equalisation has not been fixed and will not be fixed? Have they said,—is there anything in this paper to say why coal price equalisation is there, why steel equalisation should continue to remain and if so, why other goods should not be dealt with in the same fashion. Have they considered part 12 of the Constitution where Union of India levies taxes throught out the country and the entire tax is paid back to the State Governments? Why? It is only because India is one country. If you tax differently there is bound to be a problem a man will travel from one State to another and pay lower tax in one place and higher tax in another State. Take the tax on tea. The auctions in greater bulk are going to be shifted to Gauhati. That is also because of state policy. If today there is a financial cirsis, what will happen? Will the State Government have the adequate power? Where will the State Government go? Will it to do the Centre? I am giving one example. In article 269 so many items are taxable and those taxes are meant for the States. And the Parliament or the Constituent Assembly thought that these taxes should be uniform throught out the country, e.g., terminal tax. Why do not they say that Calcutta is very congested and, so, the terminal tax should be taken off from article 269, or there should be a change. They are talking about progress. Why this progress of Maharashtra? Is it because of the machine?

[1-20 — 1-30 P.M.]

This is the question of men who decide. Look at the history of Bengal the flight of capital between 1967 and 1969 or 1970. Is it not unprecedented? Was it due to Centre-State relations? Sir, today the small businessmen, small factories and handlooms are lying idle. They

are not functioning. Is it due to Centre-State relations? The whole question before us is that the entire document has come due to a fear complex because they are convinced that they are not able to run the Government for the benefit of the common people. Therefore they say that "we want to remain in power and political power can only be achieved through autonomy, not otherwise". Otherwise like the Congress Goverment they may also be thrown away. It is not for the benefit of India as a whole. Sir, look at the number of persons present here. Are they interested? How many seats are vacant? It is stated that copies of the draft were sent to Union Minister, members of Parliament and jurists. Jurists which jurists? I have read so many papers and I have not come across any article written in support by any jurist on such an important matter. Let the public know that we have been converted into a stamping machine. In a totalitarian state I have seen it when the speaker claps the audience clap. While Mr. Jyoti basu claps we shall clap Jyoti Basu, and if that is the objective then, of course, there is the end of the matter. But I do not think that Government should shabily deal with these things about which people have not given their thoughts. Sir, for the last thirty years the Constitution passed through stresses and strains. What will happen to the poorer States? How are you thinking of dividing 75 per cent share among the States? What will happen to Mizoram, Nagaland? Are they not part of India? What will happen to Sikkim? Are they not part of India? Why did you chose Art. 370? In order to get those parties into your fold, to put up an all—India image and to put up a case that we also equally become a threat to the Central power? Sir, it smacks of insincerity, if I may say so. It clearly approves of lack of thought, lack of study of Constitution, lack of study of document, lack of study of 1935 Act, lack of study of 1858 Act and lack of study of previous Acts and decisions. Sir, today we find those who said Netaji Subhas Bose as "quisling", this Forward Block is toeing their line for their mere existence. Thank you.

**Shri Nirmal Kumar Bose :** This is thoroughly irrelevant here.

[1-30 — 1-40 P.M.]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অভিনন্দন জানাবো মাননীয় মুখ্যমন্ত্রীকে। তিনি আজকে সভায় যা বলেছেন, গত ২২-৩-৭৮ তারিখে বেঙ্গল চেম্বার অব কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির বার্ষিক সভায় ভাষণ্ দান প্রসঙ্গে বলেছেন কেন্দ্র রাজ্য সম্পর্ক এটা নতুন কিছু নয়। স্বাধীনতা আন্দোলনের সময় ১৯৪২ সালে মহাত্মা গান্ধীর নেতৃত্বে কংগ্রেস একটা প্রস্তাব গ্রহণ করেছিল। সেই. প্রস্তাব এ মহাত্মা গান্ধী পঞ্চায়েতকে আর্থিক ক্ষমতা দেবার কথা নিয়েছিলেন। আমরাও এটা চাই। এটা নিয়ে আপত্তি কেন বুঝতে পারছি না।

১৯৪৬ সালে কংগ্রেস ইলেকশন মেনিফেস্টোতেও এই কথা ছিল। দেরিতে হলেও মার্কসবাদী নেতা গান্ধীবাদে বিশ্বাস স্থাপন করেছেন বলে তাকে অভিনন্দন জানাচ্ছি। আজকে তার বক্তৃতায় বুঝতে পারলাম মার্কসবাদী নেতা গান্ধীবাদে বিশ্বাস স্থাপন করেছেন। আজকে যদিও গান্ধীবাদের কথা শুনিয়েছেন, কিন্তু তবুও তার এই রেজলিউশন আমরা সমর্থন করতে পারছি না, কারণ এই রেজলিউশনের সমস্তটাই রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। পশ্চিমবাংলার উন্নয়নের জন্য অর্থের নিশ্চয়ই প্রয়োজন আছে। আমরা আর্থিক অটোনমি নিশ্চয়ই চাই, কিন্তু সে অর্থ কোথায় যাবে? নিশ্চয়ই সেটা ডাঃ মিত্রের কাছে আসবে। এই সেই ডাঃ মিত্র তিনি যখন ইন্দিরা গান্ধীর ইকনমিক অ্যাডভাইসার ছিলেন তখন তার ভ্রান্ত উপদেশের ফলে ভারতের অর্থনীতি খারাপ হয়েছিল এবং দারিদ্র আরও বেড়ে গিয়েছিল। গতবার যে বাজেট আমরা এখানে পাশ করেছিলা সে বাজেটের টাকা ফরওয়ার্ড ব্লক, আর এস পি বা সি পি এম এর সব মন্ত্রী কি পুরা টাকা পেয়েছেন? রাইটার্স বিল্ডিংয়ের আনাচে কানাচে শুনতে পাই অর্থ মন্ত্রীর কাছ থেকে ফাইল পাচ্ছি না, যার জন্য টাকাও পাচ্ছি না এবং এর ফলে কাজ হচ্ছে না। প্রশান্তবাবু বলুন না অর্থমন্ত্রীর কাছ থেকে কি তিনি টাকা পেয়েছেন? তিনি ফাইলের নোট দেখে ক্ষুদ্ধ হয়েছেন। অর্থমন্ত্রী বারবার আমাদের বলেছেন বি এস এফ তুলে দেওয়া হোক। আমি জানি না একথা বলার মানে কি স্মাগলিংকে প্রশ্রয় দেওয়া নয়? আমরা দেখছি সীমান্তে স্মাগলিং বেড়ে যাচ্ছে। অর্থমন্ত্রীও বলেছেন স্মাগলিং বেড়ে যাচ্ছে। তাহলে বি এস এফ তুলে দিয়ে অন্য কোনও বাহিনী তিনি করছেন কি যাদের দ্বারা এ চোরা কারবারি বন্ধ করা যাবে? চোরাকারবারিকে বন্ধ করার জন্য কোনও বাহিনীকে তিনি প্রশ্রয় দিয়েছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে রেজলিউশন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এনেছেন আমরা অনুরূপ একটা রেজলিউশন দেখেছিলাম কেরল সরকারের। কেরল সরকার ৩-৩-৭৮ তারিখে সেখানে একটা ইউনানিমাস রেজলিউশন নিয়েছেন, সেই ইউনানিমাস রেজলিউশন আমি আপনার মাধ্যমে হাউসের কাছে রাখছি considering the necessity to make necessary changes of the centre State relations this House recommends to the Central Govt. to take necessary measures for giving some resources mobilisation powers to the State. এই রেজলিউশন যিনি নিয়ে এসেছিলেন তিনি ছিলেন সি পি এম সদস্য, পট্টম গোপালম। সেখানে এদের জেনারেল সেক্রেটারি নাম্বুদ্রিপাদ ছিলেন, সেখানে ইউনানিমাস রেজলিউশন পাশ করলেন। অথচ এখানে অটোক্যাসির কথা বলেন, স্বৈরতন্ত্রের কথা বলেন, বিরোধী দলের নেতার সঙ্গে যুক্তি করা হল না, অন্যান্য দলের নেতাদের সঙ্গে যুক্তি করা হল না, তাদের মনোভাব আদায় করা হল না যে পশ্চিমবঙ্গের উন্নয়নে আমরা সকলে মিলে অর্থনৈতিক উন্নয়ন চাই, পশ্চিমবঙ্গকে অর্থনৈতিক দিক থেকে স্বয়ং সম্পূর্ণ করতে চাই, তাহলে আমরা ইউনানিমাস রেজলিউশন পাশ করতে পারতাম, কিন্তু আমরা দেখলাম মুখ্যমন্ত্রী অপোজিশন লিডারের সঙ্গে বা অন্যকোনও দলের নেতাদের সঙ্গে আলোচনা করলেন না, তিনি স্বৈরতান্ত্রিকভাবে রেজলিউশন নিয়ে এসে পাশ করাতে চাইছেন। যেখানে তাদের জেনারেল সেক্রেটারি নাম্বুদ্রিপাদের উপস্থিতিতে এ. কে. এন্টনির রাজত্বে ইউনানিমাস রেজলিউশন পাশ করা হল সেখানে আমাদের এখানে সেই রকমভাবে পাশ করা হচ্ছে না। এই রেজলিউশনে বলা হচ্ছে "This Assembly also takes nore of the fact that the response to the Memorandum has been

most encouraging'' এটা খুব মিসলিডিং ইট কলস ফর ডিটেলস। কারণ এখানে দেখা যাচ্ছে রেসপনস যেটা বিভিন্ন পত্র-পত্রিকায় বেরিয়েছে সেটা এনকারেজিং রেসপনস নয়। স্টেটসম্যান ৮-১২-৭৭ তারিখে লিখছে— ''The memorandum adopted last week by the West Bengal Govt. too emphasizes that although it wants the States to be stronger on no account does it want the Centre to be weak. The sum total of its recommendations however, may give a contary impression. If the Constitution as originally framed, tiltes in favour of the Centre, the West Bengal memorandum swings, almost ninety degrees in favour of the States, leaving to the Centre's case only defence, foreign affairs, including foreign trade, currency, communication and economic co-ordination.'' স্যার, অমৃতবাজার পত্রিকা ৩রা নভেম্বর ১৯৭৭ তারিখে লিখছে ''But when Mr. Basu demands amendment of the Constitution amounting to changes into its basic structure, he is stepping into controversial territory, and many who otherwise would go along with him may turn against him. On the other hand, there are many who are convinced that within the four corners of our Constitution there is plenty of room to reinforce the States resources position in various directions, without doing violence to the fundamentals of our Constitution. Nor is a strong Centre incompatible with the strengthening of the States powers and resources.'' এই ধরনের বহু রকমের বক্তব্য বিভিন্ন পত্র-পত্রিকায় বেরিয়েছে এবং আমরা জানি বহু মুখ্যমন্ত্রী, কেরলের মুখ্যমন্ত্রী, গুজরাটের মুখ্যমন্ত্রী এই ব্যাপারে তাদের বক্তব্য রেখেছেন। এই ব্যাপারে গত কয়েকদিন আগে ২৩-৩-৭৮ তারিখে বিহারের মুখ্যমন্ত্রী কর্পূরী ঠাকুর কলকাতায় এসেছিলেন, তিনি বলেছেন যে তিনি চিন্তা করে দেখেছেন এই বৈঠকে যোগ দেবেন না, এই সম্মেলন কারা ডেকেছেন তা জানা নেই, এই বৈঠক ডাকার ব্যাপারে তার সঙ্গে আলোচনা করা হয়নি। কেন্দ্র রাজ্য আর্থিক সম্বন্ধ নিয়ে তিনি আলাদাভাবে ফাইন্যান্স কমিশনের সঙ্গে দেখা করবেন। মাননীয় অর্থমন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী ফাইন্যান্স কমিশনের সামনে আমাদের বক্তব্য রেখেছেন, আমাদের বক্তব্য সেখানে যে আমরা অধিক অর্থ চাই পশ্চিমবঙ্গের উন্নতির জন্য, কিন্তু ফাইনান্স কমিশন কি রায় দেন সে পর্যন্ত আমাদের একটু অপেক্ষা করে দেখা, যদি ফাইনান্স কমিশন প্রতিশ্রুতি মতো অর্থ না দেন তাহলে সকলে মিলে দিল্লির কাছে আমাদের যেতে হবে, নীতিগতভাবে আমরা চাই যে অধিক অর্থ রাজ্যকে দেওয়া হোক, সেই ক্ষমতা অর্থনৈতিক ক্ষমতা, রাজনৈতিক ক্ষমতা নয়। অধিক অর্থনৈতিক ক্ষমতার নিশ্চয়ই প্রয়োজনীয়তা আছে। কিন্তু রাজনৈতিক ক্ষেত্রে তার বিষময় ফল আমরা লক্ষ্য করেছি। আমরা একথা বলতে চাই পশ্চিমবঙ্গে যদি আমরা পলিটিক্যাল অটোনমি পাই তাহলে আমাদের জাতির সামনে একটা দুঃসময় দেখা দেবে। দেয়ার ক্যান্ট বি এনি অটোনমি অ্যাট দি কস্ট অব দি নেশান। রাজনৈতিক অটোনমি যেটা জ্যোতি বাবু চেয়েছেন সেটা দেশকে বিভক্ত করে দেবে, দেশকে ধ্বংসের পথে নিয়ে যাবে। সেজন্য পলিটিক্যাল অটোনমি আমরা সমর্থন করতে পারছি না। উপসংহারের আমি বলব আমরা যেন অর্থনৈতিক কথা বলতে গিয়ে ভারতের সংহতি নষ্ট না করি। আমরা যেন ভারতের ঐতিহ্য বিভিন্নতার মধ্যে দিয়ে মহান, ইউনিটি ইন ডাইভারসিটি সেটাকে নষ্ট না করি। ভারত মহা মানবের মিলন ক্ষেত্র,

সেই মনোভাবকে আমরা যেন বিষাক্ত করে না দিই। এই পক্ষ থেকে মাননীয় ভোলা সেন মহাশয় যেসমস্ত অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন সেই অ্যামেন্ডমেন্টকে সমর্থন জানিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী যে রেজলিউশন নিয়ে এসেছেন সেই প্রস্তাবের অর্থনৈতিক দাবির সমর্থনে আমি বক্তব্য রাখছি, কিন্তু রাজনৈতিক যে অটোক্যাসি চাওয়া হয়েছে তার সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** সভার কাজ দুটোর সময় শেষ হবার কথা ছিল, কিন্তু দেখা যাচ্ছে এখনও অনেক বক্তা রয়েছেন, কাজেই আরও অন্ততপক্ষে এক ঘন্টা সভার কাজ বাড়াতে হবে। সুতরাং আমি প্রস্তাব করছি সভার কাজ আরও এক ঘণ্টা বাড়ানো হোক। আশা করি সকলেরই এ বিষয়ে সম্মতি আছে। সভা তিনটে পর্যন্ত চলবে।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্রাউন সিনেমায় টিকিটের ব্যাপারে ওয়েলেসলির ওখানে সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে। দুটি সমাজবিরোধী দলের মধ্যে বোমাবাজি আরম্ভ হয়েছে এবং এই ব্যাপারটা স্থানীয় এম এল এ জানেন। কিন্তু এখন যা অবস্থা নিরাপরাধ পথিকরা রাস্তা দিয়ে চলতে পারছেন না। এই বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি, এক্ষুণি যদি ব্যবস্থা না নেওয়া হয়—সেখানে বোতল ছোঁড়াছুড়ি থেকে আরম্ভ করে সব কিছু হচ্ছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আমি ওসির সঙ্গে দেখা করেছিলাম। তিনি বললেন দুজনকে অ্যারেস্ট করা হয়েছে এবং আর একজনকে খোঁজা হচ্ছে। ওটা আয়ত্বের মধ্যে এসে গেছে।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব এনেছেন সেটা সমর্থন করে আমি দু একটি কথা বলব। এই প্রসঙ্গে বিরোধী দলের নেতা কাশীবাবু যে বক্তব্য রেখেছেন তা আমি অত্যন্ত শ্রদ্ধার সঙ্গে শুনেছি। তিনি অত্যন্ত তীব্র ভাষায় এই প্রস্তাবের বিরোধিতা করেছেন। এবং সেই সঙ্গে আলোচনাও করেছেন, সেইজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। কারণ অলোচনা হোক, মতান্তর হোক, মনান্তর হোক, কিন্তু তা হলেও এ বিষয়ে নিয়ে যে আলোচনার প্রয়োজন এটার প্রয়োজন আমাদের জাতীয় স্বার্থে, দেশের স্বার্থে সেটা যত বেশি হয় ততই বেশি মঙ্গল। আমি একটা মূল তথ্য দিয়ে এই আলোচনার সূত্রপাত করতে চাই। গত ৩০ বছরের যদি আমরা একটা খতিয়ান নিয়ে দেখি তাহলে দেখতে পাব এশিয়া, আফ্রিকা, ল্যাটিন আমেরিকা—অন্তত ৭০ থেকে ৮০টি দেশ পরাধীনতার নাগপাশ থেকে মুক্ত হয়ে, সাম্রাজ্যবাদের নাগপাশ থেকে মুক্ত হয়ে ঔপনিবেশিকতার শৃঙ্খল ভেঙ্গে স্বাধীন জাতি হিসাবে বিশ্বের দরবারের প্রতিষ্ঠিত হয়েছে। কিন্তু যেটা সবচেয়ে বড় আক্ষেপ এতগুলো দেশের যদি ফিরিস্তি নেওয়া যায় তাহলে দেখাযাবে আমাদের দেশের আর্থিক প্রগতির হার গত ৩০৯ বছরে সবচেয়ে কম, আমাদের এখানে যত দারিদ্র, আমাদের এখানে যত ক্ষীন্নতা, বিশেষত পূর্ব ভারতে বা ভারতবর্ষে তা বিশ্বের অন্য কোথায় খুঁজে পাওয়া যায় না। এক কোটির উপর বেকার, নাম লেখানো বেকার, আরও কোটি কোটি বেকার আছে যাদের নাম লেখানো নেই। গ্রামাঞ্চলে অবস্থা কি একবার ভেবে দেখুন আমার মনে হয় যে দেশের সকলের সামনে একটা সবচেয়ে বড় প্রশ্ন যে আমাদের কেন অগ্রগতি হল না? ৩০ বছর আগে আমরা স্বাধীনতা পেলাম সেই স্বাধীনতার আমরা সদ্ব্যবহার কেন

[1-40 — 1-50 P.M.]

করতে পারলাম না। কেন এমন হল? দারিদ্রের যে সর্বনিম্ন স্তর শীর্ণতার যে সর্বনিম্ন স্তর সেখানে আমরা দাঁড়িয়ে আছি, এই প্রশ্নের জবাব খুঁজতে গেলে আমার মনে হয় আমাদের সংবিধানের দিকে ফিরতে হবে এবং সংবিধানের কেন্দ্র রাজ্যের যে সম্পর্ক ছিল তা নিয়ে আলোচনা করতে হবে। কেন্দ্র রাজ্যের আর্থিক বিন্যাসের যে ব্যবস্থা ছিল তা নিয়ে কিছুটা আলোচনা করতে হবে, বিশ্লেষণ করতে হবে। আমরা একটু যদি খতিয়ে দেখি সংবিধান তাহলে ওটা পরিষ্কার বোঝাযাবে যে আর্থিক বিকাশের অধিকাংশ দায়িত্ব সংবিধানে কেন্দ্রের উপর অর্পিত ছিল এবং এমন কি শিল্পের ক্ষেত্রেও—আমি অন্য সব ছেড়ে দিলাম, কৃষির কথা, বিদ্যুতের কথা, সেচ ব্যবস্থার কথা, স্বাস্থ্য, শিক্ষা সমস্ত কিছু কেন্দ্রের রাজ্যের উপর দখল ছিল। কিন্তু এমন কি শিল্পের ব্যাপারে রাজ্যের দায়িত্ব যে প্রধান সেটা সংবিধানে স্বীকৃত আছে। বলা আছে একমাত্র প্রতিরক্ষা, শিল্প বাদ দিয়ে অন্য সমস্ত শিল্পের দায়িত্ব রাজ্যগুলোর উপর বর্তাবে। শুধু একটা শর্ত ঢোকান হল যদি পার্লামেন্ট মনে করে এই শিল্পের জন্য জাতীয় আইন, জাতীয় বিধান প্রণয়ন করা প্রয়োজন তাহলে পার্লামেন্টে একটা বিধান নিতে পারেন। কিন্তু প্রাথমিক যে উদ্দেশ্য ছিল সেটা বিকেন্দ্রীভূত হবে, সমস্ত ক্ষমতার বিকেন্দ্রীভূত হবে। এবং আর্থিক বিকাশের সমস্ত দায় দায়িত্ব রাজ্যের উপর অর্পিত হবে। কিন্তু পাশাপাশি আমরা দেখছি যদি আমাদের দায়িত্ব পালন করতে হয় তাহলে রাজ্যগুলির সামর্থ্য সমান হওয়া দরকার এবং সেখানে একটা অস্থিরতা দেখা গিয়েছে সংবিধানে। আমার মনে হয় যারা সংবিধান রচনা করেছিলেন তারা সামনে দিকে তাকিয়ে দেখেননি। ১৯৩৮ সালের ভারত রক্ষা আইনে আর্থিক শর্তাবলি যা ছিল সেগুলি একত্র করে সংবিধানে তারা তুলে দিলেন এবং তারই ফলে অর্থের এই অবস্থা হয়েছে। ইংরেজ ১৯৩৫ সাল পর্যন্ত চেয়েছিল সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত থাকবে। তারা চেয়েছিল কংগ্রেস চেঁচাচ্ছে মুসলিম লিগ চেঁচাচ্ছে কাজেই তাদের ছিটেফোটা ক্ষমতা দিতে হবে, এবং সেটা হচ্ছে মিউনিসিপ্যালিটি চালাবার ক্ষমতা দিতে হবে এবং কিছু কিছু আর্থিক ব্যবস্থা করতে হবে এবং সেই অনুযায়ী সংবিধানে ১৯৩৫ সালে যে আইন করা হয়েছিল, তখন যে ব্যবস্থা ছিল সেগুলি আমাদের সংবিধানে স্থানান্তরিত করা হল। আমি একই সুরে আপনাদের কাছে বলছি, দায়িত্ব রইল আর্থিক বিকাশের জন্য কিন্তু সেই দায়িত্ব যাতে পালন করতে পারি সেইজন্য কোনও বিধি বিধান সংবিধানে নেই। এর ফলে ৩০ বছর ধরে এরকম একটা অসমতা অর্থের ক্ষেত্রে দেখা দিয়েছে। কেন্দ্রের হাতে অর্থ অথচ দায় দায়িত্ব রাজ্যগুলির হাতে। এই কাজগুলি আমরা কিভাবে সম্পাদন করব সেটা নিয়ে প্রশ্ন দেখা দিয়েছে। আয়করের বিভাজ্য ভান্ডার যেটা রয়েছে সেখান থেকে সেটা রাজ্যে ভাগ করে দেওয়া হবে। কিন্তু আমাদের সংবিধানে আছে পার্লামেন্ট আইন করে আয়করের সংজ্ঞা পাল্টে দিতে পারে। কিন্তু তারা সেই পাল্টে না দিয়ে কেন্দ্রের হাতে রাখল। সংবিধানের ২৭১ ধারায় আছে, কোনও কোনও ক্ষেত্রে আয়করের উপর সারচার্জ বসাতে পারবে। আপনারা লক্ষ্য করুন বছর বছর একটা সারচার্জ চালু থাকবে এবং সেটা একটা বিশেষ অবস্থার জন্য প্রবর্তন করা যাবে সংবিধানের সেই অন্তর্নিহিত বিষয় তারা ভুলে গেলেন এবং তারা সারচার্জ আয়ত্ব করে রাখলেন। তারপর, বিক্রয়কর হচ্ছে সবচেয়ে মূল্যবান আয়ের একটা উৎস। কাপড়ের উপর, চিনির উপর এবং তামাক, সিগারেটের উপর বিক্রয়কর হচ্ছে ৩টি শাঁশাল

বিক্রয় করের উৎস। কিন্তু তারা আইন করে সেটা নিজেদের হাতে নিয়ে গেলেন। আরও আছে, রেলওয়ে যাত্রীর উপর যে ভাড়া তার উপর আমাদের কর বসাবার অধিকার ছিল, কিন্তু সেই অধিকার আমাদের হাত থেকে নিয়ে যাওয়া হল এবং কেন্দ্র রেলওয়ে ভাড়া বাড়িয়ে দিয়ে বলল এই বাবদ যেটা পাব সেটা তোমাদের সঙ্গে ভাগাভাগি করব। ১৯৬৬ সালে ১১৬ কোটি টাকা নির্ধারিত হয়েছিল যে এটা রাজ্যগুলিকে বণ্টন করে দেওয়া হবে। কিন্তু সেই ১১৬ কোটি টাকা আজও পর্যন্ত রয়েছে। আমরা যদি মূল্যবানের হিসেব নেই, রেলওয়ে যাত্রীর সংখ্যার হিসেব নেই বা অন্যান্য যে ধরনের ব্যবসা বাণিজ্য বেড়েছে তার হিসেব নেই তাহলে দেখব ওই ১১৬ কোটি টাকা যেটা নির্ধারিত হয়ে রয়েছে সেটা ঠিক হচ্ছেনা। ১৭ হাজার কোটি টাকার মতো কেন্দ্র রাজস্ব উপার্জন করে তা থেকে সাড়ে চার হাজার কোটি টাকা রাজ্যগুলিকে বিতরন করা হয়। সেই সাড়ে চার হাজার কোটি টাকার মাত্র দেড় হাজার কোটি টাকা অর্থকমিশন সংবিধান অনুযায়ী, সংবিধানে যে নিয়মাবলি আছে, সেই অনুযায়ী বিতরণ করে, বাকি ৩ হাজার কোটি টাকা কেন্দ্র তার খেয়াল খুশিমতো বিলিয়ে দিচ্ছে। কিন্তু যেখানে অর্থের অভাব দেখা দিয়েছে—সংবিধানে ছিল ২৭৫ ধারায় ঐ বিভাজ্য ভান্ডার থেকে বিতরণ করার পর যদি দেখা যায় কোনও রাজ্যে কিছু অসুবিধা দেখা দিয়েছে কিছু বাড়তি টাকা দিতে হবে তাহলে সংবিধানে একথা বলা ছিল যে ঐ অর্থ কমিশন ঠিক করে দেবে যে বাড়তি গ্রান্ট ইন এডে কত টাকা দেওয়া যেতে পারে। কিন্তু এই যে অবস্থাটা ২৫-৩০ বৎসরে গড়ে উঠেছে যার ফলে অর্থ কমিশনের পরিধি সংকীর্ণ হয়ে যায় এবং পুরো ক্ষমতাটাই কেন্দ্রীয় সরকারের কুক্ষিগত হয়। সুতরাং নিরপেক্ষ বিচার ব্যবস্থাতে রাজ্যের হাতে কত টাকা গচ্ছিত থাকবে এটা কেন্দ্রই বসে ঠিক করে দিচ্ছে, কেন্দ্রের হাতেই টাকা পয়সা, রাজস্ব সব। আমরা বলি যে টাকা দরকার, কেন টাকা দরকার? টাকা দরকার স্বাস্থ্য বিস্তারের জন্য, প্রাথমিক শিক্ষা বিস্তারের জন্য, রাস্তা মেরামতের জন্য, সাঁকো তৈরি করার জন্য, টাকা দরকার শিল্প স্থাপনের জন্য, এখন টাকা আমাদের নেই। এই যে দেড় হাজার কোটি টাকা অর্থ কমিশন বিলিয়ে দিচ্ছে সেই দেড় হাজার কোটি পাবার জন্য আমরা এক রাজ্য আর এক রাজ্যের সঙ্গে ঝগড়া করি, অর্থ কমিশনের সামনে গিয়ে বলি আমাকে বেশি টাকা দেন, ঐ রাজ্যকে কম টাকা দেন, এই ব্যাপার হচ্ছে। অনেক লোক বলছে যে আমরা নাকি বিচ্ছিন্নতাবাদী কারণ আমরা এই প্রস্তাব উপস্থিত করেছি। আমরা বলি উল্টো কথা। যারা এই রকম একটা অবস্থার মধ্যে আমাদের ফেলে গিয়েছেন বিচ্ছিন্নতাবাদী হচ্ছে তারা। কারণ আমরা চাচ্ছি না যে আমরা অন্য রাজ্যের সঙ্গে ঝগড়া করি বা পরস্পরের সঙ্গে হানাহানি করি এবং এটা আটকাতে গেলেই আমাদের ফিরে যেতে হবে সংবিধানের বিধানে কারণ এই যে ব্যাপারগুলি হয়েছে, ১৭ হাজার কোটি টাকার মধ্যে মাত্র দেড় হাজার কোটি টাকা অর্থ কমিশন বরাদ্দ করেছেন, বাকি ১৬ হাজার ৫ শত কোটি টাকা কেন্দ্রের হাতে থেকে যাচ্ছে, এটা সংবিধানের কারণেই থেকে যাচ্ছে। সংবিধান পাল্টানো হয়েছে, পার্লামেন্ট আইন পাশ করেছে। সংবিধানে লেখা আছে এটা আইন পাশ করা যায় এবং আইন যদি পাশ করা যায়, সংবিধান অনুযায়ী এই আইন পাশ করানোকে যদি আটকাতে হয়, যদি আমরা চাই যে সারচার্জ রাজ্যের হাতে আসবে, যদি আমরা বলি যে কর্পোরেশন ট্যাক্স থেকে যে রাজস্ব আদায় হয় সেটা রাজ্যগুলির হাতে আসবে, কারণ এটা আমাকে বলতেই হবে এবং সেইজন্য এই ব্যবস্থাগুলি সংবিধানের মধ্যে ঢুকিয়ে দিতে হবে, না দিলে যেটা চলে আসছে সেইভাবেই

[1-50 — 2-00 P.M.]

চলবে। সুতরাং আমাদের এই কথা বললে চলবে না যে তোমরা কেন্দ্রে থাকো, রাজ্যে অধিক ক্ষমতা বিকেন্দ্রীভূত হোক, কোনও সংবিধান পালটানোর প্রয়োজন নেই। সংবিধান পালটানোর প্রয়োজন আছে, না হলে এই জিনিসগুলি করা যাবে না। আরও কতকগুলি ব্যাপার আছে, ধরুন নতুন নতুন কর কিছু আরোপ করেছেন, গিফট ট্যাক্স, ইন্টারেস্টের উপর ট্যাক্স মানুষের যে উপার্জন হয়, এইগুলি তারা নিজের হাতে দেয় এবং সেইগুলিকে বাড়াবার জন্য কিছুটা যদি প্রয়োজন হয়—সংবিধানে পরিস্কার লেখা আছে, থাকা উচিত, এই করগুলি রাজ্যগুলির কাছে যাবে, এই করগুলি কেন্দ্রের কাছে যাবে এবং তারপর ঐ পার্লামেন্টে আইন করে সেটা পাল্টে দিল, যদি এই রকম অবস্থা হয়? কাশীকান্ত বাবু জিজ্ঞাসা করেছেন যে আমরা কি চাই, আমরা কি চাই যে চিনে ডেলিগেশন যাবে কি যাবে না। তা আমরা এখানে বসে ঠিক করে দেব? না আমরা চাই এই ব্যাঙ্কগুলি প্রতি বৎসর ১০-১২ হাজার কোটি টাকা ঋণদান করে সেখানে আমাদের সামান্যমাত্র একটা বলবার পর্যন্ত অধিকার নেই, আমরা চাই এই ব্যাঙ্কগুলি যে ১০-১২ হাজার কোটি টাকা ঋণদান করে আমাদের এখানে প্রচুর বেকার ছেলে আছে, লক্ষ লক্ষ বেকার ছেলে আছে, তাদের জন্য ৫ কোটি কি ১০ কোটি টাকা দিন। আমরা ব্যাঙ্কগুলোকে বলেছি আমাদের এখানে যে ১৫০টি বন্ধ এবং রুগ্ন শিল্প রয়েছে তাদের সকলকে বাঁচানো যাবে না—২৫ বা ৫০ টিকে হয়ত বাঁচানো যাবে—কাজেই তাদের জন্য টাকার ব্যবস্থা করে দিন। আমরা তাদের বলেছি আমরা টাকার হিসেব করে দিচ্ছি আপনারা টাকার ব্যবস্থা করে দিন। আমরা ৮/৯ মাস অপেক্ষা করেছি কিন্তু সেই টাকার ব্যবস্থা হয়নি। আমাদের কথা তারা শুনবেন না, আমাদের কথা শোনার দরকার নেই। তারা কেন্দ্রের কুক্ষিগত কাজেই এরজন্য আমাদের কেন্দ্রের কাছে যেতে হবে এবং তাদের বলতে হবে ব্যাঙ্কগুলোকে বলুন টাকা দিতে। আমরা যদি টাকা পাই তাহলে আমরা অনেক শ্রমিকের ব্যবস্থা করতে পারি কাজেই আপনারা টাকার ব্যবস্থা করুন। আমরা বারবার তাদের বলেছি কিন্তু দুঃখের বিষয় কিছুই করতে পারিনি। আমরা চাই সাধারণ মানুষের যাতে শিক্ষার প্রসার হয়, তাদের স্বাস্থ্যের প্রসার হয়। এটা যদি আমাদের করতে হয়, এই দায়িত্ব যদি আমাদের পালন করতে হয় তাহলে আমাদের হাতে সার্মথ্য পৌছে দেওয়া দরকার। এতগুলো ব্যাঙ্ক রয়েছে অথচ তাদের উপর আমাদের কোনও অধিকার নেই। আপনারা শুনলে অবাক হবেন আমাদের পরামর্শ পর্যন্ত তারা শুনতে চান না। কেন্দ্রীয় সরকার সার্কুলার দিলেন ১৫টি রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কে ডিরেক্টর নিযুক্ত করা হবে কাজেই তোমরা নাম পাঠাও। আমরা ধনবিজ্ঞানীর নাম, সমাজসেবীর নাম পাঠালাম কিন্তু তার মধ্যে একটি নামও তাদের কাছে গ্রহণযোগ্য হল না। একটি বিশেষ রাষ্ট্রীয় ব্যাঙ্কও, এখানে তাদের হেড অফিস রয়েছে তারা ডিরেক্টরের নাম পাঠাবার জন্য সার্কুলার দিলেন। আমরা টেলিফোনে যোগাযোগ করতে চেষ্টা করলাম, কিন্তু দেখলাম একজন আই সি এস ভদ্রলোককে তারা ঠিক করেছেন যিনি রিটায়ার করেছেন। তাকে তারা মনোনয়ন করলেন এবং আমাদের সঙ্গে কথা বলারও প্রয়োজন বোধ করলেন না। এরকম ব্যাপার সব হচ্ছে। আমরা টাঁকা চাই কিন্তু সেই টাকা আমরা পাচ্ছিনা। এই সমস্ত কাজ করবার জন্য টাকা প্রয়োজন, কিন্তু আমরা সেটা পাচ্ছিনা। আপনাদের কাছে এই ব্যাঙ্কের কথা আর একটা বলি। ব্যবসাদার এবং মুনাফাখোররা টাকা পাচ্ছে এবং সেই টাকা

পেয়ে তারা জিনিসপত্র ধরে রাখছে এবং তার ফলে জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে। ব্যাঙ্কে টেলিফোন করে যদি আমরা বলি ওকে টাকা দিও না তাহলে আমাদের কথা তারা শুনবেন কেন? আমরা বলি মূল্যবান একটা জায়গায় রাখুন এবং সেটা রাখা দরকার, সাধারণ মানুষ এটা চাচ্ছে। এটা হলে মানুষ একটু স্বস্তি পায়। আমরা চাই বন্ধ কলকারখানা খোলা হোক। কিন্তু সেগুলো খুলতে গেলে যে টাকার প্রয়োজন সেই টাকা রয়েছে ব্যাঙ্কের হাতে। ব্যাঙ্ক কিন্তু আমাদের কথা শুনছে না। টাকা না হলে আমরা প্রাথমিক শিক্ষার প্রসার করতে পারছি না। বিক্রয়কর থেকে আমরা যেটা উপার্জন করতে পারি তার উপর ১৫০০ কোটি টাকা অর্থ কমিশন বরাদ্দ করে দেয় যার জন্য কুকুরের মতো কামড়া কামড়ি করতে হয়। কাজেই এসব জিনিস আপনাদের বুঝতে হবে। সংবিধানে সব ঠিক আছে, তোমরা কেন্দ্রের সঙ্গে বোঝাপড়া করে নাও একথা বলে যারা চেঁচামেচি করছেন তাদের বলছি সংবিধানে ঠিক নেই। সংবিধানে লেখা রয়েছে সারচার্জ কেন্দ্র আরোপ করতে পারবে, সংবিধানে রয়েছে কেন্দ্র পার্লামেন্টে আইন পাশ করে ইনকাম ট্যাক্স আরোপ করতে পারবে, সংবিধানে রয়েছে কেন্দ্র অ্যাডিশন্যাল এক্সাইজ ডিউটি বসাতে পারবে। আর একটা কথা এখানে বলা হয়েছে যে কিছু কিছু রাজ্য এগিয়ে গেছে কিন্তু আপনারা এগুতে পারেননি এবং এটা আপনাদের দোষ, সংবিধানের দোষ নয়। আমি এটাতো বুঝতেই পারছি, কেন্দ্রের হাতে পুরো অর্থ, কেন্দ্র এই অর্থ দিয়ে কাউকে কাউকে খুশি করেছেন আবার কাউকে কাউকে খুশি করতে পারেননি, কোনও কোনও শ্রেণী এগিয়ে যাচ্ছে, কেন্দ্রের প্রসাদ পেয়েছে, কোনও কোনও রাজ্য তৃপ্ত হয়েছে কেন না তারা চাপ দিতে পেরেছে তাই তারা এগিয়ে গিয়েছে, কিন্তু কোনও কোনও রাজ্য পারেনি। এই যে বৈষম্য এটা আমরা আটকাতে চাইছি। সামগ্রিকভাবে দেশের উন্নতি হয়নি, কিছু কিছু শ্রেণী এগিয়েছে। সামগ্রিকভাবে আমাদের যে প্রগতি সেটা মাত্র শতকরা এক ভাগ বেড়েছে, সেটা মারাত্মকভাবে কিছু নয়, সারা পৃথিবীর তুলনায় সব চেয়ে কম। এই যে জিনিসগুলি এটা বুঝতে হবে এবং সেটা বুঝতে গেলে আলোচনার প্রয়োজন। আর একটা কথা অনেকে বলেছেন যে এই যে কেন্দ্র রাজ্য সম্পর্ক অন্য রকম করার কথা বলছি, এটা করতে গেলে কিছু লোকের পরস্পরের বিরুদ্ধে সন্দেহ হবেই। আমরা আমাদের অটোনমির কথা ভাবব, অন্যেরটা ভাববনা, এটা ঠিক নয়, ঠিক উল্টো ব্যাপার এটা। কতকগুলি সহজ হিসাব দিই। ১৭ হাজার কোটি টাকার মধ্যে মাত্র ৪৫০০ কোটি পাচ্ছে রাজ্যগুলি, মাত্র ১৫০০ কোটি টাকা পাচ্ছি অর্থ কমিশন বাবদ, আরও যদি দু হাজার কোটি পেতাম তাহলে পশ্চিমবাংলা অন্তত বাড়তি দু শত কোটি টাকা পেত, কম পক্ষে ২৫/৩০ কোটি টাকা বেশি আসত এবং আমরা যেটা বলছি যখন পুনর্বিন্যাসের ব্যাপারে বসব তখন সংবিধানগত ব্যবস্থার কথা ভাবব যে কেন্দ্র থেকে রাজ্য এত টাকা এই পদ্ধতিতে পাবে বা স্থানান্তরিত হবে। তারপর এই অর্থ কমিশনের মতো একটা ব্যবস্থা থাকবে যারা ঠিক করে দেবে কোন রাজ্য কতটা পাবে। যে রাজ্য সব চেয়ে বেশি দরিদ্র যে রাজ্যে বেশি সংখ্যক দুঃস্থ, তুলনায় একটু বেশি পাবে, এটা কিছুটা ধরে নেওয়া যেতে পারে। আমি দুটি যোগ করতে চাই, একটা হচ্ছে আমাদের ওরা বললেন কেরালাতে অন্য রকম হচ্ছে, না কেরালায় অন্য রকম হয়নি। কেরালার যিনি মুখ্যমন্ত্রী তিনি আমাদের দলভুক্ত নন, তিনি কংগ্রেসের দলভুক্ত। তিনি পরিষ্কার বলেছেন I would suggest the constitution amendment that all central taxes should be made shareable. এরা কিন্তু সংবিধান পরিবর্তনের কথা বলছেন এবং আমরা

[2-00 — 2-10 P.M.]

চন্ডীগড়ে যে একটা সম্মেলন ডাকার কথা বলছি, আমরা চিন্তা ভাবনা করছি সেই সম্মেলনে সবাইকে ডাকব, এমন কি কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে, পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানকে ডাকব এবং প্রত্যেক রাজ্যের মুখ্যমন্ত্রীকে ডাকব, আসুন আমরা কথা বলব, আমরা যা বলছি তা পুরোপুরি ঠিক না হতে পারে, আমাদের বিচারে কিছুটা তারতম্য হতে পারে, আসুন আমরা কথা বলি, দেখুন এই যে কথা বলার ব্যাপারে একটা অবিশ্বাস সেটা আমার কাছে মস্ত একটা বিস্ময় বলে মনে হচ্ছে। কারণ এটা সব সময় মনে রাখতে হবে সাধারণ মানুষের অবস্থা কি করে ফেরানো যায়, দিল্লিতে বসে মোড় ফেরানো যাবে না, দিল্লিতে এত আর্থিক ক্ষমতা কুক্ষিগত করে রাখলে আমলাদের ক্ষমতা বাড়বে, আমাদের ক্ষমতা বাড়বে না, এমন কি রাজনৈতিক নেতাদের ক্ষমতাও বাড়বে না। আমি ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে জানি, দিল্লিতে আলোচনা করতে চেয়ে দেখেছি তারা কি ভাষায় কথা বলে। তারা ঠিক করে দেবে কি কাকে অগ্রাধিকার দেবে, জেট প্লেন কিনবে না এক হাজার প্রাথমিক বিদ্যালয় দরকার, এটা যদি তারা ঠিক করে এইভাবে দেন, তবে দেশটা খান খান হয়ে যাবে, এতে দেশের অগ্রগতি হবে না। যত বেশি অসন্তোষ তত বেশি বিচ্ছিন্নতাবাদ-শক্তি মাথা চাড়া দিয়ে উঠবে। যদি বিচ্ছিন্নতাবাদ রুখতে হয় তবে অর্থনৈতিক উন্নতি প্রয়োজন, উন্নতি যদি আনতে হয় তাহলে এই কাঠামো বদলাতে হবে। আমি একথা বলি না যে কেন্দ্র থেকে যে ক্ষমতা আসবে, সেটা আমাদের হাতে সীমাবদ্ধ করে রেখে দেব। যে ক্ষমতা আসবে আমরা বলছি সেটা পঞ্চায়েতের হাতে দেব। কেন্দ্র থেকে রাজ্য, রাজ্য থেকে জেলা, জেলা থেকে পঞ্চায়েত এবং সেখান থেকে অঞ্চল—সমস্ত স্তরে ক্ষমতা আমরা বিকীর্ণ করে দেব। কিন্তু কেন্দ্র যেটা বলছেন, কেন্দ্রের ক্ষমতা থাকবে, পঞ্চায়েতের ক্ষমতা থাকবে মাঝখানে রাজ্যগুলির থাকবে না, এটা বলপূর্বক কাজ হচ্ছে। সুতরাং আমি এটা বলব যে এই ব্যাপারে আসুন আমরা কথা বলি। যেটা আমার কাছে একটু খারাপ লাগল সেটা হচ্ছে, আমরা যখন এই প্রস্তাব আনি তখন বলা হয়, আমরা অভিসন্ধি করছি। অথচ আমরা তো বলছি না, ওরা যখন বিরোধিতা করেন, বিরোধিতা করা অভিসন্ধিমূলক। আমরা বলছি, সত্যিই হয়তো আমাদের বলার মধ্যে কোনও খুঁত থাকতে পারে। ওরা হয়তো সত্যিই বুঝতে পারছেন না আমরা কি বলতে চাইছি। আমরা কিন্তু কোনও অভিসন্ধির কথা বলছি না। সুতরাং আমি বলি অভিসন্ধির কথাটা বাদ দিন। মিলেমিশে কথা বলি। কারণ এই মিলেমিশে কথা বলে একটা সমাধানে যদি পৌছাতে পারি তাহলে দেশের মঙ্গল এবং সেইটাই আমাদের সকলের কাম্য।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু যে সরকারি প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। এই বিষয়ে এই কক্ষে সবাই একমত—এ পক্ষ এবং ওই পক্ষ—ভারতের জাতীয় সংহতি এবং ঐক্য রক্ষা করতে হবে এবং তারজন্য কেন্দ্রকে শক্তিশালী করতে হবে। কিন্তু প্রশ্ন হল যে জাতীয় সংহতি এবং ঐক্যকে রক্ষা করার জন্য কেন্দ্রকে শক্তিশালী করার জন্য রাজ্যের হাতে আরও বেশি ক্ষমতা দেওয়া উচিত কিনা। আমরা মনে করি ভারতের মতো দেশে বহু ভাষা, বহু মত এবং বহু সংস্কৃতির দেশে যদি আমরা রাজ্যের হাতে আরও বেশি ক্ষমতা না দিই তাহলে কেন্দ্র শক্তিশালী হবে না, কেন্দ্র দুর্বল হবে এবং তাহলেই জাতীয় সংহতি এবং ঐক্য বিপন্ন হবে।

মূল প্রশ্ন এইখানে যে আমরা ভারতবর্ষের জন্য যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা চাই কিনা। বিরোধী দলের তিনজন বক্তব্য রাখলেন—কাশীকান্তবাবু, ভোলানাথবাবু এবং রজনীবাবু। দুভার্গ্যের কথা, তিন জনের একজনও উপস্থিত নেই। একথা পরিষ্কার করে তো তারা বললেন না, তারা ভারতবর্ষের জন্য যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা চান কিনা। তারা কি চান ভারতে ইউনাটারিস্টেট চালু থাক? ভোলানাথবাবুর কনফেডারেশনের কথা বললেন আমাদের প্রস্তাব কনফেডারেশনের কথা নেই। কি জিনিস চাওয়া হয়েছে, কনফেডারেশনের কথা-নয়, কিন্তু কেন্দ্রের শক্তির অর্থ কি। ইন্দিরা গান্ধীর আমলে কেন্দ্রর শক্তি হয়েছিল। সেটা কি আমরা চাই যে শক্তির অর্থ একনায়কত্ব এই যে ২৭ বছর সংবিধান চালু হয়েছে, কেন্দ্রের হাতে এই ২৭ বছর কি ভারতবর্ষের জাতীয় সংহতি এবং ঐক্য রক্ষিত হয়েছে? কেন্দ্র কি শকিশালী হয়েছে? আমরা যদি বিচার করি দেখব, এই সময়ের মধ্যে আমাদের জাতীয় সংহতি বিপন্ন হয়েছে, ঐক্য বিপন্ন হয়েছে এবং কেন্দ্রের শক্তি বৃদ্ধি হল, যেটা অমাদের মনে হয়েছে সেটা এই বাহ্য, প্রকৃত শক্তিবৃদ্ধি হয় না। আমরা দেখেছি বিচ্ছিন্নতার প্রবণতা, আমরা দেখেছি হিন্দী ভাষাকে কেন্দ্র করে দক্ষিণ ভারতে যে বিক্ষোভ কেন্দ্রের বিরুদ্ধে, তাতে আমাদের সংহতি, ঐক্য বিপন্ন হয়েছে। কেন্দ্রের হাতে বেশি ক্ষমতা দেবার ফলে এইটা হয়েছে। সংকীর্ণ আঞ্চলিকতার জন্য যেমন সংহতি বিপন্ন হয়, তেমনি জবরদস্তি করে কেন্দ্রের শাসন বজায় রাখার জন্য আমাদের জাতীয় সংহতি বিপন্ন হয়। এখানে মাননীয় কাশীকান্তবাবু রেসিডিউয়ারি পাওয়ারের কথা অনেকক্ষণ ধরে আলোচনা করলেন এবং বললেন যে আমাদের এই প্রস্তাবে বলা হয়েছে অবশিষ্ট ক্ষমতা রেসিডিউয়ারি পাওয়ারস রাজ্যের হাতে দেওয়া হোক। হ্যাঁ, এইটাই তো যুক্তরাষ্ট্রীয় নীতির কথা। আমি এখানে বিভিন্ন পন্ডিতের কথা আলোচনা করব না, আমি কে সি আয়ারের কথা বলব না। আমি এখানে সারা পৃথিবীর কথা বলব। ভোলানাথবাবু বললেন, Let us look of the history নিশ্চয়, লেট আস লুক টু দি হিস্ট্রি। ইতিহাস কি বলে? আরও পৃথিবীর বহু জায়গায় যুক্তরাষ্ট্রীয় শাসন ব্যবস্থা চালু আছে। মার্কিন যুক্তরাষ্ট্রে আছে, সুইজারল্যান্ডে আছে, অস্ট্রেলিয়াতে আছে, সোভিয়েট ইউনিয়ন বললেন এদের আপত্তি হবে, যুগোশ্লোভিয়া বললেন আপত্তি হবে না। সমস্ত দেশে আঞ্চলিক অবশিষ্ট ক্ষমতা রেসিডিউয়ারি পাওয়ারস দেওয়া আছে অঙ্গ রাজ্যের হাতে। পৃথিবীতে একমাত্র যুক্তরাষ্ট্র নামধারী রাষ্ট্র কানাডা সেখানে রেসিডিউয়ারি পাওয়ারস দেওয়া আছে কেন্দ্রের হাতে। ভারতের সংবিধানে ক্যানাডার অনুকরণে রেসিডিউয়ারি পাওয়ারস সেন্টারের হাতে রেখেছে। ফল কি হয়েছে? মার্কিন যুক্তরাষ্ট্রে সংহতি বিপন্ন হয় নি, সুইজারল্যান্ডে বিপন্ন হয় নি। বিপন্ন হয়েছে আজকে কানাডায়। কানাডায় আজকে জাতীয় সংহতি নষ্ট হতে চলেছে যুক্তরাষ্ট্র ভাঙ্গতে চলেছে। ফরাসি প্রধান কুইবেক বিচ্ছিন্নতার দিকে চলেছে। গত বছর যে নির্বাচন হয়েছে সেখানে কুইবেক পার্টি বলেছে যে কুইবেককে বিচ্ছিন্ন করা হোক কানাডা থেকে এই ধ্বনি নিয়ে তারা নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করে নির্বাচনে জয়লাভ করেছে এবং এখনও তারা বিচ্ছিন্নতার জন্য তৈরি হচ্ছে। ভারতবর্ষে আজকে রেসিডিউয়ারি পাওয়ার রাজ্যের হাতে দেওয়া হয় জাতীয় সংগতি রক্ষিত হবে। জোর করে সমস্ত অঞ্চলের দাবিকে অগ্রহ্য করে যদি কেন্দ্রের হাতে রেসিডিউয়ারি পাওয়ার রাখে তাহলে যুক্তরাষ্ট্র বিরোধী মনোভাব গ্রহণ করা হবে ভারতের সংহতি ওরা বিপন্ন করবে যেভাবে আজকে কানাডায় হয়েছে। আজকে ইতিহাসের কথা এবং অন্যান্য রাজ্যের কথা আমাদের আলোচনা করতে হবে। আমি সোভিয়েট ইউনিয়নকে দূরে সরিয়ে রাখছি কারণ

সেটাতে ওদের গাত্রদাহ হতে পারে। আমি দুটি দেশের দৃষ্টান্ত দিয়েছি। কিন্তু জনতা পার্টি থেকে ও কংগ্রেস দলের সদস্যরা আমার যে যুক্তি এবং তর্ক আজ অবধি তার জবাব দেন নি। কানাডা আর এক দিকে সুইজারল্যান্ডে। সুইজারল্যান্ডে সমস্ত ক্যানটনগুলিকে সর্বাধিক স্বাধীনতা দিয়েছে। কাশীবাবু উপস্থিত নাই তিনি চিৎকার করে বললেন আপনারা কি চান রাজ্যগুলি আজকে অন্যান্য রাষ্ট্রের সঙ্গে সরাসরি যোগ করুক। আমি অবশ্য সে তর্কে যাচ্ছি না কারণ আমাদের প্রস্তাবে আজকে সে কথা নাই। কিন্তু সুইজারল্যান্ডে ক্যানটনগুলিকে এই অধিকার দিয়েছে। ক্যানটনগুলি প্রতিবেশি রাষ্ট্রের সঙ্গে ফ্রান্সের সঙ্গে, জার্মানির সঙ্গে ইটালির সঙ্গে পুলিশের ব্যাপারে, সাংস্কৃতিক ব্যাপারে, বাণিজ্যের ব্যাপারে সরাসরি সম্পর্ক গড়তে পারে সরাসরি আজকে তারা চুক্তি করতে পারে। সেখানে সংহতি নষ্ট হয় নি। সেখানে একটি ক্যানটন পাওয়ারজেনেট মাত্র ২১ জন ফরাসিবাসী তারাও পূর্ণ স্বাধীনতা ভোগ করে। মাত্র শতকরা ছয় জনের ক্যানটন ক্রিসিনো তারাও পূর্ণ অটোনমি ভোগ করে। তাই যখন মুসোলিনি দ্বিতীয় মহাযুদ্ধের সময় ক্রিসিনোকে আহ্বান করেছিল এস সুইজারল্যান্ড ভেঙ্গে দাও তোমরা ইটালিতে যোগ দাও। ক্রিসিনো রাজি হয় নি। তারা বলেছিল যে আমাদের কাছে সুইস জাতির ঐক্য অনেক বড় তার কারণ এখানে আমরা ভাষার ক্ষেত্রে ক্যানটনের অধিকারের ক্ষেত্রে পূর্ণ স্বাধীনতা ভোগ করি। তাই সুইজারল্যান্ডে এই রকম থাকা সত্ত্বেও তাদের ঐক্য নষ্ট হয় নি। কেন না ক্যানটনকে সর্বাধিক স্বাধীনতা দেওয়া হয়েছে। বিপরীত দিকে কানাডায় সেখানে রেসিডিউয়ারি পাওয়ার কেন্দ্রের হাতে এবং সেখানে ফরাসিভাষী কুইবেক আজকে ডিসক্রিমিনেশন বৈষম্যের অভিযোগ তুলেছে। একটা মস্তবড় প্রদেশ কুইবেক এবং কুইবেক ও অলসরিও এই নিয়েই কানাডা। সেখানে আজকে কুইবেক বেরিয়ে যাবার চেষ্টা করছে। ইতিহাস আজকে কি শিক্ষা দিচ্ছে? আর যুগোশ্লোভিয়া, সোভেনিয়া, সাররিয়া এবং অন্যান্য প্রজাতন্ত্র যেসব রয়েছে তারা পূর্ণ স্বাধীনতা ভোগ করে। সেখানে শতকরা ৮০/৮৫ জন মুসলমান বোকনাহাড্ডিবারিনা পূর্ণ সাংস্কৃতিক স্বাধীনতা ভোগ করে। তাই সেখানে সংহতি বিপন্ন নয়। বলকানাইজেশনের কথা আজকে বাইরে কেউ কেউ বলছেন। সেই বলকান এলাকায় স্বাতন্ত্রতা দিয়ে সেখানকার জাতীয় ঐক্য রক্ষিত হচ্ছে। আজকে ভারতবর্ষের কথা উঠেছে। এখন কংগ্রেস সদস্যরা নাই, ১৯৪২ সালের আগস্ট প্রস্তাবের যে যুক্ত রাষ্ট্রের কথা বলা হয়েছে সেই ঐতিহ্যপুষ্ট কংগ্রেস তো আর নাই। ১৯৪৬ সালে কংগ্রেসের নির্বাচনের সময় যে কথা বলা হয়েছিল সেই ঐতিহ্যপুষ্ট কংগ্রেস তো ওরা নন। তাই সেদিনের কথা তারা অস্বীকার করতে পারেন। ১৯৪৬ সালে নির্বাচনের সময় এখন কাশীবাবু উপস্থিত নাই, সেই নির্বাচনী প্রতিশ্রুতির কথা মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন এবং সে কথা আমি এর আগেও এই সভায় বিতর্কের সময় বলেছি যে ১৯৪৬ সালের নির্বাচনের আমাদের অত্যন্ত শ্রদ্ধাভাজন ব্যক্তি লক্ষ্মীকান্ত মৈত্র নির্বাচিত হয়েছিলেন। সেই নির্বাচন প্রতিশ্রুতিতে বলা হয়েছিল যে কংগ্রেস চায় ভারতবর্ষে যুক্ত রাষ্ট্র হবে এবং যে যুক্তরাষ্ট্রে অঙ্গরাজ্যগুলিকে সর্বাধিক ক্ষমতা দেওয়া হবে। আজকে আমার শুনতে ভাল লাগলো না যে পন্ডিত লক্ষ্মীকান্ত মৈত্রের পুত্র শ্রী কাশীকান্ত মৈত্র দাঁড়িয়ে সেই নির্বাচনী প্রতিশ্রুতির বিরুদ্ধে তার বক্তব্য রাখলেন যে অঙ্গ রাজ্যগুলিকে বেশি ক্ষমতা দিতে হবে না। নির্বাচনী প্রতিশ্রুতি শুধু নয় তিনি পিতার প্রতিশ্রুতি অস্বীকার করে চলে গেলেন। জনতা পার্টির নির্বাচনী প্রতিশ্রুতিতে ছিল গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ করা হবে। গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের কথা কাশীবাবু বললেন কিন্তু কোনও উত্তর দিলেন না

মুখ্যমন্ত্রী যে প্রশ্ন করেছিলেন যে আপনারা পঞ্চায়েতের জন্য ক্ষমতা চাইছেন মিউনিসিপ্যালিটির জন্য ক্ষমতা চাইছেন তাহলে রাজ্যের হাতে ক্ষমতা চান কি না—এর উত্তর তো তিনি দিলেন না। আমি এই কথা বলি যে কংগ্রেসের যে ঐতিহ্য ১৯৪২ সালের আগস্ট মাসে প্রকাশ পেয়েছে সেই ১৯৪৬ সালের নির্বাচনী প্রতিশ্রুতিতে যা প্রকাশ পেয়েছে সেই বক্তব্য নিয়ে যদি অগ্রসর হত তাহলে ভারত ভাগ হত না। আমরা পাকিস্তানের দিকে তাকিয়ে যদি দেখি তাহলে দেখব যে যদি পাকিস্তান যুক্তরাষ্ট্রে অংশ গ্রহণ করত তাহলে বাংলাদেশ বিচ্ছিন্ন হত না।

[2-10 — 2-20 P.M.]

সুতরাং এই সব অভিজ্ঞতা আমাদের গ্রহণ করা প্রয়োজন। এই সব অভিজ্ঞতা যদি আমরা নিই তাহলে ভারতবর্ষের ভবিষ্যত সম্পর্ক আমাদের সচেতন থাকা দরকার। আজকে সারা পৃথিবীর গতি কোন দিকে? ভোলানাথবাবু ইংলন্ডের কথা বললেন। ব্রিটেনে যুক্তরাষ্ট্র নেই বেশ তো চলছে। চলছে না। আজ ব্রিটেনে কি হচ্ছে? স্কটল্যান্ডের বিচ্ছিন্নতার দাবি উঠেছে। তার জন্য আজ সেখানে লেবার পার্টির সরকার স্কটল্যান্ডকে অতিরিক্ত ক্ষমতা দেবার জন্য, ডিউলিউশনের জন্য নতুন হোয়াইট পেপার ইস্যু করেছে। বিল এনেছে, সেই বিল পার্লামেন্টে পেশ করা হয়েছে এবং সেটা নিয়ে আলোচনা চলছে। সেখানে তারা যুক্ত রাষ্ট্রীয় পথে চলেছে, স্কটল্যান্ডের জন্য, ওয়েলসের জন্য বেশি ক্ষমতা দিয়ে—সেই কাঠামোর পথেই তারা চলেছে। কাজেই এই কথা আমাদের পরিষ্কার করে বুঝতে হবে যে কেন্দ্র কি করে শক্তিশালী হয়—অঙ্গরাজ্যকে যদি আমরা ক্ষমতা না দিই তাহলে কেন্দ্র শক্তিশালী হতে পারে না। জোর করে চাপিয়ে দিলে কোথাও সেটা হয় না। অঙ্গরাজ্যের স্বেচ্ছামূলক সম্মতির ভিত্তিতেই কেন্দ্র শক্তিশালী হয়, এই ভাবেই অন্যান্য দেশে হয়েছে। এরই নাম কো-অপারেটিভ ফেডারালিজম। এই কথা ঠিক বিভিন্ন জায়গায় যুক্তরাষ্ট্রে কেন্দ্রের ক্ষমতা বেড়েছে। কিভাবে বেড়েছে? রাজ্যের ক্ষমতা, অঙ্গরাজ্যের ক্ষমতা কেড়ে নিয়ে নয়—মার্কিন যুক্তরাষ্ট্রে অভিজ্ঞতা কি বলে? সুইজারল্যান্ড ছোট রাষ্ট্র, মার্কিন যুক্তরাষ্ট্র বড় রাষ্ট্র, এই দুটি রাষ্ট্র পাশাপাশি আছে। আর ছোট সমাজতান্ত্রিক রাষ্ট্র যুগোশ্লোভাকিয়া পুঁজিবাদী দেশ, ছোট সমাজতান্ত্রিক দেশ, বড় রাষ্ট্র, ছোট রাষ্ট্র সবারই অভিজ্ঞতা আছে সব জায়গায় অভিজ্ঞতায় দেখেছি কেন্দ্রের ক্ষমতা, শক্তি বাড়ে যখন অঙ্গরাজ্যের হাতে বেশি ক্ষমতা দেওয়া হয়। প্রতিরক্ষার প্রয়োজনে, দেশ রক্ষার স্বার্থের প্রয়োজনে মার্কিন যুক্তরাষ্ট্র দুটি মহাযুদ্ধের মধ্য দিয়ে চলেছে—দ্বিতীয় মহাযুদ্ধে চুক্তি হয়েছে—কই তারা তো রাজ্যের ক্ষমতা এতটুকু কাড়ে নি—সেখানে রাজ্যের পৃথক সংবিধান। রাজ্যের শাসন কোনও সময়েই কেন্দ্র কেড়ে নিতে পারে নি এবং রেসিডুয়ারি পাওয়ার রাজ্যের হাতে। তারা দরকার হলে বৈদেশিক নীতির পরিবর্তন করেছে, যুক্ত রাষ্ট্রীয়নীতির পরিবর্তন করে নি। এটার পরিবর্তন করার কোনও প্রয়োজন হয় নি। এই কারণে আমি বলব অঙ্গরাজ্যের হাতে বেশি ক্ষমতা দেওয়া দরকার, তাতে নষ্ট হয় না। আজ বলা হয়েছে যদি আমরা অঙ্গরাজ্যকে বেশি ক্ষমতা দিই তাহলে সাম্রাজ্যবাদী শক্তির লীলাক্ষেত্র হবে ভারতবর্ষে। অন্যান্য যুক্ত রাষ্ট্রে কি হয়েছে? সুইজারল্যান্ড, অস্ট্রেলিয়া, যুগোশ্লোভাকিয়া, মার্কিন যুক্তরাষ্ট্রে কি হয়েছে? এইগুলিতে যদি না হয় তাহলে ভারতবর্ষে আজকে অতিরিক্ত ক্ষমতা দেবার ফলে এই জিনিস কেন হবে? এই জিনিস তো হবার কোনও কারণ নেই। আমি বিশেষ

সেটাতে ওদের গাত্রদাহ হতে পারে। আমি দুটি দেশের দৃষ্টান্ত দিয়েছি। কিন্তু জনতা পার্টি থেকে ও কংগ্রেস দলের সদস্যরা আমার যে যুক্তি এবং তর্ক আজ অবধি তার জবাব দেন নি। কানাডা আর এক দিকে সুইজারল্যান্ডে। সুইজারল্যান্ডে সমস্ত ক্যানটনগুলিকে সর্বাধিক স্বাধীনতা দিয়েছে। কাশীবাবু উপস্থিত নাই তিনি চিৎকার করে বললেন আপনারা কি চান রাজ্যগুলি আজকে অন্যান্য রাষ্ট্রের সঙ্গে সরাসরি যোগ করুক। আমি অবশ্য সে তর্কে যাচ্ছি না কারণ আমাদের প্রস্তাবে আজকে সে কথা নাই। কিন্তু সুইজারল্যান্ডে ক্যানটনগুলিকে এই অধিকার দিয়েছে। ক্যানটনগুলি প্রতিবেশি রাষ্ট্রের সঙ্গে ফ্রান্সের সঙ্গে, জার্মানির সঙ্গে ইটালির সঙ্গে পুলিশের ব্যাপারে, সাংস্কৃতিক ব্যাপারে, বাণিজ্যের ব্যাপারে সরাসরি সম্পর্ক গড়তে পারে সরাসরি আজকে তারা চুক্তি করতে পারে। সেখানে সংহতি নষ্ট হয় নি। সেখানে একটি ক্যানটন পাওয়ারজেনেট মাত্র ২১ জন ফরাসিবাসী তারাও পূর্ণ স্বাধীনতা ভোগ করে। মাত্র শতকরা ছয় জনের ক্যানটন ক্রিসিনো তারাও পূর্ণ অটোনমি ভোগ করে। তাই যখন মুসোলিনি দ্বিতীয় মহাযুদ্ধের সময় ক্রিসিনোকে আহ্বান করেছিল এস সুইজারল্যান্ড ভেঙ্গে দাও তোমরা ইটালিতে যোগ দাও। ক্রিসিনো রাজি হয় নি। তারা বলেছিল যে আমাদের কাছে সুইস জাতির ঐক্য অনেক বড় তার কারণ এখানে আমরা ভাষার ক্ষেত্রে ক্যানটনের অধিকারের ক্ষেত্রে পূর্ণ স্বাধীনতা ভোগ করি। তাই সুইজারল্যান্ডে এই রকম থাকা সত্ত্বেও তাদের ঐক্য নষ্ট হয় নি। কেন না ক্যানটনকে সর্বাধিক স্বাধীনতা দেওয়া হয়েছে। বিপরীত দিকে কানাডায় সেখানে রেসিডিউয়ারি পাওয়ার কেন্দ্রের হাতে এবং সেখানে ফরাসিভাষী কুইবেক আজকে ডিসক্রিমিনেশন বৈষম্যের অভিযোগ তুলেছে। একটা মস্তবড় প্রদেশ কুইবেক এবং কুইবেক ও অলসরিও এই নিয়েই কানাডা। সেখানে আজকে কুইবেক বেরিয়ে যাবার চেষ্টা করছে। ইতিহাস আজকে কি শিক্ষা দিচ্ছে? আর যুগোশ্লোভিয়া, সোভেনিয়া, সাররিয়া এবং অন্যান্য প্রজাতন্ত্র যেসব রয়েছে তারা পূর্ণ স্বাধীনতা ভোগ করে। সেখানে শতকরা ৮০/৮৫ জন মুসলমান বোকনাহাড্ডিবারিনা পূর্ণ সাংস্কৃতিক স্বাধীনতা ভোগ করে। তাই সেখানে সংহতি বিপন্ন নয়। বলকানাইজেশনের কথা আজকে বাইরে কেউ কেউ বলছেন। সেই বলকান এলাকায় স্বাতন্ত্রতা দিয়ে সেখানকার জাতীয় ঐক্য রক্ষিত হচ্ছে। আজকে ভারতবর্ষের কথা উঠেছে। এখন কংগ্রেস সদস্যরা নাই, ১৯৪২ সালের আগস্ট প্রস্তাবের যে যুক্ত রাষ্ট্রের কথা বলা হয়েছে সেই ঐতিহ্যপুষ্ট কংগ্রেস তো আর নাই। ১৯৪৬ সালে কংগ্রেসের নির্বাচনের সময় যে কথা বলা হয়েছিল সেই ঐতিহ্যপুষ্ট কংগ্রেস তো ওরা নন। তাই সেদিনের কথা তারা অস্বীকার করতে পারেন। ১৯৪৬ সালে নির্বাচনের সময় এখন কাশীবাবু উপস্থিত নাই, সেই নির্বাচনী প্রতিশ্রুতির কথা মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন এবং সে কথা আমি এর আগেও এই সভায় বিতর্কের সময় বলেছি যে ১৯৪৬ সালের নির্বাচনের আমাদের অত্যন্ত শ্রদ্ধাভাজন ব্যক্তি লক্ষ্মীকান্ত মৈত্র নির্বাচিত হয়েছিলেন। সেই নির্বাচন প্রতিশ্রুতিতে বলা হয়েছিল যে কংগ্রেস চায় ভারতবর্ষে যুক্ত রাষ্ট্র হবে এবং যে যুক্তরাষ্ট্রে অঙ্গরাজ্যগুলিকে সর্বাধিক ক্ষমতা দেওয়া হবে। আজকে আমার শুনতে ভাল লাগলো না যে পণ্ডিত লক্ষ্মীকান্ত মৈত্রের পুত্র শ্রী কাশীকান্ত মৈত্র দাঁড়িয়ে সেই নির্বাচনী প্রতিশ্রুতির বিরুদ্ধে তার বক্তব্য রাখলেন যে অঙ্গ রাজ্যগুলিকে বেশি ক্ষমতা দিতে হবে না। নির্বাচনী প্রতিশ্রুতি শুধু নয় তিনি পিতার প্রতিশ্রুতি অস্বীকার করে চলে গেলেন। জনতা পার্টির নির্বাচনী প্রতিশ্রুতিতে ছিল গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ করা হবে। গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের কথা কাশীবাবু বললেন কিন্তু কোনও উত্তর দিলেন না

order that the apex centre is effective, it must see to it that the other centres too function effectively. The arithmetical notion that any diffusion of power downwards reduces the power of the apex centre has no place in constitutional history. তিনি পরিষ্কারভাবে বলেছেন, এইযে ধারণাটা নিচুর দিকে ক্ষমতা দিলে কেন্দ্র দুর্বল হয় এটা সাংবিধানিক ইতিহাস স্বীকার করে না। তাই আমি আজকে একথা পরিষ্কার করে বলতে চাই যে আজকে যে তর্ক উঠেছে, কেন্দ্র দুর্বল হয়ে যাবে যদি অঙ্গ রাজ্যগুলির হাতে ক্ষমতা দেওয়া হয়, আমি বলব, এটা সম্পূর্ণ ভুল। ইতিহাস একথা বলে, ভারতবর্ষের ৩০ বছরে অভিজ্ঞতা একথা বলে যে রাজ্যকে দুর্বল করে কেন্দ্রকে শক্তিশালী করতে গেলে কেন্দ্র শক্তিশালী হবে না, রাজ্যের সর্বাঙ্গীন উন্নতি হবে না এবং এতে করে জাতীয় সংহতি বিপন্ন হবে। আমি তো একথা বলব যে, আজকে যারা এই বিতর্কের বিরোধিতা করছেন রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেওয়ার বিরোধিতা করছেন তারা ভারতবর্ষের প্রকৃত অবস্থাটা বুঝছেন না। আজকে বিভিন্ন অঞ্চলে অঞ্চলে যে বিক্ষোভ দানা বাঁধছে কেন্দ্রের বৈষম্যমূলক আচরণের বিরুদ্ধে তারা সেটাকেই উস্কানি দিয়ে নতুন করে ভারতের ঐক্যের পথে বিপদের সৃষ্টি করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা বলেই আমি শেষ করতে চাই যে কেন্দ্র শক্তিশালী হোক, ভারতের জাতীয় সংহতি রক্ষিত হোক, আমাদের ঐক্য রক্ষিত হবে। তাই রবীন্দ্রনাথের কথায় বলি ভারতবর্ষের বৈচিত্রের মধ্যে ঐক্য এই হচ্ছে ভারতবর্ষের সংস্কৃতির মূল সুর। এটাকে যদি আমরা আজকে অস্বীকার করি, অগ্রাহ্য করি তাহলে তা করে আমরা ভারতবর্ষের বিপদ ডেকে আনবো। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি শেষ করলাম।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী নিখিল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকারি তরফ থেকে রাজ্য এবং কেন্দ্রের সম্পর্কের পুনর্বিন্যাস সম্পর্কে যে প্রস্তাব আনা হয়েছে তাকে পূর্ণ সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে যে কথাটা প্রথমেই বলতে চাই তা হচ্ছে, এইটা আমাদের স্বীকার করে নিতে হবে যে ভারতবর্ষ বহু জাতিগোষ্ঠীর দ্বারা অধ্যুষিত একটি দেশ, যার মধ্যে ভাষার পার্থক্য আছে, সংস্কৃতির পার্থক্য আছে এলাকায় এলাকায়। এই বহু জাতিগোষ্ঠী এটা যদি আমরা স্বীকার করে নিই তাহলে আমাদের এর সমাধানের পথগুলি খুঁজে বের করতে হবে। আজকে আমাদের যে সংবিধান চালু আছে সেই সংবিধানে ফরম্যালি বলুন, লিগ্যালি বলুন যদি আমরা দেখি তাহলে দেখব ভারতবর্ষকে ইউনিয়ান অব স্টেটস বলা হয়েছে অর্থাৎ অঙ্গরাজ্যগুলিকে নিয়ে ভারতবর্ষ এই স্বীকৃতি দেওয়া হয়েছে। বহুজাতি গোষ্ঠী অধ্যুষিত এই দেশে এই স্বীকৃতি অন্তত ফরম্যালি এবং লিগ্যালি দেওয়া হয়েছে। কিন্তু কার্যত ক্ষমতা দেওয়ার ব্যাপারে, অধিকার দেওয়ার ব্যাপারে এক হাতে স্বীকৃতি দেওয়া হয়েছে অন্য হাতে অধিকার কেড়ে নেওয়া হয়েছে এবং সমস্ত অধিকার কেন্দ্রে কেন্দ্রীভূত হয়েছে। এর পরিবর্তন প্রয়োজন কিনা আমাদের এই প্রস্তাবে সেটাই হচ্ছে আলোচ্য বিষয়। সংবিধান কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবিধান কি করে? সংবিধানের পরিবর্তন আমরা কেন চাই?

একটা দেশে সাধারণ মানুষ যারা তাদের সামাজিক উন্নয়ন, তাদের অর্থনৈতিক উন্নয়ন, তাদের রাজনৈতিক উন্নয়ন কি করে হতে পারে এটা হচ্ছে মূল কথা সংবিধানের এবং এই

উন্নয়নমূলক কাজ করতে গেলে সংবিধানের যে ধারাগুলো আনা দরকার সেই ধারাগুলো নিয়ে সংবিধান। আমরা যদি গত ৩০ বছরের ইতিহাস দেখি তাহলে কি দেখব আমাদের দেশের সামাজিক ব্যবস্থা, অর্থনৈতিক ব্যবস্থা, এটা শোষণমূলক ব্যবস্থা এই ব্যবস্থায় কি সৃষ্টি হয়েছে? একদিকে গুটিকয়েক লোকের হাতে কোটি কোটি টাকা জমা পড়েছে অন্যদিকে সাধারণ মানুষকে গরিব থেকে গরিবতর করেছে। এই সত্যকে আজ অস্বীকার করা যায় না এবং এই সত্য সরকারি যে বিভিন্ন কমিশন হয়েছে তার দ্বারা এই সত্য প্রতিষ্ঠিত হয়েছে এবং একথা অস্বীকার করা যায় না যে বিভিন্ন এলাকায় বিভিন্ন সাংস্কৃতিক গোষ্ঠী যারা আছেন, বিভিন্ন ভাষার উপর যে গোষ্ঠীগুলো আছে তাদের যে উন্নয়ন সম উন্নয়ন হয়নি, আন ইভন ডেভেলপমেন্ট হয়েছে। এই সত্যগুলো যদি ধরে নেই তাহলে এই সিদ্ধান্তে আমাদের আসতে হবে যে ভারতবর্ষের সামাজিক অর্থনৈতিক, উন্নয়ন করতে গেলে রাজ্য এবং কেন্দ্রের সম্পর্কের কিভাবে পুনর্বিন্যাস হওয়ার দরকার সেটা দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন গত ৩০ বছর যারা কেন্দ্রে ক্ষমতায় ছিলেন বা বিভিন্ন রাজ্যে মোটামুটি ভাবে ক্ষমতায় ছিলেন, ১৯৬৭ থেকে ১৯৬৯ যদি বাদ দিই তাহলে দেখব কংগ্রেস তো এখানেও ছিল, তারা ক্ষমতাটাকে কেন্দ্রীভুত করেছে এবং সেই কেন্দ্রীভুত করেছেন কাদের স্বার্থে? ধনিকগোষ্ঠীর স্বার্থে, ধনবাদের স্বার্থে। এবং ধনবাদের স্বার্থে ক্ষমতা কেন্দ্রীভুত করার জন্য আজ ভারতবর্ষের বিভিন্ন এলাকার দিকে যদি তাকাই তাহলে দেখব যে পুরানো আমলে উৎপাদন সম্পর্ক তা থাকছে। আমরা দেখব যে একটা ধনবাদী রাষ্ট্রের যে করণীয় কর্তব্য ছিল তা তারা করেন নি। আজও জমির ক্ষেত্রে ফিউডাল যে রিলেশন সেই রিলেশনকে বাঁচিয়ে রাখার চেষ্টা করা হচ্ছে, সেগুলো করছেন কেন? একটা মনোপলি ক্যাপিটাল তার নেতৃত্বে যে ক্যাপিটালিজম ডেভেলপ করে সেখানে এই জিনিসগুলো তাদের নিজেদের অস্তিত্বের জন্য করতে হয়। কারণ এইগুলো না করলে তাদের শোষণ সাধারণ মানুষের উপর চালাতে পারবে না। তাই আমাদের সংবিধানকে কি করে আমাদের ভারতবর্ষের আর্থিক এবং সামাজিক, রাজনৈতিক উন্নয়ন যাতে করা যায় সেইভাবে বিচার করতে হবে। কেন্দ্র শক্তিশালী কিভাবে হয়, পুলিশ দিয়ে কেন্দ্র শক্তিশালী হয় সৈন্যবাহিনী দিয়ে শক্তিশালী হয়, ক্ষমতা পেয়ে শক্তিশালী হয়, না, কেন্দ্র শক্তিশালী হয় জনসাধারণের সমর্থনের উপর। জনসাধারণের সমর্থন যে কেন্দ্রীয় সরকার পায় না তার যত বড়ই পুলিশ বিভাগ থাকুক না কেন, সেনাবাহিনী থাকুক না কেন সেই কেন্দ্র শক্তিশালী হতে পারে না। সুতরাং জনসাধারণের সমর্থন এটা ভলেনটারি। জোর করে মানুষের কাছ থেকে আদায় করা যায় না এটা উপলব্ধি করা দরকার। উল্টো দিকে ঐ সদস্য যারা বসে আছেন তাদের এই বিষয়টা উপলব্ধি করা দরকার । এবারে নির্বাচনের যে ইতিহাস তাতে এই জিনিসটা পরিস্ফুট হয়েছে। কংগ্রেস কেন্দ্রের ক্ষমতায় ছিল হটে গেল। বিভিন্ন রাজ্যে এক রাজনৈতিক মতবাদ বা এক অর্থনৈতিক মতবাদ বা একক সরকার প্রতিষ্ঠিত হয়েছে কি? হয়নি। সামাজিক মতবাদের কেন্দ্রে কেন হয়নি, মানুষ কি বেকুব, মানুষ কি অবুঝ না তারা বোঝেনি। তাদের নিজেদের যে আশা আকাঙ্খা কংগ্রেস ৩০ বছরে তা পূর্ণ করতে পারে নি। সুতরাং যাদের নিয়ে সেই আশা আকাঙ্খা পূর্ণ হতে পারে বলে মানুষ মনে করেছে তাদের সেখানে এনে বসিয়েছে। এবং তা যদি হয়ে থাকে তাহলে জনসাধারণের ইচ্ছা নিয়ে যখন বিভিন্ন রাজনৈতিক দলগুলো সরকার গঠন করেছে—যে আশা আকাঙ্খার ভিত্তিতে সরকার গঠিত হয়েছে, সেই অঙ্গ রাজ্যগুলোকে কেন ক্ষমতা দেওয়া হবে না, সেই

জনসাধারণের আশা আকাঙ্খাকে বাস্তবে রূপায়িত করতে? কাশীকান্ত বাবু নেই উনি চেষ্টা করেছেন বলবার অত্যন্ত দুঃখিত আমি কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের বিষয় আলোচনা হচ্ছে, উনি চেষ্টা করেছেন হিন্দু মুসলমানের প্রশ্ন তুলে সাম্প্রদায়িকতার ধূয়া তুলতে। উনি পাকিস্তানের কথা বলেছেন, ভারত বিভাগের কথা বলেছেন, কাশীবাবুকে আমি জিজ্ঞাসা করতে পারি কি, জনসংঘ এর মধ্যে আছে কি না, জিজ্ঞাসা করতে পারি কি সংগঠন কংগ্রেস এর মধ্যে আছে কি না? তাদের নেতারা ভারত বিভাগকে সমর্থন করেছিলেন না বিরোধিতা করেছিলেন?

কাশীকান্ত বাবুর সেদিনের মত কি ছিল তা আমি জানতে চাইছি না। কিন্তু জনতা পার্টিতে যে রাজনৈতিক গোষ্ঠী বা দলগুলি রয়েছে এবং যাদের নিয়ে জনতা পার্টি তৈরি হয়েছে, তাদের কি মত ছিল ভারত বিভাগ সম্বন্ধে? আমাদের মত জানতে চাইলে, আমি সেটা বলতে পারি। জনসংঘের মত কি ছিল? (**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ- জনসংঘ তখন হয়নি, আমি একথার প্রতিবাদ করছি।**) মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত বিনীতভাবে নিবেদন করছি যে, তখন কংগ্রেস (ও) ছিল না, ভারতীয় লোকদল ছিল না, জনসংঘ পার্টিও ছিল না। কিন্তু সেই সময় যেসব নেতারা ছিলেন, পরে যারা জনসংঘের নেতা হয়েছিলেন, তাদের মত কি ছিল? শ্যামাপ্রসাদ বাবুর মত কি ছিল? মোরারজি দেশাই কংগ্রেস (ও) দলের নেতা, তার মত কি ছিল, চরণ সিং তিনি ভারতীয় লোকদলের নেতা, তার মত কি ছিল? ভারতীয় লোকদলে গিয়ে তার মত পাল্টেছিল কি? তাদের সেই মত এখন পাল্টেছে কিনা, সেই খবর আমরা পাইনি। কারণ Partition of India was serious political issue. সেই ইস্যু সম্বন্ধে আগে তাদের যে মত ছিল নতুন জনতা পার্টি গঠন করার পর সেই মত তারা পাল্টেছিলেন কিনা, তা আমরা জানি না। সুতরাং তারা পার্টিশন অফ বেঙ্গলকে সমর্থন করেছিলেন। অবশ্য পার্টিশন অফ বেঙ্গল হল কিসের ভিত্তিতে সেই বিতর্কের মধ্যে আমি যেতে চাই না। দ্বিতীয় প্রশ্ন কাশীবাবু তুলেছেন যে, যারা রাজ্যের হাতে আরও ক্ষমতা চান, তারা উত্তেজনা সৃষ্টি করছেন। আমি এই প্রসঙ্গে তাকে বলব যে, আরও অনেক রাজ্য বিভিন্ন ক্ষমতা কেন্দ্রের কাছ থেকে চেয়েছে কিনা তারা কি কারণে চেয়েছে? এটা আমরা লক্ষ্য করে দেখেছি যে, রাজ্যকে ক্ষমতা দিলে কেন্দ্র দুর্বল হয় না, কেন্দ্র আরও শক্তিশালী হয়। কি করে হয়? সেটা আমি বলবার চেষ্টা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক কথা শুনেছি, কাশীকান্তবাবু অনেক কথা শুনিয়েছেন তিনি অনেক সময় নিয়েছেন, এত সময় আমার নেই। উনি বলেছেন ৩৬ দফা কর্মসূচিতে কেন্দ্র রাজ্য সম্পর্কে পুনর্বিন্যাস করতে হবে, এই দাবি ছিল না। কিন্তু আমি কাশীবাবুকে বলব যে, ৩৬ দফায় ছিল জনগণের মঙ্গল করার কথা, কিসে জনগণের উন্নয়ন করা যায় সেই কথা এবং সেটা করতে গিয়ে যদি আজকে কোনও জায়গায় রাজ্য বা কেন্দ্রের মধ্যে সম্পর্কের পুনর্বিন্যাসের প্রয়োজন দেখা দেয় তাহলে সেটা করতে চাওয়াটা ৩৬ দফা কমসূচির উপর দাঁড়িয়েই করা হচ্ছে। সুতরাং এটা প্রতিশ্রুতি বিরোধী কথা নয়, এটা প্রতিশ্রুতি রক্ষার কথা। আমাদের যে সোসিও ইকনমিক প্রোগ্রামস আছে ৩৬ দফা কর্মসূচির মধ্যে রাজ্য সরকারকে সেই সোসিও-ইকনমিক প্রোগ্রামকে কার্যকর করতে গেলে আজকে ক্ষমতার পুনর্বিন্যাস দরকার। আজকে সেটা প্রয়োজন এবং সেই প্রয়োজনেই রাজ্যের হাতে ক্ষমতা বেশি আসা দরকার। রাজ্যের হাতে অর্থনৈতিক ক্ষমতা

বেশি আসা দরকার, সামাজিক উন্নয়নের ক্ষমতা বেশি আসা দরকার, এমন কি রাজনৈতিক ক্ষমতাও বেশি আসা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে যে কথা বলতে চাই যে, আজকে বিরোধটা কোথায়, এটা কি শুধুই ফেডারেল না ইউনিটারির বিরোধ? এটা কি খালি সংবিধান পরিবর্তনের জায়গায়ই নিবদ্ধ? সংবিধান পরিবর্তন করে ইউনিটারি হয়ে গেল, বা সংবিধান পরিবর্তন করে ফেডারেল হয়ে গেল, আজকে কি বিরোধটা এই জায়গায়? বামফ্রন্ট তা মনে করে না। বামফ্রন্ট মনে করে ক্ষমতার বিকেন্দ্রীকরণ এবং ক্ষমতার পুনর্বিন্যাসের মাধ্যমে জনগণের মঙ্গল করার কথা, জনগণের ভাল করার কথা, দেশের ভাল করার কথা, তারা আজকে চায় জনগণের উন্নতি করতে, তথা দেশের উন্নতি করতে। বামফ্রন্ট মনে করে সেই সম্পর্ক দেশের এবং জনগনের উন্নতির সঙ্গে সম্পর্ক যুক্ত না হলেই প্রাদেশিকতার জন্ম হয়, তার থেকেই একটা রাজ্যের সঙ্গে অন্য একটা রাজ্যের ঝগড়া হয়। কিন্তু আজকে যদি জনসাধারণের জীবনের মানের উন্নয়ন করার জন্য যে সংগ্রাম, সামাজিক উন্নয়নের যে সংগ্রাম সেই সংগ্রামের সঙ্গে রাজ্য কেন্দ্র সম্পর্কে পুনর্বিন্যাস করে তাকে যুক্ত করা যায় তাহলেই সেটা হবে ঠিক পথে দেশকে এগিয়ে দেওয়ার পদ্ধতি।

[2-30 — 2-40 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি ১৯৫২ সালের দিকে তাকান তাহলে দেখতে পাবেন যে ১৯৫২ সালে কেন্দ্র বিভিন্ন রাজ্য থেকে ধার হিসাবে টাকা পেতেন ২৭২ কোটি টাকা আর সেটা এখন বেড়ে হয়েছে ৮ হাজার কোটি টাকা। ফাইনান্স কমিশন যে টাকা দেন তার ৪০ ভাগ চলে যায় সুদ শোধ করতে। ভেবে দেখুন, ৪০ ভাগ চলে যায় সুদ শোধ করতে আর ৮ হাজার কোটি টাকা বিভিন্ন রাজ্য থেকে কেন্দ্রের পাওয়া ঋণ হিসাবে। সুতরাং কেন এমন হল এটা ভেবে দেখবার বিষয়। রাজ্যের ক্ষমতাটা কি? ভূমির উপর যে রাজস্ব সেটা রাজ্যের হাতে। আর এতদিন সেল ট্যাক্স ছিল রাজ্যের হাতে সেটা এখন কেড়ে নেওয়ার কথা হচ্ছে। সুতরাং এইভাবে যদি পুরো রাজস্ব কেন্দ্রের হাতে চলে যায় তাহলে রাজ্যগুলো কি করবে? সমস্ত টাকা তুলে দেব কেন্দ্রকে এবং তারপর ভিক্ষা হিসাবে হাত জোড় করে দাড়াবো যে আমাকে দাও, আমাকে দাও, আমাকে দাও। এই যে কেন্দ্র রাজ্য সম্পর্ক এর দ্বারা কি দেশের ঐক্য বজায় থাকতে পারে? মহারাষ্ট্র বলবে আমাকে বেশি দাও, পশ্চিমবাংলা বলবে আমাকে বেশি দাও, বিহার বলবে আমাকে বেশি দাও। সুতরাং এই বেশি টাকা দেওয়া নেওয়ার মধ্যে একটা ঝগড়া সৃষ্টি হবে এবং এর দ্বারা ভারতীয় ঐক্য বাড়বে না কমবে। এটা বিচার করার দরকার আছে। রাজস্ব শিল্প থেকে আসে, ইনকাম ট্যাক্স থেকে আসে, এক্সসাইজ থেকে আসে। এই সমস্ত টাকা কেন্দ্রের হাতে চলে যাচ্ছে। তার থেকে ৪০ ভাগ, ৬০ ভাগ কেন্দ্র রাজ্যকে বণ্টন করেন বাকি কেন্দ্র নিজের খরচের জন্য রাখেন। কেন এমন হবে? কেন্দ্র রাজ্য সম্পর্ক পুনর্বিন্যাস হওয়া প্রয়োজন। ভারতীয় ঐক্যকে জোরদার করার জন্য, ভারতীয় ঐক্যকে শক্তিশালী করার জন্য এটা প্রয়োজন আছে বলে আমি মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দুটি উদাহরণ দিচ্ছি চিন ভারত সংঘর্ষের সময়ে কেন্দ্রের হাতে ক্ষমতা থাকা সত্ত্বেও কি চমৎকার তারা রক্ষা করেছেন। পাকিস্তান এবং ভারতের সাথে খুবই বলুন বা বর্ডার এমিসারিসই বলুন সেই জায়গায় কেন্দ্রের হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত থাকা সত্ত্বেও কিভাবে রক্ষা করেছেন সেটা দেখেছি। সাম্প্রদায়িক জিগীর তুলে, সাম্যবাদী জিগীর তুলে

দেশকে গড়া যায় না। ডিকটেটরসিপ অফ দি প্রোলিটারিয়েট এর কথা শুনলাম। হুইদারিং এ্যাওয়ে অফ দি স্টেটের কথা শুনলাম। সেখানে কাশীবাবু জানেন হুইদারিং অফ দি স্টেট কোথায় আছে? ডিকটেটরসিপ অফ দি প্রোলিটারিয়েট কেন দরকার এটা নিশ্চয়ই পড়াশুনা করলে জানবেন। প্রোলিটারিয়েট হওয়া সত্ত্বেও সোভিয়েত রাশিয়া ঠিক করে নিয়েছিলেন আমাদের দেশ বহু জাতিক গোষ্ঠীর দেশ সুতরাং অটোনমি দিয়েছিলেন। এমনকি অধিকার দিয়েছিলেন আলাদা হয়ে যেতে পারে কিন্তু কেউই আলাদা হয়নি। এইসব ইউনিটি ভলেন্টারি ইউনিটি। সুতরাং একথা আজকে বোঝা দরকার। আপনারা পৃথিবীর চারিদিকে তাকিয়ে দেখুন। আজকে জনতা দলের কাছে প্রশ্ন রাখতে চাই জনতা দল নতুন দল, কংগ্রেসের সাথে নিশ্চয়ই সম্পর্ক ছিন্ন করে এসেছেন। কংগ্রেসের মূল রাজনীতির মূল অর্থনীতির বিরোধী হবেন। জনতার জয়প্রকাশ নারায়ণ অর্থনৈতিক পরিকল্পনা করছেন তার দু-একটি কথা শুনেছি। তিনি আগে কোথায় ছিলেন তার বিচারে আমি যাচ্ছি না। জনতা দলের মোরাজি দেশাই তিনি এই সম্বন্ধে আলোচনার সুষ্ঠু পরিবেশ হতে দিচ্ছেন না। তিনি আমাদের সাথে আলোচনা করুন এবং করে বলুন যে কোথায় আমাদের ভুল আছে যে এটা করলে কেন্দ্র দুর্বল হবে। আজকে কেন্দ্র শক্তিশালী, কেন্দ্রের হাতে বহু ক্ষমতা কেন্দ্রীভুত। কেন্দ্র কি আজকে শক্তিশালী? জিজ্ঞাসা করবেন তো জনসাধারণকে। বিভিন্ন জায়গায় বিধানসভার নির্বাচনের ফলগুলি দেখলেই বোঝা যায়। গত লোকসভার নির্বাচন থেকে শুরু করে আজ পর্যন্ত যা ঘটেছে তা যদি দেখি তাহলে দেখব লোকসভার নির্বাচনে এক ধরনের ফল দেখিয়েছে। জুন মাসে এক ফল দেখিয়েছে তারপর জুনের পরে ডিসেম্বর মাসে যে নির্বাচন হয়ে গেল তার ফল কিন্তু একেবারে আলাদা ধরনের ফল। তার ফলটা অন্য ধরনের হল, জনতা পার্টির নেতাদের এগুলি বোঝা উচিত। অন্ধ্র, মহারাষ্ট্র, আসাম, ত্রিপুরা প্রভৃতি জায়গায় কি হল এগুলি বোঝা উচিত। এইসব জায়গায় রাজ্য বিধানসভা নির্বাচন হয়েছে, জনতা পার্টি কোথায় আছে? এইসব জায়গা থেকে আজকে যে চলে যেতে হয়েছে। তাহলে কি জনতা পার্টির নেতারা সেই একই ধরনের নীতি অনুসরণ করে চলেছেন যাতে বড়লোক আরও বড়লোক হয়, আর গরিব আরও গরিব হয়? তাতেই জনতা পার্টির নজর কেন্দ্রকে কি করে শক্তিশালী করা যায়? ক্ষমতা কেন্দ্রীভুত করার দিকে জনতা পার্টির এত নজর কেন? তাহলে কি আমি মনে করব টাটা, বিড়লার সঙ্গে জনতা পার্টির অর্থনৈতিক সম্পর্ক আছে? সাধারণ মানুষের উন্নয়ন এবং সেই কাজে সাধারণ মানুষকে লাগানো সেই জায়গা থেকে জনতা পার্টি সরে যেতে চান? পঞ্চায়েতের হাতে বেশি ক্ষমতা কে দেবে—রাজ্য দেবে—কিন্তু রাজ্যের ক্ষমতা কি? গ্লোরি মিউনিসিপ্যালিটি—মুখ্যমন্ত্রী মহাশয় যেটা বলেছেন সেই মিউনিসিপ্যালিটির হাতে যে ক্ষমতা তা থেকে কি ক্ষমতা তারা পঞ্চায়েতকে দেবে? রাজ্য যদি প্রকৃত ক্ষমতা না পায় তাহলে বিকেন্দ্রীকরণ কি করে হবে? তারা কোন ক্ষমতাটা দেবেন? সুতরাং আজকে ভারতবর্ষের পিছিয়ে পড়া সাংস্কৃতিক ভাষাভিত্তিক বহু জায়গা রয়েছে তাদের উন্নয়নের কাজে জনসাধারণকে জাগাতে হবে তাদের কাজে লাগাতে হবে। তা যদি করতে পারা যায় তাহলে অঙ্গরাজ্য শক্তিশালী হবে, অঙ্গরাজ্য শক্তিশালী হলে কেন্দ্রও শক্তিশালী হবে। এই কথা বলে মুখ্যমন্ত্রী মহাশয়ের আনীত প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি কথা বলতে চাই, এখানে

প্রত্যেকের নিজ নিজ বক্তব্য রাখার অধিকার আছে। এটা আমি স্বীকার করি, এবং যদি আপনারা কেউ সমালোচনা করেন আমি শুনব। আমি আবেদন করছি তথ্য যেন না বিকৃত করা হয়। দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি কাশীকান্তবাবুর কাছ থেকে যেটা শোনা গেছে বলে বলা হচ্ছে সেটা সর্বৈব অসত্য। আর একটা কথা ১৯৪৭ সালের ভারতীয় জনসংঘ কথাটা বলা ভুল, কারণ ঐ সময় জনসংঘ হয়নি। সুতরাং বিকৃত তথ্য যেন না বলা হয়।

**Mr. Deputy Speaker :** That is no point of order. Mr. Shastri, please take your seat.

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** পয়েন্ট অব অর্ডার স্যার, পয়েন্ট অব অর্ডার হচ্ছে এই যে যার সম্বন্ধে বলেছেন তিনি এক্সপ্লেন করতে পারেন উনি কে?

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নিখিল দাস মহাশয়ের বক্তব্য এতক্ষণ শুনলাম, তাতে একটা জিনিস মনে হল যে এখন যে পরিবর্তন করার কথা বলেছেন বামফ্রন্ট সরকার বিশেষ করে রাজনৈতিক ক্ষমতার কথা বলেছেন আমি তো এর মধ্যে দেখতে পাচ্ছি না যে সেগুলি পরিবর্তন না হলে বেশি কাজ করা যাচ্ছে না। তার সঙ্গে সম্পর্কে দেখতে পাচ্ছি না। যেমন ধরুন আর্টিকেল ৩০২ পরিবর্তন করতে হবে। আর্টিকলে ৩০২ যদি দেখেন তাহলে দেখবেন যে এখানে আছে কোনও রাজ্য যদি কোনও ট্রেডস অ্যান্ড কমার্স করতে চায় করতে পারে, কিন্তু রুরকি রাইফেল ফ্যাক্টরি থেকে রাইফেল আমদানি করার কারবার করে তাহলে নিশ্চয় কেন্দ্রের বাধা দেবার ক্ষমতা আছে। আজকে যদি কোনও রাজ্য রাইফেল, বন্দুক আমদানি করতে শুরু করে তাহলে নিশ্চয় কেন্দ্র একটা reasonable রেস্ট্রিকশন করবেন—এটা করা উচিত। আবার এটাও সঙ্গে সঙ্গে ঠিক যে তারা যদি মানুষের উন্নতির জন্য মানুষের প্রতি নজর রেখে কোনও ট্রেড করতে চান তাহলে কেন কেন্দ্রীয় সরকারএসে অযাচিত ভাবে বাধা দেবেন? ন্যায্য যদি কোনও কারণ না থাকে সেই রকম কোনও কারণ না দেখিয়ে কোনও ট্রেড অ্যান্ড কমার্স করবার প্রেচেষ্টাকে কেন্দ্রীয় সরকার বাধা দিচ্ছে তাহলে নিশ্চয় আমরা স্বীকার করব যে ৩০২ ধারা তুলে দেওয়া উচিত। কিন্তু সেই রকম কোনও উদাহরণ কি আপনারা দেখাতে পেরেছেন?

[2-40 — 2-50 P.M.]

এটা আজ ভয়ের জন্য বলছেন, কাজ করবার জন্য নয়। আপনারা চিন্তা করছেন যে আপনারা যাই করুন অগণতান্ত্রিক ভাবে যেমন স্কুল কলেজ অধিগ্রহণ ইত্যাদি তা ঐ আর্টিকেল ৩৬৫, ৩৫৭ উঠিয়ে দিলে কেন্দ্রীয় সরকার আর প্রেসিডেন্ট রুল করতে পারবেন না, যা ইচ্ছা আপনারা তাই করে যাবেন। রাজ্যের জনসাধারণের কাজ করবার জন্য আর্টিকেলগুলি তুলে দিতে চেয়েছেন বলে মনে হয় না। কোনও কোনও কাজের জন্য কেন্দ্রীয় সরকার রেগে গিয়ে আপনাদের বাতিল করে দেবেন সেই ভয়েই আপনারা এই প্রস্তাব করেছেন রাজ্যের মানুষের বৃহত্তম স্বার্থের জন্য এই আর্টিকেল তুলে দিতে বলছেন না। আপনারা ৩৬০ তুলে দিতে বলেছেন, এখানে আছে যদি ফাইনান্সিয়াল ইনস্টেবিলিটি যদি আসে তাহলে কেন্দ্র হস্তক্ষেপ করবে। আপনারা যদি রাজ্যের টাকা নিয়ে বেকার ভাতা দিয়ে রাজ্যকে দেউলিয়া করে দেন

তাহলে কেন্দ্রীয় সরকার এর হস্তক্ষেপ নিশ্চয়ই প্রয়োজন। আপনারা বলেছেন ২০০, ২০১ ধারা তুলে দিতে হবে। আমাদের সংবিধান গণতান্ত্রিক সংবিধান হলেও এখানে অনেক চেকস অ্যান্ড ব্যালেন্সেস আছে। আমি মনে করি ২০০, ২০১ এই সেই চেক্স অ্যান্ড ব্যালেন্সেস এর অর্ন্তভুক্ত। এখানে বলা হয়েছে যে, বিল অ্যাসেম্বলি পাশ করবে সেটা গভর্নরের কাছে পাঠানো হবে এবং গভর্নর যদি মনে করেন তাহলে তিনি সেটা রাষ্ট্রপতির কাছে পাঠাতে পারেন অনুমোদন করানোর জন্য। রাষ্ট্রপতি যদি মনে করেন যে এটা সংশোধন করা দরকার তাহলে তিনি সেটা ফেরত পাঠিয়ে দেবেন, অ্যাসেম্বলি সেটা আবার সংশোধন করে বা অল্টারেশন করে পাঠাবেন। এটা গভর্নর মানতে বাধ্য প্রেসিডেন্ট এর বেলায় সেটা বলা হয় নি। এবং এটা তার ডিসক্রিয়েশন উপর ছেড়ে দেওয়া হয়েছে। এ সম্বন্ধে মুখ্যমন্ত্রী বলেছেন সম্প্রতি বর্গাদারদের সম্পর্কে যে ল্যান্ড রেভিনিউ অ্যাক্ট সংশোধন করলাম তাতে রাষ্ট্রপতির সম্মতি পেতে প্রায় সাড়ে ৪ মাস লেগে গেছে। এটা বড় কথা নয় কারণ এই আইন হাইকোর্টে চ্যালেঞ্জ হয়েছে। আপনারা যে আইন পাশ করুন না কেন ব্রুট মেজরিটি থাকা সত্ত্বেও তা আবার হাইকোর্টে চ্যালেঞ্জ হতে পারে যার জন্য আপনারা তা কার্যে পরিণত করতে পারবেন না। সুতরাং এ আইনে সম্মতি দিতে রাষ্ট্রপতি যদি সময় নিয়েও থাকেন তাহলে অত্যন্ত সঙ্গত কাজ করেছেন। আমাদের সংবিধান ইউনেটারি অথবা ফেডারেল কনস্টিটিউশনে এ নিয়ে অনেক প্রশ্ন উঠেছে। কনস্টিটুয়েন্ট অ্যাসেম্বলি যে সমস্ত প্রসিডিংস আছে তা যদি দেখেন তাহলে যে সন্দেহ দূর হয়ে যাবে। আমি শেতলবাদের ইউনিয়ান অ্যান্ড স্টেট রিলেশন আন্ডার দি কনস্ট্রিটিউশন বই থেকে একটু পড়ে শুনিয়ে দিই তাহলে বুঝতে পারবেন In recent years there have been comments on what has been called undue weightage given by the Indian Constitution to the Union Government in the distribution of powers and other matters as against constituent unit States. These comments are preceded on the hypothesis that the framers of the Constitution intended to create. what may be called, orthodox true federation. আবার শুনুন The debates in the Constituent Assembly unmistakably point to the contrary. One notable departure from the accepted ideas underlying a federation was the power in the general Government to redraw the boundaries of States or even to destroy them. কাজেই আমাদের কনস্টিটিউশন ফেডারেল বলতে যা সাধারণত যা বোঝায় সে ধরনের ফেডারেল কনস্ট্রিটিশন নয়। আমেরিকার ক্ষেত্রে কতকগুলি রাজ্য বহিঃ আক্রমণ থেকে বাঁচবার জন্য নিজেরা একত্রিত হয়ে একটা কনস্টিটিউশন করেছিল। কিন্তু ভারতবর্ষের জন্ম সেইভাবে নয়। ভারতবর্ষের স্বায়ত্বশাসন অনেকদিন আগে থেকে ছিল। ১৯৩৫ এর অ্যাক্ট এর কথা বলেছেন। আমেরিকার মতো ভারতবর্ষের যদি কনস্ট্রিটিশন গঠন করা হত তাহলে কেন্দ্র ও রাজ্য ক্ষমতা বণ্টনের বিষয় নিয়ে সে সময় কনস্টিটিয়েন্ট অ্যাসেম্বলিতে এত আলোচনা হত না। অস্ট্রেলিয়ার প্রাক্তন প্রধান মন্ত্রী মিঃ মেজিঞ্জ একটা কথা বলেছিলেন যে কোনও রাজ্যে যেখানে এই ধরনের কনস্টিটিউশন সেটা ফেডারেল হোক কিম্বা কো অপরেটিভ ফেডারেল হোক, কিম্বা ইউনেটারি হোক সেখানে এই ধরনের একতা প্রবণতা দেখা গেছে। যে রাষ্ট্রের সংবিধানে কেন্দ্র বেশি শক্তিশালী সেখানে একটা প্রবণতা দেখা গেছে রাজ্যের জন্য বেশি ক্ষমতা চাওয়ার। যেখানে রাজ্যের হাতে বেশি ক্ষমতা আছে সেখানে দেখা গেছে কেন্দ্রের

হাতে ক্ষমতা চাওয়ার প্রবণতা। আমেরিকা জন্ম হয়েছিল রাজ্যের হাতে বেশি ক্ষমতা দেবার ব্যাপার নিয়ে। আজকে আপনারা ইতিহাস দেখলে দেখবেন যেখানে কেন্দ্রের হাতে ক্ষমতা কেন্দ্রীভূত হয়েছে যেমন তিউনেসিয়া, জাম্বিয়া, এই সমস্ত রাজ্যে দেখা গেছে রাজ্যের হাতে ক্ষমতা বেশি চাওয়ার প্রবণতা। এরই মধ্যে আমাদের একটা ভায়া মিডিয়া বার করতে হবে। রাজ্যের দাবি দাওয়া আছে—যেমন আর্থিক ক্ষেত্রে এবং এর সঙ্গে আমরা একমত। কারণ রাজ্যের হাতে আরও বেশি অর্থ থাকা প্রয়োজন। কিন্তু আমরা দেখছি আপনি এখানে রাজনৈতিক ক্ষমতা চেয়েছেন। সেন্ট্রাল ষ্টেট রিলেশন যে বই তার সঙ্গে আমি একমত নই। যদি আর্থিক ক্ষমতা বেশি চাইতেন তাহলে তারসঙ্গে একমত হতাম। আমি আর একটা কথা বলে শেষ করছি সেটা হচ্ছে আমাদের বিধানসভার প্রত্যেক সদস্যদের কাছে ফিনান্স কমিশনের মেম্বার সেক্রেটারির কাছ থেকে একটা চিঠি যায় যাতে তিনি জানান যে সেভেন্থ ফিনান্স কমিশনারের এর কাছে আপনার কোনও সাজেশন আছে কিনা জানান। আমি ব্যক্তিগত মতামত জানিয়েছিলাম তার কপি আমি মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রীর কাছেও দিয়েছিলাম। তাতে আমি কিভাবে আর্থিক বন্টন হবে সে কথা বলেছি। আমার মত হচ্ছে এটা লোক সংখ্যার ভিত্তিতে হওয়া উচিত নয় এটা হওয়া উচিত ডেনসিটি অফ পপুলেশনের ভিত্তিতে। ইউ পি একটা খুব বড় রাজ্য অথচ পপুলেশনের তুলনায় ইউ, পির চেয়ে ওয়েস্ট বেঙ্গল কম নয়। সুতরাং ডেনসিটি অফ পপুলেশন অনুযায়ী এটা হওয়া উচিত। এই কথা বলে উনি যে রেজলিউশন মুভ করেছেন সেটার বিরোধিতা করে শেষ করছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভায় আলোচনা করার জন্য যে সময় নির্ধারিত করা আছে সেটা ৩টার সময় শেষ হয়ে যায়। এখন পর্যন্ত যে বক্তা আছেন এবং চিফ মিনিস্টার রিপ্লাই দেবেন তার কথা বিবেচনা করে এই সময়টা আরও বাড়ানো দরকার। সেজন্য পশ্চিমবঙ্গ বিধানসভার রুলস অব প্রোসিডিওর অ্যান্ড কন্ডাক্ট অব বিজনেস-এর ২৯০ ধারা অনুযায়ী আমি প্রস্তাব রাখছি এই সভায় আলোচনার সময় আরও ১ ঘণ্টা বাড়িয়ে দেওয়া হোক।

**Mr. Deputy Speaker :** I hope there is no objection to the motion moved by Shri Bhabani Mukherjee, Minister-in-charge of Parliamentary Affairs.

(Voices—No Objection)

The motion is, therefore, carried. The time for discussion on this item is extended by an hour i.e. upto 4 p.m.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্র-রাজ্য সম্পর্কের প্রশ্নে মাননীয় মুখ্যমন্ত্রী যে সরকারি প্রস্তাব এনেছেন সেই সরকারি প্রস্তাবের উপর আমি একটা সংশোধনী এনেছি এবং সেই সংশোধনী মুভড হয়েছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটা আগেই ঘোষণা করেছেন। আমি সময়ের অভাবের জন্য সংশোধনী প্রস্তাব এখানে আর পড়ছি না,

পূর্ব প্রচলিত রীতি অনুসারে এবং পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলীর ২০৯(৩) নিয়মানুযায়ী, আমি স্থির করেছি যে আজকে সভার অধিবেশন রাত্রি ৮টা ৪৫ মিঃ পর্যন্ত চলবে এবং ঠিক ৭টা ৪৫ মিনিটে গিলোটিন প্রয়োগ হবে। গিলোটিন বাজার সঙ্গে সঙ্গে আমি যে সমস্ত ব্যয় মঞ্জুরি দাবিগুলি বাকি থাকবে সেগুলি সব আলোচনা ছাড়াই ভোটে দেব। আমি আশা করব যে মাননীয় সদস্যগণ তাঁদের বক্তৃতাগুলি ছোট করতে চেষ্টা করবেন।

এখন ৬৫ ও ৬৬ নম্বর-এর উপর আলোচনা এবং ভোট গ্রহণ। মাননীয় মন্ত্রী প্রভাসচন্দ্র রায় মহাশয়কে ৬৫ নম্বর দাবি উত্থাপন করার জন্য অনুরোধ করছি। পরে ৬৬ নম্বর দাবি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

## Demand No. 65

**Major Head : 331—Water and Power Development Service.**

**Shri Pravas Chandra Roy :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,00,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "331—Water and Power Development Services".

## Demand No. 66

**Major Heads :** 332—Multipurpose River Projects, 333—Irrigation Navigation, Drainage and Flood Control Projects, 532—Capital Outlay on Multipurpose River Projects, and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects.

**Shri Pravas Chandra Roy :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 72,96,20,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "332—Multipurpose River Projects, 333—Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532—Capital Outlay on Multipurpose River Projects, and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects".

## পশ্চিমবঙ্গের সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী প্রভাস রায় কর্তৃক প্রদত্ত বাজেট বক্তৃতা, ১৯৭৮-৭৯

**শ্রী প্রভাস রায় :** পশ্চিমবঙ্গ বিধানসভার মাননীয় অধ্যক্ষ ও সদস্যগণ, আপনাদের নিকট ১৯৭৮-৭৯ সালের বাজেট পেশ করতে গিয়ে আমি এর ভূমিকায় কয়েকটি মৌলিক কথা বলা দরকার বলে মনে করি। ভারতবর্ষ স্বাধীন হবার পর কংগ্রেস সরকার যে সমাজব্যবস্থা প্রবর্তন করল তাতে জনগণের আশা-আকাঙ্খা পূরণ না হয়ে বরং তাদের দুঃখ, দারিদ্র্য, শোষণ ও জুলুম বাড়তে লাগল। তার উপর নির্ভর করে ঐ সমাজব্যবস্থার ব্যর্থতা

ক্রমশই নগ্ন হয়ে বেশি বেশি করে ধরা পড়ছে। তাই গত ১৯৭৭ সালে মার্চ মাসের নির্বাচনে ভারতের জনগণ স্বৈরাচারী, একনায়কতন্ত্রী, ব্যক্তিস্বাধীনতা ও গণতন্ত্র-হত্যাকারী ইন্দিরা সরকারকে পরাজিত করে কেন্দ্রে জনতা সরকার প্রতিষ্ঠা করেন অনেক আশা নিয়ে। কিন্তু জনতা সরকারও কংগ্রেসের ন্যায় একই নীতি নিয়ে চলেছেন বলে জনগণের সঙ্কট সমাধান করতে পারছেন না।

গত বিধানসভার নির্বাচনে পশ্চিমবাংলার জনগণ আমাদের হাতে ক্ষমতা তুলে দিয়ে বামপন্থী সরকার প্রতিষ্ঠা করেছেন। তাঁরা ভাবছেন আমরা তাঁদের সমস্ত সঙ্কট সমাধান করতে পারব। কিন্তু আমরা জানি আমরা তা পারব না। কারণ আমরা জানি, কেন্দ্র যে নীতি নিয়ে চলছেন সেই কাঠামোর মধ্যে সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে আমরা পশ্চিমবাংলায় বামপন্থী সরকার গঠন করেছি। বর্তমান সমাজব্যবস্থায় সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে কোনও মৌলিক সমস্যার সমাধান করা সম্ভব নয় তা আমরা জানি। তবুও আমরা সরকার পরিচালনার দায়িত্ব নিয়েছি এই জন্য যে—এই সরকারকে কাজে লাগিয়ে আমরা পশ্চিমবাংলার জনগণের কিছুটা সঙ্কট কমাতে পারব। তার চেয়ে বড় কথা হল—এই সরকারকে সাথী ও হাতিয়ার করে পশ্চিমবাংলার শ্রমিক, কৃষক, ক্ষেতমজুর, ছাত্র, যুবক, শিক্ষক, কর্মচারী, মধ্যবিত্ত ও সাধারণ মানুষের গণ-আন্দোলনের ও গণ সংগঠনের বিকাশ ঘটিয়ে এই ধনতান্ত্রিক ও সামন্ততান্ত্রিক কাঠামোর মধ্যে যথটা সম্ভব দাবি-দাওয়া আদায় করার মধ্য দিয়ে রাজনৈতিক চেতনার বিকাশ ঘটিয়ে জনগণতান্ত্রিক সরকার প্রতিষ্ঠার পথে এগিয়ে যাওয়া।

তাই আমাদের এই বামপন্থী সরকার তার সীমাবদ্ধ ক্ষমতা নিয়েই প্রত্যেক বিভাগকে জনগণের কল্যাণকর কাজে যথাসম্ভব লাগাবে। তাই সেচ ও জলপথ বিভাগের দায়িত্বে থাকাকালীন আমি ঐ প্রচেষ্টা চালিয়ে যাব। আশা করি, আমার এই প্রচেষ্টায় আপনাদের আন্তরিক সাহায্য ও সমর্থন পাব।

সেচ বিভাগ ও কৃষি বিভাগ অঙ্গাঙ্গিভাবে জড়িত। আমাদের পশ্চিমবাংলার প্রায় শতকরা ৭০/৭৫ ভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল। এই বিরাট সংখ্যক মানুষের মধ্যে একটি বিরাট অংশের মানুষ আছেন যাঁরা ভূমিহীন, ক্ষেতমজুর বা খুব অল্প জমির মালিক বা ভাগচাষী। তাই যতদিন এঁরা জমির মালিক না হচ্ছেন ততদিন কেবল কৃষি উৎপাদন বাড়লেও এই বিপুল সংখ্যক মানুষের দুঃখদুর্দশা যাবে না। তাই মৌলিক ভূমি সংস্কারের মাধ্যমে এঁদের জমির মালিক হওয়ার প্রশ্ন অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন। ভারতের বুর্জোয়া ও সামন্তবাদী সমাজব্যবস্থা তা হতে দেবে না। সেজন্য প্রয়োজন হবে বামপন্থী সরকারকে সাথী ও হাতিয়ার করে সেই পথে এগুবার। যতদিন তা না হচ্ছে ততদিন এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেই যতটা করা সম্ভব তা আমাদের করার চেষ্টা করতে হবে। তাই ঐ উদ্দেশ্য নিয়ে সেচ ও কৃষিবিভাগকে ঐকান্তিক সহযোগিতার সঙ্গে কাজ করতে হবে।

পশ্চিমবাংলা প্রধানত এক-ফসলী রাজ্য। এই এক-ফসলী রাজ্যকে বহু-ফসলী রাজ্যে পরিণত করার লক্ষ্য নিয়ে সেচ বিভাগকেও এগুতে হবে, এবং তা করার জন্য একই সেচ খালকে সেচ ও নিকাশি কাজে যাতে লাগানো যায় তার ব্যবস্থা করতে হবে এবং একই নিকাশি খালকে জলনিকাশি ও সেচখালে যাতে লাগানো যায় তার ব্যবস্থাও করতে হবে। তা

হলে আমরা একই জমিতে খরিফ (আমন), রবি ও বোরো শস্য চাষের ব্যবস্থা করে পশ্চিমবাংলার কৃষক ও কৃষির খানিকটা উন্নতির ব্যবস্থা করতে পারব। এর ফলে ভূমিহীন ক্ষেতমজুর ও গরিব চাষীও কাজ পাবে এবং তাঁদের দুঃখ-দারিদ্র্য আংশিক লাঘব হবে।

পশ্চিমবাংলার চাষযোগ্য জমি এইভাবে বহু-ফসলী জমিতে পরিণত হলে উদ্বৃত্ত ফসল বিক্রি করে কৃষকের হাতে যে টাকা আসবে তা দিয়ে কৃষক তার নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র কেনার মধ্য দিয়ে সেই অর্থ সমাজের বিভিন্ন স্তরে ছড়িয়ে দেবে এবং মানুষের ক্রয়শক্তি বাড়বে। এইভাবে সীমিতভাবে হলেও সঙ্কটের বোঝা একটু কমবে। দুঃখের সঙ্গে ও সমালোচনার সুরে হলেও বলতে হয়—উপরোক্ত দৃষ্টি নিয়ে আগেকার কংগ্রেস সরকার সেচ বিভাগকে পরিচালনা করেননি।

মাননীয় সদস্যগণ, আপনাদের অবগতির জন্য আমি আপনাদের কাছে জানাতে চাই যে—এই সেচ বিভাগ আজ পর্যন্ত আনুমানিক ৫০০ কোটি টাকার সেচ ও নিকাশি খাল, নদী-অবক্ষয় বন্ধ, বন্যানিরোধক কাজ করেছে। এইসব মেন্টেন্যান্স অর্থাৎ রক্ষণাবেক্ষণের জন্য প্রতি বৎসর অন্তত শতকরা কমপক্ষে ৫ ভাগ টাকা প্রয়োজন। অর্থাৎ বৎসরে ২৫ কোটি টাকা প্রয়োজন। কিন্তু সাধারণত পশ্চিমবাংলা সরকারের সীমিত আয় থেকে বৎসরে শতকরা এক ভাগের বেশি টাকা অর্থাৎ গড়ে ৫ কোটি টাকার বেশি ঐ বাবদ খরচ করা যায় না। এই মেন্টেন্যান্স (অর্থাৎ সংরক্ষণ) খাতে কেন্দ্রীয় সরকার কোনও টাকা দিচ্ছেন না। আমরা এই খাতে বৎসরে ১৭ কোটি টাকা বরাদ্দ করার জন্য 17th Finance Commission-এর নিকট এই বিভাগ থেকে দাবি রেখেছি এবং National Flood Commission ও All India Irrigation Ministers' Conference-এও ঐ খাতে টাকা দেবার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট দাবি করেছি। কি ফল দাঁড়াবে এখনই তা বলতে পারছি না, তবে ঐ খাতে কেন্দ্রের কাছ থেকে টাকা পাবার জন্য আমরা চেষ্টা চালিয়ে যাব। এ ছাড়াও বন্যানিয়ন্ত্রণ, ভূমি-অবক্ষয় ও নিকাশি ব্যবস্থা রক্ষণাবেক্ষণের জন্য মোট প্রয়োজন হবে ৬০০ কোটি টাকা—সরকারি সমীক্ষায় স্থির হয়েছে। সুতরাং কেন প্রয়োজনমতো ও আপনাদের চাহিদামতো কাজ এই বিভাগ ইচ্ছা থাকলেও করতে পারছে না—আশা করি, আপনারা তা সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন।

পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ বিভাগের উপর সেচের সম্প্রসারণ, বন্যা নিরোধ, জল নিষ্কাশন, ভূমিক্ষয় নিবারণ, জলপথরক্ষণ প্রভৃতি জনকল্যাণমূলক কাজের দায়িত্ব ন্যস্ত আছে। খাদ্যোৎপাদন বৃদ্ধিতে এসব কাজের গুরুত্ব অপরিসীম। কিন্তু রাজ্য সরকারের আর্থিক ক্ষমতা এতই সীমাবদ্ধ যে এই সরকারের একক প্রচেষ্টায় কোনও ব্যাপক পরিকল্পনা গ্রহণ করে এসব কাজের দ্রুত ও সুষ্ঠু রূপায়ণ আদৌ সম্ভব নয়। কাজেই আমাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার পুরোপুরি সদ্ব্যবহার করতে হবে এবং দেখতে হবে যাতে বিনিয়োগের পরিমাণ বাড়িয়ে আমরা আমাদের কাজের পরিধি ও গতি বাড়াতে পারি। এই লক্ষ্য সামনে রেখে আমি সেচ ও জলপথ বিভাগের ১৯৭৮-৭৯ সালের বাজেট পেশ করছি।

আলোচ্য বাজেটে লাল বইয়ের ৪০৫ ও ৪০৭ পৃষ্ঠায় উল্লিখিত ৬৫ নং ডিমান্ডের

অন্তর্গত ৩৩১ নং এবং ৫৩১ নং হেডে এবং ৪০৮ থেকে ৪৩০ পৃষ্ঠায় উল্লিখিত ৬৬ নং ডিমান্ডের অন্তর্গত ৩৩২, ৩৩৩, ৫৩২ ও ৫৩৩ নং হেডে চার্জড এক্সপেন্ডিচার (Charged Expenditure) সমেত মোট ৭২ কোটি ৯ লক্ষ ২০ হাজার টাকার ব্যয়বরাদ্দের দাবি নিয়ে আমি উপস্থিত হয়েছি। এই দাবির ভিতর রাজ্য-পরিকল্পনা-বহির্ভূত ব্যয় হিসাবে ধরা হয়েছে ৩৪ কোটি ২ লক্ষ ৫৫ হাজার টাকা এবং রাজ্য-পরিকল্পনা-অন্তর্ভুক্ত ব্যয় হিসাবে ধরা হয়েছে ৩৮ কোটি ৯৫ লক্ষ ৬৫ হাজার টাকা। আবার রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত ব্যয়ের মধ্যে বৃহৎ ও মাঝারি সেচ প্রকল্পের জন্য ২১ কোটি ৮৯ লক্ষ ১৭ হাজার টাকা, জলনিষ্কাশন ও বন্যা নিয়ন্ত্রণমূলক কাজের জন্য ১৫ কোটি ৫২ লক্ষ ৭৪ হাজার টাকা এবং অন্যান্য তথ্যানুসন্ধানমূলক কাজের জন্য ১ কোটি ৫৩ লক্ষ ৭৪ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। এ ছাড়া কৃষি বিভাগের অধীন ৫৩ নং ডিমান্ডের অন্তর্ভুক্ত ৩০৬, ৩০৭ ও ৩০৮ নং হেডে যথাক্রমে ক্ষুদ্র সেচ ও জলনিকাশি কাজের জন্য বরাদ্দ ৯৪ লক্ষ ৭৩ হাজার টাকা, দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলের কয়েকটি ভূমি সংরক্ষণ কাজের জন্য বরাদ্দ ৩৯ লক্ষ ৬২ হাজার টাকা এবং এলাকা উন্নয়নের অধীন সুন্দরবন estuarine সমস্যাদি অনুসন্ধানের জন্য ৩ লক্ষ টাকাও সেচ ও জলপথ বিভাগের মাধ্যমে খরচ করা হবে। কাজেই সব মিলিয়ে আগামী বছর সেচ ও জলপথ বিভাগের রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত ব্যয় দাঁড়াবে মোট ৪০ কোটি ৩৩ লক্ষ টাকা।

এখন আমি সেচ ও জলপথ বিভাগের কার্যাবলীর একটা সামগ্রিক চিত্র তুলে ধরতে চেষ্টা করবো।

### (১) সেচ ব্যবস্থার সম্প্রসারণ

আমাদের এই পশ্চিমবঙ্গে বর্তমানে চাষযোগ্য জমির পরিমাণ প্রায় ৬৫ লক্ষ হেক্টর। এর মধ্যে চাষ করা হয় প্রায় ৫৭ লক্ষ হেক্টর জমিতে অর্থাৎ চাষযোগ্য জমির প্রায় শতকরা অষ্টআশি ভাগই কাজে লাগানো হচ্ছে। চাষের জমির পরিমাণ যখন সীমিত তখন একই জমিতে দুটি বা তিনটি ফসল উৎপন্ন করা ছাড়া খাদ্যোৎপাদন বাড়ানোর কোনও পথ নেই। কিন্তু চাষের জমির মাত্র শতকরা ৩২ ভাগ অর্থাৎ ১৮ লক্ষ হেক্টর জমি সেচের জল পায়। এর মধ্যে অর্ধেকের কিছু কম জমি সেচের জল পায় প্রাইভেট ক্যানালস, ট্যাঙ্কস, টিউবওয়েল প্রভৃতি থেকে এবং বাকি সব জমিতেই সেচের জল সরবরাহ করে থাকে সেচ ও জলপথ বিভাগ। এই পরিপ্রেক্ষিতে বিচার করলে সেচ এলাকা দ্রুত সম্প্রসারণের প্রয়োজন এবং এই বিভাগকে সেজন্য গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করতে হবে। বর্তমানে সেচ বিভাগের অধীন যেসব চালু প্রকল্প আছে সেগুলি থেকে মোট প্রায় ১০ লক্ষ হেক্টর জমিতে খরিফ, রবি ও বোরো মরশুমে সেচের জল দেওয়া সম্ভব। বিগত খরিফ মরশুমে প্রায় ২৮ হাজার ৩ শত হেক্টর জমিতে সেচ ব্যবস্থা সম্প্রসারিত করে মোট প্রায় ৮ লক্ষ হেক্টরের কিছু বেশি জমিতে সেচের জল সরবরাহ করা হয়েছে। এর ফলে অতিরিক্ত প্রায় ৩৫ হাজার টন খাদ্যশস্য উৎপন্ন হবে বলে আশা করা যায়। রবি ও বোরো মরশুমেও যথাক্রমে প্রায় ৮২ ও ৫০ হাজার হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করার কর্মসূচি নেওয়া হয়েছে। আগামী বছর অতিরিক্ত ৪৫ হাজার হেক্টর জমিতে সেচের জল সরবরাহের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

আগামী বছর যেসব প্রকল্পের কাজ চলবে তার একটা বিস্তৃত বিবরণ বাজেটের লাল বইয়ের ৪১১ থেকে ৪১২ এবং ৪১৯ থেকে ৪৩০ পৃষ্ঠায় দেওয়া হয়েছে। এখানে আমি শুধু কয়েকটি গুরুত্বপূর্ণ সেচ প্রকল্পের উল্লেখ করবো।

[5-00—5-10 P.M.]

**বৃহৎ সেচ প্রকল্প**

(ক) **ময়ূরাক্ষী প্রকল্প**—প্রায় ২০ কোটি ৪৬ লক্ষ টাকার এই প্রকল্পটির মূল কাজগুলি অনেক আগেই শেষ হয়েছে—এখন শুধু সম্প্রসারণ ও উন্নয়নমূলক কাজগুলি চলছে। প্রকল্পটির লক্ষ্যমাত্রা হল বীরভূম, মুর্শিদাবাদ ও বর্ধমান জেলার মোট ২ লক্ষ ৪৬ হাজার ৯ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা। বিগত খরিফ মরশুমে এই প্রকল্প থেকে ২ লক্ষ ২০ হাজার ৪ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা হয়েছে। বর্তমান রবি ও বোরো মরশুমেও যথাক্রমে ২৮ হাজার ৩ শত হেক্টর এবং ১০ হাজার ৯ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হবে বলে আশা করা যায়। আগামী বছরের বাজেটে এই প্রকল্পের জন্য ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(খ) **কংসাবতী প্রকল্প**—প্রায় ৬৫ কোটি ৮৯ লক্ষ টাকা ব্যয়ের এই প্রকল্পটির মূল কাজগুলি আর বছর দুয়েকের মধ্যেই শেষ হবে বলে আশা করা যায়। বাকি থাকবে সম্প্রসারণ ও উন্নয়নমূলক কাজ। প্রকল্পটির লক্ষ্যমাত্রা হল বাঁকুড়া, মেদিনীপুর ও হুগলি জেলার মোট ৪ লক্ষ ১ হাজার ৬ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা। বিগত খরিফ মরশুমে এই প্রকল্প থেকে ২ লক্ষ ২৭ হাজার ৬ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা হয়েছে। রবি মরশুমেও ২৮ হাজার ৩ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হবে বলে আশা করা যায়। আগামী বছরের বাজেটে এই প্রকল্পটির জন্য ২ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

(গ) **ডি ভি সি প্রকল্প**—ডি ভি সি-র এজেন্ট হিসাবে সেচ বিভাগ এই প্রকল্পটির দেখাশোনা করে থাকে। মূল প্রকল্পের কাজ অনেক আগেই শেষ হয়েছে—এখন শুধু সম্প্রসারণ ও উন্নয়নমূলক কাজগুলি চলছে। প্রকল্পটির লক্ষ্যমাত্রা হল বর্ধমান, বাঁকুড়া, হাওড়া ও হুগলি জেলার মোট প্রায় ৫ লক্ষ ১৫ হাজার ৩ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা। বিগত খরিফ মরশুমে এই প্রকল্প থেকে ৩ লক্ষ ২৪ হাজার হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা হয়েছে। রবি ও বোরো মরশুমেও যথাক্রমে ২৫ হাজার এবং ৩৯ হাজার হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হবে বলে আশা করা যায়। আগামী বছরের প্ল্যান বাজেটে এই প্রকল্পের জন্য মূলধনী ব্যয় ধরা হয়েছে ৫০ লক্ষ টাকা।

(ঘ) **তিস্তা প্রকল্প**—আনুমানিক ৬৯ কোটি ৭২ লক্ষ টাকার এই প্রকল্পটির কাজ পঞ্চম পরিকল্পনাকালে শুরু হয়েছে। প্রাথমিক কাজকর্ম প্রায় শেষ করে তিস্তা ব্যারেজ ও ধূমডাঙ্গি অ্যাকুইডাক্টের কাজ আরম্ভ করা হয়েছে। মহানন্দা ব্যারেজের টেন্ডার গ্রহণের কাজও এগিয়ে চলেছে। এই প্রকল্পটি শেষ হলে মালদহ, পশ্চিম দিনাজপুর ও জলপাইগুড়ি জেলার ৩ লক্ষ ৭৯ হাজার ৬ শত হেক্টর জমি সেচের জল পাবে। চলতি বছরে কেন্দ্রীয় সরকার এই

প্রকল্পটির জন্য অ্যাডভান্স প্ল্যান অ্যাসিস্টান্ট হিসাবে অতিরিক্ত ৫ কোটি টাকা দেওয়াতে ১০ কোটি টাকার মতো খরচ করা সম্ভব হবে। আগামী বছরের জন্য ৯ কোটি ৪১ লক্ষ ১৫ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।

### মাঝারি ও ছোট সেচ প্রকল্প

(ক) **সাহারাজোড় সেচ প্রকল্প**—খরাক্লিষ্ট পুরুলিয়া জেলার এটি একটি গুরুত্বপূর্ণ প্রকল্প। প্রায় ৭৯ লক্ষ টাকার এই প্রকল্পটির কাজ সমাপ্ত প্রায়। প্রকল্পটির লক্ষ্যমাত্রা ৫ হাজার হেক্টরের মধ্যে বিগত খরিফ মরশুমে ৪ হাজার ১ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা হয়েছে। আগামী বছরের জন্য ৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(খ) **হিংলো সেচ প্রকল্প**—বীরভূম জেলার এই মাঝারি প্রকল্পটির রূপায়ণে ব্যয় পড়বে প্রায় ২ কোটি ৮০ লক্ষ টাকা। প্রকল্পটি সমাপ্তির পথে। লক্ষ্যমাত্রা ১২ হাজার ৩ শত হেক্টরের মধ্যে বিগত খরিফ মরশুমে ৫ হাজার ৫ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা হয়েছে। আগামী বছরে ব্যয়বরাদ্দ ধরা হয়েছে ৩৫ লক্ষ টাকা।

(গ) **ডি পি এ পি-এর অধীন প্রকল্প**—পুরুলিয়ার ৬টি, মেদিনীপুরে ৩টি ও বাঁকুড়ায় ১টি—একুনে ১০টি ক্ষুদ্র সেচ প্রকল্প ডি পি এ পি-এর মাধ্যমে শুরু করে প্রায় শেষ হতে চলেছে। এই প্রকল্পগুলি থেকে মোট ১২ হাজার হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা যাবে। ইতিমধ্যে বিগত খরিফ মরশুমে প্রায় ৬ হাজার ৭ শত হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হয়েছে। এছাড়া স্পেশ্যাল ডি পি এ পি-এর অধীনে কেন্দ্রীয় সরকারের অনুদান থেকে আরও দুইটি মাঝারি প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে। প্রকল্প দুটি শেষ হলে প্রায় ৪ হাজার ৪ শত হেক্টর জমিতে সেচের জল দেওয়া যাবে।

(ঘ) **অন্যান্য মাঝারি প্রকল্প**—পুরুলিয়া জেলায় আরও ৯টি এবং বাঁকুড়া জেলায় আরও ২টি মাঝারি প্রকল্পের কাজ চলছে। পুরুলিয়া জেলায় ৯টি প্রকল্পের মধ্যে বড়ভূম, মৌতরজোড়, তারাগোনিয়া ও পার্গা প্রকল্পের কাজ প্রায় শেষ হতে চলেছে। এবং বাকি ৫টি প্রকল্পের কাজেরও যথেষ্ট অগ্রগতি হয়েছে। এইসব প্রকল্প শেষ হলে প্রায় ১৫ হাজার হেক্টর জমিতে সেচের জল দেওয়া সম্ভব হবে। বাঁকুড়া জেলার শালি জলাধার ও শালি ডাইভারশন প্রকল্প দুটির কাজও দ্রুত গতিতে এগিয়ে চলেছে। শেষ হলে প্রায় ৩ হাজার হেক্টর জমিতে সেচের জল দেওয়া যাবে।

### বিবিধ

পরিকল্পনা খাতে বরাদ্দ অর্থের স্বল্পতা হেতু আগামী বছর নতুন মাত্র একটি সেচ প্রকল্প হাতে নেওয়া যাবে। সেটি হচ্ছে ২২ কোটি ৬৬ লক্ষ টাকার আপার কংসাবতী প্রজেক্ট। কেন্দ্রীয় সরকারের ছাড়পত্র পেলেই কাজ শুরু হবে। প্রকল্পটি শেষ হলে পুরুলিয়া ও বাঁকুড়া জেলার মোট প্রায় ৫৯ হাজার হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হবে। বাজেটে এর জন্য ৪০ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে। তাছাড়া ময়ূরাক্ষী, কংসাবতী ও ডি ভি সি প্রকল্পের খালগুলি আধুনিকীকরণের কাজ, মাইথন ও পাঞ্চেত জলাধারের বন্যা নিয়ন্ত্রণের

ক্ষমতা বৃদ্ধির জন্য জমি অধিগ্রহণ, তেনুঘাট ড্যামের মূলধনী ব্যয়ের অংশবিশেষের খরচও আগামী বছরের বাজেটে ধরা হয়েছে।

পশ্চিমবঙ্গ ও বিহার রাজ্যের প্রবহমান দামোদর-বরাকর, সুবর্ণরেখা, ময়ূরাক্ষী-সিদ্ধেশ্বরী-নুনবিল, অজয় ও মহানন্দা নদীর জলবন্টন সমস্যার একটা সমাধানসূত্র খুঁজে পাওয়া গেছে। বর্তমানে এ সম্বন্ধে একটা চুক্তি উভয় রাজ্যের মুখ্যমন্ত্রীদ্বয়ের স্বাক্ষরের অপেক্ষায় আছে। সুবর্ণ রেখার জল বন্টন সম্পর্কে ওড়িশা সরকারের সঙ্গে বোঝাপড়া হয়েছে এবং শীঘ্রই একটি চুক্তি হবার সম্ভাবনা আছে।

### (২) বন্যা নিয়ন্ত্রণ, জলনিষ্কাশন ও অবক্ষয় নিবারণ

নদীমাতৃক এই পশ্চিমবাংলায় বন্যা প্রতিরোধ, জলনিষ্কাশন ও অবক্ষয় নিবারণ এক গুরুতর সমস্যা। ১৯৭৩-৭৪ সালে একটি সমীক্ষা করে দেখা গিয়েছিল যে এইসব সমস্যার মোকাবিলা করতে প্রায় ৬ শত কোটি টাকার প্রয়োজন কিন্তু পঞ্চম পরিকল্পনাকালে এ যাবৎ আমরা মাত্র ৩৮ কোটি ৮৪ লক্ষ টাকা বরাদ্দ করতে পেরেছি। প্রয়োজনের তুলনায় এত সামান্য বিনিয়োগ করে কি ফলই বা আশা করা যায়? প্রায় প্রতি বছরই বন্যার প্রকোপে কোটি কোটি টাকার ফসল নষ্ট হয়, হাজার হাজার ঘরবাড়ি ধ্বংস হয়, শত শত মানুষ ও পশু জীবন হারায়। হিসেব করে দেখা গেছে প্রতি বছর প্রায় ৪৪ কোটি টাকার ক্ষয়ক্ষতি হয় ও রিলিফ বাবদ গড়ে প্রায় ৬ কোটি টাকা খরচ হয়, অথচ বন্যানিয়ন্ত্রণ খাতে প্রয়োজনমতো টাকা লগ্নি করতে পারলে এত বিপুল সম্পদের অপচয় হয় না। এমনকি সেচ প্রকল্পের তুলনায় বন্যা প্রতিরোধ ও জলনিষ্কাশন প্রকল্পে কম খরচ করে তাড়াতাড়ি উপকার পাওয়া যায়। কিন্তু কেন্দ্রীয় সরকারের অর্থানুকূল্য ছাড়া রাজ্য সরকারের পক্ষে এ অবস্থার প্রতিকার সম্ভব নয়। চতুর্থ পরিকল্পনাকালে এ জাতীয় কয়েকটি পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকার যে ১ কোটি টাকা বিশেষ বরাদ্দ মঞ্জুর করেছিল তারপর প্লান বহির্ভূত কোনও অতিরিক্ত অর্থ সাহায্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায়নি। অনেক আশা নিয়ে ১৯৭১-৭২ সালে কেন্দ্রীয় সরকারের নির্দেশমতো উত্তরবঙ্গ বন্যানিয়ন্ত্রণ পর্ষদ ও তার অধীন উত্তরবঙ্গ বন্যানিয়ন্ত্রণ কমিশন গঠিত হয়েছিল। ধারণা ছিল এই অঞ্চলের সমস্যার মোকাবিলা করতে কেন্দ্রীয় অনুদান পাওয়া যাবে। কিন্তু সে আশা ফলবতী হয়নি। রাজ্য সরকারকে তার সীমিত সঙ্গতির মধ্য থেকেই এ অঞ্চলের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিতে হয়েছে এবং হচ্ছে। ফলে আজও উত্তরবঙ্গকে বন্যার প্রকোপ হতে সম্পূর্ণরূপে রক্ষা করা সম্ভব হয়নি। সুখের বিষয় কেন্দ্রীয় সরকার একটা জাতীয় বন্যা কমিশন নিয়োগ করেছেন। আশা করছি, কমিশন সত্বর তাদের কাজ শেষ করে কিভাবে এই রাজ্যে বন্যা সমস্যার সমাধান করা যেতে পারে—তার একটা যুক্তিসিদ্ধ সুপারিশ করবেন এবং সেই সুপারিশ অনুসারে কেন্দ্রীয় অর্থ সাহায্য পাওয়া যাবে।

সমগ্র পশ্চিমবঙ্গে অনেকগুলি জলনিকাশি প্রকল্পের কাজ চলছে। এর মধ্যে মেদিনীপুরের দুবদা বেসিন, কেলেঘাই, কন্টাই বেসিনের দ্বিতীয় পর্যায়, দেনান-দেহাটি এবং ঘাটাল মহকুমার তিনটি প্রকল্প, হাওড়ার কেন্দুয়া বেসিন প্রকল্প, চব্বিশপরগনার পূর্ব ও পশ্চিম মগরাহাট, নোয়াই, শেয়ালদাগাং, সোনারপুর-আরাপাঞ্চ-মাতলার দ্বিতীয় পর্যায় ও সাঁকদা প্রকল্প, নদীয়ার ট্যাংরা ও গোপিয়াবিল প্রকল্প এবং পশ্চিম দিনাজপুরের বুড়িমগুল প্রকল্প বিশেষ উল্লেখযোগ্য।

বেশ কয়েকটি প্রকল্পের কাজ শেষ হতে চলেছে। হাওড়া, হুগলি ও বর্ধমানের বিস্তীর্ণ এলাকার জলনিকাশের জন্য নিম্নদামোদরের সংস্কারের কাজও অনেকদূর এগিয়েছে। কিন্তু জনসাধারণের বাধাদানের ফলে প্রকল্পটির কাজ বর্তমানে বন্ধ রাখা হয়েছে। প্রকল্পটি যাতে সুষ্ঠুভাবে রূপায়িত হতে পারে তার জন্য একটি শক্তিশালী টেকনিক্যাল কমিটি গঠন করে তার উপর প্রকল্পটির পুনরায় পরীক্ষা করে দেখার ভার দেওয়া হয়েছে। বসন্তপুর স্লুইস ও মালদহের পুকুরিয়া স্লুইসের কাজ শেষ হয়ে গিয়েছে। এ বছর বন্যার সময় অনেকগুলি প্রকল্প থেকেই .পুরো বা আংশিক উপকার পাওয়া গিয়েছে।

আগামী বছর নদীয়া-চব্বিশপরগনা জেলার যমুনা বেসিন, চব্বিশপরগনার বিলবল্লী, হুগলি জেলার ঘিয়াকুন্তী জলনিকাশি প্রকল্পের কাজ শুরু করার জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছে। ঘিয়াকুন্তী জলনিকাশি প্রকল্পের ছাড়পত্র কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া গিয়েছে। যমুনা বেসিন প্রকল্পের ছাড়পত্র শীঘ্রই পাওয়া যাবে বলে আশা করা যায়। বিলবল্লী প্রকল্পের ছাড়পত্রের জন্য চেষ্টা করা হচ্ছে। প্রায় ১০ কোটি টাকা ব্যয়ে কান্দী এলাকার বন্যা নিয়ন্ত্রণ ও জলনিকাশের মাস্টার প্ল্যানটির টেকনিক্যাল পর্যালোচনা করা হচ্ছে বরতি বিলের জলনিকাশের সুষ্ঠু ব্যবস্থার জন্যও প্রচেষ্টা চলছে এবং এ সম্বন্ধে শীঘ্রই ব্যবস্থা নেওয়া হবে।

এ বছর বন্যার পূর্বে উত্তরবঙ্গের প্রায় ২ কোটি ৯ লক্ষ টাকা ব্যয়ের জলপাইগুড়ি জেলায় ৭টি, কুচবিহার জেলায় ১৫টি এবং দার্জিলিং জেলায় ৩টি প্রকল্প হাতে নেওয়ার ফলে প্রায় .৪৩ বর্গমাইল অতিরিক্ত চাষের জমি বন্যার কবল থেকে রক্ষা পেয়েছে। তা ছাড়া জলপাইগুড়ি শহর, মেখলিগঞ্জ শহর, মালবস্তী সমেত প্রায় ৩২৩ বর্গ মাইল এলাকাও বন্যা প্রতিরোধ প্রকল্পগুলি দ্বারা সুরক্ষিত হয়েছে। মাল ব্লকের প্রেমগঞ্জ বাঁধ তিস্তার বন্যায় ভেঙে গেলেও পুনরায় তাকে রক্ষা করা গেছে। উত্তরবঙ্গে যেসব বন্যা প্রতিরোধ প্রকল্প কার্যকর হয়েছে সেগুলি দার্জিলিং, জলপাইগুড়ি ও কুচবিহার জেলার চা-বাগান, শহর, বন, পথঘাট সমেত প্রায় ১৩ হাজার বর্গ মাইল এলাকা রক্ষা করছে। মালদহ ও পশ্চিম দিনাজপুর জেলায় এ বছর নতুন কোনও প্রকল্পের কাজ না হলেও চালু প্রকল্পগুলি বন্যা প্রতিরোধে কার্যকরি ভূমিকা নিয়েছে।

[5-10—5-20 P.M.]

এ বছর নদী ও সমুদ্রের অবক্ষয় খুব প্রবল আকার ধারণ না করলেও গঙ্গার বাম তীরে ফরাক্কা ব্যারেজের ওপরের দিকে মালদহ জেলায় যে অবক্ষয় দেখা গিয়েছিল তা বেশ তীব্র ছিল। কিন্তু সময়মতো হস্তক্ষেপের ফলে অবক্ষয় ঠেকানো গেছে এবং নাজিরপুর গ্রাম অবক্ষয়ের হাত থেকে রক্ষা পেয়েছে। মুর্শিদাবাদ জেলায়ও গঙ্গার ডান তীরে অবক্ষয় নিবারক ব্যবস্থাগুলি খুবই কার্যকর হয়েছে এবং ধুলিয়ান শহরের অল্প ক্ষতি হলেও তাকে বাঁচানো গেছে। তবে ফরাক্কা ব্যারেজ তৈরি হবার পর থেকেই গঙ্গার ও ভাগীরথীর ভাঙন সুনিশ্চিত হয়েছে এবং উহার প্রতিকারকল্পে যে ৬৩ কোটি টাকার প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল তার জন্য বার বার তাগাদা দিলেও এখনও পরীক্ষানিরীক্ষার পর্যায়ে পড়ে আছে। বন্যা প্রতিরোধ ও অবক্ষয় নিবারণ রাজ্যের সমস্যা বলে কেন্দ্রীয় সরকার যেন হাত গুটিয়ে বসে আছেন। অথচ ফরাক্কা ব্যারেজ তৈরি হবার ফলে গঙ্গা ও ভাগীরথীতে

যেভাবে ভাঙন দেখা দিয়েছে এবং জাতীয় সড়ক, নগর, গ্রাম, কৃষিক্ষেত্র প্রভৃতি নিশ্চিহ্ন হবার দিকে এগিয়ে চলেছে—এমনকি জঙ্গীপুর ব্যারেজও বিপন্ন হবার আশঙ্কা দেখা দিয়েছে, তার প্রত্যক্ষ দায়িত্ব কেন্দ্রীয় সরকার এড়াতে পারেন না। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বোঝাতে হবে এটা একটা জাতীয় সমস্যা এবং এ সমস্যার মোকাবিলায় কেন্দ্রীয় অর্থ সাহায্য অপরিহার্য। রাজ্য সরকারের একার পক্ষে এরূপ বিরাট সমস্যার মোকাবিলা করা আদৌ সম্ভব নয়। ফরাক্কা ব্যারেজের উভয়দিকে গঙ্গার ডান ও বাম তীরের ভাঙনজনিত সমস্যাদি বিবেচনার জন্য একটি উচ্চ পর্যায়ের কমিটি গঠনের কথা সরকারের বিবেচনাধীন আছে। ফরাক্কার ব্যারেজ তৈরির পর জলনিকাশের যেসব সমস্যা দেখা দিয়েছে সেগুলি বিবেচনার জন্য একটি টেকনিক্যাল কমিটি ইতিমধ্যেই গঠন করা হয়েছে।

চতুর্থ পরিকল্পনার শেষ অবধি এ রাজ্যে সেচ ও জলপথ বিভাগের বন্যানিয়ন্ত্রণ, জলনিকাশি ও অবক্ষয়রোধমূলক প্রকল্পগুলির ফলে মোট ২২ লক্ষ ৮৫ হাজার হেক্টর জমি উপকৃত হয়েছে। চলতি বছরের শেষাশেষি উপকৃত জমির পরিমাণ দাঁড়াবে প্রায় ২৬ লক্ষ ১০০ হাজার হেক্টর। আগামী বছর আরও ১ লক্ষ ২৫ হাজার হেক্টর জমি উপকৃত এলাকার মধ্যে নিয়ে আসা যাবে বলে আশা করা যায়।

### (৩) ডি ভি সি

দামোদর ভ্যালি কর্পোরেশন একটি স্বয়ংশাসিত সংস্থা। কেন্দ্রীয় সরকার, বিহার সরকার ও পশ্চিমবঙ্গ সরকার এই সংস্থার অংশীদার। বন্যা প্রতিরোধ, সেচের জল সরবরাহ ও বিদ্যুৎ শক্তির উৎপাদন ও বন্টন-এর প্রধান কাজ। বিগত ৩০ বৎসরে ডি ভি সি তিলাইয়া, কোনার, মাইথন ও পাঞ্চেতে ৪টি বহুমুখী জলাধার, সেচের জল সরবরাহের জন্য দুর্গাপুরে একটি ব্যারেজ, বিদ্যুৎ উৎপাদন, পরিবহন ও বন্টনের জন্য বোকারো, দুর্গাপুর ও চন্দ্রপুরায় তিনটি তাপবিদ্যুৎ কেন্দ্র নির্মাণ প্রভৃতি বহুবিধ কাজ করেছে।

বন্যা নিয়ন্ত্রণ বাবদ মূলধনী ব্যয়ের মধ্যে কেন্দ্রীয় সরকারের দায় মাত্র ৭ কোটি টাকায় সীমাবদ্ধ। বাকি ব্যয়ের পুরোটা পশ্চিমবঙ্গ সরকারে দেয়। এ বাবদ আলোচ্য বছর পর্যন্ত মূলধনী ব্যয় দাঁড়াবে প্রায় ১৮ কোটি ৬৫ লক্ষ ২০ হাজার টাকা। এর মধ্যে কেন্দ্রীয় সরকারের ৭ কোটি টাকা বাদ দিলে পশ্চিমবঙ্গ সরকারের ব্যয় দাঁড়াবে ১১ কোটি ৬৫ লক্ষ ২০ হাজার টাকা। তৎসত্ত্বেও বন্যা নিয়ন্ত্রণের বিশেষ সুফল পাওয়া যাচ্ছে না। কারণ মাইথন ও পাঞ্চেত জলাধারের উপরের দিকে প্রায় ২৮ বর্গমাইল এলাকা এখনও ডি ভি সি কর্তৃক অধিকৃত না হওয়াতে বাঁধ দুইটির বন্যা নিয়ন্ত্রণ ক্ষমতার ৩৫ শতাংশ কাজে লাগানো যাচ্ছে না। এই সমস্যা সমাধানের জন্য বিহার সরকারের সঙ্গে আলোচনা অনেকদূর এগিয়েছে। শীঘ্রই সমস্যা সমাধানের জন্য মুখ্যমন্ত্রীদের আলোচনার ব্যবস্থা হবে আশা করা যাচ্ছে।

ডি ভি সি-র সেচ খাতে কেন্দ্রীয় সরকারের কোনও অংশ নেই। বিহারের অংশ নামমাত্র সুতরাং মোট ব্যয়ের প্রায় সমস্তটাই পশ্চিমবঙ্গ সরকারকে বহন করতে হয়। ডি ভি সি-র সেচ প্রকল্প থেকে যে সুযোগসুবিধা পাওয়া যায় তার কথা পূর্বেই বলা হয়েছে।

বিদ্যুৎ খাতে আয়ব্যয়ের কেন্দ্রীয় সরকার, বিহার ও পশ্চিমবঙ্গের অংশ সমান। কেন্দ্রীয়

সরকারের বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির প্রতিষ্ঠিত শক্তি ১,৩০১ মেগাওয়াট হলেও এ বছর মাত্র ৭৫০ মেগাওয়াট বিদ্যুৎশক্তি উৎপন্ন হবে বলে আশা করা যায়।

১৯৬৩-৬৪ সাল থেকেই ডি ভি সি-র সমস্ত আয়ব্যয় মূলধনী ও রাজস্ব দুই খাতে ভাগ করে দেখানো হচ্ছে। আগামী বছর অর্থাৎ ১৯৭৮-৭৯ সালে মূলধন খাতে ব্যয় ধরা হয়েছে ৩৭ কোটি ৪০ লক্ষ ২৯ হাজার টাকা এবং রাজস্ব খাতে ৭৫ কোটি ৪৭ লক্ষ ৯৮ হাজার টাকা। আগামী বছর শুধুমাত্র বিদ্যুৎ খাতে উদ্বৃত্ত দাঁড়াবে ২৩ কোটি ৭৭ লক্ষ ৯১ হাজার টাকা। এর মধ্যে Sinking Fund, General Reserve এবং Development Reserve বাবদ মোট ১৫ কোটি ৩৫ লক্ষ ৯৪ হাজার টাকা বাদ দিলে নিট উদ্বৃত্ত দাঁড়াবে ৮ কোটি ৪১ লক্ষ ৯৭ হাজার টাকা। এর মধ্যে পশ্চিমবঙ্গ সরকারের অংশে পড়বে ২ কোটি ৮০ লক্ষ ৬৬ হাজার টাকা। সেচ ও বন্যানিয়ন্ত্রণ খাতে যথাক্রমে ১ কোটি ৭৩ লক্ষ ৩ হাজার টাকা ও ১ কোটি ২২ লক্ষ ২৪ হাজার টাকা ঘাটতি দেখানো হয়েছে। আগামী বছরের নিট ব্যয়ের হিসাব দাঁড়াচ্ছে নিম্নরূপ ঃ

| | মূলধনী খাতে<br>টাকা | রাজস্ব খাতে (উদ্বৃত্ত বা ঘাটতি)<br>টাকা |
|---|---|---|
| বিদ্যুৎ | ৩৫ কোটি ৬৫ লক্ষ ৯৩ হাজার | ৮ কোটি ৪১ লক্ষ ৯৭ হাজার (উদ্বৃত্ত) |
| সেচ | ১ কোটি ৬৯ লক্ষ ৯৭ হাজার | ১ কোটি ৭৩ লক্ষ ৩ হাজার (ঘাটতি) |
| বন্যা নিয়ন্ত্রণ | ৪ লক্ষ ৩৯ হাজার | ১ কোটি ২২ লক্ষ ২৪ হাজার (ঘাটতি) |
| | ৩৭ কোটি ৪০ লক্ষ ২৯ হাজার | ৫ কোটি ৪৬ লক্ষ ৭০ হাজার (উদ্বৃত্ত) |

ডি ভি সি আইনের ৩২নং ও ৩৭ নং ধারা অনুযায়ী তিন অংশীদারের মধ্যে ব্যয়বরাদ্দ নিম্নরূপ ঃ

| | মূলধনী খাতে<br>টাকা | রাজস্ব খাতে উদ্বৃত্ত (—)<br>টাকা |
|---|---|---|
| কেন্দ্রীয় সরকার | ১১ কোটি ৮৮ লক্ষ ৬৫ হাজার | (—) ২ কোটি ৮০ লক্ষ ৬৫ হাজার |
| পশ্চিমবঙ্গ সরকার | ১৩ কোটি ৬৩ লক্ষ | ১৩ লক্ষ ৬২ হাজার |
| বিহার সরকার | ১১ কোটি ৮৮ লক্ষ ৬৪ হাজার | (—) ২ কোটি ৭৯ লক্ষ ৬৭ হাজার |
| | ৩৭ কোটি ৪০ লক্ষ ২৯ হাজার | (—) ৫ কোটি ৪৬ লক্ষ ৭০ হাজার |

### (৪) ফরাক্কা বাঁধ

পশ্চিমবঙ্গ তথা সমগ্র পূর্ব ভারতের অর্থনৈতিক উন্নতির পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার ফরাক্কা বাঁধ নির্মাণ করেছেন। প্রথমদিকে ফিডার ক্যানাল দিয়ে উপযুক্ত পরিমাণ জল আসার

দরুন হুগলি নদীর নাব্যতা বৃদ্ধি পেয়েছিল এবং জলের লবণভাগ হ্রাস পেয়েছিল। সম্প্রতি ভারতের সঙ্গে বাংলা দেশের গঙ্গার জল বন্টন নিয়ে একটি চুক্তি হওয়ার ফলে উপযুক্ত পরিমাণ জল পাওয়ার ক্ষেত্রে একটা অনিশ্চয়তা দেখা দিয়েছে। কলকাতা পোর্ট ও পশ্চিমবঙ্গসহ পূর্ব ভারতের সামান্য রাজ্যগুলির স্বার্থরক্ষা করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি। তাঁরা এ বিষয়ে খতিয়ে দেখছেন।

ফরাক্কা বাঁধ তৈরি হবার ফলে মুর্শিদাবাদ জেলার প্রায় ১৮ বর্গ মাইল এলাকা সারা বছর জলমগ্ন হয়ে থাকার ফলে এক গুরুতর সমস্যা দেখা দিয়েছে। ঐ অঞ্চলের অধিবাসীদের অশেষ দুর্গতি ভোগ করতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারকে বার বার অবহিত করার ফলে ঐ অঞ্চলের ফরাক্কা-পূর্ববর্তী অবস্থা ফিরিয়ে আনার সম্ভাবনা দেখা দিয়েছে। এর জন্য যেসব প্রকল্প নেওয়া হবে সেগুলি ফরাক্কা বাঁধ কর্তৃপক্ষের মাধ্যমেই রূপায়িত হবে এবং কেন্দ্রীয় সরকার ব্যয়ভার বহন করবেন।

### (৫) সুন্দরবন

সুন্দরবনের প্রায় ২,২০০ মাইল বাঁধ ও ৮৫০টি স্লুইস গেট রক্ষণাবেক্ষণের দায়িত্ব সেচ বিভাগের উপর। কিন্তু বাঁধ মেরামত ও রক্ষণাবেক্ষণের জন্য যে বরাদ্দ করা হয় তাতে কর্মচারিদের বেতন ইত্যাদি দিতেই অর্ধেকের বেশি খরচ হয়ে যায়। যা বাকি থাকে তা দিয়েই রক্ষণাবেক্ষণের দায়িত্ব পালন করতে হয়। ফলে উপযুক্ত রক্ষণাবেক্ষণ হয় না। প্রায় প্রতি বছর বাঁধ ও স্লুইস গেট ভেঙে নোনা জল ঢুকে ফসল নষ্ট হয় এবং স্থানীয় অধিবাসীরা চরম দুর্গতি ভোগ করেন। কাজেই মেন্টেন্যান্সের গ্রান্ট না বাড়ালে এবং জরুরি অবস্থায় রিলিফ খাতে প্রয়োজনীয় অর্থের ব্যবস্থা না করলে এ অবস্থার সুরাহা হবে না। যেখানে প্রতি মাইলে অন্তত পক্ষে ৫ হাজার টাকা দরকার সেখানে কমবেশি মাত্র দু'হাজার টাকা জোটে। শুধু বাঁধ রক্ষণাবেক্ষণেই নয়, অন্যান্য প্রকল্পগুলি রক্ষণাবেক্ষণ ও মেরামতের জন্যও যে অর্থ বরাদ্দ করা হয় তা প্রয়োজনের তুলনায় সামান্য। এ ব্যবস্থার প্রতিকার একান্ত আবশ্যক।

জরুরি ভিত্তিতে সুন্দরবনের উন্নয়নের জন্য ১৭ কোটি ৯৬ লক্ষ টাকা ব্যয়ের একটা প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এতে ৪২২টি স্লুইস নির্মাণ, ২,১২০ কিমি দৈর্ঘ্যের বাঁধকে উঁচু ও মজবুতকরণ ইত্যাদি ব্যবস্থা আছে। আগামী বছরে এর জন্য বরাদ্দ আছে ১০ লক্ষ টাকা। তাছাড়া সেচ বিভাগ থেকে বর্তমান বছরে ৭টি স্লুইসের কাজ শেষ হয়েছে এবং ২৮টি স্লুইসের কাজ চলছে। আশা করা যায় ঐ ২৮টি স্লুইসের কাজও বর্তমান কাজের মরশুমের ভিতর শেষ হয়ে যাবে। সুন্দরবন উন্নয়ন পর্ষদেরও ৫২ লক্ষ টাকা ব্যয়ে ৫৫টি স্লুইস নির্মাণের কর্মসূচি আছে।

### (৬) নদী গবেষণাগার

হরিণঘাটায় আমাদের নদী গবেষণাগারে বিভিন্ন গবেষণামূলক কাজ করা হয়। কংসাবতী কেলেঘাই অববাহিকা অঞ্চলের জল নিষ্কাশন, রূপনারায়ণ নদের নাব্যতা, তিস্তা প্রকল্প প্রভৃতি সংক্রান্ত যাবতীয় গবেষণামূলক পরীক্ষা-নিরীক্ষার কাজ এখানে চলছে। তাছাড়া কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত মৌলিক গবেষণার কতকগুলি কাজও এখানে করা হয়।

(৭) সাধারণ

গত ১লা এপ্রিল, ১৯৭৪ সাল থেকে সেচ কর আদায়ের দায়িত্ব রাজস্ব পর্ষদের স্থলে সেচ বিভাগের উপর বর্তেছে। নতুন জল কর আইন তৈরি করে জল কর আবশ্যিক করা হয়েছে এবং জল কর আদায়ের ব্যবস্থাদি সরলীকরণ করা হয়েছে। বর্তমানে সেচ বিভাগ সর্বত্র একই হারে জল কর আদায় করে থাকে। জল কর আদায়ের পরিমাণও বৃদ্ধি পাচ্ছে। যেখানে গত বছরে মাত্র ১ কোটি টাকা আদায় হয়েছে, সেখানে এ বছর আদায়ের পরিমাণ প্রায় ৩ কোটি টাকার মতো হবে বলে আশা করা যায়। কিন্তু অনাদায়ী জল করের পরিমাণ প্রায় ৬ কোটি টাকার মতো এসে দাঁড়াবে। মাননীয় সদস্যরা অবহিত আছেন অর্থের অভাবে আমরা অনেক জরুরি প্রকল্প চালু করতে পারছি না—এমন কি বাঁধগুলির রক্ষণাবেক্ষণেও সম্ভব হচ্ছে না। এ অবস্থায় আপনাদের সক্রিয় সহযোগিতায় আশা করবো জল কর আদায়ের পরিমাণ ক্রমশ বৃদ্ধি পেতে থাকবে।

[5-20—5-30 P.M.]

**Mr. Speaker :** There is no cut motion under Demand No. 65.

There are cut motion under Demand No. 66. All the cut motions are in order and are taken as moved.

**Shri Lutfal Haque :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Habibur Rahaman :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100.

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় সেচ বিভাগের বাজেট উত্থাপন করতে যে যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি আশা করেছিলাম যে তিনি গতবারে যে বাজেট বক্তব্য রেখেছিলেন, এবারে তা থেকে ভিন্ন এবং মোটামুটিভাবে সেচ বিভাগের কথা প্রকাশ করবেন। কিন্তু তিনি গতবারে যা বলেছিলেন তারই একটা সুর এ বাজেটেও জুড়ে দিয়েছেন। গতকাল শনিবার দিন সেন্টার স্টেট রিলেশন সম্পর্কে আলোচনার সময় আমাদের বিরোধী পক্ষের নেতা মাননীয় কাশীকান্তবাবু তাঁর বক্তব্যে আশা প্রকাশ করে বলেছিলেন মাননীয় মন্ত্রীগণ তাঁদের বাজেট বক্তৃতা রাখার সময় কিভাবে সমস্যার সমাধান করবেন, কিভাবে সমস্যা সমাধানের দিকে যাবেন, কিভাবে অগ্রসর হবেন, রাজ্যে কি করণীয় সে সম্বন্ধে বক্তব্য রাখবেন শুধুমাত্র কেন্দ্রের উপর দোষারোপ না করে। মাননীয় সেচ মন্ত্রী মহশয় যখন তাঁর বক্তব্য রাখলেন তাঁর কাছে এটা আশা করেছিলাম যে তিনি অন্তত তাঁর নিজের দপ্তর আগামী বছর কিভাবে কাজকর্ম করবেন, কিভাবে অর্থ সংস্থান করবেন, সে সম্বন্ধে বক্তব্য রাখবেন। কিন্তু দেখা গেল তিনিও যথারীতি কেন্দ্রকে কটাক্ষ করে সীমিত ক্ষমতার কথা তুলে ধরেছেন এবং বিভিন্নভাবে দায়িত্ব এড়িয়ে যাবার একটা প্রয়াস পেয়েছেন।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** সরকার পক্ষের লোকেরা এই রকম করে না, বিরোধীরা করতে পারেন, অন্য দেশেও তাই হচ্ছে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি সরকার পক্ষকে একথা স্মরণ করিয়ে দেবার জন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে পশ্চিমবাংলার মন্ত্রিসভার যে সদস্যরা আছেন, তার মধ্যে ব্যক্তিগতভাবে তাঁকে বর্ষীয়ান সদস্য হিসাবে ভাল লোক বলে জানি, পশ্চিমবাংলার জনসাধারণের কাছে এই সম্পর্কে তাঁর কিছুটা প্রশংসাও আছে এবং সে সম্বন্ধে আমিও একমত, কেননা আমি জানি তিনি পশ্চিমবঙ্গের সেচ দপ্তরের অধিকাংশ সমস্যাগুলি সম্বন্ধে এবং তার সমাধানের ব্যাপারে আলোচনার জন্য মাঝে মাঝে জনপ্রতিনিধিদের সঙ্গে মিলিত হয়েছেন, যা অন্যান্য মন্ত্রীবর্গের কাছে আশা করি না, সে বিষয়ে তিনি অগ্রণী হয়েছেন এবং বিরোধী দলের সমস্যা কোথায় এবং তা কিভাবে সমাধান করা যায়, অন্তত কিছু কিছু ক্ষেত্রে তিনি আলোচনা করেছেন, সেজন্য আমাদের পক্ষ থেকে তাঁকে সাধুবাদ জানাচ্ছি। মাননীয় সেচ মন্ত্রী মহাশয় বিভিন্ন প্রকল্পের কথা বলেছেন, আমাকে বলছেন বক্তব্য সংক্ষেপ করতে। রাজ্যসভার নির্বাচন হয়ে গেছে, নির্বাচনের ফল যা ঘোষণায় আমরা শুনছি পাঁচটিতেই সরকার পক্ষের সদস্য জয়যুক্ত হয়েছেন। আমাদের সদস্য সংখ্যা যা তাতে এককভাবে আমাদের জয়লাভ করা সম্ভব নয়, তাই বিজয়ী দলের সদস্যদের আমি অভিনন্দন জানাচ্ছি। আমি সেচ দপ্তরের বাজেটের উপর আমার বক্তব্য সংক্ষিপ্ত আকারেই রাখছি। গতবারের বাজেটেও আমি বলেছিলাম যে এই সেচ দপ্তর অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর এবং এই দপ্তরের উপর পশ্চিমবঙ্গের চারটি দপ্তর নির্ভরশীল। একটি হচ্ছে কৃষি দপ্তর, একটি হচ্ছে খাদ্য দপ্তর, আর একটি হচ্ছে ত্রাণ দপ্তর এবং চতুর্থটি হচ্ছে বিদ্যুৎ দপ্তর। যদি সেচ দপ্তর ব্যর্থ হয় তাহলে তার প্রভাব অন্য দপ্তরের উপরেও পড়বে। সেচ দপ্তর ব্যর্থ হলে কৃষি দপ্তর, খাদ্য দপ্তর, ত্রাণ দপ্তর এবং বিদ্যুৎ দপ্তরেরও আংশিক ব্যর্থতা দেখা দেবে।

তাই মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করবো, তাঁর এই দপ্তর সম্পর্কে তিনি যথেষ্ট গুরুত্ব উপলব্ধি করবেন এবং সেই গুরুত্ব বুঝে তিনি সেই মর্মে কাজ করতে অগ্রসর হবেন। আমরা গতবারে দাবি করেছিলাম সেচ খাতে ব্যয়-বরাদ্দ যাতে বাড়ানো হয়। আপনি পশ্চিমবঙ্গে দু'ফসলা, তিন ফসলার কথা বলেছেন। আমি দু'ফসলা, তিন ফসলার কথা ছেড়েই দিচ্ছি, পশ্চিমবঙ্গের কৃষককুল কিভাবে একটা ফসলই রক্ষা করবে তারজন্য তারা হাবুডুবু খাচ্ছে। বিভিন্ন জায়গায় জনপ্রতিনিধিদের কাছে তারা দরখাস্ত নিয়ে যায়—আমাদের একটা নতুন স্লুইস গেট করে দাও, এইগুলো সংস্কার করে দাও—এই তাদের দাবি। আর বেশি কিছু তারা চায় না। তাদের দাবি তারা যে একটা ফসল ফলায় সেটাও যাতে রক্ষা পায়। আমরা জনপ্রতিনিধিরা—বিভিন্ন জায়গায়—সেচমন্ত্রীর কাছে, তাঁরা অফিসারদের কাছে ছুটি। রাইটার্স বিল্ডিংস থেকে শুরু করে ওই ওভারসিয়ারের কাছ পর্যন্ত আমরা বার বার বলছি, এই স্লুইসটা করুন, এই খালটা করুন, এইটা কাটাই করুন, এইটা আমরা বার বার তাদের কাছে দাবি রাখছি। এমন একটা ধারণার সৃষ্টি হয়েছে, এমন এক সম্পর্কের সৃষ্টি হয়েছে যেন

জনপ্রতিনিধিরা ভিক্ষার ঝুলি নিয়ে সেচ দপ্তরের অফিসারের কাছে, মন্ত্রীর কাছে ছুটেছেন ব্যক্তিগত স্বার্থ সিদ্ধির জন্য। যেন একটা জল নিকাশি খাল কাটা হলে এবং একটা স্লুইস হলে তাতে এম. এল. এ.র বিশেষ উপকার হবে অথবা তাদের ফ্যামিলির উপকার হবে। কেননা, আজকে এম. এল. এ.রা যখন বারে বারে দাবি জানাচ্ছেন তখন একটা কথা তাঁরা সেচ দপ্তর থেকে শুনতে পাচ্ছেন—ঠিক আছে, অথবা টাকা নেই। টাকা আছে কি নেই, কোথা থেকে পাওয়া যাবে নিশ্চয় সে বিষয়ে চিন্তা করতে হবে। বাজেটে সেচ দপ্তরকে অগ্রাধিকার দিতে হবে। কিন্তু আজকে দীর্ঘদিন ধরে কংগ্রেস আমল থেকে শুরু করে একই অবস্থা চলে আসছে। জল নিকাশি ব্যবস্থার জন্য খাল নির্মাণ-এর দাবিটুকু, স্লুইস গেট নির্মাণের দাবিটুক জনপ্রতিনিধিরা বার বার জানিয়ে আসছেন, অথচ বার বার তারা অবহেলিত হচ্ছেন। এমনও জায়গা আছে যেখানে এক একটা স্লুইস দীর্ঘ কয়েক বছর ধরে একই অবস্থায় পড়ে আছে। জল নিকাশি খাল মজে গিয়েছে, সেখানে হাঁটলে বর্ষাকালে এক হাঁটু জল হয় এবং জল নিকাশ হতে পারছে না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করতে চাই, পশ্চিমবঙ্গের ইরিগেশন ডিপার্টমেন্টের যে ম্যাপ আছে সেইটা খুলে দেখুন।

সেখানে কোনও পার্টিগত প্রশ্ন দেখার প্রয়োজন নেই। কোনও এলাকা থেকে কোনও দলের বিধানসভা সদস্য নির্বাচিত হয়েছেন তার হিসেব নিকেশ করবেন না। কেননা, জল নিকাশি খাল কাটা হলে বা স্লুইস গেট হলে কোনও রাজনৈতিক দলের স্বার্থসিদ্ধি হয় না। তাতে সামগ্রিকভাবে মানুষের উপকার হয়। আজকে যে এলাকায় যে প্রতিনিধি নির্বাচিত হন না কেন, সে এলাকায় যদি একটা খাল খনন হয়, একটা স্লুইস গেট নির্মাণ হয়, সে এলাকায় যে প্রতিনিধি নির্বাচিত হবেন, তার দলের লোকেরা যেমন উপকৃত হবে, অন্যান্য দলের লোকেরা তেমনি উপকৃত হবে। অর্থাৎ এই সমস্ত উন্নয়নমূলক কাজে কোনও দলগত চিন্তাধারা বাদ দিয়ে সার্বিক উন্নয়নের দিকে দৃষ্টি নিক্ষেপ করুন। সেই হিসাবে আপনার কাছে পশ্চিমবাংলার সেচ দপ্তরের যে ম্যাপ আছে সেটা খুলে দেখুন। কোন খাল কত সালে খনন হয়েছিল, সেই খননের হিসাব করে আপনি অগ্রাধিকার দিন। কোন খাল আগে খনন করা হবে, কোন কোন স্লুইস গেট নষ্ট হয়ে গিয়েছে সেই স্লুইস গেট করা হবে। আপনার বিরাট দপ্তর, ওভারসিয়ার থেকে আরম্ভ করে বহু কর্মচারী। বিরাট এই দপ্তরে তাদের কাজে লাগান। বৎসরে তিন মাস চার মাস কাজ হয়, তারপর নিচুর তলায় কোনও কাজ থাকে না। আমি নিজের অভিজ্ঞতার থেকে বলছি, যখন কাজ থাকে না ওভারসিয়ারদের সেকশনে পাওয়া যায় না। তাদেরকে কাজে লাগিয়ে ডাটা জোগাড় করুন। কোন কোন স্লুইস গেটকে অগ্রাধিকার দিতে হবে, কোন কোন খাল খননে অগ্রাধিকার দিতে হবে, সেইভাবে এগোন। পশ্চিমবাংলায় দু'ফসল, তিন ফসল যদি করতে চান, তাহলে তার আগে অন্তত এক ফসলের ব্যবস্থা করুন। কৃষক যাতে একটা ফসলও রক্ষা করতে পারে তার ব্যবস্থা করে দিতে হবে এবং সেই গুরুদায়িত্ব আপনার উপর বর্তেছে। যে টাকা আছে সেই টাকার সদ্ব্যবহার করার চেষ্টা করুন। সেই টাকার সদ্ব্যবহার করতে গেলে উপযুক্ত ক্ষেত্রে অগ্রাধিকার দিতে হবে। সেই অগ্রাধিকার হচ্ছে, নতুন প্রকল্প ধরার পূর্বে যে সমস্ত প্রকল্প হয়ে গিয়েছে, সেই সমস্ত প্রকল্পগুলি সংরক্ষণের ব্যবস্থা, সেই সমস্ত প্রকল্পগুলি যাতে সুষ্ঠুভাবে চালু থাকে তার ব্যবস্থা করুন। যাতে সমস্ত খালগুলো মজে গিয়েছে, সেই খালগুলোতে যাতে জল নিকাশি ব্যবস্থা

করা যায়, তার ব্যবস্থা করুন। মন্ত্রী মহাশয়, একটা সুন্দর কথা বলেছেন। আমরা বার বার তার কাছে যে দাবিটা করেছি আজকে তার প্রতিফলন আছে। গত বাজেট অধিবেশনে এবং বহুবার তাঁকে আমি এইটা জানিয়েছিলাম। তারজন্য তাকে সাধুবাদ জানাচ্ছি। সে বিষয় হচ্ছে, জল নিকাশি খালগুলোতে শুধু জল নিষ্কাশন হবে না, তাতে জল সংরক্ষণও করা হবে। আমাদের এই যে জল নিকাশি খালগুলো আছে তার অধিকাংশতে নোনাজল ঢোকে। জল নিকাশি ব্যবস্থা যেখানে আছে, জলটা কি করে বেরিয়ে যাবে তার ব্যবস্থা আছে। কিন্তু সেই খালগুলো যদি বৈজ্ঞানিকভাবে বিভিন্ন জায়গায় স্লুইস গেট করে এবং রেগুলেটার ফিট করে জল আটকে রাখার ব্যবস্থা করা হয়। তাহলে জল নিষ্কাশনের সময় বাদ দিয়ে অন্য সময় সেই জল যদি চারপাশে ছড়িয়ে দেওয়া হয়, তাহলে বহু জমিতে চাষাবাদ হতে পারে। মাননীয় সেচমন্ত্রী আজকে তাঁর বাজেটের মধ্যে একথার উল্লেখ করেছেন, তাকে সাধুবাদ জানাচ্ছি। শুধু এই বাজেটের বক্তৃতার মধ্যে সীমাবদ্ধ না থেকে তাঁকে অনুরোধ করছি এটা কার্যে পরিণত করতে। কেননা, আমরা এটা লক্ষ্য করেছি, পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন মন্ত্রী যে সমস্ত কথা বাজেটে বলছেন, কাজে কিন্তু সেইগুলো করছেন না। আমি তাঁকে অনুরোধ করবো, অন্তত অন্যান্য মন্ত্রীর চেয়ে তাঁর কথা এবং কাজের মধ্যে যেন সামঞ্জস্য থাকে। তিনি যেন তাঁর এই বাজেট বইয়ের মধ্যে সীমাবদ্ধ না থেকে সেটা যাতে কার্যে রূপায়িত হয় তার ব্যবস্থা করেন। তিনি সত্যই ভাল কথা বলেছেন, জল নিষ্কাশনের সঙ্গে সঙ্গে সংরক্ষণের ব্যবস্থা করুন।

[5-30—5-40 P.M.]

আগামী দিনে যে সমস্ত নতুন কাজ করবেন সেখানে আমি সেচ মন্ত্রীকে এই কথা বলতে চাই যে যেমন বিভিন্ন টেন্ডার নিয়ে রাজনীতি চলছে সেই রকম করবেন না। ওয়েস্টার্ন সার্কেলের ইস্ট মেদিনীপুর ডিভিসনের জন্য গত জানুয়ারি মাসে টেন্ডার কল করা হোল। এই টেন্ডার ক্যানসেল করলেন আবার টেন্ডার কল করলেন কি কারণে এটা হোল। সেখানে যদি কাজকর্মে গাফিলতি থাকে বা লুকোচুরি থাকে তাহলে নিশ্চয়তা বা দিতে পারেন। কিন্তু জানুয়ারি মাসে যে টেন্ডারের কারচুপি ছিল সেই টেন্ডার বাদ দিয়ে দেওয়া উচিত জানি কিন্তু এতদিন লেগে গেল সেই টেন্ডার বাতিল করে আবার নোটিশ দিয়ে বাতিল করে আবার টেন্ডার কল করতে? নিশ্চয় যেখানে দুর্নীতি আছে সেখানে দুর্নীতি দূর করা উচিত। কিন্তু সেখানে যেন রাজনৈতিক উদ্দেশ্য না থাকে। পশ্চিমবঙ্গের কৃষির উন্নতির জন্য সেচ দপ্তরের উপর গুরুভার অর্পিত হয়েছে এবং সেই দায়িত্ব পালন করবার ভার আপনার উপর পড়েছে। আশা করি আপনি একজন প্রবীণ নেতা হিসাবে সেই দায়িত্ব পালন করে যাবেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের যে আজকে নির্বাচন ছিল সেই নির্বাচনে কংগ্রেস এবং জনতা পার্টিকে পরাজিত করে আমাদের বামফ্রন্টের ৫ জন সদস্যই নির্বাচিত হয়েছেন।

**শ্রী কিরণময় নন্দ :** আমি এখানে আমাদের মহকুমা কাঁথিতে যে সুবর্ণরেখার সমস্যা রয়েছে সে সম্বন্ধে কিছু বলতে চাই। আপনি এখানে অনেক প্রোজেক্টের কথা বলেছেন যেমন দুগদা বেসিন ইত্যাদি। আমি একথা গতবারেও বলেছিলাম যে যদি সুবর্ণরেখা প্রোজেক্টের কাজ

না হয় তাহলে আপনি ঐ কাঁথি মহকুমায় যত প্রোজেক্টই করুন না কেন সেগুলি ব্যর্থ হবে। পরিশেষে আমি পশ্চিমবাংলার সেচ মন্ত্রীকে অনুরোধ করবো যে তিনি যেন রাজনৈতিক স্বার্থের উর্ধে থেকে এই দপ্তরের কার্য পরিচালনা করেন। তিনি সৎ লোক হিসাবে পরিচিত—এটা তিনি তাঁর কাজের মধ্যে প্রমাণ করেন। সেচ দপ্তরকে উন্নত করে কৃষকরা যাতে এক ফসল বৎসরে ভালভাবে তুলতে পারে তার ব্যবস্থা করুন তারপর আপনি দো ফসলী করার ব্যবস্থা করবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা পয়েন্ট অব অর্ডার তুলতে চাই। একটু আগে মাননীয় মন্ত্রী শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি মহাশয় একটা স্টেটমেন্ট করেছেন। দিস ইজ এ মিসলিডিং স্টেটমেন্ট তিনি সেই স্টেটমেন্ট করে হাউসকে মিসলিড করেছেন। তিনি তাঁর বক্তব্য রাখবার সময় বলেছেন যে সেটা ডেলিগেশনের স্টেটমেন্ট। কিন্তু তাতে কোনও মেম্বারের সহি নাই। মন্ত্রী একটা রিপোর্ট দিয়েছেন এবং এটা তাঁর রিপোর্ট এটা কোনও ডেলিগেশনের স্টেটমেন্ট নয়। তিনি যা বললেন This is the statement of the delegation.

তিনি এই কথা বলে হাউসকে মিসলিড করেছেন। স্যার, আপনিই বলুন তিনি যদি হাউসকে এইভাবে মিসলিড করেন তাহলে তার একটা শাস্তি আছে।

**মিঃ স্পিকার :** মিসলিডেড-এর কথা নয়। তিনি ৩৪৬-এ স্টেটমেন্ট করেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আমি বলছি this is a misleading statement. তিনি হাউসকে মিসলিড করছেন। As if this the report of the delegation. This is his statement. তিনি হাউসকে মিসলিড করছেন।

**Mr. Speaker :** Mislead করেননি। তিনি ৩৪৬-এ স্টেটমেন্ট দিয়েছেন। It will remain as a statement under rule 346—nothing more than that.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, আপনার কথা মাথা পেতে নিলাম কিন্তু How a Minister can say that this is a report of the Delegation because this is a report of the Government.

তিনি যে রিপোর্ট দিলেন তাতে ডেলিগেশনের কথা আছে। কিন্তু কোনও মেম্বারের সহি নেই। এতে হোল ডেলিগেশনকে ইনসাল্ট করা হয়েছে। ডেলিগেশন কথাটা ওনাকে উইথড্র করতে হবে।

**মিঃ স্পিকার :** তিনি একটা স্টেটমেন্ট করেছেন তাতে কি আছে না আছে বা ঠিক কি বেঠিক সেটা আমার দেখার কথা নয়।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে নির্বাচন হয়েছে সে সম্বন্ধে মাননীয় সদস্য যেটা ঘোষণা করলেন আমি আশা করি সেটা আপনার তরফ থেকে ঘোষণা হওয়া উচিত এবং সেই ঘোষণা হওয়াও প্রয়োজন।

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে সে রকম কোনও তথ্য নেই। রেজাল্ট, ডাইরেক্টলি রিটার্নিং অফিসারের কাছে আছে, আপনি সেখান থেকে ইনফর্মেশন নিয়ে এসে এখানে দিন। Now, Shri Rajani Kanta Doloi.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সেচমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এবং যে বক্তব্য আমাদের সামনে রেখেছেন সেই বক্তব্য ১৬ই মার্চ ১৯৭৮ তারিখে লেখা হয়েছিল। যদি ১৮ই মার্চের পরে লিখতেন তাহলে তিনি আর এইসব কথা বলতে পারতেন না। ঐ যে ইন্দিরা গান্ধীর জনসভা হয়েছিল সেই জনসভা দেখে ওঁদের মাথা ঘুরে গেছে।

উনি এখানে যে বক্তব্য রাখলেন তাতে তিনি বলেছেন, ভারতের জনগণ স্বৈরাচারী, একনায়কতন্ত্রী, ব্যক্তিস্বাধীনতা ও গণতন্ত্র হত্যাকারী ইন্দিরা সরকারকে পরাজিত করে কেন্দ্রে জনতা সরকার প্রতিষ্ঠা করেন অনেক আশা নিয়ে। কিন্তু জনতা সরকারও কংগ্রেসের ন্যায় একই নীতি নিয়ে চলেছেন বলে জনগণের সঙ্কট সমাধান করতে পারছেন না। কিন্তু স্যার, আমার মনে হয় এই কথা বলার সময় উনি অন্ধ্র, কর্ণাটক, মহারাষ্ট্রের কথা ভুলে গেলেন—সেখানেও যে নির্বাচন হয়েছিল সেটা তিনি ভুলে গেলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখলাম গতবারের বাজেটে ৭২ কোটি টাকা ছিল, এবারে দেখছি ৭২ কোটি ৯৮ লক্ষ ২০ হাজার টাকা ধরা হয়েছে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আজকে রাজ্যসভার যে নির্বাচন হল তাতে এই মাত্র খবর এল বিরোধী পক্ষের সমস্ত রকম ষড়যন্ত্র ব্যর্থ করে দিয়ে বামপন্থী ফ্রন্টের ৫ জন প্রার্থীই বিজয়ী হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** আপনারা এইরকমভাবে পয়েন্ট অব অর্ডার করলে এর পরে হাউসের মেম্বারের বিরুদ্ধে স্টেপ নিতে বাধ্য হব। আপনারা করলেন, এবার ওপক্ষ থেকে আরম্ভ হল। এইভাবে চলে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেচমন্ত্রী গতবারের চেয়ে মাত্র ৯৮ লক্ষ ২০ হাজার টাকা বাড়িয়েছেন। কোনও তফাৎ নেই। একই জিনিস হয়েছে। তাছাড়া এইবারে নতুন কোনও কাজের কথা নেই। একই কথা, একই কাজ-এর জের টেনে বলেছেন এই কাজ করব, এতটুকু হয়েছে। আপনি একটি নতুন কাজের কথা বলেছেন ২৪ পরগনার—আমি আগেই মনে করিয়ে দিয়েছিলাম যে আপনি শুধু ২৪ পরগনার মন্ত্রী নন, শুধু সুন্দরবনের মন্ত্রী নন, সারা পশ্চিমবাংলার মন্ত্রী—শুধু সুন্দরবন, ২৪ পরগনার কথা বললে চলবে না। এটা আপনি দেখছি ভুলে গেছেন। অবশ্য আপনার বয়স তো হয়েছে—তবে বার বার এটা আমরা আপনাকে মনে করিয়ে দেব। আপনার ডিপার্টমেন্টের নাম ইরিগেশন অ্যান্ড ওয়াটার ওয়েজ। আপনি দয়া করে জানাবেন কতকগুলি ওয়াটার ওয়েজ আছে, আপনার বক্তব্যের মধ্যে কোথাও সেটা মেনশন করা নেই। আপনি জানেন জলপথ কোথায় আছে, কতকগুলি আছে? এই ওয়াটার ওয়েজের কথাটা আপনি তুলে দিন। আপনার বক্তব্যের মধ্যে সেটার উল্লেখ থাকবে না, অথচ আপনার ডিপার্টমেন্টের নাম থাকবে ইরিগেশন, ওয়াটার

ওয়েজ অ্যান্ড নেভিগেশন—এটা আমরা বুঝতে পারছি না। বক্তৃতা দেবার সময় আপনি উষ্মা প্রকাশ করেছেন। ইন্দিরা গান্ধী সম্বন্ধে, অথচ নেভিগেশনের কথা এত বড় বাজেট স্পিচের মধ্যে কোথাও দেখলাম না। এই কথা বলেননি, আপনি ভুলে গেছেন। আক্ষরিক শব্দ যার সঙ্গে জড়িত আছে, আপনি সেই নেভিগেশনেরও মন্ত্রী। ওড়িশা কোস্ট ক্যানেল, আর হিজলি টাইডাল ক্যানেলের কথা আপনি জানেন। আর আপনি যদি জেনে না থাকেন তাহলে আপনার খুব অভিজ্ঞ সেক্রেটারি আছে, তার কাছ থেকে জেনে নেবেন। তিনি নিশ্চয় এই ব্যাপারে আপনাকে ইনফর্মেশন দিতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই দুটি ক্যানেল ভাল করে একটু কাটিয়ে যাতায়াতের ব্যবস্থা করে দিতে পারতেন এবং এতে পশ্চিমবঙ্গের জনগণ আপনার এই ডিপার্টমেন্ট, নেভিগেশন, ইরিগেশন অ্যান্ড ওয়াটার ওয়েজ থেকে কিছুটা উপকৃত হতে পারত। এটা আপনি একটু লক্ষ্য করবেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন ভাগিরথী দিয়ে বেনারস, এলাহাবাদ পর্যন্ত যাওয়া যায়। ফরাক্কা ব্যারেজের জন্য মাঝে অসুবিধা ছিল, এখন চালু হয়ে গেছে, কাজেই এই অসুবিধা হবার আর কোনও কারণ নেই। আপনার তো সেক্রেটারি মাঝে মাঝেই দিল্লি যান, উনি ভাল করে জেনে আসুন যে ভাগিরথী দিয়ে এলাহাবাদ, বেনারস যাওয়া যায় কিনা—এই ব্যবস্থা ছিল, মাঝে অসুবিধা হয়েছিল, কিন্তু এখন যাওয়া যাবে। আপনি এটা ভাল করে নোট করে নিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফরাক্কার কথা বললেই উনি বলেন এটা ইন্টারন্যাশন্যাল ইস্যু। ফরাক্কা নিয়ে তো অনেক চিৎকার করেছিলেন। তখন বলেছিলেন লিন পিরিয়ডে ফরাক্কা দিয়ে ৪০ হাজার কিউসেক জল প্রবাহিত হবে। এই জল না পেলে আমরা আন্দোলন করব। সেখানে আপনারা প্রধানমন্ত্রী মোরারজী দেশাই-এর কাছে, কেন্দ্রীয় সরকারের কাছে মাথা নত করলেন। ফরাক্কার কথাটা না হয় বাদই দিলাম, সেটা একটা ইন্টারন্যাশনাল ইস্যু, সেটাতে আপনার কিছু করার ছিল না। তখন আপনারা ইন্দিরা গান্ধী সম্বন্ধে অনেক কথা বলেছিলেন। আমাদের এই গঙ্গা নদী ১৫০০ মাইল লম্বা এত বড় নদী ভারতবর্ষে আর নেই। গঙ্গা নদীর ধারা উত্তরপ্রদেশ, বিহার থেকে আসছে পশ্চিমবঙ্গে।

[5-40—5-50 P.M.]

ঐ গঙ্গা নদীর ধারে পশ্চিমবঙ্গের মালদহ এবং মুর্শিদাবাদ জেলার অনেক জমি আছে, সেই সমস্ত জমিতে যদি জল দেবার ব্যবস্থা করতে পারেন তাহলে চাষের খুব সুবিধা হতে পারবে এবং অনেক ফসল সেখান থেকে পাওয়া যেতে পারবে। আমার জিজ্ঞাস্য, মাননীয় মন্ত্রী মহাশয় কি ঐ যে জলটা আসছে তা ঐ দুটি জেলাতে যাতে দেওয়া যায় তারজন্য কেন্দ্রের সাথে কথাবার্তা বলবেন—বিহার এবং উত্তরপ্রদেশ সরকারের সঙ্গে কথাবার্তা বলবেন? ফরাক্কার জলের ব্যাপারটা না হয় ইন্টারন্যাশনাল ইস্যু ছিল কিন্তু এখানে তো বিহার এবং উত্তরপ্রদেশ দিয়ে গঙ্গা বয়ে আসছে, কাজেই ঐ দুটি রাজ্যের সঙ্গে কথাবার্তা বলে যাতে জলটা পেতে পারেন তারজন্য আপনি চেষ্টা করুন। ঐ দুটি রাজ্যে তো আপনাদের বন্ধু সরকার—জনতা পার্টির সরকার আছে—কাজেই ঐ দুটি রাজ্যের সঙ্গে কথাবার্তা বলে যাতে মালদহ এবং মুর্শিদাবাদের হাজার হাজার মাইল চাষ করতে পারা যায় তার ব্যবস্থা করুন। তারপর আরও বলি, ঐ ইরিগেশন ডিপার্টমেন্টে কোনও কোঅর্ডিনেশন আছে বলে আমার মনে হয় না। ওর কাছে যখন যাই তখন উনি বলেন, আমি পার্টি নিয়ে ব্যস্ত থাকি। সত্যি

কথা স্যার, এখন ওদের দলে অনেকগুলি পার্টি গজিয়ে উঠেছে। আমরা দেখেছি গত যে রাজ্য সম্মেলন হয়ে গেল তাতে ইলেকশনে প্রভাসবাবুর দল অনেক বেশি ভোট পেয়েছেন। সেখানে স্যার, সি. পি. এম. দলের মধ্যে যে একটা ইন্টারন্যাল কনফ্লিক্ট চলছে এটা আমরা লক্ষ্য করেছি। উনি বলেছেন, আমি তো রাইটার্স বিল্ডিং-এ থাকতে পারি না, আমাকে মাঠে, ঘাটে ঘুরতে হয়, ঐ কাজটা বেশি করে করতে হয়। আমি যখন রাইটার্স বিল্ডিং-এ আসব তখন সেক্রেটারির সঙ্গে কথাবার্তা বলে দেখব এবং তিনি যদি বলেন এটা করলে হবে তাহলে আমি করব। সেক্রেটারি ছাড়া আমি কিছু করতে পারব না। স্যার, জনতা পার্টির কিরণময় নন্দ বলছিলেন, মাননীয় মন্ত্রী মহাশয় গ্রামের মানুষদের কাছে খুবই সৎ লোক বলে পরিচিত—এটা ঠিক মাননীয় মন্ত্রী মহাশয় পার্টি ভাল বোঝেন, পছন্দ করেন এবং ভাল করতে পারেন, তাঁর কাছে আমার অনুরোধ, আপনি যখন এই ডিপার্টমেন্টের মন্ত্রী তখন দয়া করে এই ডিপার্টমেন্টটাকে একটু ভাল করার চেষ্টা করুন। আপনি ভাল করতে পারেন কিন্তু আপনার হাতে সময় নেই। আপনি যদি সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত ম্যাপ নিয়ে বসে ইঞ্জিনিয়রদের জিজ্ঞাসা করতে আরম্ভ করেন যে, ময়ূরাক্ষী স্কীমটা কোথা থেকে এসেছে, সিদ্ধেশ্বরী প্রকল্পটা কি, আপনি যদি ইঞ্জিনিয়রিং পয়েন্ট অব ভিউ থেকে সব কিছু বুঝতে চান তাহলে বলব, আপনার সে বয়স বা সময় নেই। মাননীয় সভাপাল মহাশয়, আজকে কংসাবতী, ময়ূরাক্ষী, ডি. ভি. সি.তে অন্যান্য বছরের তুলনায় অনেক বেশি জল ছিল। কিন্তু সে জল কেন চাষীরা নেয়নি তার কারণ জানেন কি? স্যার, ওরা জোর করে ধান কেটে নেবেন, ধানের জমি জোর করে দখল করবেন তা ছাড়া জিনিসপত্রের দাম বাড়ছে এইসব কারণে মানুষ সেখানে চাষ করতে পারছে না। মাননীয় মন্ত্রী মহাশয় কি লক্ষ্য রাখবেন যাতে অন্যান্য জিনিসপত্রের সঙ্গে ধানের দামের একটা সমতা হয়। আপনি এটা করতে পারেন কারণ পার্টিতে আপনার ভাল হোল্ড আছে। আপনি এটা করার জন্য সুধীনবাবুকে বলে কয়ে একটু ব্যবস্থা করলে ভাল হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিহার এবং পশ্চিমবঙ্গের মধ্যে জল বাটোয়ারা নিয়ে আমি বিধানসভায় প্রশ্ন করেছিলাম। আমি বলেছিলাম ঐ যে সমস্ত শাখানদীগুলি—অজয়, ময়ূরাক্ষী—এর যে জল আসছে পশ্চিমবঙ্গে এটা ব্যবহার করা যেতে পারে। আমি জিজ্ঞাসা করেছিলাম, আপনি কি এ ব্যাপারে কোনও চেষ্টা করেছেন? মন্ত্রী মহাশয় বলেছিলেন, নেগোশিয়েশন চলছে। স্যার, এই 'নেগোশিয়েশন চলছে' কথাটা আমরা দীর্ঘকাল ধরে শুনে আসছি। কবে এই নেগোশিয়েশন শেষ হবে জানাবেন কি? এটা না করার জন্য আমাদের কি কোনও অসুবিধা হচ্ছে না? আপনার বাজেট ভাষণের মধ্যে সেসব কথা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফারাক্কা প্রজেক্টের কাজ কমপ্লিট হয়ে গিয়েছে। ভাগিরথীর দুই পাশে প্রায় দুশো মাইল মতোন জমি আছে, গঙ্গার পাড়ে ৭০ মাইলের মতোন জমি আছে। এই প্রজেক্টের অপারেশনের দায়িত্ব আমরা কেন নিচ্ছি না? যেহেতু কাজটা কমপ্লিট হয়ে গিয়েছে সেই হেতু এখন নিন না, কেন্দ্রকে বলুন না যে এর দায়িত্ব আমরা নিচ্ছি। অবশ্য নিতে কেন পারছেন না তার কারণ আমরা জানি। স্যার, এরা বলেন, সীমিত ক্ষমতা, সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার পুরোপুরি সদ্ব্যবহার করতে হবে অথচ এরা টাকা ফেরত দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, আপনার দপ্তরের যে টাকা ছিল সেই টাকা আপনারা খরচ করতে পেরেছেন কিনা? তা যদি পেরে থাকেন তাহলে হুগলি ডিভিসনের ৬০/৭০ লক্ষ টাকার কাজ হল না কেন? টাকাটা কেন পড়ে আছে—কোথায় গেল? কেন আপনারা লোয়ার দামোদরের কাজটা

করতে পারলেন না? স্যার, এসব কথা উনি ওঁর বক্তব্য-এর মধ্যে বলেননি।

এই কথা বলেননি। আপনারা বলেন সীমিত ক্ষমতা। আপনি টাকা পেলে কি করতে পারতেন? আপনারা টাকা পেলে কাজ করতে পারবেন না। আমি তিস্তার কথা বলছি, তিস্তা একটা বিরাট প্রজেক্ট, পশ্চিমবঙ্গে যদি এই প্রজেক্ট করতে পারি তাহলে আমাদের সামনে আমরা সুদিন দেখতে পাব। কিন্তু সেই তিস্তা প্রজেক্টের ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি, এই ডিপার্টমেন্টের কতদূর অপদার্থতা, কতদূর অকর্মন্যতা, তা আমরা দেখতে পাচ্ছি। আপনার ডিপার্টমেন্ট আপনি সক্ষমভাবে চালাতে পারছেন না, আপনার অফিসাররা আপনাকে ঠিক মতো গাইড করতে পারছেন না। আপনি মনে হয় জানেন না যে তিস্তার যে চিফ ইঞ্জিনিয়র আছেন, তিনি কলকাতা শহরে বসে থাকেন, তিস্তা হচ্ছে জলপাইগুড়িতে, চিফ ইঞ্জিনিয়র বসে আছেন কলকাতায়, আপনি সেই খবর রাখেন কি? আপনি সেক্রেটারি সাহেবকে জিজ্ঞাসা করবেন, উনি সব জানেন। তিনি নিশ্চয়ই বলবেন, উনি কোথায় থাকেন। জলপাইগুড়িতে তিস্তা প্রজেক্ট আছে, চিফ ইঞ্জিনিয়র এখানে বসে আছেন, কি করে থাকেন? সেই তিস্তা প্রজেক্ট সম্বন্ধে আপনি এখানে বলেছেন, আপনার বক্তব্যে দেখলাম, আপনি বলেছেন চলতি বছরে কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের জন্য অ্যাডভান্স প্ল্যান এস্টিমেট হিসাবে অতিরিক্ত পাঁচ কোটি টাকা দেওয়াতে ১০ কোটি টাকার মতো খরচ করা হবে চলতি বছরে, আজকে কত তারিখ? আজকে হচ্ছে ২৭ তারিখ, আর চার দিন সময় আছে। আপনি ১০ কোটি টাকা পেয়েছেন, সেটা আপনার হাতে আছে, আপনি এক কোটি টাকার মতো খরচ করেছেন—আপনি এখানে বলেননি কত টাকা খরচ করেছেন এবং কবে এই কাজ শেষ করতে পারবেন, অর্থাৎ এই ১০ কোটি টাকা আপনার হাতে আছে, পশ্চিমবাংলার ছিল পাঁচ কোটি টাকা, কেন্দ্র দিয়েছেন পাঁচ কোটি টাকা। এই ১০ কোটি টাকার মধ্যে ১ কোটি টাকা খরচ করতে পারলেন না, এর চেয়ে চরমতম অপদার্থতা আর কি আছে জানাবেন কি? আপনি বলছেন ১০ কোটি টাকা রেখেছেন, চার দিনে ১০ কোটি টাকা খরচ করতে পারবেন কি? আগামী বছরের জন্য বলেছেন ৯ কোটি ৪১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এই ১৯ কোটি টাকা নিয়ে আপনি কি করবেন, একটা কাজও করতে পারবেন না। আপনি এইগুলো দেখুন। আপনি বলছেন সীমিত ক্ষমতা, সীমাবদ্ধ ক্ষমতা—আপনি যদি এখন সচেষ্ট হন, তিস্তা প্রজেক্ট সম্বন্ধে যে কথা বললাম বা অন্যান্য প্রজেক্ট সম্বন্ধে বললাম—এখনও সচেষ্ট হন পশ্চিমবাংলার মন্ত্রী হিসাবে, আপনি ২৪ পরগনার মন্ত্রী নন, এটা মনে করে, যদি কাজ করেন তাহলে আমার মনে হয় আপনার যে ইচ্ছা আছে, আপনি আরও কাজ করতে পারবেন। আর তিস্তার ব্যাপারে বলছি, আপনি যদি ভালভাবে তিস্তা প্রজেক্ট কমপ্লিট করতে না পারেন তাহলে ফরাক্কা প্রজেক্টের সমস্ত অপারেশনের দায়িত্ব যেমন কেন্দ্রীয় সরকার নিয়ে নিয়েছেন, তিস্তা প্রজেক্টের সমস্ত দায়িত্ব কেন্দ্রীয় সরকার তেমনি নিয়ে নেবেন। তখন আপনাকে বিপদে পড়তে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিস্তাতে কটা ব্যারেজ হবে, কটা ড্যাম হবে, ইঞ্জিনিয়র বা সেক্রেটারি সেটা ঠিক করবেন। কিন্তু সেখানে কতটা জমি জল পাবে, কোথায় অফিসারদের ঘরবাড়ি হচ্ছে কি না, সেই সম্পর্কে আপনি কিছু বলেননি। আপনি শুধু বলেছেন যে ৬৯ কোটি ৭২ লক্ষ টাকা খরচ হচ্ছে, কিন্তু কতটা জমি জল পাবে এবং কতটা মানুষ উপকৃত হবে, সেই কথা আপনার বক্তব্যের মধ্যে নেই। ডি. ভি. সি.তে আটটি ড্যাম হওয়া উচিত

ছিল, বিনয়বাবু বার বার বলছেন ডি. ভি. সি.তে আটটি ড্যাম হওয়া উচিত ছিল। কিন্তু তেনুঘাটের ড্যামটা ডি. ভি. সি.র মধ্যে ছিল, দেখা যাচ্ছে সেটা চলে গেল বিহারে। বিহার থেকে আমাদের উঁচু দামে জল কিনতে হচ্ছে। কিন্তু বিহারের সঙ্গে যদি চুক্তি করা যেত, যার জন্য বছর বছর ৩ কোটি টাকা ধরে রেখেছেন, বিহারের সঙ্গে চুক্তি করতে পারছেন না, তাহলে এই জমিগুলো অ্যাকোয়ার করতে পারলে ডি. ভি. সি.র ড্যাম থেকে আমরা অনেক উপকার পেতে পারতাম। আপনার বিভাগে যে অ্যাডমিনিস্ট্রেশন চলছে, সেটা দেখে তা মনে হয় না। কারণ আমরা লক্ষ্য করছি, যখন তখন, যেখানে সেখানে আপনারা নিয়োগ করছেন, বদলী করছেন, কার কোথায়, কিভাবে তা বুঝতে পারছি না। তা ছাড়া বহু কেস অব পার্মান্যান্সি, কোয়াসি পার্মান্যান্সি, ক্রসিং অব এফিসিয়েন্সি বার, সিলেকশন গ্রেড অব পে, এইগুলো বছরের পর বছর দীর্ঘদিন যাবৎ প্রায় ২০/৩০ বছর ধরে চলে আসছে এবং প্রচুর দুর্নীতি সেখানে বাসা বেঁধে রয়েছে, সেই সমস্ত জিনিস আপনি দেখছেন না। এইগুলো আপনি দেখুন। আপনি সেক্রেটারির সঙ্গে কথা বলুন। আপনার ডিপার্টমেন্টে এই সমস্ত জিনিসগুলো হচ্ছে না কেন? এতে আপনার অফিসারদের মরাল নষ্ট হচ্ছে, তারা কাজ করতে পারছেন না, এইগুলো লক্ষ্য করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯২৮ সালে বক্রেশ্বর ইরিগেশন ক্যানেল হয়েছিল এবং সেখানে প্রায় ৮ হাজার একর জমিতে সেচ হতো। ময়ূরাক্ষী প্রজেক্ট শুরু হল ১৯৫৪ সালে, সেখানে বক্রেশ্বরের ইরিগেশন ক্যানেলের পুরোটা ময়ূরাক্ষীর মধ্যে আনা হল। দামোদর ক্যানেলে দু'লক্ষ একর জমিতে ইরিগেশন হতো, সেই পুরোটা ডি. ভি. সি.র মধ্যে চলে এসেছে, মেদিনীপুরে যে ক্যানেল আছে, যেহেতু কংসাবতী থেকে জল নেওয়া হয়, কংসাবতী প্রজেক্টের মধ্যে ওটাকে কি আনা যায় না? মেদিনীপুর জেলায় কোনও নতুন স্কীম নেওয়া হয়নি। কেলেঘাই, দুব্দা বেসিন, এইগুলো সব পুরানো কথা, আমাদের সময়ে এইসব পুরানো কথা শুনেছি, হচ্ছে, হবে। বিচ ইরোশনের কথা, এইসব পুরানো কথা। আমাদের আজকে অবশ্য এই কথা বললেন না।

[5-50—6-00 P.M.]

স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে একটা কথা মনে করিয়ে দিতে চাই যে, মাঠে বক্তৃতা দেওয়া অন্য জিনিস বা কোনও স্কীম যখন উদ্বোধন করেন তখন যে বক্তৃতা দেন সেটা অন্য জিনিস এবং কাজ করা অন্য জিনিস, তিনি এটা দয়া করে মনে রাখবেন। সেচ বিভাগের যাতে উন্নতি হয় সেই কাজ করবার চেষ্টা করুন এবং সেই কাজ করলে আমরা নিশ্চয়ই আপনাকে সমর্থন করব। কিন্তু আজকে এখানে আপনি কাজের চেয়ে বেশি বক্তৃতা রেখেছেন বলে আমি আপনার ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করতে পারছি না, তাই আমি এই বাজেট বরাদ্দের দাবির বিরোধিতা করছি।

**মিঃ স্পিকার ঃ** সদস্যগন, আজকের রাজ্যসভার নির্বাচনে যে সমস্ত প্রার্থীরা নির্বাচিত হয়েছেন এবং যাঁরা নির্বাচিত হতে পারেননি সকলেই আপনাদের ভোট দেওয়ার কাজ কষ্ট করে করার জন্য ধন্যবাদ জানিয়েছেন এবং তাঁরা অনেকে লবিতে অপেক্ষা করছেন, আপনারা ইচ্ছে করলে তাঁদের সঙ্গে দেখা করতে পারেন।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সেচমন্ত্রী তাঁর ব্যয় বরাদ্দের

দাবির সপক্ষে যে বিবৃতি রেখেছেন, আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই জন্য যে, পশ্চিমবাংলায় যে সমস্ত কাজের দায়িত্ব এই দপ্তর নিয়েছে সেই সমস্ত কাজগুলি সম্পন্ন করার কোনও ইঙ্গিত এই বিবৃতির মধ্যে নেই। অন্যান্য সব মন্ত্রীরা যেভাবে কংগ্রেসকে গালি দিয়ে জাবর কেটেছেন, তিনিও সেইভাবে গালি দিয়ে জাবর কেটেছেন। পরিশেষে দেখছি কিছু ফিরিস্তি এবং হিসাব-এর মধ্যে রয়েছে। কিন্তু কোনও পরিকল্পনার উল্লেখ এর মধ্যে নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই দপ্তরের মোটামুটি চারটি কাজ, (১) জল সেচ, (২) জল নিষ্কাশন, (৩) বন্যা নিয়ন্ত্রণ ও (৪) ভাঙ্গন প্রতিরোধ। এই চারটি কাজ এই দপ্তর করে থাকে। আজকে পশ্চিমবাংলার ৭০ থেকে ৭৫ ভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল আজকে সেই পশ্চিমবাংলায় যদি এগ্রিকালচারাল প্রোডাকশন বাড়াতে হয় তাহলে কেবল মাত্র ভাল বীজ ও ভাল সারের ব্যবস্থা করলেই হবে না, যতক্ষণ পর্যন্ত না সেচের ব্যবস্থা, জলের ব্যবস্থা করা যাবে ততক্ষণ পর্যন্ত ফসলের উৎপাদন বাড়ানো যাবে না। এখনো পর্যন্ত মোট চাষ যোগ্য জমির ১/৩ অংশ জমিতে জল সেচের ব্যবস্থা আছে, বাকি ২/৩ অংশ জমিতে জল সেচের কোনও ব্যবস্থা নেই। আজকের এই বাজেট বরাদ্দের বিবৃতিতে সে বিষয়ে কোনও নতুন পরিকল্পনা দেখতে পাচ্ছি না যে, আগামী বছরে এই দপ্তর আরও নতুন কত জমিতে জল সেচের ব্যবস্থা করবেন। এইসব কারণেই আমি এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করছি। আজকে আমাদের জমিগুলিকে দু'ফসলা, তিন ফসলা করতে হবে। কারণ তা না-হলে আমাদের দেশের খাদ্য সমস্যার সমাধান করা যাবে না। আমাদের পশ্চিমবাংলার অ্যারিথমেটিক্যাল প্রগ্রেসে ফসল উৎপাদন বাড়ছে, কিন্তু জিওমেট্রিক্যাল প্রগ্রেসে জনসংখ্যা বাড়ছে। ফলে সেই বর্ধিত জনসংখ্যার জন্য খাদ্যের ব্যবস্থা করতে গেলে দু'ফসল, তিন ফসল উৎপাদনের ব্যবস্থা করতে হবে, কিন্তু তার জন্য আগে জল সেচের ব্যবস্থা করতে হবে। সুতরাং বাকি যে ২/৩ অংশ জমিতে জল সেচের ব্যবস্থা নেই, সেখানে অবিলম্বে সেচের ব্যবস্থা করতে হবে। কিন্তু দুঃখের বিষয় আজকের এই বাজেট বক্তৃতার মধ্যে সে সম্বন্ধে কোনও পরিকল্পনার উল্লেখ নেই। মাননীয় মন্ত্রী মহাশয় আগামী বছরের জন্য একটি মাত্র সেচ পরিকল্পনা হাতে নিয়েছেন এবং সেটা হচ্ছে আপার কংসাবতী প্রজেক্ট। এই প্রজেক্টের জন্য টোটাল কস্ট হচ্ছে ২২ কোটি ৪৬ লক্ষ টাকা। কিন্তু এই বাজেটের মধ্যে সে বিষয়ে ধরা হয়েছে মাত্র ৪০ লক্ষ টাকা। অর্থাৎ এই হারে যদি প্রজেক্টের জন্য টাকার বরাদ্দ করা হয় তাহলে এই প্রজেক্ট কমপ্লিট হতে মোটামুটি ৫৬ বছর সময় লাগবে। সুতরাং মন্ত্রী মহাশয় এমন একটা পরিকল্পনা গ্রহণ করেছেন যেটা শেষ করতে তাঁর নাতির বয়স লেগে যাবে। সুতরাং আগামী দিনে কি অবস্থা হবে, তিনি সেচের জন্য কি ব্যবস্থা করবেন, তা আমরা এখানে পরিষ্কার দেখতে পাচ্ছি না। তিস্তা সম্বন্ধে এখানে একটু আগে মাননীয় সদস্য রজনীকান্ত দোলুই বলে গেলেন যে, এই বছরে যে টাকা পেয়েছেন সেটা খরচ করতে পারেননি। আগামী বছরে আপনি কিভাবে খরচ করবেন, সেটাও জানি না। সুতরাং আমি বলতে চাই যে, তাঁর দায়িত্ব হচ্ছে জল সেচের ব্যবস্থা করে কৃষির উৎপাদন বাড়ানো, কিন্তু সেই কৃষি উৎপাদন বাড়াবার কোনও পরিকল্পনাই আমরা এখানে দেখছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি নদী-মাতৃক বাংলা দেশ এবং আমরা প্রত্যেক বার দেখছি হয় উত্তরবঙ্গ, কিম্বা মধ্যবঙ্গ, কিম্বা নিম্নবঙ্গ বন্যায় ডুবে যাচ্ছে।

পশ্চিমবাংলার পাড়াগাঁয়ের মানুষ ধরে নিয়েছে যে কোনও না কোনও জায়গায় ডুববে। প্রতি বছর কোটি কোটি টাকার ফসল আজকে বন্যায় নষ্ট হচ্ছে। হাজার হাজার মানুষ গৃহহারা হচ্ছে। তাদের বাড়িঘর সমস্ত ধুয়েমুছে চলে যাচ্ছে। তারজন্য সরকারের আর একটি দপ্তর রিলিফ দপ্তর থেকে কোটি কোটি টাকার খাবারের ব্যবস্থা করতে হচ্ছে। আজকে এই বন্যা নিয়ন্ত্রণের ভাল ব্যবস্থা করতে পারেননি। আজকে তিনি তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন, ৫ নম্বর পাতায় আছে, কেন্দ্রীয় সরকার জাতীয় বন্যা কমিশন নিয়োগ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এরা কি কেবলমাত্র উত্তরবঙ্গ সম্বন্ধে আলোচনা করবেন? অন্যান্য জেলায় যেখানে বন্যায় সমস্ত কিছু নষ্ট হয়ে গেছে সেই সমস্ত জেলায় বন্যা নিয়ন্ত্রণ সম্বন্ধে কোনও পরিকল্পনা তাদের কাছে রাখা হবে কিনা সেই রকম কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি? আজকে ময়ূরাক্ষী সিদ্ধেশ্বরী সম্বন্ধে ওড়িশা সরকারের সঙ্গে এবং বিহার সরকারের সঙ্গে বোঝাপড়া হয়েছে। কিন্তু এটা অনেকদিন থেকে শুনে আসছি। আপনি একটা ক্যাটেগরিক্যালি স্পেসিফাইড টাইম বলতে পারেন যে কোন ডেটের মধ্যে এটা কার্যকর হবে? তারপর তিনি বলেছেন কান্দি মহকুমায় বন্যা নিয়ন্ত্রণের জন্য ১০ কোটি টাকার পরিকল্পনা হয়েছে। কিন্তু সঙ্গে সঙ্গে যদি সিদ্ধেশ্বরীতে ড্যাম করা যায় তাহলে জলসেচের ব্যবস্থা হবে বীরভূম, মুর্শিদাবাদ জেলায় এবং তার সাথে বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করা যাবে। সুতরাং আলাদা আলাদাভাবে না দেখে সিদ্ধেশ্বরীকে যদি কমপ্লিট করতে পারেন অগ্রাধিকারের ভিত্তিতে তাহলে বন্যা নিয়ন্ত্রণও হবে এবং বীরভূম, মুর্শিদাবাদ জেলায় অনেক জমিতে জল সেচেরও ব্যবস্থা হবে। জল নিষ্কাশন সম্বন্ধে তিনি বলেছেন অনেক জায়গায় বন্যার জল ঢুকে যায় এবং তার ফলে ফসল নষ্ট হয়। সুতরাং জল নিষ্কাশন যদি না করা যায় তাহলে অনেক জমি অনাবাদি থেকে যায়, সে সম্বন্ধে আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন তার কোনও সুস্পষ্ট ইঙ্গিত এর ভিতরে দেখতে পাচ্ছি না। এর পরে তিনি ভাঙ্গন প্রতিরোধ সম্বন্ধে বলেছেন। ফরাক্কা ব্যারেজের যে অ্যাফেক্ট সে সম্বন্ধে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তৃতার মধ্যে বলেছেন যে ফরাক্কা ব্যারেজ প্রজেক্ট একটা জাতীয় পরিকল্পনা। কিন্তু আপনি জানেন এই ব্যারেজ কলকাতা বন্দর তথা ভারতবর্ষের স্বার্থ রক্ষার জন্য তৈরি হয়েছে। এই ফরাক্কা ব্যারেজের ফলে আমরা কি দেখতে পাচ্ছি? যে কোনও দেশে গেলেই দেখতে পাবেন যেখানেই বড় পরিকল্পনা গ্রহণ করা হয় সেখানেই কতকগুলি রেমিডিয়াল মেজার্স নেওয়া হয় কিন্তু এই ব্যারেজের ক্ষেত্রে কোনও রেমিডিয়াল মেজার্স নেওয়া হয়নি; ফলে আজকে প্রায় ৪৬ মাইল জায়গা ভাঙ্গনে পর্যুদস্ত হয়েছে। ১৯৭৪ সালে স্টেট গভর্নমেন্ট থেকে একটা রিপোর্ট পাওয়া গিয়েছিল। কত টাকা ক্ষতি হয়েছে তার একটা রিপোর্ট তৈরি করেছিলেন। ১৯৭৪ সাল পর্যন্ত ১৯৮ কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছিল। আজ পর্যন্ত যদি হিসাব করত তাহলে কত টাকার সম্পত্তি নষ্ট হয়েছে তা জানা যেত এবং এ ব্যাপারে আমি হিসাব করতে অনুরোধ করছি। শুধু সম্পত্তিই নষ্ট হয়নি এই ভাঙ্গনের ফলে হাজার হাজার মানুষ—মাননীয় মন্ত্রী দেখেছেন কিনা জানি না—রাস্তাঘাটে কুকুর-ছাগলের মতোন বসবাস করছেন। পূর্ববর্তী সরকার অবশ্য কিছু পুনর্বাসনের ব্যবস্থা করেছেন কিন্তু এখনও অনেক মানুষ রাস্তাঘাটে বসবাস করছেন। আপনি যদি লালগোলা থেকে জঙ্গীপুর যান দেখবেন সমস্ত রাস্তাটাকে ব্লক্‌ড করে রেখেছে, গাড়ি চলাচলের উপায় নেই। ইতিমধ্যে ফরাক্কা ব্যারেজ অথরিটি একটি নোটিশ দিয়েছেন যে সমস্ত লোককে অ্যাপাক্সস বাঁধ থেকে সরে যেতে হবে।

[6-00—6-10 P.M.]

এটা নিয়ে হাউসে মেনশন করেছি, কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। ইরোসন বন্ধ করার জন্য পূর্ববর্তী সরকার দুই-আড়াই কোটি টাকা খরচা করেছিলেন। ১৯৭৩-৭৪ সালে পূর্ববর্তী সরকার কেন্দ্রীয় সরকারের কাছে এই ভাঙ্গন রোধ করার জন্য ৬৩ কোটি টাকার একটা প্ল্যান সাবমিট করেছিলেন। এদিকে সেন্ট্রাল গভর্নমেন্ট কিছু করবেন না এবং আপনারাও কিছু করবেন না, অথচ যে পরিকল্পনার জন্য মানুষ ত্যাগ স্বীকার করেছে তার আজ ভাঙ্গনের মুখে চলে যাবে—তা হয় না। সুতরাং এই ভাঙ্গন রোধ করতেই হবে। চলতি বছরে আপনার ফান্ড থেকে কিছু খরচা করবেন কিনা জানাবেন এবং সেন্ট্রালের কাছ থেকে ৬৩ কোটি টাকা কি হল সেটাও আমাদের বলবেন, এই আশা রাখছি। মুর্শিদাবাদের জঙ্গীপুর মহকুমায় লোকেরা আজ কি অবস্থায় আছে সে সম্বন্ধে কিছু বলতে চাই। ফরাক্কা ব্যারেজ বা জঙ্গীপুর ব্যারেজের দেড়-দুই মাইল আপে পদ্মা নদীতে ভাঙ্গন আরম্ভ হয়েছে। ফরাক্কা ব্যারেজ অথরিটি থেকে সুতী এক নম্বর এলাকায় যে বিরাট ভাঙ্গন হচ্ছে এ বিষয়ে ফরাক্কা ব্যারেজের জেনারেল ম্যানেজারের সঙ্গে কথা বললে তিনি বলেন ইমিডিয়েটলি হবে। কিন্তু আজ পর্যন্ত কোনও পাথর ইত্যাদি ফেলা হয়নি। এই বিরাট সমস্যা যাতে অবিলম্বে সমাধান করা যায় সেদিকে আপনি দৃষ্টি দিন। সেন্ট্রাল গভর্নমেন্টকে চাপ না দিলে স্টেট গভর্নমেন্টের যে সীমিত অর্থ তা থেকে এই সমস্ত এলাকায় যে অ্যাকিউট ইরোসন হচ্ছে সেগুলি বন্ধ করা যাবে না। এর জন্য ইমিডিয়েটলি আপনাদের কিছু করতে অনুরোধ করছি। একদিকে ফরাক্কা ব্যারেজের ফলে ইরোসন অন্যদিকে ক্যানেলের ডান দিকে ইনান্ডেশন চলছে। জঙ্গীপুর মহকুমার আঠারো বর্গ মাইল জায়গা এর ফলে ডুবে আছে। যখন ক্যানেলের কমিশনিং হয় তখন বহু ফসল নষ্ট হয়ে গিয়েছিল—বিশেষ করে বোরো ধান। এর ফলে কয়েক হাজার মানুষ—বত্রিশ খানা গ্রামের আধিবাসী অত্যন্ত দুরাবস্থায় আছে। তাদের পারাপারের কোনও ব্যবস্থা নেই, কোনও ফসল বা চাষাবাদ তারা করতে পারছে না। কেন্দ্রীয় সরকারকে বলা হয়েছিল যে জমিগুলো ডুবে আছে তাদের ক্ষতিপূরণের ব্যবস্থা করা হোক। রাজ্য সরকার সেই ক্ষতিপূরণ গ্রহণ করতে রাজি হননি, কিন্তু ক্ষতিপূরণ দিলেও এই সমস্ত মানুষ কোথায় যাবে? সুতরাং তাদের অর্থনৈতিক পুনর্বাসন করতে হবে। সেখানে হাজার হাজার মানুষ বাস করে। তাদের এমন অবস্থা যে মুসলমান যদি কেউ মরে তাহলে তাকে অন্য জায়গায় নিয়ে গিয়ে কবর দিতে হয়। কারণ আধ হাত মাটি খুঁড়লেই জল বের হয়। এইরকম অবস্থার মধ্যে তারা দিন কাটাচ্ছে। সেদিন আমি মেনশনে বলেছিলাম সেখানে যে সমস্ত গরিব চাষী এগ্রিকালচারাল লোন নিয়েছে তাদের কাছ থেকে এগুলি লোন আদায় করার জন্য অস্থাবর ব্যবস্থা হচ্ছে কিন্তু আজ পর্যন্ত তার কোনও প্রতিকার হোল না। ২৬ মাইল দীর্ঘ ফিডার ক্যানেল, সেই ফিডার ক্যানেলের এ পার থেকে ওপারে যাবার জন্য ৬টা ব্রিজ করার কথা—আহিরণ, পুঁটিমার, বল্লারপুর ইত্যাদি।

১৯৭৬ সালে একটির ফাউন্ডেশন স্টোন 'লে' করা হয়েছিল, কিন্তু আজ পর্যন্ত শেষ হয়নি। এক পাড় থেকে আরেক পাড়ে যেতে খুব অসুবিধা হচ্ছে। ফসল গরু ইত্যাদি চাষীরা নিয়ে যেতে পারছে না। সুতরাং এখানে যাতে অবিলম্বে আরো চারটি ব্রিজের ব্যবস্থা করা হয় সেদিকে নজর দেবেন। ফরাক্কা নিশ্চয় জাতীয় স্বার্থ রক্ষা করবার জন্য হয়েছিল। জাতীয়

পরিকল্পনা হিসাবে ৪০ হাজার কিউসেক জল দেবার কথা হয়েছিল। কিন্তু সেই এলাকার মানুষ যে ত্যাগ স্বীকার করেছে তাদের যাতে ঠিকভাবে পুনর্বাসন হয়—ইরোসন, ইনান্ডেশন, কম্যুনিকেশন এবং রিহ্যাবিলিটেশন এই চারটি সমস্যার সমাধান যাতে হয় সেইদিকে নজর দেবার কোনও কথা নেই বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি :** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবাংলায় ৩০ বছর ধরে কংগ্রেস শাসনাধীনে থাকা সত্ত্বেও আজ এই রাজ্য ঘাটতি রাজ্য এবং একে যদি উদ্বৃত্ত রাজ্যে পরিণত করতে হয় তাহলে সেচ দপ্তরের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কারণ চাষযোগ্য জমির পরিমাণ যেমন বৃদ্ধি করতে হবে, তেমনি তাকে এক ফসলা থেকে দো-ফসলা করতে হবে। আবার অন্যদিকে আমাদের পশ্চিমবাংলায় বন্যার ফলে বহু ঘরবাড়ি, ফসল যা নষ্ট হয় সেই বন্যা রোধ করবার জন্য পরিকল্পনা গ্রহণের সেচ দপ্তরের ভূমিকা গুরুত্বপূর্ণ। কিন্তু আমরা দেখেছি গত ৩০ বছর ধরে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার এই সমস্যাকে অগ্রাধিকার দেয়নি। পশ্চিমবাংলা যেমন অবহেলিত ছিল আজও তেমনি আছে, জনতা পার্টির সদস্য বললেন কেন্দ্র সম্পর্কে কটাক্ষ এবং সীমিত কথা বলে মন্ত্রী মহাশয় তাঁর দায়িত্ব অস্বীকার করে গেছেন। কিন্তু আসল কথা হচ্ছে এই কাজ করতে গেলে যে টাকার দরকার সেই টাকা রাজ্য সরকারের নেই। এবং সেই টাকা যদি কেন্দ্র থেকে মঞ্জুর না হয় তাহলে সমস্যার সমাধান হবে না। বাজেট বক্তৃতায় আছে যে সমস্ত স্কীম চালু হয়েছিল সেই সমস্তগুলো রক্ষণাবেক্ষণ হয় না। আমরা দেখেছি বহু বাঁধ বা স্লুইস গেট সংস্কার হয় না, অথচ স্টাফেদের মাইনে দিতেই সব শেষ হয়ে যায়। আমরা এও দেখেছি বন্যার সময় যখন জরুরি কাজের প্রয়োজন হয় তখন কন্ট্রাক্টরকে দিয়ে ধারে কাজ করানো হয় যার ফলে অনেক চুরি হয়ে যায় কিন্তু কাজ আসলে কিছুই হয় না। এইভাবে অতীতে কোটি কোটি টাকা অপচয় হয়েছে। সেইজন্য এই ব্যবস্থার যদি পরিবর্তন না করা যায় তাহলে কিছুই হবে না। এ কাজ করতে গেলে যে টাকার দরকার তাও কেন্দ্র থেকে আনতে হবে এই অর্থে সীমিত ক্ষমতা এবং অর্থ একটা বাস্তব ঘটনা ইন্দিরা কংগ্রেস বললেন না যে তাঁদের আমলে গণিখান চৌধুরি মহাশয় যিনি মন্ত্রী ছিলেন তিনি কেন্দ্র থেকে টাকা এনে কাজ চালু করতে পেরেছেন?

[6-10—6-20 P.M.]

সে কথা তো তিনি বললেন না। তিনি বললেন আগে যে টাকা খরচ হয়েছে এখনও সেই টাকা খরচ হচ্ছে। কিন্তু এটা বললেন না আগে যে টাকা খরচ হয়েছে তার বেশিরভাগ চুরি হয়েছে। নদী কাটার নাম দিয়ে কোটি কোটি টাকা অপচয় করা হয়েছে, কাজের কাজ কিছু হয়নি। আমার হুগলি জেলার ঘিয়া-কুন্তি পরিকল্পনার কথা ধরুন না কেন, সেখানে গনিখান চৌধুরি এই পরিকল্পনার কথা ঘোষণা করে এলেন, কিন্তু কাজ কিছু করলেন না। বামফ্রন্ট সরকার সেই ঘিয়া-কুন্তি পরিকল্পনার কাজ চালু করেছেন কেন্দ্রের থেকে অনুমোদন এনে। এই স্বীকৃতি তাঁরা দিলেন না যে তাঁরা ৩০ বছরের মধ্যে যেটা করতে পারেননি সেই কাজ এই ৯ মাসের মধ্যে বামফ্রন্ট সরকার চালু করেছেন। হুগলি জেলার ঘিয়া-কুন্তি পরিকল্পনা স্বাধীনতা আন্দোলনের দাবি ছিল। জমিদারি প্রথা উচ্ছেদ, ঘিয়া-কুন্তি সংস্কার, এই দাবি প্রফুল্ল

সেন মহাশয় করতেন, সেই কাজ তাঁরা গত ৩০ বছরে করতে পারেননি। ওঁরা বলেছেন টাকা ফেরত চলে যাচ্ছে। মাননীয় স্পিকার মহাশয়, আমি এখানে উল্লেখ করতে চাই আমলাদের একটা অংশ এবং ঐ দুর্নীতিপরায়ণ কন্ট্রাকটরদের সহযোগিতায় একটা ষড়যন্ত্র চলছে। এই হুগলি জেলার ঘিয়া-কুন্তি স্কীম চালু করার সময় আমরা সেই ষড়যন্ত্রের রূপ দেখেছি, সেখানে কন্ট্রাক্টররা টেন্ডার বয়কট করল, ডিসেম্বর মাস, জানুয়ারি মাসে সেখানে কোনও কাজ হল না। আমরা দেখলাম সেই অফিসারদের একটা অংশ তার সঙ্গে জড়িত রয়েছে। সেজন্য সেখানকার একজন অফিসারকে বদলি করা হয়েছে। এই বদলি হওয়াতে কেউ কেউ উষ্মা প্রকাশ করেছেন। এখানে বিরোধী পক্ষের সদস্য ইন্দিরা কংগ্রেসের রজনীকান্ত দোলুই আমলাদের বদলি সম্পর্কে বলে গেছেন। এই বদলিতে তাঁর গায়ে লাগল কেন? আগের যুগে তিনি যখন এম. এল. এ. ছিলেন তখন মন্ত্রীদের সঙ্গে, কন্ট্রাক্টরের সঙ্গে, আমলাদের সঙ্গে তাঁদের গোপন আঁতাত থাকত, টাকা চুরি হত, আজ সেটা হচ্ছে না, তার ফলে তারা বয়কট করেছে। কো-অপারেটিভ সোসাইটিকে এনে আমরা সেখানে কাজ দেওয়ার ব্যবস্থা করেছি। আমরা সেখানে জনগণের তরফ থেকে তদারকি কমিটি করেছি যাতে ঠিকমতো কাজ হয়, সেই কাজ যাতে জনসাধারণ দেখতে পারে। চুরি যাতে না হয় তারজন্য ব্যবস্থা হয়েছে। তার ফলে যতটুকু টাকা আছে তার সদ্ব্যবহার হবে। সেইজন্য এই ষড়যন্ত্র চলছে, এই কাজকে বাঞ্চাল করার চেষ্টা হচ্ছে। আমি ওঁদের স্মরণ করিয়ে দিই যে এটা ১৯৭৮ সাল, এটা ১৯৭২ সাল বা ১৯৭৫ সাল নয় যে জরুরি অবস্থা জারি করে যা খুশি করা যাবে, জনসাধারণ কিছু বলতে পারবে না। এটা নতুন যুগ, এটা তাঁদের মনে রাখা দরকার। সেজন্য আমরা চেষ্টা করছি ৩১শে মার্চের মধ্যে বরাদ্দ টাকা যাতে সমস্ত ডিপার্টমেন্টে খরচ করা যায়। ঐ টাকা খরচ না করে খরচ দেখিয়ে সিল ব্যাগে টাকা রেখে পরবর্তীকালে টাকা ভাগাভাগি করে নেওয়ার সুযোগ নেব এই যে অতীতকালে ঘটনা ঘটত সেই ঘটনা আর ঘটবে না। ওঁরা বলে গেলেন বিরোধী দলের এম. এল. এ.দের কোনও দলীয় রাজনীতি করার সুযোগ দেওয়া হচ্ছে না। আমি একটি ঘটনার কথা তাঁদের স্মরণ করিয়ে দিচ্ছি। আমাদের জেলার লোয়ার দামোদর পরিকল্পনা, মুণ্ডেশ্বরীর সমস্যা অতীতে যে একটা মস্ত বড় সমস্যার সৃষ্টি করেছে সেই জঞ্জাল আজ আমাদের মাথায় এসে চেপেছে। সেই পরিকল্পনা অতীতে দিল্লি থেকে তৈরি করা পরিকল্পনা, না ঠান্ডা ঘরের পরিকল্পনা। এই মুন্ডেশ্বরী পরিকল্পনায় হাজার হাজার গ্রাম নদীর বাঁধের মধ্যে পড়ে যাচ্ছে, তারা উৎখাৎ হচ্ছে। তাই জনগণের প্রচণ্ড বাধার পর সেই পরিকল্পনার কাজ তাঁরা করতে পারেননি, পরিকল্পনার ত্রুটির জন্য আটকে গেছে। সেটার সমাধানের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় রোটন্ডায় মিটিং করেছেন। মেদিনীপুর, হাওড়া, হুগলির সমস্ত মেম্বারদের নিয়ে, ইঞ্জিনিয়রদের নিয়ে যাতে এর একটা সমাধানের সূত্র বের করা যায়। এই জিনিস রজনীকান্ত দোলুই মহাশয় কোনওদিন ভাবতে পারেননি যেভাবে বামফ্রন্ট সরকারের মন্ত্রী মহাশয় বিরোধী দলকে মর্যাদা দিয়েছেন। তাঁরা কোনওদিন সকলের সাথে সহযোগিতা করে কাজ করার কথা ভাবেননি। এতটুকু সততা যদি তাঁদের থাকত তাহলে তাঁদের ধন্যবাদ জানাতাম। এই কাজে তাঁরা যদি সহযোগিতা করতেন, সেইভাবে এগিয়ে আসতেন তাহলে তাঁদের ধন্যবাদ জানাতাম, কিন্তু তাঁরা তা না করে এখানে বিরোধিতা করার জন্য বিরোধিতা করে যাচ্ছেন।

আমি বলতে চাই যে ৩০ বছর ধরে যেমন কেন্দ্রীয় সরকারের দৃষ্টি পশ্চিমবঙ্গের উপর ছিল না এবং সেচ বিভাগ অবহেলিত ছিল, আজও আমরা কেন্দ্রের কাছ থেকে সুবিচার পাচ্ছি না। যেমন ঐ ফরাক্কা ব্যারেজ করার পর গঙ্গার দুই ধারের ভাঙ্গন অবধারিত হয়ে গেছে এবং এই ভাঙ্গন রোধ করার দায়িত্ব যদি রাজ্য সরকারের উপর বর্তায় তাহলে সেটা তার পক্ষে অসম্ভব। এটা একটা জাতীয় সমস্যা এবং জাতীয় সমস্যা হিসাবে মোকাবিলা করার ব্যবস্থা যদি না করা হয়, কেন্দ্রীয় সরকার যদি এগিয়ে না আসেন তাহলে রাজ্য সরকারের পক্ষে এটা করা অসম্ভব। এইজন্য আজকে জনতা দলের সদস্য যাঁরা এখানে আছেন, যাঁরা একথা বলছিলেন তাঁদেরও কর্তব্য দিল্লিতে জনতা দলের যে সরকার আছেন, তাদের কাছে চাপ সৃষ্টি করা যে পশ্চিমবঙ্গের যে জাতীয় সমস্যা এই গঙ্গার ভাঙ্গন রোধ করা তার জন্য তাদেরও চেষ্টা করা দরকার। কেন্দ্রীয় সরকারকে বলা দরকার যাতে আমরা পশ্চিমবাংলাকে এই সমস্যা থেকে বাঁচাতে পারি। তেমনি উত্তরবঙ্গের যে নদীগুলি আছে তার সংরক্ষণের ব্যবস্থা করা দরকার। উত্তরবঙ্গে বন্যা হচ্ছে এবং সেখানকার নদী ভাঙ্গনের যে সমস্যা, সেটাকেও জাতীয় সমস্যা হিসাবে দেখা দিয়েছে। কাজেই তাকে যদি রোধ করতে হয় তাহলে রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে সম্ভব নয় এবং আজকে সে জন্য দরকার কেন্দ্র রাজ্য সম্পর্ক—কেন্দ্রের দায়িত্ব সেখানে সেই পরিকল্পনাগুলিকে সেই ভাঙ্গন রোধ এবং নদী সংরক্ষণের ব্যবস্থা, সমুদ্র এবং নদীর যে অবক্ষয়, যে ভাঙ্গন হচ্ছে তাকে রোধ করার জন্য জাতীয় দায়িত্ব হিসাবে পালন করা এবং সেই জন্য কেন্দ্রের কাছে যে দাবি করা হয়েছে সেটা ন্যায্য দাবি হয়েছে। ঠিক তেমনি বাংলা, বিহারের নদীগুলির জল বন্টনের সমস্যা। ডি. ভি. সি.র ব্যারেজ তৈরির ব্যাপারে, ড্যাম তৈরির ব্যাপারে যে ৮টি পরিকল্পনা ছিল, ৩০ বছরেও কংগ্রেস সরকার তা করতে পারেনি। পশ্চিমবাংলার সঙ্গে বিহারের বিরোধকে জিইয়ে রেখে তাদের স্বার্থ চরিতার্থ করেছেন এবং ডি. ভি. সি.র যে ব্যর্থতা, তার ফলে পশ্চিমবঙ্গে যে বন্যা—তারা খাল কেটে যে কুমির এনেছেন তার পরিবর্তনের জন্য কোনও ব্যবস্থা করেননি। আজকে বামফ্রন্ট সরকারের মন্ত্রী মহাশয়, তিনি চেষ্টা করেছেন বিহারের সঙ্গে যাতে একটা আপোষ করা যায় এবং তিনি সেটাকে একটা জায়গায় আনার চেষ্টা করেছেন। অন্তত একটা ড্যাম তৈরি করার যে প্রচেষ্টা হচ্ছে তার জন্য তাঁকে সাধুবাদ দেওয়া দরকার। আজকে যদি কেন্দ্রের সাহায্য আসে তাহলে নিশ্চয়ই সেখানে যদি জায়গা পাওয়া যায় তাহলে সেখানে আরও ড্যাম তৈরি হবে এবং ড্যাম তৈরি হলে ডি. ভি. সি.র যে জলে পশ্চিমবঙ্গের যে বন্যা সেটাকে স্থায়ীভাবে নিরোধ করা যাবে, তা ছাড়া সম্ভব নয়।

এখন আমি হুগলি জেলার কয়েকটি সমস্যার কথা এখানে বলতে চাই। এখানে এই মেন্টেনান্স-এর ব্যাপারে কেন্দ্রীয় সর্বভারতীয় স্তরে মন্ত্রী পর্যায়ে যে বৈঠক হয়েছিল সেখানে প্রতি মাইলে ৫ হাজার টাকা প্রয়োজন বলে তাঁরা স্বীকার করেছিলেন। কিন্তু এই বরাদ্দের ক্ষেত্রে আমরা দেখছি যে মাত্র ২ হাজার টাকা মাইল পিছু খরচ করা যাচ্ছে। কেন্দ্রীয় স্তরে মন্ত্রী পর্যায়ে যেখানে পাঁচ হাজার টাকা দেওয়ার সিদ্ধান্ত হল, সেখানে আমরা খরচ করতে পারছি মাত্র ২ হাজার টাকা। ফলে এই কাজ করা সম্ভব নয়, এই সঙ্কট থাকবেই। আমি হুগলি জেলার কয়েকটি দাবির কথা এখানে বলতে চাই, সেটা হচ্ছে মেটিয়া এবং মরা মেটিয়া খালের সংস্কার করা প্রয়োজন। দক্ষিণ সরস্বতী চণ্ডীতলা হয়ে হাওড়া জেলায় এসেছে, সেখানে

সংস্কার প্রয়োজন। ডানকুনি খালের ঠিকমতো জলনিকাশি হয় না, সেখানে সংস্কার করা প্রয়োজন। হুগলি নদীর ভাঙ্গন রোধ করতে হবে। তারপর বলাগড়, গুপ্তিপাড়া, বলাগড় ভবানীপুর চক এবং চন্দ্রা খয়রামারীর চর এলাকাতে যে ভাঙ্গন হচ্ছে, সেইগুলো সংস্কার করা দরকার। সেইগুলো সংস্কারের অভাবে ঐ এলাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে। বন্ধের বিলের স্লুইশগুলি মেরামত করা দরকার, পঞ্চাশ বছর আগে এইগুলো তৈরি হয়েছিল, এখন এইগুলো অকেজো হয়ে গেছে, এইগুলো সংস্কার করা প্রয়োজন। সংস্কারের অভাবে ঐ এলাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে। রূপনারায়ণের উপর গোঘাট ও ঘাঁটাল এলাকার বাঁধটি আরও উঁচু করা দরকার। খানাকুল থানায় প্রতি বছর বন্যা হয়, সেখানে উদনা, নিমতলা, হানা, জগন্নাথপুর, অমরপুর, সারদা, দুর্গাপুর ইত্যাদি মুণ্ডেশ্বরীর পূর্বে ও পশ্চিম পাড়ে যে হানা আছে সেইগুলো সংস্কার করা প্রয়োজন। এই সীমিত আর্থিক ক্ষমতায় এইগুলো সম্ভব নয়। এর জন্য কেন্দ্রের কাছ থেকে আরও টাকার প্রয়োজন। আরও টাকা পাওয়া গেলে এই সমস্যার সমাধান করা যাবে, এই কথা বলে, এই ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20—6-30 P.M.]

**শ্রী দমন কুইরি :** মাননীয় স্পিকার মহাশয়, সেচ দপ্তরের যে ব্যয় বরাদ্দ আমাদের সামনে উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় স্পিকার মহাশয় আপনি জানেন যে ১৯৫৬ সালের ১লা নভেম্বর পুরুলিয়া জেলা পশ্চিমবাংলার অন্তর্ভুক্ত হয়েছে। এই দীর্ঘদিন কংগ্রেস কুশাসনে অর্থাৎ ২২ বছরের কংগ্রেসি কুশাসনে পুরুলিয়ার মানুষ আজকে যে অবস্থায় দাঁড়িয়েছে তাতে বলা যায় যে পুরুলিয়া জেলাতে আজ পর্যন্ত সেচ ব্যবস্থা কিছুই করা হয়নি। আপনারা জানেন পুরুলিয়া জেলাতে দুটি সেচ পরিকল্পনা হয়েছে—কংসাবতী এবং কুমারী—এই দুটি সেচ প্রকল্পে পুরুলিয়ার এক নম্বর জমি যাকে ফোর ফর্টি লেভেলের জমি বলা হয় তার পরিমাণ প্রায় ৩৭৭ হাজার একর এবং সেটা সেচ প্রকল্পে চলে গেছে। কিন্তু আশ্চর্যের বিষয় এসব সত্ত্বেও পুরুলিয়া জেলার এক ছটাক জমিতেও সেচের ব্যবস্থা হয়নি। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি নতুন যে পরিকল্পনা করা হয়েছে কংসাবতীকে রক্ষা করবার জন্য সেই আপার কংসাবতী স্কীম যদি করা হয় তাহলে সেখানে প্রায় ১৫টি গ্রাম জলমগ্ন হবে এবং ১৫ থেকে ১৭ হাজার একর জমি জলে ডুবে যাবে। সেইজন্য আমি সেচমন্ত্রীর কাছে অনুরোধ করছি পুরুলিয়া জেলার স্বার্থে সেচ প্রকল্প আহ্বান করা একান্ত দরকার। পুরুলিয়া জেলা পশ্চিমবাংলার মধ্যে সবচেয়ে অবহেলিত এবং বঞ্চিত। সেই জেলার উন্নয়নের দাবি আমরা বহুবার করেছি। কিন্তু কংগ্রেসি যে শাসন ব্যবস্থা ছিল সেই শাসন ব্যবস্থায় আমাদের কথায় কর্ণপাত করেনি। আমরা শুনেছি কংসাবতী প্রকল্পের যে সমস্ত লিঙ্ক জোড় আছে তার উপর বাঁধ দেওয়া চলবে না কারণ কংসাবতী প্রকল্পকে রক্ষা করতে গেলে সেখানে বাঁধ দেওয়া চলবে না এরকম নাকি কথা হয়েছে। যদিও এটা আমি সরকারিভাবে শুনিনি। তবে এটা আমি জানি সেখানে নাকি আর কোনও নতুন সেচ প্রকল্প করা হবে না। ওখানে যে সমস্ত অফিসাররা থাকেন তাঁরা নাকি এই ব্যবস্থা করেছেন। আমি জানি এই প্রকল্পে বাঁকুড়া এবং মেদিনীপুর জেলায় সেচ হয়। এর দ্বারা পুরুলিয়া জেলার জমিতে সেচ হওয়া সম্ভব নয়। ডি. ভি. সি.র জন্য পুরুলিয়া জেলার যে সমস্ত জমি চলে গেছে সেখানে দেখেছি সেই সমস্ত এলাকার যে মানুষগুলো উচ্ছেদ হল

তাদের একটা চাকুরি পর্যন্ত ডি. ভি. সি.তে দেওয়া হয়নি এবং পুরুলিয়া জেলার নিকুরিয়া থানার যে জমি চলে গেল ডি. ভি. সি.তে তাদেরও কোনও ব্যবস্থা হয়নি। সেইজন্য আবেদন করছি যে পুরুলিয়া জেলায় সেচের ব্যবস্থা করা একান্ত দরকার, পুরুলিয়ার সেচ ব্যবস্থা না হলে পুরুলিয়ার কৃষিকার্যের কোনও উন্নতি হবে না। পুরুলিয়া জেলায় কোনও কলকারখানা এখনও গড়ে ওঠেনি সেজন্য আমার আবেদন কংগ্রেস শাসনে সেখানে আমরা বঞ্চিত হয়েছি, কাজেই আজ যখন বামফ্রন্ট সরকার এসেছে তারা যেন পুরুলিয়ার ব্যাপারে একটা নজির স্থাপন করেন একথা বলে বক্তব্য শেষ করছি।

**Shri A. H. Besterwitch :** Mr. Speaker, Sir, in supporting the grant placed in this House by the Irrigation Minister I have certain points to submit before this House. I do not know whether it is a Minister's speech or the Minister was made to make this speech. In this speech I find all the major irrigation projects and schemes like Kangsabati Project etc. which are going on from 1962. There are a lot of scheme here which the Minister has stated to be under work or are being done. Sir, I want to know from the Minister what these gentlemen who are sitting at the back of the Treasury Bench were doing with the huge amount of money for the last 30 years. I want to know how many scheme have been completed during the 30 years upto now. I do not want to say whether the Congress have done it or those people have done it but the responsibility lies with those people who are sitting at the back of the Treasury Bench. Sir, this House is not aware of the most important factors of the Farakka Barage. What was the justification of that project? It was for the Bhagirathi river. But what happened to it, Sir? Instead of construction of constructive work they have started destructive work and the nearby villages are being destroyed, thousands of people are out of employment, their houses have gone and their lands have gone. Sir, so far as relief or flood relief is concerned, I find that this speech of the Minister does not tally with the budget. Relief or flood relief should have been given immediately. I do not know how these things have come in. It says that they have done a lot of work in Jalpaiguri—7 projects in Jalpaiguri, some projects in Cooch Behar and some projects in Darjeeling. But when did they do these—when we are here in the budget Session? Sir, we have to see what we are going to do in future and not what we have done in the past. Unfortunately, those gentlemen sitting at the back of the Treasury Bench cannot answer these points and that is why I am undone, otherwise I would have put some fine questions to them. Sir, regarding the district of Jalpaiguri I would like to say that during the British regime it was neglected; during the Congress regime also it was neglected and even to-day this district is neglected and not a single paise of what

was in the budget was spent for Jalpaiguri, Cooch Behar and Darjeeling districts.

[6-30—6-40 P.M.]

It is no use showing me what they have done. Why is that? I think, these gentlemen within 20 years,—I won't be alive–will destroy the tea gardens. They are there only to dance on the graves of those people who are in Jalpaiguri. Sir, for the Flood Relief work they have four crores of rupees in the budget. But, for the flood relief work what will they do with that amount? I have been telling them to take up a river. Do it and finish it. They say Rs. 100 crores is required—How could they spend it in one year? Automatically any Minister or any officer having this they will be afraid to do the work. Small thing is to be started for the rivers. Those turbulent rivers can be easily mastered if the protection on both the sides right from the catchment can be done. But they would not do it. They ought to do that, but they did not do it because they could not make any income. They are from Calcutta. So, why they will do good things for Jalpaiguri and Cooch Behar? Let it be destroyed, let it go to hell. They are enjoying in Calcutta. Now, Sir, I speak about Farakka. We had a very good notion about this project. In 1962, while I was member of this House, I saw the scheme. But, now I must say that this is a disgrace. What is hapening with the money? Where is the money going? Of course, these gentlemen are framing the policy of the Ministry—Left Front. I do not blame congress or blame anybody, but I blame the gentlemen sitting behind the Treasury Bench. They are responsible for the downfall of Bengal. I think, they do not think that they are Bengalees. They do not look to Bengal but they look to their ownselves. If they had love for Bengalees, if they had love for the nation or for the country then this sort of affairs would not have happened in Bengal today. Then Sir, it is unfortunate that they call themselves engineers. I am a layman. I gave them certain proposals, and they also gave me a proposal that the river bed is very high. You must have all these people who are lifting the sand, bajris and all these things should be lifted from the centre. Aren't they paid for this work?

So, I ask this Government most forcefully that immediately an Enquiry Commission should be made to find out what these people have done with this money during the last 30 years. It is not an easy thing. It is no use blaming anybody or blaming persons who are working in it. The budget is going to be passed and the Minister has nothing to do with it. It is all their duties. But the unfortunate people of Jalpaiguri

District have to suffer and I can tell you that we are very disheartened. You must have heard a lot of things about Uttarkhand. These people are digging graves there. This is how the things are happening. It is unfortunate because Jalpaiguri and Cooch Behar happened to be the places of scheduled castes and scheduled tribes. So, why should they think about scheduled castes and scheduled tribes? It is unfortunate because Jalpaiguri and Cooch Behar happened to be the places of scheduled castes and scheduled tribes. So, why should they think about scheduled castes and scheduled tribes? It is never in the history of these gentlemen to help the scheduled castes and scheduled tribes. With these words, Sir, I request again the Minister to make an enquiry into the whole affairs as to what is going on. I am ready to show all the nook and corners of this unfortunate state of affairs so that he can easily find out who is responsible for this huge amount of money that has gone astray. With these words, Sir, I support the Minsiter's budget Grant.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান** : মাননীয় স্পিকার মহাশয়, ইরিগেশন এবং ওয়াটার ওয়েজ বাজেট সম্পর্কে বলতে গিয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি কয়েকটি বিষয়ের উপর। উত্তর ২৪ পরগনায় বিদ্যাধরী নদীকে নোনা গাঙ বলা হয়। এই সম্পর্কে কয়েকবার মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি, কলিং এটেনশনের মাধ্যমে প্রশ্নের মাধ্যমে। কিন্তু নোনা গাঙ বিদ্যাধরীর যতক্ষণ না সংস্কার হচ্ছে ততক্ষণ উত্তর ২৪ পরগনার বারাসত সাব ডিভিশনের জলনিকাশি ব্যবস্থার উন্নতি হবে না। ইতিপূর্বে কথা হয়েছিল যে যমুনা বেসিন স্কীম হলে বসিরহাট সাবডিভিশনের জলনিকাশি ব্যবস্থার উন্নতি হবে। বিদ্যাধরী নদী দিয়ে কেবলমাত্র বারাসত মহকুমার দেগঙ্গা, অশোকনগরের জলই পাস হয় না, নদীয়ার জলও পাস হয়। প্রতি বছর এই সমস্ত এলাকা বর্ষায় জলমগ্ন থাকে, ফ্লাড হয়ে থাকে। ইতিপূর্বে মাননীয় মন্ত্রী যে কথা বলেছিলেন, বাজেটে কিন্তু তার কোনও উল্লেখ নাই, এ সম্বন্ধে কোনও বরাদ্দ বাজেটে করা হয়নি, মাননীয় মন্ত্রীর কাছ থেকেও কোনও প্রতিশ্রুতি পাইনি। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে গুড়া থেকে আরম্ভ করে তেলিয়া পর্যন্ত নদীর যদি সংস্কার হয় তাহলে হাজার হাজার একর এলাকা যা জলমগ্ন হয়ে থাকে এবং যেখানে প্রতি বৎসর ফসল হয় না, তার প্রতিকারের ব্যবস্থা হবে।

আমার দ্বিতীয় কথা হচ্ছে মগরা হাট বেসিন স্কীম সম্বন্ধে। এটার কাজ দ্রুত এগিয়ে নেওয়ার ব্যবস্থা করতে হবে। দীর্ঘদিন হল দক্ষিণ ২৪ পরগনায় জলনিকাশি ব্যবস্থা হবে এবং ফসলের উন্নতি হবে এই মগরা বেসিনের দ্বারা কিন্তু কাজ যেভাবে এগুচ্ছে তাতে সে যে কবে হবে আমি বুঝতে পারছি না। মগরা হাট বেসিন স্কীমের অন্তর্গত কতকগুলি ব্রিজ হওয়ার কথা ছিল কিন্তু কাজ একটুও এগোয়নি। হরিহর মৌজার কেলেঘাই ব্রিজ, কারবালা পুল এই ব্রিজগুলি মগরাহাট বেসিন স্কীমের অন্তর্গত। এগুলির কাজ আরম্ভ হবে সেই কবে থেকে শুনে আসছি, এগুলি হলে জলনিকাশি ব্যবস্থা হবে কিন্তু বাস্তবে দেখছি কাজ কিছুই

এগোয়নি। এই মগরা হাট বেসিন স্কীমের কাজ যাতে ত্বরান্বিত হয়, তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি।

আমার তিন নম্বর বিষয় যেটা সম্বন্ধে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে ফরাক্কা ইস্যু। তিনি অবশ্য বলেছেন বাজেট বিবৃতিতে ফরাক্কা ইস্যু হচ্ছে আন্তর্জাতিক ইস্যু। আমি তাঁকে জানাতে চাই ফরাক্কা ব্যারাজ হওয়ার ফলে সেখানকার স্থানীয় লোকেরা যারা সাফার করছে, তাদের কথা। এই ব্যারেজ হওয়ার ফলে জঙ্গীপুর থেকে লালগোলা পর্যন্ত নদীর ধারের যে গ্রামগুলি আছে তা ভেঙে যাচ্ছে, ফলে সেখানকার হাজার হাজার মানুষ নিরাশ্রয় হয়ে যাচ্ছে, গৃহহীন হয়ে পড়ছে। অতএব আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই সেই এলাকার দুর্গত মানুষদের অবস্থার প্রতি। যে ভাঙ্গন চলছে নদীর ধারে তাতে নদীর ধারে যে গ্রামগুলি আছে, সেগুলি সম্বন্ধে যদি ব্যবস্থা অবলম্বন না করা হয় তাহলে গ্রামগুলি নদীগর্ভে চলে যাবে। এ সম্পর্কে তিনি. ব্যবস্থা যেন নেন। আমি এই তিনটি বিষয়ের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[6-40—6-50 P.M.]

**শ্রী [illegible]কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সেচমন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছেন সে সম্পর্কে আমার মনে মনে ইচ্ছে ছিল যে কি করে তাকে সমর্থন করবো। কিন্তু করতে পারছি না, বিরোধিতা করছি। কেন বিরোধিতা করছি তা বলছি। আজকে মন্ত্রী মহাশয়ের কথার মধ্যে যদি কোনও নতুনত্ব দেখতে পেতাম তাহলে সমর্থন করতাম। কিন্তু কি দেখলাম? তিনি একই কথা বলে চলেছেন—ওই কেন্দ্রীয় সরকার দিচ্ছে না। আমি দুটো বইই গতবারের বইটা এবং এইবারের বইটা এনেছি। কতকগুলো ক্ষেত্রে নকল শুধু নয়, একই লাইন তুলে দিয়েছেন। সময় নেই, আপনি সময় দেবেন না, তাহলে পড়ে দেখিয়ে দিতাম। মুখ্যমন্ত্রী বলছিলেন, আমরা গণ টোকাটুকি বন্ধ করবো। আমি দেখছি, মন্ত্রী মহাশয় গণ টোকাটুকি না করলেও নিজের বাজেট বই নিজেই টোকাটুকি করেছেন। একই কথাই বলেছেন, কোনও নতুনত্ব নেই। ওই ১৮ বর্গ মাইল, কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, চুক্তি করব, চুক্তি স্বাক্ষর হবে। নতুন কথা কিছু শুনতে পেলাম না, আশার আলো পেলাম না। উনি যা বলেছেন তাতে বুঝতে পারলাম না, এটা সেচ দপ্তরের বাজেট, না, ভূমি সদ্ব্যবহার দপ্তরের মন্ত্রী মহাশয়ের বাজেট। তিনি বললেন যে, আমাদের পশ্চিমবাংলায় শতকরা ৭০/৭৫ ভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল। এই বিরাট সংখ্যক মানুষের মধ্যে একটা বিরাট অংশ আছেন যারা ভূমিহীন, যারা ক্ষেতমজুর, তারা জমি না পেলে হবে না। আমি একটা কথা বলি, এইটাই প্রাসঙ্গিক কথা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে অত্যন্ত শ্রদ্ধা করি, তিনি আমাদের অত্যন্ত স্নেহের চক্ষে দেখেন, তিনি আমাদের কথা শোনেন, তিনি আমাদের বয়সে বড়। একটা কথা হচ্ছে, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, তিনি দলের লোক ছিলেন, মন্ত্রী হয়েও দল ছাড়তে পারেননি, ঘরে গিয়ে তাঁকে দেখতে পাই না, দলের মিটিং করে বেড়াচ্ছেন এবং দলের কথা এখানেও বলছেন। কোন খাতে কোন কথাটা বলা যায় সেইটা বিবেচনা করেন না। আজকে উনি বলেছেন এই গরিব মানুষ জমি না পাওয়া পর্যন্ত কোনও সমস্যার সমাধান হবে না। ধরে নিলাম সব জমি পেল। পশ্চিমবঙ্গের ভূমিহীনরা যদি তা পায় তাহলে

ক'বিঘা করে পাবে—এক বিঘা না হয় দু'বিঘা। তারপর কি করবে? তাদের জল কোথায় পাবে? আগে লোকে বলতো, আল্লা পানি দে, এখনও বলছে, আল্লা পানি দে। দু'বিঘা জমি হাতে গেলেই সমস্ত অভাব ঘুঁচে যাবে না। সেচ দপ্তরের বাজেটে ভূমিহীনদের জমি পাওয়ার ওকালতি করে তিনি নিজের দায়িত্ব এড়াবার চেষ্টা করেছেন। এটা মোটেই ঠিক নয়। এখানে বেস্টারউইচ সাহেব মন্ত্রীকে সমর্থন করতে গিয়ে প্রথম দিকে সরকারি কর্মচারিদের দায়িত্ব দিয়ে তিনি নিশ্চিন্ত হলেন। সরকারি কর্মচারী কে? সরকারি কর্মচারী একটা জিনিস, যার কোনও রং নেই, পদার্থ নেই, যে পদার্থে রাখা যায়, সেই পদার্থের ভাল হয়। আগে মন্ত্রী মহাশয়রা বলতেন, সি. পি. এম.কে ধরে আনো, তারা ধরে আনছিলেন। আজকে বলছেন, জনতা পার্টিকে ধরে আনো, তারা তাই করছেন। তারা ফাইলে সেইভাবে নোট দিচ্ছেন। যে যখন গভর্নমেন্টে আসবে, সেই গভর্নমেন্টের হয়ে করবে। কাজেই সরকারি কর্মচারিদের দোষ দিয়ে কি লাভ? মন্ত্রী মহাশয়ের কাছে কি শুনলাম, কৃষির কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। দুটি কথা শুনলাম—আপার কংসাবতী হবে, আর তিস্তার কথা শুনলাম, আর তো একটারও কথা শুনলাম না। ওঁনার সহযোগী যে সমস্ত মন্ত্রী রয়েছে, তারা চমক লাগাবার জন্য কিছু বলেছেন। উনি তাও করতে পারেননি। উনি বলেননি, বৃটিশ রাজের করা আইন বদলাবেন। তিনি বলতে পারেননি, আজকে আমরা নূতনভাবে চিন্তা করছি। দামোদর, ময়ূরাক্ষী করে যে টাকা খরচ হয়েছে, ছোট ছোট পরিকল্পনা করবো। সেকথা তিনি বলতে পারেননি। আমি আজকে বলছি, এই বাজেট হওয়ার আগে যে অবস্থা ছিল সেই অবস্থাই আছে। আল্লা পাণি দে বললে যদি আল্লা বেশি পানি দেয়, তাহলে ভাল হবে, ভালো চাষ হবে। না দিলে শুখো যাবে। এই বাজেটের পরও তাই অবস্থা হবে। তিনি একটা কথার মধ্যে প্রতিটি জিনিস নকল করে বলেছেন। এর আগের অজয়বাবুর বাজেট যদি পড়া যায় তাহলেও সেই একই কথা। আমরা উত্তরবঙ্গের লোক। আমরা দেখতাম কতটুকু জমিতে জল দেওয়া যায়। তাঁরা বলেছেন ২৬ পারসেন্ট, আমার হিসাব ১৮ পারসেন্টের বেশি পারেন না। এই ১৮ পারসেন্ট ইরিগেশনের জল। বাকি শ্যালো টিউবওয়েল, ডিপ ডিউবওয়েল জল দেয়, তাই চাষ হয়। সেই জমিটুকু যদি ধরা যায়, উত্তরবঙ্গের কতটুকু জমিতে চাষ হয়, ইরিগেশনের কিছুই হয় না। উত্তরবঙ্গের জন্য তিনি কি চিন্তা করেছেন? আজকে সেই কথা তাঁকে ভাবতে হবে। মন্ত্রী মহাশয় বললেন, এইবার খুব ফসল হয়েছে।

আপনি কি বাহাদুরি করেছেন? কোনও বাহাদুরিই দেখতে পেলাম না। আপনার ইরিগেশন বাজেটে কোনও আশার আলো দেখতে পেলাম না সেখানে সমালোচনা করার কথা কি করে উঠবে। যেখানে কোনও কাজই হল না সেখানে সমালোচনা কি নিয়ে করব? একজন চীফ ইঞ্জিনিয়ার ছিলেন তার নাম হচ্ছে রিপুদমন সিং তিনি কোনও কাজও করতেন না আর কোনও ট্যুরও করতেন না। বল্লে পরে তিনি বলতেন কাম কর্নেসে চোর বলেগা, কামভি নেই করেঙ্গে আদমি চোর নেহি বলেঙ্গে। কংগ্রেস আমলে কাজ হয়েছে চুরিও হয়েছে এবং আমরা তার সমালোচনাও করেছি। তখন ডিপার্টমেন্টের একটা গতি ছিল যে কাজ করতে হবে। এখন তা কিছুই দেখতে পাচ্ছি না। এই গভর্নমেন্ট কাজ করলে তবে তো সমালোচনা করব। কংগ্রেস আমলে আমরা দেখেছি স্বজন-পোষণ হোত এখন দেখছি স্বজন-পোষণ হচ্ছে। আমরা মালদায় দেখেছি সি. পি. এম. অফিসের বিশিষ্ট লোকের চিঠি না আনলে বকেয়া বিলের

টাকা পাওয়া যায় না। একটা কথা এখানে বলতে চাই। মন্ত্রী মহাশয় গরিবদের কথা বলেছেন যে গরিবরা জমি পাচ্ছে না। তার জন্য তিনি দরদ দেখিয়েছেন। আজকে মন্ত্রী মহাশয়কে বলব ঐ গরিব যাদের জমি নিয়ে নেওয়া হয়েছে তাদের ক্ষতিপূরণ দেবার কোনও ব্যবস্থা আপনি করেননি কেন? মালদা এবং জলপাইগুড়ির রায়গঞ্জে ঐ ইমার্জেন্সির সময় বহু গরিবদের জমি নিয়ে নেওয়া হয়েছে আজও পর্যন্ত তাদের ক্ষতিপূরণ দেবার কোনও ব্যবস্থা হয়নি। বরকত সাহেব ৮০ শতাংশ লোকের ক্ষতিপূরণ দেবার জন্য একটা নতুন আইন করেছিলেন। আপনার যদি এতই দরদ তাহলে ইরিগেশন ডিপার্টমেন্টে একটা ক্ষতিপূরণ বিভাগ করলেন না কেন। সেখানে আপনারা বলে দেবেন যে ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট দেবে। যদি দেখতাম তাড়াতাড়ি ক্ষতিপূরণ দেবার একটা ব্যবস্থা আপনি করেছেন তাহলে বুঝতাম যে আপনার দরদ আছে। আমরা তার কোনও পরিকল্পনা এখানে দেখতে পেলাম না। আমরা জানি রাজগঞ্জে বহু লোকের জমি নিয়ে নেওয়া হয়েছে। কিন্তু আজ পর্যন্ত তারা ক্ষতিপূরণের টাকা পাচ্ছে না। আমরা এর জন্য কোনও পরিকল্পনা দেখলাম না। আমরা এমন কোনও পরিকল্পনা দেখলাম না যে সেচ সমস্যার আশু কোনও সমাধানের ব্যবস্থা হয়েছে। যদি দেখতে পেতাম ছোট ছোট ইরিগেশন ব্যবস্থা করার কথা চিন্তা করছেন তাহলে বুঝতাম। বড় বড় ইরিগেশনের যে পরিকল্পনা তা দেখছি সুদূরপরাহত। আমরা দেখতে পেলাম না অ্যাডমিনিস্ট্রেশনের দুর্নীতি দূর করার বা তা রোধ করার কোনও পরিকল্পনা আপনি তৈরি করেছেন—এ রকম কিছুই দেখতে পেলাম না। আমরা দেখতে পেলাম না জল না পেয়ে যাদের উপর ট্যাক্সের খাঁড়া ঝুলছে তাদের প্রতি কোনও ব্যবস্থার কথা—আমি জানি বর্ধমানে এমন বহু কেস আছে। কংসাবতী এলাকায় লোকে জল পায়নি তবুও তার উপর ট্যাক্সের বোঝা চাপানো হয়েছে। তাদের বাদ দেবার কোনও কথা দেখতে পেলাম না। মন্ত্রী মহাশয় গত এক বছর ধরে এইসব সমস্যা দেখছেন—কিন্তু সেটা বুঝবার চেষ্টা করছেন কি?

আমি জানি তিনি জায়গায় জায়গায় ঘুরেছেন অনেক কিছু বুঝবার চেষ্টা করেছেন কিন্তু তার কোনও সমাধান আজ পর্যন্ত হয়নি। মন্ত্রী হিসাবে তাঁর কি একটা কর্তব্য ছিল না। আপনি অনেক কষ্ট করে গেলেন আমাদের মালদাতেও গেছেন সেখানকার সমস্যা দেখে এসেছেন কিন্তু মালদার জন্য আপনি কিছু করেছেন কি? তিনি বলেছেন একটা প্ল্যান করবেন। কিন্তু আমরা তার কোনও পরিকল্পনা দেখতে পেলাম না। আজকে স্টেটসম্যানে পরিষ্কার বেরিয়েছে আপনিও সেটা পড়েছেন আমার সময় অল্প আমি সেটা পড়তে পারছি না। কেন কাজ হোল না। মন্ত্রী মহাশয় দেখে এসেও সেখানে যদি কাজ না হয় তাহলে কিভাবে কাজ হবে? মহানন্দা মাস্টার প্ল্যানে বাইরের গ্রামগুলিকে উঁচু করার ব্যবস্থা হচ্ছিল বরকত সাহেবের আমলে এবারে আপনি তার জন্য ৪ লক্ষ টাকা ধরেছেন। কিন্তু এই টাকায় কতটুকু সমস্যার সমাধান হবে? মন্ত্রী মহাশয় মার্চ মাসে টেন্ডার ডেকেছেন। তাহলে কোন মাসে কাজ হবে। এই আপনার অ্যাডমিনিস্ট্রেশন এবং এই অ্যাডমিনিস্ট্রেশন নিয়ে মন্ত্রী মহাশয় চলছেন। আজকে দেখতে পাচ্ছি মন্ত্রী মহাশয়ের ভালবাসার সুযোগ নিয়ে অ্যাডমিনিস্ট্রেশন গোল্লায় যাচ্ছে।

[6-50—7-00 P.M.]

আজকে চিফ ইঞ্জিনিয়র ওয়ার্ক ট্রান্সফার করেন। চিফ ইঞ্জিনিয়র বদলি করেন। একটা

ডিপার্টমেন্টের সঙ্গে আর একটা ডিপার্টমেন্টের কোনও কো-অর্ডিনেশন নেই। আগেকার দিনে একটা কো-অর্ডিনেশন ছিল। যে লোক তিস্তার ওখানে কাজ করে সে ট্রান্সফার হয়ে গেল, আর যে কাজ করে না, সে থেকে গেল। কাউকে জিজ্ঞাসা করলে বলে আমি জানি না। কো-অর্ডিনেশন কোথায়? কো-অর্ডিনেশন একেবারে নষ্ট হয়ে গেছে। মন্ত্রী মহাশয়ের কাছে একটি কাগজ দিয়েছিলাম, চিফ ইঞ্জিনিয়র, সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি ছিলেন। এনকোয়ারি করুন, ৬ মাসের মধ্যেও ট্রান্সফার হল না। দলবাজি করছেন। ট্রান্সফার হল না, অথচ বলব ভাল কাজ হচ্ছে? ব্রিজ ডিভিসন, চিফ ইঞ্জিনিয়র তিনি বার বার দিল্লি যান, তার ভাল পরিচয় নেই—মহানন্দা মাস্টার প্ল্যানের মধ্যে আছে যে ৭ স্কোয়ার মাইল এলাকার জল বের করে দেওয়া দরকার, এই পরিকল্পনার কাজ আজও হল না। আপনারা বলছেন তিস্তার টেন্ডার হয়ে গেছে। কিন্তু আমার যতদূর খবর জানা আছে তাতে বলতে পারি ড্রয়িং, ডিজাইনের কাজ এখনও হয়নি। কাজেই এর পরেও আমাদের বলতে হবে অ্যাডমিনিস্ট্রেশন ভাল চলছে? আমাদের দুঃখের সঙ্গে বলতে হচ্ছে কংগ্রেস আমলে যে গতি এসেছিল সেই গতি এখন শ্লথ হয়ে গেছে। ইরিগেশনের কাজ যে কদমে চলা উচিত সেই কদমে চলছে না। এইভাবে যদি চলে তাহলে তো আপনার ডিপার্টমেন্টের কোনও ভবিষ্যতই নেই। খবরে শুনেছিলাম যে একটা চুক্তি হবে, জলাধার তৈরি হবে, তেনুঘাট থেকে জল আসবে, আর একটা অ্যাকুইজিশন হবে। কিন্তু ১ বছরের মধ্যেও সেটা হল না। আমরা শুনেছি বিহারের মন্ত্রী ২/৩ বার এলেন, কিন্তু আমাদের মন্ত্রী কতবার গেলেন সেটা দেখছি না, কোনও চুক্তি হচ্ছে কিনা জানি না। এটা আমাদের অত্যন্ত প্রয়োজনীয় ব্যাপার। এটা আমাদের জীবন মরণ সমস্যা। এই কাজ কেন ত্বরান্বিত করা গেল না? কেন ত্বরান্বিত করা গেল না সেটা আমরা বুঝতে পারছি না। নিম্ন দামোদরের কথা একজন সদস্য বললেন। মন্ত্রী মহাশয় বলছেন খুব চেষ্টা করছেন। কি হচ্ছে? আগে ছিল জনসাধারণের গ্রাম্য দলাদলি, এখন হচ্ছে শরিকী সংগ্রাম। মুন্ডেশ্বরীতে শরিকী সংগ্রাম লেগে গেছে। এটা হবার সম্ভাবনা নেই। কোনও কাজ এগিয়েছে? ফরাক্কার ৮০০ বর্গ মাইল জলে ডুবে আছে। আপনি বললেন সেন্ট্রাল গভর্নমেন্ট করবে। আমরা কেন করতে পারব না? কেন আমরা সেন্ট্রাল গভর্নমেন্টকে চাপ দিতে পারব না? সেন্ট্রাল গভর্নমেন্ট শুনছে না? আমরা তো আপনাদের সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে কাজ করতে চাই। কিন্তু আপনারাই সেই আবহাওয়া নষ্ট করছেন। আপনারা যদি প্রভিন্সিয়াল অটোনমি, রেসিডুয়ারি পাওয়ার নিয়ে ঝগড়া করেন তাহলে আমরা কি করে আপনাদের সঙ্গে এক হয়ে লড়তে পারি। আপনাকে ধন্যবাদ দিই যে আপনি ফরাক্কার ব্যাপার নিয়ে আমাদের কথা শুনেছিলেন, আমাদের দিল্লিতে নিয়ে গিয়েছিলেন। আপনি সোজা কথা বলেন, ঢাক গুড় গুড় করেন না। আমরা তো সহযোগিতা করতে চাই। কিন্তু রেসিডুয়ারি পাওয়ার, প্রভিন্সিয়াল অটোনমি এইসব কথা বললে ঝগড়া করা যায় না। সীমাবদ্ধ ক্ষমতায় কি কিছুই করা যায় না? আপনারা বলছেন আমাদের সীমাবদ্ধ ক্ষমতা। আপনারা ভেবে দেখুন এই বিভাগে একদিন ১০ কোটি টাকা বরাদ্দ হয়েছিল অজয় মুখার্জির আমলে ৬/৭ বছর আগে। ১৯৭২-৭৩ সালে ২২ কোটি টাকা অ্যালটমেন্ট হয়েছিল। আর আজকে ৪৪ কোটি টাকা হয়েছে—ডাবল হয়েছে। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কিছুই কি করা যায় না? কাজেই এই কথা বলে আপনারা দোষ কাটাতে পারবেন না। গতবারে বলেছিলেন মেন্টিনেন্স অ্যান্ড রিপেয়ার গ্রান্ট বাড়ানো উচিত। এই কথা বলে লাভ নেই—কিন্তু কি হচ্ছে? যে সম্পদ আমরা সৃষ্টি করছি সেই সম্পদ যদি

রক্ষা করতে না পারি তাহলে নতুন সম্পদ সৃষ্টি করে লাভ কি আছে? কাজেই এটা আপনাকে ভাবতে হবে যে কেন আমরা সম্পদ রক্ষা করতে পারছি না। আপনি কাজ বন্ধ রেখে পুরানো কাজগুলি মেরামত করুন। আজকে আপনার ডিপার্টমেন্টে ডেপুটি সেক্রেটারি কম আছে? নেই। কিন্তু কোনও আই. এ. এস., ডব্লিউ. বি. সি. এস. অফিসারকে দেখছি না কেন গ্রাউন্ডে? ডিজাইন অফিস কতটুকু কাজ করছে? পরিকল্পনায় আমরা কি দেখছি? আজকে আমি আপনার কাছে বলতে চাই মহানন্দা এম্‌ব্যাঙ্কমেন্টের মধ্যে ৭ বর্গ মাইল এলাকা জলে ডুবে থাকে। একটি খাল আছে—এটার পরিকল্পনা করতে কত বছর লাগবে? কেন এটা হয়নি, এটা আপনি জিজ্ঞাসা করে বলবেন কি?

উত্তরবঙ্গে নদী একটা সমস্যা। তারজন্য ডিজাইন অফিস এখানে থেকে কি করবে? নর্থ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল অফিস করেছেন আর ডিজাইন অফিস ওখানে একটা করার কথা কেন ভাবছেন না আমরা বুঝতে পারছি না—এটা এখন ভাবার সময় এসেছে। উত্তরবঙ্গের নদীগুলি হচ্ছে সবচেয়ে বিশ্বাসঘাতক নদী। নদীগুলি যখন তখন তাদের কোর্স চেঞ্জ করছে, নানা রকম ব্যাপার হচ্ছে। আমি বলব, উইথ ফুল ইক্যুইপমেন্টস নর্থ বেঙ্গলে ডিজাইন অফিস বসান। উত্তরবঙ্গে যদি রিভার ট্রেনিং ইনস্টিটিউট না করেন তাহলে কিভাবে কন্ট্রোল করবেন—আজকে এসব কথা ভাবতে হবে। আপনারা টাকার কথা বলেছেন। এর আগে যখন জগজীবন রাম সেচমন্ত্রী ছিলেন তখন আমরা জানি, প্রাক্তন সেচমন্ত্রী বরকত সাহেবকে তিনি বলেছিলেন, আমাদের কাছে একশো কোটি টাকা আছে তুমি ফ্লাড কন্ট্রোলের জন্য কত টাকা চাও আমাকে বল, কিন্তু সেদিন কোনও পরিকল্পনা ইঞ্জিনিয়ররা দিতে পারেননি, তারা সেদিন প্রস্তুত ছিলেন না। সেইজন্য আমি বলব, উত্তরববঙ্গকে বাঁচাবার জন্য সর্বাগ্রে যেটা দরকার সেটা হচ্ছে সামগ্রিকভাবে উত্তরবঙ্গের জন্য একটা মাস্টার প্ল্যান তৈরি করা। স্যার, উত্তরবঙ্গ গত ৩০ বছর ধরে অবহেলিত হয়ে আছে—কংগ্রেস আমলেও ছিল, আমাদের আমলেও ছিল—কিন্তু এখন আপনাদের আমলে উত্তরবঙ্গ আর অবহেলিত হবে না এটাই আমরা আশা করব। কারণ আপনারা বলেন, আপনারা গরিবের বন্ধু, দুর্বল, অসহায় মানুষদের বন্ধু—এই বামফ্রন্ট সরকার। আমার অনুরোধ আপনারা উত্তরবঙ্গের দিকে একটু চোখ ফিরিয়ে তাকান। ঐ বড়তোয়া স্কীম ছাড়া উত্তরবঙ্গে কোনও স্কীম নেই। আজকে ইরিগেশনের সমস্যা হচ্ছে সবচেয়ে বড় সমস্যা, কাজেই এই সমস্যার সমাধানের জন্য আমাদের সকলকে এক হয়ে কাজ করতে হবে। এই প্রসঙ্গে আমি বলব, আপনারা একটা পাবলিক রিলেশন অফিস করুন। সেখানে আপনারা আপনাদের বক্তব্য বলুন, লোকের বক্তব্য আপনারা শুনুন। স্যার, অসুবিধাটা হচ্ছে, ইঞ্জিনিয়ররা যা বোঝেন তার চেয়ে বেশি বলেন। আমি চিফ ইঞ্জিনিয়র (II) এর কাছে গিয়ে বলেছিলাম, আপনি একবার চলুন, গিয়ে দেখুন লোকে বলছে স্লুইস দিয়ে জল ঢুকছে, তিনি বলেন, তা হতে পারে না। সেখানে তো জনসাধারণের কথা তো পৌঁছবার কোনও উপায়ই নেই। আমার সঙ্গে তাঁর জানাশুনা আছে কিন্তু তা সত্ত্বেও তাঁকে আমি নিয়ে যেতে পারলাম না, তিনি বললেন স্লুইস আমি দেখব না। তাই আমি আবার বলি, আপনারা একটা পাবলিক রিলেশন অফিস করুন। স্যার, ডাঃ বিধানচন্দ্র রায় একবার সুপারইনটেন্ডেন্ট ইঞ্জিনিয়র খুঁজতে ৪ জন লোকের একটি টিম পাঠিয়েছিলেন সারা ভারতবর্ষে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, পশ্চিমবাংলার জন্য ভাল পরিকল্পনা করার জন্য বা ভাল ডিজাইন করার জন্য সারা

ভারতবর্ষ এমন কি প্রয়োজন হলে বাইরে থেকে ভাল লোক নিয়ে এসে পরিকল্পনা করুন। টাকার কথা পরে আসবে। এবারে ভারত সরকার কৃষিতে টাকা বরাদ্দ করেছেন ৪০ পারসেন্ট। কৃষির টাকা সেচেতেও আসছে। আপনারাও বলেছেন, আমরাও বলছি কৃষি এবং সেচ অঙ্গাঙ্গিভাবে জড়িত। কিন্তু আমরা দেখছি, সেচ বিভাগের সঙ্গে কৃষি বিভাগের কোনও জায়গায় যোগাযোগ নেই। কৃষির সেচ বিভাগ এবং ইরিগেশনের সেচ বিভাগ যেন পৃথক স্বত্ত্বা। এরমধ্যে কো-অর্ডিনেশন কিভাবে করা যায় সেকথা ভাবতে হবে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের রিপোর্ট দেখে বোঝা গিয়েছে, এমব্যাঙ্কমেন্ট ইজ নো সলিউসন—একথা আমরাও বুঝে ফেলেছি যে এমব্যাঙ্কমেন্ট অব সময় সলিউসন নয়। সেখানে আমরা জোর করে করাই, ইঞ্জিনিয়ররা বলেন কিন্তু তা সত্ত্বেও আমরা জোর করে করাই, ইঞ্জিনিয়ররা বললে তাদের উপর আমরা চটে যাই। কিন্তু ইমব্যাঙ্কমেন্ট ইজ নো সলিউসন। এটা কি করে সমাধান করা যায় আসুন আমরা সকলে মিলে সেই চিন্তা করি। মাননীয় মন্ত্রী মহাশয় এর আগেও বলেছেন, এবারেও বলেছেন যে উত্তরবঙ্গে ফ্লাড কন্ট্রোল করতে ৬শো কোটি টাকা লাগবে, আর আমরা সেখানে দিয়েছি ৬ কোটি টাকা। তাহলে এইভাবে চললে তো আমাদের ১০০ বছর লেগে যাবে সমস্যার সমাধান করতে, কাজেই এ দিকের প্রতিও দৃষ্টি দিতে হবে, চিন্তা করতে হবে। তারপর আপনারা টাকার দাবির কথা বলেছেন। আপনারা জানেন, আগে কলকাতা শহরের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দিত না কিন্তু এখন সি. এম. ডি. এ. হয়েছে। আপনারা যে কথা বলেছেন তাতে সারা ভারতবর্ষের কথা উঠেছে। আজকে সেন্ট্রাল গভর্নমেন্ট অন্য কিছু পাওয়ার দেবে কিনা জানি না, কিন্তু তাঁদের টাকা দিতে হবে। তারপর ফরাক্কার কথা। সেখানে সব সময় আমরা দেখতে পাই দক্ষিণ দিকে জল প্রবাহিত হচ্ছে আর উত্তর দিকে চড়া পড়ে যাচ্ছে।

[7-00—7-10 P.M.]

উত্তরদিকের গেট খানিকটা চালু রাখলে হয়ত এই দিকের ইরোসন কমতো। কাজেই আজকে ভাবতে হবে, চিন্তা করতে হবে করা যায় কিনা। দ্বিতীয় কথা পাড় (স্পার) দেওয়া হচ্ছে। এর জন্য যা খরচ তার থেকে ট্রেইন করলে অনেক খরচ কম হবে বলে মনে হয়। আজকে স্টেটসম্যানে বলছে, পাগলা আর গঙ্গা এক হতে যাচ্ছে। আমি আশা করবো সে সম্পর্কে একটা কথা বলে আমাদের আস্বস্ত করবেন এবং তার জন্য আপনি কি ভাবছেন সেটা বলবেন। আজকে উত্তরবঙ্গের যে সমস্যা, বিশেষ করে তিস্তা নদীর সম্পর্কে একটা কথা বলতে চাই। আজকে নদীতে যে জল আসে সেই জলের সঙ্গে সিল্ট এসে নদী উঁচু হয়ে যাচ্ছে। ফলে নদীর জল ধারণ ক্ষমতা কমে যাচ্ছে। এই সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া যায় এবং আপনি কি চিন্তা করছেন, আপনার ইঞ্জিনিয়ররা কি চিন্তা করছেন সেটা আমাদের জানা দরকার। আজকে এগুলি সম্পর্কে চিন্তা করার দিন এসেছে। তিস্তা সম্পর্কে কথা উঠেছে। আমরা শুনেছিলাম যে তিস্তায় ড্যাম হবে। সেখান থেকে ইলেক্ট্রিসিটি হবে, সারা উত্তরবঙ্গে তিস্তার ইলেক্ট্রিসিটিতে ভরে যাবে এবং সিল্টিং বন্ধ হবে। কিন্তু আজকে শুনছি যে খাল কাটা হবে। আজকে ব্রহ্মপুত্র, গঙ্গা ইত্যাদিতে যে খাল কাটা হবে—কোনটার কতদূর কাজ হবে তা বুঝতে পারছি না। আমার কথা হচ্ছে যদি মালদহ এবং জলপাইগুড়ির কাজ এক সঙ্গে হয়, দুটোর কাজ যদি সাইমালটেনিয়াসলি হয় তাহলে সকলেই একসঙ্গে লাভ করতে পারবে।

আজকে আপনি বাঁকুড়ার কংসাবতী সম্পর্কে যে আশ্বাস দিয়েছেন, এই রকম আরও ছোট ছোট স্কীম করা যায় কিনা সেটা ভাবতে হবে। দ্বারকেশ্বর, রূপনারায়ণ, অজয়, সুবর্ণরেখা ইত্যাদি সম্পর্কে ইরিগেশনের কথা এখন থেকে চিন্তা করতে হবে। ময়ূরাক্ষীতে নদীর জল আমরা দিতে পারি না, সে কথা ভাবতে হবে। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আজকে গভর্নমেন্ট রিভার-বেড বন্দোবস্ত দিচ্ছেন। জমিদাররা তো দিয়ে দিয়েছেন। গভর্নমেন্ট যেন রিভার—বেডগুলি বন্দোবস্ত না দেন এবং যে বন্দোবস্ত জমিদাররা দিয়েছেন সেটাকে কিভাবে বাতিল করা যায়, এই রকম একটা আইন তৈরি করে আপনি পশ্চিমবাংলায় অমর হয়ে থাকুন এবং ক্ষতিপূরণ যাতে সকলে পায় তার জন্য ব্যবস্থা করুন। আর একটা কথা আপনাকে বলবো যে আপনি দলের দায়িত্ব ত্যাগ করে পশ্চিমবাংলার একজন বিখ্যাত সেচমন্ত্রী হয়ে সারা পশ্চিমবাংলাকে রক্ষা করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শুভেন্দুকুমার চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সেচ মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপিত করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমাদের কংগ্রেসি বন্ধুদের কথা শুনে সেইসব লোকেদের কথা মনে হয় যাঁরা এককালে বিভিন্ন ব্যাভিচারে লিপ্ত থাকেন এবং তারপরে জীবনের সায়াহ্নে এসে তাঁদের সেইসব ব্যাভিচারের কথা সম্পূর্ণ ভুলে গিয়ে বড় বড় উপদেশ বাণী উচ্চারণ করেন। আমাদের কংগ্রেসি বন্ধুদের ঠিক একই রকম অবস্থা। তাঁরা দীর্ঘদিন পর্যন্ত কি অবস্থায় ছিলেন এবং সারা পশ্চিমবঙ্গের গায়ে ব্যাভিচারের চিহ্ন ফেলে দিয়ে আজকে তাঁরা ওখানে বসে উপদেশ বাণী উচ্চারণ করছেন। তাঁরা কি করছেন সেটা একটু বলি। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বরকত সাহেবের সময়ে সারা পশ্চিমবাংলার অবস্থা কি হয়েছিল সেটা একটু ভেবে দেখেছেন কি? সেচ দপ্তরের টাকা কোথায় ব্যয়িত হয়েছিল? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, সেই টাকাগুলোকে নিয়ে নয় ছয় করা হয়েছে। সেখানে গঙ্গা ভবন নামে, মহানন্দা ভবন নামে বিভিন্ন ভবন তৈরি করা হয়েছে। এক একটা ভবন তৈরি করতে যা ব্যয় হয়েছে, সেই টাকার বহর যদি দেখেন তাহলে দেখবেন যে ৯ লক্ষ টাকা, ৭ লক্ষ টাকা, ৫ লক্ষ টাকা, ৩ লক্ষ টাকা করে ব্যয়িত হয়েছে। সেই টাকাগুলো কোনও কৃষি কাজে কোনও সেচের কাজে ব্যয়িত হয়েছে? সেখানে সবুজ পার্ক বলে একটা পার্ক তৈরি করা হয়েছে এবং ১০টা গোডাউন করা হয়েছিল। সেই গোডাউনগুলো এখন আর কোনও কাজে লাগছে না। সেই গোডাউনগুলোর কোনওটা ইন্ডোর স্টেডিয়াম করা হয়েছে, কোনওটা ফূর্তি করার জায়গা হয়েছে এবং তাতেও তাদের শান্তি হয়নি। নেহাতি তাদের বিবি মিয়াদের আরাম করার জন্য একটা জায়গা তৈরি হয়েছিল। তখনকার মাননীয় মুখ্যমন্ত্রী, সিদ্ধার্থশঙ্কর রায় এবং অন্যান্য মন্ত্রীদের বিবিদের নিয়ে যাবেন এবং একটু আরাম দেবার জন্য সেখানে ৫ লক্ষ টাকা খরচ করে টেন্ট কেনা হয়েছিল। সেই টেন্টগুলি সেখানে বসানো হল কারণ অট্টালিকায় থেকে থেকে তাঁদের নাকি অরুচি ধরে গেছে, টেন্টে থেকে একটু মুখ বদল করতে যাবেন। সে জন্য সেখানে টেন্ট করা হল, টেনিস গ্রাউন্ড করা হল এবং সেখানে কিছু কিছু বাড়িও তৈরি হয়েছিল কিন্তু সেগুলি নিমেষে ধুলিস্যাৎ করে দেওয়া হয়েছিল কারণ যদি কমিশন হয় সেই ভয়ে নাকি। যাঁরা সেচ দপ্তর নিয়ে এইরকম কার্যকলাপ করেছে, তাঁরাই অজকে সেচ দপ্তরের টাকা কিভাবে ব্যয় করতে হবে সে সম্বন্ধে চিন্তা করতে আমাদের উপদেশ দিচ্ছেন। মালদহ

